ূরে থাকার জন্য এটা হয় এবং এর ফলে স্কুল সাফার করে। সার্ভিস কমিশন যদি এই রকম ভাবে কিছু উপায় বের করতে পারেন সেটা তাদের দেখা উচিত। এটা অভিজ্ঞতার ভিত্তিতে আমাদের আনতে হবে। সেই জন্য হেড মাস্টারদের কাছ থেকে রিপ্রেজেন্টেশন চাওয়া উচিত। সেই জন্যই কমিশন রাখা হয়েছে যার থেকে আমরা এই সুবিধাগুলি পাব। যেমন হায়ার সেকেন্ডারি স্কুলগুলিতে পাশ কোর্সের গ্র্যাজুয়েটদের পাঠানো হয়, তার ফলে খানিকটা অসুবিধা হয়। সব পদ পূরণ হয় না। সব পদে লোক পাওয়া যায় না যথা সময়ে বিশেষ করে নতুন নতুন অনেক স্কুল তারা হায়ার সেকেন্ডারি স্কুল হয়েছে। সেখানে পাঠানোর সময় দেখা যায় যে পাশ কোর্স গ্র্যাজুয়েটদের না পাঠিয়ে অনার্স গ্র্যাজুয়েটদের পাঠানো দরকার। এটা একটা যুগান্তকারী ব্যবস্থা হবে। এর ফলে এর মান নিশ্চয়ই উন্নত হবে, ফলে ভাল ভাল ছাত্রছাত্রীরা তারা আজকে আসছে। তা সত্ত্বেও শোনা যাচ্ছে কিছু কিছু লোক এই ব্যবস্থাকে বানচাল করতে চাইছে, তারা নানা ভাবে এর খুঁত ধরতে চাইছে। আমি জানি না সোরাব সাহেব কোথা থেকে এ খবর পেলেন যে প্যানেলের লোকেদের কাছ থেকে টাকা নিয়ে তাঁদের নিয়োগপত্র দেওয়া হচ্ছে। তবে একটা জিনিস আমি জেনেছি যে যেখানে যেখানে ওঁরা আছেন সেখানে এই রকম করেছেন। ওঁরা যেখানে আছেন সেখানে সেখানে নিয়োগপত্র দেওয়ার পরে ম্যানেজিং কমিটি তাঁদের নিচ্ছেন না। তাঁদের অ্যাকসেপ্ট করা হচ্ছে না, তাঁদের রিফিউজ করা হচ্ছে। কোনও কোনও ক্ষেত্রে নেওয়া হচ্ছে কিন্তু সেখানে ডোনেশনের প্রশ্ন আসছে। কোনও কোনও জেলায় কোনও কোনও জায়গায় এটা হচ্ছে। তবে আমি পার্টিকুলার কোনও জেলার বা জায়গার নাম করতে চাই না। এখনই কোনও জেলার নাম করতে চাইছি না। এলাকাও আমি জানি, দু-একটা শুনেছি যে, তারা এভাবে করছেন। কাজেই যা ত্রুটি বিচ্যুতি আছে সেগুলো একটা অভিজ্ঞতার ভিত্তিতে সংশোধন করলে ভাল হয়। আর প্রশ্ন-পত্রের ক্ষেত্রেও কিছু কথা উঠেছে। এই সুযোগে আমি বলতে চাই যে, লিখিত পরীক্ষার ক্ষেত্রে ঠিকই আছে—যে ৬০ নম্বর আছে সেই ৬০ নম্বরের ডিভিশন ৪০ এবং ২০। ৪০ সাবজেক্টে এবং ২০ বোধহয় জেনারেল নলেজে। এই ৪০ এবং ২০—এটাতে সাবজেক্টের উপর আরও বেশি গুরুত্ব দেওয়া যায় কিনা সেটা ভাবা ভাল। কারণ তাঁরা স্কুলে গিয়ে সাবজেক্ট পড়ান, সাবজেক্টের উপর দখল থাকাটা আমাদের কাছে বেশি বাঞ্ছনীয়। জেনারেল নলেজের ব্যাপারে সাধারণত কোনও কোনও সময় হয় এমন একটা আসে যায় যেটা হয়ত সেই মুহূর্তে তার জানা নেই। তার ফলে সে অনেকটা পিছিয়ে যাবে, অথচ সাবজেক্টে তার ভাল দখল আছে, এরকম প্রার্থীরা অনেক সময় বঞ্চিত হয়ে যেতে পারেন। ভাইভা প্রশ্নের ক্ষেত্রেও ১০ নম্বর আছে। যাই হোক আমি সর্বশেষে এই বিলকে আরেকবার সমর্থন জানাচ্ছি। আশা করছি সকলেই সমর্থন করবেন। নমস্কার।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় শিক্ষামন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল স্কুল সার্ভিস

কমিশন (অ্যামেন্ডমেন্ট) বিল ২০০১ এনেছেন। আমি এই গোটা ব্যাপারটার তীব্র বিরোধিতা করছি। কারণ আমার মনে হয়, এই যে দুজন নতুন লোক নিয়োগ হবে এখানে, দুজন করে মেম্বার নেওয়া হবে—এই কন্সেপটটা কিছু মানুষকে এখানে রিহ্যাবিলিটেট করার জন্য, দলীয় মানুষকে—কারণ আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার যতদিন আছেন পুলিশ থেকে শুরু করে শিক্ষা ব্যবস্থা সর্বত্র রাজনীতিকরণের যে প্রবণতা আছে সেই প্রবণতার একটা বহিঃপ্রকাশ মাত্র। স্কুল সার্ভিস কমিশন করে পশ্চিমবঙ্গের মানুষের কোনও উপকার হয়নি, শিক্ষা ব্যবস্থার কোনও উপকার হয়নি। শিক্ষা ব্যবস্থায় রাজনীতি ঢুকেছে, অযোগ্য মানুষ নির্বাচিত হয়েছেন, লেখাপড়া জানা মানুষ তাঁরা নির্বাচিত হতে পারেননি, যাঁরা অনার্স গ্র্যাজুয়েট, মাস্টার ডিগ্রি হোল্ডার, যাঁরা ডক্টোরেট করেছেন তাঁরা নির্বাচিত হতে পারেননি। অর্ডিনারি গ্র্যাজুয়েট তাঁরা নির্বাচিত হয়েছেন, কম্পার্টমেন্টাল যাঁরা পেয়েছেন তাঁরা নির্বাচিত হয়েছেন স্কুল সার্ভিস কমিশনে—এর অনেক নজির পশ্চিমবঙ্গে আছে। আপনারা দুজন নতুন মানুষকে সেন্ট্রাল কমিশনের মধ্যে ইনক্লুড করবেন। কিন্তু প্রশ্ন হচ্ছে আমাদের পশ্চিমবাংলায় যে শিক্ষা ব্যবস্থা সেই শিক্ষা ব্যবস্থায় আপনারা রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের যাঁকে উপাচার্য করে রেখে দিয়েছেন তাঁর নিজের চাকরি জীবনটা সম্পূর্ণ দুর্নীতিতে ভরা—সেকেন্ড ক্লাস গ্র্যাজুয়েট—তিনি চাকরি পেয়েছিলেন কি করে তার ইতিহাস আপনাদের জানা আছে, তাঁকে উপাচার্য করে দিয়েছেন—এটা সম্পূর্ণ রাজনৈতিক একটা অ্যাপয়েন্টমেন্ট। ভারতী রায়, পবিত্র সরকার, সুরভী ব্যানার্জি—এঁরা কারা? অল আর পলিটিক্যাল অ্যাপয়েন্টমেন্টস। এই রাজ্যে পলিটিকাল অ্যাফিলিয়েশন, আনুগত্য এটাই বিচার্য বিষয়—মানুষের যোগ্যতা নয়। আজকে কিভাবে স্কুল সার্ভিস কমিশন হচ্ছে? এর সিলেবাস কি? এর সিলেবাস কেউ জানে না। এতে কারা সদস্য আছেন? সদস্য কতবার পরিবর্তন হয়েছেন তাও কেউ জানে না। রিজিওনাল কমিশন অথবা সেন্ট্রাল কমিশনে কারা সদস্য আছেন তারও কোনও নির্দিষ্ট ভাবে নাম আমরা জানতে পারছি না বা আপনারা পরিবর্তন করছেন কবে সেগুলোও আমরা জানতে পারছি না। এবার কি সিস্টেমে পরীক্ষা হবে? এই পরীক্ষার সিস্টেমের উপর কিছু কিছু বই বেরিয়ে গেছে। কিন্তু তার সিলেবাস কি? এটাও পরিষ্কার করে নির্দিষ্ট নয় যে, কি ধরনের পরীক্ষা হবে এবং সেই পরীক্ষা নেওয়ার পরে যে খাতা বেরোচ্ছে, আমার কাছে খবর যে, আপনি ক্লিয়ার করে দিতে পারবেন যে—চাকরির ক্ষেত্রে সিরিয়ালটাও ঠিক ভাবে মানা হচ্ছে না। যাঁরা পাশ করলেন তাঁদের ক্ষেত্রেও সিরিয়াল যেটা সেটাও পরিষ্কার করে মানা হচ্ছে না। আমার কাছে স্কুল সার্ভিস কমিশন রাখার কোনও যৌক্তিকতা নেই। আগে কি হত? আগে স্কুলে যখন পরীক্ষা হত তখন স্কুলে একটা ম্যানেজিং কমিটি ছিল, তারা এম.এ. পাশ করলে একটা নম্বর দিত, গ্র্যাজুয়েট হলে একটা নম্বর দিত, ডক্টোরেট হলে একটা নম্বর দিত। তখন প্রত্যেকটির জন্য একটা নম্বর দিত।

কোয়ালিফিকেশনের প্রত্যেকটা স্তরে নম্বর দেওয়ার ব্যবস্থা ছিল। হ্যাঁ, দুর্নীতি হত, তখনও টাকা নিয়ে চাকরি দেওয়া হয়েছে, পশ্চিমবঙ্গে এই নিয়ে অনেক আওয়াজ ছিল। কিন্তু আগে যে করাপশন ছিল চারিদিকে সেটাকে সেন্ট্রালাইজড করাপশন করে ফেলেছেন। আপনারা। এখন সেন্ট্রালাইজ করাপশন। আগে কি হত? যোগ্যতা থাকলেও তাকে কিছু উৎকোচ দিয়ে চাকরি পেতে হত—এ ঘটনা সত্যি এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন স্কুলে চাকরি পেতে গেলে ৭০-৭৫ হাজার করে টাকা দিতে হয়েছে, আপনাদের রাজত্বে দিতে হয়েছে। কিন্তু তার পরবর্তীকালে স্কুল সার্ভিস কমিশন করলেন, সেখানে তো দুর্নীতি আরও বেশি। কলকাতা কর্পোরেশনে মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন আছে এবং আমাদের এখানে একজন মন্ত্রীর আত্মীয় সেখানে চাকরি পেয়েছেন।

[11-50 — 12-00 (Noon)]

কলকাতা কর্পোরেশনেও আত্মীয়রা চাকরি পেলেন। সেখানে যোগ্যতার মাপকাঠি কি? সেখানে বিচার্য বিষয় হচ্ছে দলের প্রতি আনুগত্য থাকা, দলের সঙ্গে সম্পর্ক থাকা, নেতাদের সঙ্গে যোগাযোগ থাকা—তাহলেই স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে চাকরি পাওয়া যাবে। পরীক্ষার সিস্টেম কি, কেউ জানে না। সিলেবাস কি, কেউ জানে না। কতগুলো বই বেরিয়েছে। সেগুলো কারা বের করেছে, কেন বের করেছে, কি করতে বের করেছে তা জানি না! কোন নির্দিষ্ট সিলেবাসের ভিত্তিতে কি কি বিষয়ে পরীক্ষা হবে, সে বিষয়ে কোনও স্পেসিফিক সার্কুলার, নির্দেশাবলী আজ পর্যন্ত বেরিয়েছে বলে আমার জানা নেই। এখানে প্রার্থীদের অ্যাকাডেমিক কেরিয়ার কোনও রকম প্রাধান্য পাচ্ছে না। কে ভাল পড়াতে পারবে, সেটা দেখা হচ্ছে না। এখানে কেবলমাত্র এখানকার পরীক্ষার নম্বরকেই প্রাধান্য দেওয়া হচ্ছে। অথচ যার অ্যাকাডেমিক কেরিয়ার বেটার, যে সমস্ত পরীক্ষায় ভালভাবে পাশ করেছে—শুধু গ্র্যাজুয়েট হওয়ার ক্ষেত্রেই নয়, হায়ার সেকেন্ডারিতে ভাল মার্কস পেয়েছে, সে এখানে গুরুত্ব পাচ্ছে না। আগে স্কুলের ম্যানেজিং কমিটি যখন পরীক্ষা নিত তখন তারা হায়ার সেকেন্ডারির মার্কস দেখত, গ্র্যাজুয়েশনের মার্কস দেখত। অনার্সে কত পেয়েছে দেখা হত। এম.এ.-তে ফাস্ট ক্লাশ, না সেকেন্ড ক্লাশ তা দেখা হত। কিন্তু সার্ভিস কমিশনে এসব দেখার জায়গা নেই। যেমন সর্বত্র করেছেন তেমন টিচারদের ব্যাপারেও দলীয় রাজনীতির নিয়ন্ত্রণকে সুরক্ষিত করবার জন্য এই বিল এনেছিলেন। আজকে আবার নতুন করে দু জন সদস্য বৃদ্ধি করার উদ্দেশ্যে এই সংশোধনী প্রস্তাব এখানে পেশ করেছেন। একটা কথা এখানে পরিষ্কার করে বলতে হচ্ছে, সরকার বা সরকারি দল তার নিজস্ব মাপকাঠিতে যাকে যোগ্য মনে করবে তাকেই নিয়োগ করা হবে। সেই যোগ্য হিসাবে বিবেচিত হবে। ইতিমধ্যেই আমি ৪/৫-টা নাম এখানে উল্লেখ করেছি। তাদের ঐভাবেই নিয়োগ করা হয়েছে। যে ইলেকশনে ক্যান্ডিডেট হয়েছেন

তাঁকে নিয়োগ করা হয়েছে। কমিটমেন্ট টু দি এডুকেশন বেশি কিনা তা দেখা হচ্ছে না। এখানে দেখা হচ্ছে কমিটমেন্ট টু দি পার্টি বেশি কিনা। যিনি রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য হবেন তাঁর কমিটমেন্ট টু দি পার্টি বেশি থাকবে, না কমিটমেন্ট টু দি এডুকেশন বেশি থাকবে? আপনাদের উদ্দেশ্য হচ্ছে দলীয় নীতিকে ভালভাবে প্রচার করা, শিক্ষা ব্যবস্থার প্রসার ঘটানো নয়। শিক্ষকদের যে স্বীকৃত অ্যাশোসিয়েশনগুলি আছে, বামপন্থীদের এ.বি.টি.এ.; এস.টি.এ. আছে, এই সার্ভিস কমিশনে তাদের পর্যন্ত কোনও প্রতিনিধিত্ব নেই। কেন নেই? তাদের প্রতিনিধিত্ব থাকলেও বলতে পারতাম যে, এর মধ্যে কিছু গণতান্ত্রিক ব্যবস্থা আছে, দুর্নীতি হলেও, অন্যায় হলেও। আপনারা যাদের ঠিক করে পাঠাচ্ছেন তারা সবাই এক দলের লোক। ফলে তারা একই দলের একই মানসিকতার হওয়ার জন্য কোনও অন্যায় হলে, কোনও দুর্নীতি হলে তারা কেউ প্রতিবাদ করবে না। যে বিভিন্ন শিক্ষক সংগঠনগুলো আছে তাদের থেকে কেন প্রতিনিধি নেবেন না? এটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। আমি মনে করি প্রধান শিক্ষকদের অ্যাসোসিয়েশন, এ.বি.টি.এ.; এস.টি.এ. প্রভৃতি যে শিক্ষক সংগঠনগুলি আছে—কে কার অ্যাফিলিয়েটেড, তা জানার দরকার নেই—তাদের মধ্যে থেকে কমিশনে প্রতিনিধিত্ব রাখতে পারলে কমিশনের কিছুটা স্বচ্ছতা থাকবে। ইতিপূর্বে স্কুল সার্ভিস কমিশনের মূল বিলটি সংখ্যা গরিষ্ঠতার জোরে পাশ করিয়ে নিয়েছেন। আজকে আরও দুজন সদস্যকে সংযুক্ত করার জন্য যে সংশোধনী বিলটি এনেছেন, এটিও সংখ্যা গরিষ্ঠতার জোরে পাশ করিয়ে নেবেন। কিন্তু আপনাদের আচরণের মধ্যে কোথাও কোন স্বচ্ছতা নেই। স্বচ্ছতা না থাকার জন্য আমি এই বিলের তীব্র বিরোধিতা করলাম।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্যার, আজকে এই সভায় স্কুল শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয় 'ওয়েস্ট বেঙ্গল স্কুল সার্ভিস কমিশন' আইনের একটা সংশোধনী প্রস্তাব বিল আকারে উত্থাপন করেছেন। আমি তাকে সমর্থন জানাচ্ছি। এই বিলে তেমন বিশেষ কিছু নেই। কাজের সুবিধার জন্য যে সেন্ট্রাল কমিশন আছে তার সদস্য সংখ্যা ৫ জনের জায়গায় দুজন বাড়িয়ে ৭ জন করতে চাওয়া হয়েছে। কিন্তু এই বিলের ওপর আলোচনা করতে গিয়ে বিরোধী দলের মাননীয় সদস্য সোহরাব সাহেব এবং শোভনদেব বাবু যে অভিযোগগুলো করলেন সেগুলো তাঁদের কাল্পনিক, মনগড়া। বাস্তব ঘটনা নয়। তাঁরা এর মধ্যে আন্ডার কারেন্টের গন্ধ পেলেন, রাজনীতির গন্ধ পেলেন। ঘটনা তেমন হলে তা নিয়ে হৈ-চৈ পড়ে যেত। সংবাদ মাধ্যমগুলো চুপ করে থাকত না। আমরা দেখছি এখন পর্যন্ত পরীক্ষার্থীদের তরফ থেকেও কোনও অভিযোগ ওঠেনি।

কেউ আঙ্গুল তুলতে পারেনি এখনও পর্যন্ত। আমি যে বিষয়টি নিয়ে বলতে উঠেছি সেটা হচ্ছে, এই রিজিওনাল স্কুল সার্ভিস কমিশন পশ্চিমবাংলায় যা আছে ৪/৫টি জেলা

নিয়ে এক একটা করে সেখানে কথা ছিল যে প্যানেলটা জেলা ভিত্তিক হবে কিন্তু দেখছি প্যানেলটা জেলা ভিত্তিক হয়নি, এটা রিজিওনাল ভিত্তিক হচ্ছে এবং তার ফলে অসুবিধা হচ্ছে। যেমন ধরুন, পুরুলিয়ার পশ্চিম প্রান্তের কোনও একজন শিক্ষক হয়ত নিয়োগপত্র পেয়েছেন বাঁকুড়া জেলার পূর্ব প্রান্তের কোনও স্কুলের জন্য। হয়ত বা বাঁকুড়ার পশ্চিম প্রান্তের কোন শিক্ষক নিয়োগপত্র পেয়েছেন মেদিনীপুরের দক্ষিণ প্রান্তের কোনও স্কুলে। এটা আমাদের অজানা নয় যে গ্রামাঞ্চলে এবং এমন কি শহরাঞ্চলের বিভিন্ন জায়গায় যে সমস্ত স্কুল রয়েছে তাদের কারুর স্টাফ কোয়ার্টার নেই। এমন লোকালয়ের মধ্যে স্কুল আছে যেখানে শিক্ষকদের বাসস্থানের মতন জায়গা পাওয়া খুবই অসুবিধার। অগত্যা সেই সমস্ত স্কুলের শিক্ষকদের দূরবর্তী কোনও বর্ধিষ্ণু জায়গায় ঘর ভাড়া নিয়ে থাকতে হয় এবং সেখান থেকে স্কুলে যাতায়াত করতে হয়। যদি জেলা ভিত্তিক প্যানেলটা হত তাহলে এতটা সঙ্কট দেখা দিত না। তবে এটার ব্যবস্থা করা যায়—পার্টিকুলার কোনও জেলার কোনও বিশেষ বিষয়ের শিক্ষকদের প্যানেল যদি এগজস্ট হয়ে যায় তাহলে পার্শ্ববর্তী জেলায় হলে নিতে কোনও অসুবিধা নেই। আর মেরিট ভিত্তিক যদি রিজিওনের প্যানেল হয় তাহলে যার যেখানে পড়বে—সে দূরের জায়গায় হতে পারে, কাছেও হতে পারে। এই যে অসুবিধাটা হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এ ব্যাপারে কি ব্যবস্থা করা যায় সেটা ভেবে দেখুন। তারপর প্রধান শিক্ষকদের ক্ষেত্রে যে অসুবিধাটা হচ্ছিল সে ব্যাপারে উনি এই সভায় জানিয়েছেন যে সেই অসুবিধাটা দূর হয়ে যাবে। অনেক প্রধান শিক্ষকের পদ ফাঁকা থেকে যাচ্ছে বা খালি থেকে যাচ্ছে। দূরবর্তী এলাকায় হওয়ার জন্য অনেকে হয়ত যোগদান করছেন না। সেই অসুবিধাটা দূর হয়ে যাবে বলে মন্ত্রী মহাশয় জানিয়েছেন। তারপর আর একটি বিষয় হচ্ছে, স্কুলগুলিতে যে সমস্ত শর্ট টার্ম ভেকেন্সি হচ্ছে—লিভ ভেকেন্সি হচ্ছে, প্রশিক্ষণ নিতে যাচ্ছে, বি.এড. পড়তে যাচ্ছে, সেই সময় বা এখন আমাদের একটা লিয়েন পিরিয়ড হয়েছে—যে সমস্ত স্কুলের অ্যাসিস্ট্যান্ট টিচাররা হেড মাস্টার হিসাবে নির্বাচিত হচ্ছেন তারা দু বছর পর্যন্ত লিয়েন নিতে পারেন। তিনি সেইভাবে লিয়েন নিয়ে যোগদান করতে যাচ্ছেন কিন্তু তার ঐ লিয়েন পিরিয়ডের জন্য কোন শিক্ষক দেওয়া হচ্ছে না। এটা বলা আছে সে স্কুল কর্তৃপক্ষ, তারা নিজেরা বিজ্ঞপ্তি দেবে, দরখাস্ত আহ্বান করবে এবং স্ক্রিনিং করবে এবং স্ক্রিনিং করে তারা তা রিজিওনাল স্কুল সার্ভিস কমিশনে পাঠিয়ে দেবে। সেখানে রিজিওনাল স্কুল সার্ভিস কমিশন ইন্টারভিউ করে একটা প্যানেল তৈরি করে স্কুলে পাঠিয়ে দেবেন নিযুক্তির জন্য। কিন্তু রিজিওনাল স্কুল সার্ভিস কমিশন-এর হাতে সেই সময় নেই, তারা সেই কাজটা করতে পারছেন না। ফলে যে বিষয়ে কোনও স্কুলে একজন মাত্র শিক্ষক আছেন, যিনি হয়ত বি.এড. পড়তে গিয়েছেন বা লিয়েন নিয়ে অন্য জায়গায় প্রধান শিক্ষকের পদে যোগ দিতে চলে গিয়েছেন সেখানে এক বছর ধরে হয়ত শিক্ষকের পদটা ফাঁকা থেকে যাচ্ছে, পূরণ হচ্ছে

না। এই শর্ট টার্ম ভেকেন্সির ক্ষেত্রে স্কুল কর্তৃপক্ষকে দায়িত্ব দেওয়া যায় কিনা নির্বাচিত সেই বিষয়ের ক্ষেত্রে সেটা আমি ভেবে দেখতে বলব। তা না হলে, এই রকম একটা লং টার্ম প্রসেসের মধ্যে দিয়ে গেলে কিন্তু কোনও শিক্ষক নিয়োগ করা সম্ভব হবে না। শিক্ষক নিয়োগ না হলে ছেলেমেয়েদের পড়াশুনা ক্ষতিগ্রস্ত হবে। স্বল্প সময়ের ব্যবধানে তাদের যে সিলেবাস শেষ করার কথা বলা আছে সেটা খুবই বাধাপ্রাপ্ত হবে। এই বিষয়গুলি কিভাবে সহজ, সরল করা যায়, দ্রুত করা যায় শিক্ষার স্বার্থে সেটা মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করে, এই বিলকে পুনরায় সমর্থন করে শেষ করছি।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, Sir to the School Service (Commission) Act, 1997 amend Bill No-12 of 2001. যেটা মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। সর্ব প্রথমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, ১৯৯৭ সালে এই বিলটা যখন হয়েছিল তখন সমস্ত স্কুলের ম্যানেজিং কমিটির নির্বাচনে বামফ্রন্ট হারতে শুরু করেছে। তারা তখন তলানিতে এসে ঠেকেছে। আগে স্কুলে সাধারণ ভাবে ম্যানেজিং কমিটিগুলি শিক্ষক নিয়োগ করত। সেখানে স্কুলের প্রাক্তন ছাত্র বা যারা ভাল ছাত্র কাছাকাছির তাদের নেওয়া হত। সেটা বন্ধ করে দেওয়া হল। অর্থাৎ যেটা ডিসেন্ট্রালাইজ ছিল সেটাকে সেন্ট্রালাইজ করা হল। এতে কি সুবিধা হয়েছে? এতে শাসক দলের কিছু লোককে রিক্রুট করা ছাড়া আর কি সুবিধা হয়েছে সে সম্পর্কে আশা করি মন্ত্রী মহাশয় বলবেন। এই বিলের ক্লজ ২, সাব-ক্লজ বি। ১, সেখানে বলছে—এ পোজিশন অফ এমিনেন্স পাবলিক লাইফ। এমিনেন্স পাবলিক লাইফ—তারা কারা? তারা কি বামপন্থী, মার্কসবাদী? এটা কি তাদের জন্য? বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনসে বলা হয়েছে—সাম প্র্যাকটিকাল ডিফিকাল্টিজ, কেন অ্যামেন্ডমেন্ট আনা হল, আনতে হল। প্র্যাকটিকাল ডিফিকাল্টিজ মানে হচ্ছে, সি.পি.এম.-এর লোক সেখানে ঢোকানো দরকার এবং তারজন্য ১৯৯৭ সালে বিলটাকে একবার অ্যামেন্ড করবার পর আবার ২০০১ সালে অ্যামেন্ড করতে হচ্ছে। এখানে বলা হয়েছে—নো অ্যাডিশনাল এক্সপেন্ডিচার উইল বি রিকয়ার্ড টু বি। সেখানে দাঁড়িয়ে নতুন অফিসের জন্য নতুন লোক নিচ্ছেন। নতুন লোকদের মাইনে, অনারারিয়াম, টেলিফোন ইত্যাদি দিচ্ছেন। গাড়ি প্রভাইড করা হচ্ছে না। সেখানে টোটাল ব্যয়-বরাদ্দের ৯৮ পারসেন্ট, দায়িত্ব নিয়ে বলছি, স্কুলের শিক্ষকদের মাইনে দিতে খরচ হয়। ২ পারসেন্ট টাকা সেখানে থাকছে, ফলে স্কুলের কোনও ডিপার্টমেন্টাল কাজ করতে পারছেন না। এই কাজে ২ পারসেন্ট টাকা কেন? টোটাল ১০,০০০ স্কুল, সেই ১০,০০০ স্কুলের জন্য এস.এস.সি. যে পরীক্ষা নিচ্ছে সেটা কোন যোগ্যতার উপর সেটা বোঝা যাচ্ছে না।

সেখানে আমার কাছে উদাহরণ আছে, আমার অশোকনগর কেন্দ্র থেকে একজন ডায়মন্ডহারবারে অ্যাপয়েন্টমেন্ট পেয়েছে। তার কোন প্রেম-প্রীতি থাকবে ঐ স্কুলের উপর? নিশ্চয়ই থাকবে না। শিক্ষক নিয়োগের ব্যাপারটা ডিসেন্ট্রালাইজড ছিল। সেটা সেন্ট্রালাইজড করা হয়েছে কার স্বার্থে? আগে শিক্ষক নেবার একটা মাপকাঠি ছিল। আজকে মাপকাঠিটা কি? একটা ঘেরাটোপের মধ্যে থেকে বামপন্থীদের রিহ্যাবিলেট করা হচ্ছে এবং তার ফলে গোটা শিক্ষার জায়গাটাকে বেহাল করে দিয়েছেন। আজকে শিক্ষাকে কোথায় এনে দাঁড় করিয়েছেন? আগে স্কুল ম্যানেজিং কমিটি শিক্ষক নিয়োগ করতেন। আজকের কাগজ দেখুন, প্রধান শিক্ষক নিয়োগের ব্যাপারে এস.এস.সি. হুঙ্কার দিয়েছেন। তারা বলেছেন যে, ম্যানেজিং কমিটি যদি এস.এস.সি.-র কথা না মানে তাহলে তাদের গ্র্যান্ট কেটে দিতে হবে, তাদের কোনও রকম সুযোগ-সুবিধা দেওয়া যাবে না। আজকে স্কুলের এমন একটা অবস্থা—ছাত্র আছে তো শিক্ষক নেই, শিক্ষক আছেন তো ঘর নেই। অথচ এ ব্যাপারে ডেভেলপমেন্টের কোনও ব্যবস্থা নেই। আজকে এই যে বিল, এটা কিসের জন্য; কার স্বার্থে? আমি বিলটার শুধু অ্যামেন্ডমেন্ট নয়, পুরো বিলটাকেই আমি বলব রিপিল করা হোক, বিলটা পুরোপুরি খারিজ করে দেওয়া হোক। ভয়ের কোনও কারণ নেই; আমি রাজনীতির কথা বলছি না। যদি এভাবে ভাবি, যেহেতু ম্যানেজিং কমিটির নির্বাচনে আপনারা পরাজিত হচ্ছেন, তারজন্যই এই অ্যামেন্ডমেন্ট। লালিপপ দিয়ে শিক্ষাকে লালিকরণ করছেন। তারজন্য আমি বলব, এস.এস.সি. (অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০১ এবং এস.এস.সি.-র ১৯৯৭ সালের অ্যাক্টকে বাতিল করা হোক। এই দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** ওনারেবেল স্পিকার স্যার, আজকে যে বিলের অ্যামেন্ডমেন্ট সেটা সম্পর্কে আলোচনা চলছে। আমি শুনলাম সোহরাব সাহেবের কথা, আমি শুনলাম শোভনদেব চট্টোপাধ্যায়ের কথা। এই জায়গায় দাঁড়িয়ে আমার মনে পড়ে গেল ইংরাজি সাহিত্যের কথা—ড্রামা ইন অ্যাঙ্গার। আজকে শোভনদেব চট্টোপাধ্যায় দে আর সেইং অল দিজ থিংস ইন অ্যাঙ্গার। তাদের সব জিনিসে ভূতের ভয়, ক্রোধ এবং বিজাতীয় ক্রোধ। এই বিল সম্পর্কে আলোচনা করতে গিয়ে চলে গেলেন ক্যালকাটা ইউনিভার্সিটিতে, চলে গেলেন রবীন্দ্র ভারতী ইউনিভার্সিটিতে। What is wrong in this Bill. It is an Amendment Bill. It is a very simple bill. It is necessary. সেই বিলে বলা হচ্ছে ৫ জন রিজিওনাল কমিশনার ছিল সেটা ৭ জন করা হবে। দেয়ার আর সাম প্র্যাকটিক্যাল ডিফিকালটিজ, সেই ডিফিকালটিগুলিকে দূর করার জন্য সেইগুলিকে ওভারকাম করার জন্য এই সংশোধনী নিয়ে আসতে হয়েছে। ওঁরা বুঝছেন অন্য। বিষয়টা হচ্ছে শিক্ষা জগতে শিক্ষক শিক্ষাকর্মী এবং শিক্ষার পরিবেশ ঠিক না করে কখনও শিক্ষার কথা চিন্তা করা যায় না। যেখানে ম্যানেজিং কমিটির মাধ্যমে ওঁরা এই রকম একটা অবস্থার

সৃষ্টি করেছিল, শিক্ষক এবং শিক্ষাকর্মী অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে দুর্নীতির ভুরি ভুরি ব্যবস্থা করেছিল বিগত কংগ্রেস রাজত্ব থেকে আরম্ভ করে এখন পর্যন্ত। সেই জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আমাদের মন্ত্রী কান্তিবাবুর নেতৃত্বে স্কুল সার্ভিস কমিশন গঠিত হয়েছে। এটা সারা ভারতবর্ষের মধ্যে একমাত্র স্কুল সার্ভিস কমিশন যা দুর্নীতি প্রতিরোধ করতে পেরেছে। এখানে কিন্তু কোনও জায়গাতে দেখতে পাচ্ছি শোভনদেব চট্টোপাধ্যায়ের মতো লোককে পারসন এমিনেন্ট গ্রহণ করা হচ্ছে না। বাদল ভট্টাচার্য, যিনি শিক্ষাকে গৈরিকীকরণ করতে চান, শিক্ষাকে সাম্প্রদায়িক বিষে আবদ্ধ করতে চান, ভারতবর্ষের সংবিধানকে কলুষিত করতে চান, ভারতবর্ষের মৌলিক পরিকাঠামোর গণতান্ত্রিক প্রক্রিয়াকে বিনষ্ট করতে চান। সেই জন্য পশ্চিমবাংলার শিক্ষা জগতে বিরাট বিস্তার হোক এটা ওনারা মেনে নিতে পারছেন না। বাট উই আর কমিটেড টু দি পিপল যে শিক্ষা জগতে বিস্তার ঘটাব। উই আর কমিটেড, সেই জন্য এই গৈরিকীকরণের বিরুদ্ধে আমরা। আপনারা কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করুন, আপনারা টাকা দেন পশ্চিমবাংলার শিক্ষার ক্ষেত্রে সমস্ত রকম উন্নয়নের জন্য? একটা পয়সা দেন? অ্যানসার ইজ নো। আজকে তাই আমি বলছি এই বিল পাস করাতেই হবে, এই অ্যামেন্ডমেন্ট পাস করাতেই হবে। পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থার উপর গত কাল আমাদের উচ্চ শিক্ষামন্ত্রী উত্তর দিয়েছেন, আপনারা প্রশ্ন করেছিলেন বলে যে পশ্চিমবাংলা শিক্ষার ক্ষেত্রে পেছিয়ে যাচ্ছে না। যত পারসেন্ট বার হচ্ছে সারা ভারতবর্ষে, রেশিও অনুযায়ী পশ্চিমবাংলার স্থান, ক্যালকাটা ইউনিভার্সিটির স্থান অন্যান্য ইউনিভার্সিটির স্থান অনেক উপরে। যারা বার হচ্ছে তারা শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষে নয় আমেরিকা, ফ্রান্স, জার্মান, ইংলন্ডে তারা সমাদর পাচ্ছে। আমাদের ঠেকিয়ে রাখা যায় না। আপনারা এই যে ম্যানেজিং কমিটির জাঁতাকলে ফেলবেন, এটা হবে না। অনেক ছোট ছোট বিষয় আছে সেইগুলি মন্ত্রী মহাশয় দেখবেন শিক্ষা ক্ষেত্রে যে অ্যাপয়েন্টমেন্টের প্রশ্ন আছে সেটা সরলীকরণ করার দরকার আছে, সেটা তিনি দেখছেন, লিয়েনের প্রশ্ন আছে, সেটা তিনি দেখছেন। কিন্তু দুর্নীতিগ্রস্ত ম্যানেজিং কমিটির জাঁতাকলে ফেলা যাবে না। আমি এই বিলকে সমর্থন করছি এবং আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এই বিল আনার জন্য।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে সংশোধনী এনেছেন, আমি তাঁর কাছে প্রশ্ন করি, চার বছর আগে যে কমিশন তৈরি করেছিলেন, আজকে চার বছরের মাথায় তার পরিবর্তন করতে হচ্ছে কেন? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি দেখুন, এখানে উনি বলছেন যে, এই কমিশনের মেম্বার হবেন— "One shall be an educationist who occupies or has occupied, in

the opinion of the State Government, a position of eminence in public life."

অর্থাৎ বামফ্রন্ট যাকে মনে করবে, এ পার্সন অফ এমিনেন্স শুধু তাঁকেই করবেন এখানকার সদস্য। এটাই আসল কথা, আসল প্রতিপাদ্য বিষয়। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য কাকে করলেন এঁরা, না যিনি কোন ইউনিভার্সিটিতে লেকচারার, এমনকি পার্ট-টাইম লেকচারারও ছিলেন না, যিনি কলেজে পড়াতেন, সেখান থেকে নিয়ে এসে তাঁকে উপাচার্য করে দিলেন। এটা করা হল কেন, না তিনি পার্টির একজন নেতা। "One shall be an educationist who occupies or has occupied, in the opinion of the State Government, a position of eminence in public life."

অর্থাৎ এরা যাকে মনে করবেন, A person of eminence. Only he will be recruited here, only he will be adopted here, only he will be given a chance to fulfill the vacancy.

এই দৃষ্টিভঙ্গি নিয়ে, এই চিন্তা ধারা নিয়ে এই কমিশন এরা করেছিলেন। এই কমিশন করে কি করলেন—কয়েক লক্ষ টাকা খরচ করলেন। কয়েকটা জোনাল কমিশন এরা তৈরি করলেন—উত্তরবাংলায় একটা করলেন এবং দক্ষিণবাংলায় একটা করলেন। তারপর লক্ষ লক্ষ টাকা খরচ করে বিজ্ঞাপন দিলেন কাগজে। শিক্ষিত যুবকরা দিনের পর দিন টাকা খরচ করে লাইন দিলেন। তাদের ইন্টারভিউ করা হল। তারপর তাদের একটা প্যানেল করা হল। কিন্তু তাদের কোনও স্কুলে পাঠানো হল না। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন, হাওড়া, হুগলি এবং বীরভূম নিয়ে একটা ক্লাস্টার করছেন। কারণ, হাওড়ার লোকেরা বীরভূমে যেতে চাইছে না। সেজন্য দুটো কমিশন করছেন—একটা করছেন সেন্ট্রাল কমিশন এবং আর একটা করছেন রিজিওনাল কমিশন। দুটো কমিশন করতে হচ্ছে কেন? তার কারণ সরকারের অদূরদর্শিতা। কোনও কাজ করবার আগে চিন্তা ভাবনা করবেন না? যেটা করতে যাচ্ছেন, তার প্রস অ্যান্ড কন্স কি আছে তা নিয়ে চিন্তা ভাবনা করবেন না? তার থরো থট দেখে, তার সুবিধা অসুবিধা, সুযোগ সুবিধা কি থাকতে পারে তা দেখার কোনও প্রয়োজনীয়তা এদের নেই। তার কারণ সংখ্যা গরিষ্ঠতা এদের মাথা খারাপ করে দিয়েছে। এই কমিশন করলেন কখন, না যখন দেখলেন বেশির ভাগ স্কুলে সি.পি.এম. পরিচালিত ম্যানেজিং কমিটি হেরে যাচ্ছে, তখন করলেন। যখন দেখলেন যে পার্টির লোকদের আর সেখানে ঢোকানো যাবে না, তখন এটা করলেন। শুধু তাই নয়, এটা করতে গিয়ে তিন বছর সময় লেগে গেল। ততদিনে অনেক ভ্যাকান্সি সৃষ্টি হল। এই কমিশন তৈরি করে বললেন যে, আমরা শিক্ষক দেব। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি জানি, কতকগুলো স্কুল আছে যেখানে ১৪০০, ১৫০০

ছাত্র আছে। সেখানে ৯টা ১০টা করে শিক্ষকের পদ খালি পড়ে আছে। বারেবারে করে বলা হচ্ছে পোস্টগুলোকে ফিলআপ করার জন্য। কিন্তু সেগুলো খালি পড়ে রয়েছে। এর ফলে ছাত্ররা ক্ষতিগ্রস্ত হচ্ছে। ছাত্রদের যে কারিকুলাম, যে সিলেবাস রয়েছে, সেসব পড়ানো হচ্ছে না। ৮টা, ৯টা, ১০টা করে টিচারের পোস্ট বছরের পর বছর ধরে ভ্যাকান্ট পড়ে থাকছে। ছাত্রদের মাইনে সরকার বাড়াচ্ছে অথচ তারা ক্ষতিগ্রস্ত হচ্ছে। রাজ্য সরকার এইভাবে খরচ বাঁচাবার চেষ্টা করছে। দিনের পর দিন আজকে কারিকুলাম এত বেশি, বিশেষ করে উচ্চ মাধ্যমিকের যে কোর্স তা এক বছরের মধ্যে পড়ানো অত্যন্ত কঠিন কাজ। তার ভেতরে আবার শিক্ষকের পদগুলো ভ্যাকান্ট পড়ে থাকছে। এর ওপরে আছে আজকে অমুক মারা গেছে, আজকে মৌন মিছিল, আজকে পদযাত্রা, আজকে মন্ত্রী ডেকেছেন। এইসব করে পঠন পাঠন শিকেয় উঠে গেছে। একটা স্কুলে যতজন শিক্ষক থাকবার কথা তা যদি না থাকে তাহলে সেই স্কুলে পঠন পাঠন হয় না এবং সেখানে গোঁজামিল দেওয়া হয় শেষ পর্যন্ত। আমি সেদিন বলেছি যে, এই রাজ্যে কয়েক হাজার প্রাইমারি স্কুল আছে যেখানে ওয়ান, টু, ফোর ক্লাস আছে, সেখানে মাত্র একজন করে শিক্ষক আছেন। অনেক জায়গাতে ওয়ান, টু, থ্রি, ফোরে শিক্ষকের সংখ্যা এক। সেখানে ক্লাস ওয়ানে তিনি যখন বাংলা পড়াবেন, তখন ক্লাস টুতে গিয়ে অঙ্ক করাবেন কে? মাস্টার নেই। ক্লাস ওয়ানে যখন বাংলা পড়াবেন, তখন কোর্সের অন্যান্য সাবজেক্টগুলি সেইগুলি কে পড়াবেন? সেইজন্য ওয়ান টিচার স্কুল বন্ধ করুন। নূন্যতম ৪ জন শিক্ষক নাহলে স্কুল চলবে না। আপনারা জানেন এই রকম বহু স্কুল আছে, কিন্তু স্কুলের জায়গার কোনও অস্তিত্ব নেই। মাস্টার মশাইরা মাহিনা নিয়ে যাচ্ছেন পোস্ট অফিস থেকে, কিন্তু বিদ্যালয় নেই। বিদ্যালয়ের বিদ্যা আছে, কিন্তু বিদ্যার অঙ্গন নেই। আলয়ের আলো নেই। সেখানে টিচাররা মাহিনা নিয়ে যাচ্ছেন। আমি বারে বারে বলেছি, শিক্ষকরা যারা ৩০।৩৫ বছর ধরে শিক্ষকতা করে রিটায়ার্ড করলেন, তারা পেনশন পাচ্ছেন না। তাঁদের ছেলে-মেয়েরা এখন বড় হয়েছে, কিন্তু একমাত্র তিনিই হি ওয়াজ দি অনলি সোর্স অফ আর্নিং মেম্বার। যেখানে তাঁর আয় বন্ধ হয়ে গেল, সে যখন পেনশনের জন্য হত্যে দিচ্ছে, তার মুখের উপর তখন দরজা বন্ধ করে দেওয়া হচ্ছে, বছরের পর বছর সে যাচ্ছে সল্টলেকে, কিন্তু তিনি তাঁর পেনশন পাচ্ছেন না। অর্থাৎ যে ব্যবস্থা আছে, তাকে এমন একটা জায়গায় নিয়ে গিয়েছেন যেখানে শিক্ষার বিন্দুমাত্র আলো নেই, আলোর প্রতিফলন হচ্ছে না। শিক্ষার আলো কি করে প্রতিফলিত হবে, বিধনাসভায় উচ্চ শিক্ষামন্ত্রী আসনে বসে আছেন—খুনী—সুশান্ত ঘোষ, সেখানে কি করে শিক্ষার আলোচনা হবে। কাজেই খুনীদের রাজত্বে শিক্ষা ব্যবস্থা যে জায়গায় চলে গেছে তার উপরে বিশেষ কিছু বলবার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। তাই এই বিলের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার জবাবি ভাষণ দেবার আগে আপনার অনুমতি নিয়ে একটি কথা বলছি। আমি বিনীতভাবে বিরোধী দলের সদস্যদের প্রতি শ্রদ্ধা নিবেদন করে বলছি, আমি পাঁচের দশকে যখন ঢাকা বিশ্ববিদ্যালয়ের ছাত্র ছিলাম, তখন কলকাতায় যখন আসতাম, এই বিধানসভার উপরে বসে আলোচনা শুনতাম। আজকে অন্তত স্নেহের আদরের ছেলে মেয়েরা উপরে বসে আছেন। ওখানে বসে যখন আমি সেই সময় আলোচনা শুনতাম বিরোধী দলের পক্ষ থেকে বিভিন্ন বক্তব্য রাখা হত, তা শুনে অনুপ্রাণিত হতাম, উৎসাহী হতাম, তাদের জ্ঞানগর্ভ ভাষণ সরকারি দল এবং বিরোধী দলের পক্ষ থেকে হত, তা শুনতাম। আজকে শিক্ষা সম্পর্কে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বিরোধী দলের পক্ষ থেকে যে ধরনের বক্তব্য রাখা হয়েছে আমার সেই পুরনো দিনের কথা মনে পড়ে যাওয়ায় খুব বেদনা অনুভব করছি। খুব দুঃখ পাচ্ছি তারা কত হাল্কাভাবে বিষয়টাকে গ্রহণ করেছেন। এর জন্য আমার স্নেহাস্পদ ছেলে মেয়েরা যারা আছে তাদের কথা মনে পড়ায় আমার পুরনো দিনের সেই ঘটনা মনে পড়ায় আমি খুব বেদনা অনুভব করছি। এখানে আমাদের সরকারি দলের সদস্য রঞ্জিত কুন্ডু মহাশয় বলেছেন, পরীক্ষা যা নেওয়া হয়, তার মধ্যে ৪০ নম্বর হচ্ছে বিষয়ের উপরে, আর ২০ নম্বর হচ্ছে সাধারণ জ্ঞানের উপরে। এটাকে কমানো যায় কিনা—সাধারণ জ্ঞানের উপরে। আমার বিনীত নিবেদন, আজকে জ্ঞানচর্চা এত বিস্তৃত হয়েছে যে শুধু বিষয়ের উপরে শিক্ষক যদি তার জ্ঞান সীমাবদ্ধ রাখেন তাহলে ছাত্রদের প্রতি আমাদের যে দায়িত্ব আছে, সেই দায়িত্ব যথাযথ ভাবে প্রতিপালিত হয় না। সেইজন্য সাধারণ জ্ঞান বিভিন্ন বিষয় সম্পর্কে শিক্ষকের জ্ঞানের প্রয়োজন অনেক বেশি। সেইজন্য সাধারণ জ্ঞানের জন্য এই নাম্বারটা আমরা রাখছি। এখানে আর একজন মাননীয় সদস্য সরকারি দলের পক্ষ থেকে বলেছেন, যদি অল্প সময়ের জন্য শূন্যতা সৃষ্টি হয়, ভ্যাকান্সি হয়, অল্প সময়ের জন্য, অন্য কারণের জন্য, তখন বিদ্যালয় কৃত্যক আয়োগের কাছ থেকে পরিচালক মন্ডলির হাতে ফেরৎ দেওয়া যায় কিনা এই প্রস্তাব আমরা বিবেচনা করেছি। ইতিমধ্যে সরকার সিদ্ধান্ত নিয়েছেন, যে ছুটিজনিত কারণে বা ঐ ধরনের অল্প সময়ের জন্য যে শূন্যতা আছে, সেই শূন্য স্থানে শিক্ষক দিয়ে পূরণ করার দায়িত্ব বিদ্যালয় কৃত্যক আয়োগের কাছ থেকে নিয়ে আমরা পরিচালক মন্ডলির হাতে ফেরৎ দেবার সিদ্ধান্ত নিয়েছি। এখানে স্বল্পকালীন মানে হচ্ছে, যদি কেউ মেডিক্যাল লিভ নেয়, ম্যাটারনেটিভ লিভ নেয়, যদি কেউ ডেপুটেশনে পড়য়ে যায় এই সময়টার জন্য। যিনি কোনও স্থায়ীপদে শিক্ষক আছেন তিনি যদি বিশেষ কারণে, অনিবার্য কারণে ছুটি নেন সেই ছুটিতে শিক্ষক নিয়োগের তালিকা তৈরি করতে হবে। নিয়োগ করার দায়িত্ব দেওয়া হচ্ছে পরিচালক মন্ডলির কাছে। এখানে মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায় বলছিলেন, আমি ওঁর অনুমতি নিয়ে বলছি, ওঁর স্ত্রী সুপ্রিয়া, অত্যন্ত বিদুষী মহিলা, যোগ্য শিক্ষিকা, তাঁর প্রতি আমার

যথেষ্ট শ্রদ্ধা আছে।

[12-20 — 12-30 p.m.]

তার উপরে আমার যথেষ্ট আস্থা আছে। আপনি যদি সুপ্রিয়ার সাথে আলোচনা করে আসতেন তাহলে হয়ত শোভনদেব বাবুকে অশোভন বক্তৃতা করতে হত না। বিদ্যালয় কৃত্যক আয়োগের যে পাঠ্যক্রম, যে পাঠ্যসূচি তা বই আকারে ফর্মের সাথে বিক্রি করা হয়। আপনি যদি সুপ্রিয়াকে জিজ্ঞাসা করতেন তাহলে এই প্রসঙ্গে আপনি আমাদের বিরোধিতা করতেন না। এখানে বাদল বাবু এবং পঙ্কজ বাবু বলেছেন, তিন বছর আগে তো বিদ্যালয় কৃত্যক আয়োগ হয়েছে, এটা আবার কেন পরিবর্তন করতে হচ্ছে। আমাদের সংবিধানের বয়স হচ্ছে পঞ্চাশ বছর, কিন্তু সংবিধান সংশোধন করতে হয়েছে সাতাশি বার। তাই তিন বছর পরে অনিবার্যভাবে আমাদের পরিবর্তন করতে হচ্ছে, এতে দোষের কি আছে। এখানে আরেকটা কথা বাদল বাবু বলেছেন, আটানব্বই পারসেন্ট নাকি বেতন বাবদ ব্যয় হয়। সারা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্যই একমাত্র বিদ্যালয় কৃত্যক আয়োগ প্রতিষ্ঠা করতে পেরেছে, এই জন্য আপনার দলের যিনি শিক্ষামন্ত্রী কেন্দ্রে আছেন, তার কাছ থেকে আমরা প্রশংসা পেয়েছি, আপনাদের কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা সমর্থন পেয়েছি। এখানে পঙ্কজ বাবু বলেছেন, এবং বাদল বাবুও বলেছেন পরিচালক মন্ডলি যখন আপনাদের হাত ছাড়া হচ্ছে, তখন আপনারা বিদ্যালয় কৃত্যক আয়োগ গঠন করছেন। বর্তমানে পশ্চিমবাংলায় বে-সরকারি বিদ্যালয় যা আছে, তার পরিচালক মন্ডলির ৯০ শতাংশ আমাদের বামপন্থীদের হাতে। সুতরাং আমাদের প্রভাব কমেনি, বরং আমাদের প্রভাব বেড়েছে। সোহরাব সাহেব বলেছেন, বি.এন.মন্ডল বিশ্ববিদ্যালয় থেকে যারা পাশ করেছে তাদের নেওয়া হচ্ছে না। এটা অসত্য কথা, আমরা এটা কখনও বলি না। বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন স্বীকৃতি বি.এন.মন্ডল বিশ্ববিদ্যালয় এবং তারা ৪০ নম্বর এবং ২০ নম্বর, ৬০ নম্বর পরীক্ষা দিয়ে যোগ্যতা অর্জন করেছেন। কিন্তু তারা আমাদের লিখিত পরীক্ষায় যদি যোগ্যতা অর্জন করেন, তারা নিশ্চয় সুযোগ পাবেন। তাদের আমার বিদ্যালয়ে ঢুকতে দেব না, এই রকম কথা আমরা কখনও বলতে পারি না। সোহরাব সাহেব আরেকটা ব্যাপার বলেছেন, সিনিয়ার মাদ্রাসায় শিক্ষক নিয়োগ করবার জন্য। বিদ্যালয় কৃত্যক আয়োগের উপরে এই দায়িত্ব অর্পণ করা হয়েছে। মাদ্রাসার যে প্রাথমিক স্তর আছে সেখানেও কিছু পরিকল্পনা আছে। আশা করা হচ্ছে এই শিক্ষক নিয়োগের ব্যাপারে কোনও অসুবিধা থাকবে না। আরেকটা কথা বলেছেন পঙ্কজ বাবু এবং এই ব্যাপারে তৃণমূল এবং বি.জে.পি.-র অদ্ভুত মিল দেখছি, তারা বলেছেন—শিক্ষক সংগঠনের প্রতিনিধিরা কেন বিদ্যালয় কৃত্যক আয়োগের মধ্যে থাকবে না। কলেজ সার্ভিস কমিশন প্রত্যেক রাজ্যে আছে এবং সেখানে কোনও

শিক্ষক সংগঠনের প্রতিনিধিরা থাকে না, তাই বিদ্যালয় কৃত্যক আয়োগেও কোনও শিক্ষক সংগঠনের প্রতিনিধি থাকে না, এই রকম কোনও নিয়ম নেই। আপনি প্রবীণ লোক, আপনি কেন এই দাবি করলেন সেটা আমার কাছে দুর্বোধ্য।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই আলোচনার সময় শেষ হয়ে যাবে। তাই আরও পনেরো মিনিট আলোচনার সময় বাড়ানো হল। আশা করি সকলের সম্মতি আছে।

**(সকলের সম্মতিক্রমে সভার সময় আরও ১৫ মিনিট বাড়ানো হয়।)**

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এখানে পঙ্কজ বাবু এবং বাদল বাবু একটা ব্যাপারে তাদের বক্তব্য রেখেছেন, ইন দি অপিনিয়ান অফ দি স্টেট গভর্নমেন্ট, যখন সরকার কোনও কমিশন করে বা কমিটি করে, সে কেন্দ্রীয় সরকারই করুক বা রাজ্য সরকারই করুক, সে বামফ্রন্ট সরকারই করুক বা বি.জে.পি.-র সরকারই করুক, সেখানে ইন দি ওপিনিয়ন অফ দি স্টেট গভর্নমেন্ট, ইন দি ওপিনিয়ন অফ দি ইউনিয়ন গভর্নমেন্ট এইসবগুলো থাকে। আঞ্চলিক কৃত্যক-এর একজন সভাপতি যদি কেন্দ্রীয় বিদ্যালয় কৃত্যক আয়োগে নেওয়া যায় তাহলে অসামঞ্জস্য দূর হবে। আর একজন প্রধান শিক্ষককেও কেন্দ্রীয় বিদ্যালয় কৃত্যক আয়োগে নেওয়ার কথা বলেছি। কেন না একটা আন-ইভেন বা বিজোড় সংখ্যা রাখতে হয়। আমরা বুঝেছি একজন প্রধান শিক্ষক নেওয়া দরকার। রাজ্যপালের সম্মতি পাওয়ার পরই ৫ জনের জায়গায় আরও দুজন যুক্ত হবে ঠিক হয়েছে—একজন আঞ্চলিক শিক্ষক আয়োগের সভাপতি, আর একজন প্রধান শিক্ষককে নেওয়া হবে। এই কথা বলে, এই বিধেয়ক বা বিলকে সবাই সমর্থন করবেন এই আশা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kanti Biswas that the West Bengal School Service Commission (Amendment) Bill, 2001, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that clauses 1 to 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal School Service Commission (Amendment) Bill, 2001, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। আজকে কোনও কোনও প্রভাতি সংবাদপত্রে বেরিয়েছে, পশ্চিমবাংলার জনৈক সি.পি.এম. বিধায়কের ভাইকে ডাকাতির অভিযোগে গ্রেপ্তার করা হয়েছে। এটা আমাদের পক্ষে গুরুতর আতঙ্কজনক অবস্থা। কোন এম.এল.এ.-র ভাই ডাকাতি করে সেই টাকা পরিবারে নিয়ে আসেন, সেটা আমাদের জানা উচিত। সেই এম.এল.এ.-র নাম বিধানসভায় জানিয়ে দেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী রবীন দেব ঃ** স্যার, আমরা দেখতে পাচ্ছি এবং হাউসের অবগতির জন্য জানাচ্ছি, আগামী ২৪ তারিখে বাজেট এবং এই বাজেট যত এগিয়ে আসছে, এই তৃণমূল-বি.জে.পি. জোট সরকার জনগণের উপর একটার পর একটা করের বোঝা চাপাচ্ছে এবং অন্যান্য ব্যাপার নিয়ে হৈ-চৈ করে মানুষের দৃষ্টি অন্য দিকে ঘুরিয়ে দেওয়ার চেষ্টা করছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, এখানে সুশান্ত বাবু বসে আছেন, আমার কাছে তালিকা আছে—উনি ওনার দপ্তরে বে-আইনি ভাবে গড়বেতা-কেশপুরের ছেলে-মেয়েদের চাকরি দিয়েছেন।

[12-30 — 12-40 p.m.]

## The West Bengal Heritage Commission Bill, 2001.

**Shri Asok Bhattacharya :** Mr. Deputy Speaker, Sir, I beg to introduce the West Bengal Heritage Commission Bill, 2001.

**(Secretary then read the Title of the Bill)**

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Heritage Commission Bill, 2001, be taken into consideration.

**শ্রী শৈলজা দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে পশ্চিমবঙ্গ ঐতিহ্যশালী সম্পদ কমিশন বিধেয়ক ২ হাজার এক যা আনা হয়েছে, এই বিলটা অশোক বাবু যে

দপ্তর চালান, সেই দপ্তরের নয়। এই বিলটা তথ্য সংস্কৃতি দপ্তর থেকে বিতরণ করা হয়েছে এবং বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের নামে এসেছে। তাহলে আমার জিজ্ঞাস্য হচ্ছে এই বিলটা কার? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানতে চাইছি এই বিলটা কার?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ শৈলজা বাবু আপনি অনেকদিন হাউসে আছেন। আপনার পার্লামেন্টারি ডেমোক্রাসি সম্পর্কে যে এত ক্ষুদ্র জ্ঞান তা দেখে অবাক হলাম।

Cabinet is a joint responsibility. Any ministers can say on behalf of any cabinet minister.

**শ্রী শৈলজা দাস ঃ** আমি স্যার অত্যন্ত বিনয়ের সঙ্গে জানাতে চাই যে, আজকে হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, তথা তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়কে দেখেছি। তাই বলছি। তাহলে আপনি এখানে ঘোষণা করবেন যে, তিনি হাউসে নেই বলে একজনের বিল আর একজন করছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** তিনি আমাকে চিঠি দিয়ে গেছেন।

**শ্রী শৈলজা দাস ঃ** আপনি সেটাই বলুন। আমি এই কারণে বললাম যে, আমি তাঁকে আজকে হাউস দেখেছি। স্যার, আজকে যে সমস্ত বড় বিল্ডিং, ঐতিহ্যশালী বিল্ডিং আছে, সেগুলিকে সরকার গ্রহণ করে, রক্ষণাবেক্ষণ করে আজকের প্রজন্মের কাছে সেই জায়গার গুরুত্ব স্মরণ রাখবার জন্য আনা হয়েছে এই বিলটা। আমাদের পক্ষ থেকে এই বিলটাকে সমর্থন না জানাবার কোনও কারণ নেই। আমরা এই বিলটা সমর্থন করতে রাজি আছি। আমরা দেখতে পাচ্ছি এই বিলে ইতিপূর্বে অধ্যাপক বরুন দে-র নেতৃত্বে একটা কমিটি হয়েছিল, সেই কমিটিকে দায়িত্ব দেওয়া হয়েছিল যে এই রাজ্যে যে ঐতিহ্যশালী জায়গা, এলাকা প্রভৃতি যা আছে সেগুলোকে চিহ্নিত করণ করার জন্য, আইডেনটিফিকেশনের করতে হবে। সেই কমিটি ইতিমধ্যে রিপোর্ট দিয়েছে সরকারের কাছে, তাদের একটা রেকমেন্ডেশন হচ্ছে যে এই সমস্ত জায়গাগুলো যথার্থভাবে রক্ষণাবেক্ষণের জন্য একটা স্থায়ী ধরনের কমিশন তৈরি করতে হবে। রেকমেন্ডেশন তাদের আছে কিন্তু আমরা হাতের কাছে পেলাম না। ২১ জনের একটা কমিটি তৈরি করার কথা বলা হয়েছে এবং একজন এমিনেন্ট পারসন তার চেয়ারম্যান হবেন। এমিনেন্ট পারসন চেয়ারম্যান বলতে কি সুপারিশ করা হয়েছে তার ব্যাখ্যা এখানে করা নেই। কোন কোন জায়গাগুলো চিহ্নিত করণ করা হবে, তার বেসিসটা কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নিশ্চয়ই আপনার নলেজে আছে বাঁকুড়াতে এমন অনেক জায়গা আছে যে যে জায়গাগুলো সংরক্ষণের দরকার আছে। অধিগ্রহণ করে সংরক্ষণ করার দরকার আছে। বাঁকুড়া জেলার সম্পর্কে আজকের প্রজন্মের কাছে বলার দরকার আছে। কোথায়

কোন ঐতিহাসিক পুরুষ বাস করতেন, কোথায় সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলন সংঘটিত হয়েছিল, এর বেসিসটা কি হবে সেই ভিত্তির কথা এখানে বলা নেই। এখানে ২১ জন কমিটি কমিশন করার কথা বলা আছে। এতবড় একটা মাথাভারি প্রশাসন দিয়ে কি হবে এটা বুঝতে পারছি না। এর জন্য তো অর্থ বিনিয়োগ করতে হবে, সেখানে ফান্ডিং এর ব্যাপার আছে। কারণ একটা বিস্তীর্ণ এলাকা জুড়ে বন্যা হয়েছে, মানুষ দুর্দশাগ্রস্থ হয়ে আছে, তাদের পুনর্গঠনের কাজ করা হচ্ছে না, সেই সময়ে এই ধরনের একটা কমিশন তৈরি করা এটা ঠিক বুঝতে পারছি না। এই রাজ্যের অধিগৃহীত জায়গাগুলো রক্ষণাবেক্ষণের প্রয়োজন আছে, যেমন অনতিদূরে টাউন হলের রক্ষণাবেক্ষণ সরকার করতে পেরেছেন। তেমনি এই মহানগরীর বুকে ইন্ডিয়ান অ্যাশোসিয়েশন হল—ভারতসভা একটা হেরিটেজ বিল্ডিং একে অধিগ্রহণ করে রক্ষণাবেক্ষণের দরকার আছে। মুর্শিদাবাদের বহু দর্শনীয়, স্মরণীয় জায়গা আছে কিন্তু সরকার সেগুলোর রক্ষণাবেক্ষণ করতে পারছে না। এখানে যথাযথভাবে অর্থ বিনিয়োগ করার কথা কিন্তু সেগুলো করা যাচ্ছে না। এমন অনেক দর্শনীয় জায়গা আছে মানুষ যে জায়গা সম্পর্কে জানতে আগ্রহী, মানুষের কাছে সরকার সেটাকে তুলে ধরতে পারছে না। আর এই আইনের মধ্যে বলা আছে যে বহু বাড়ি আছে যে বাড়ি অধিগ্রহণ করা দরকার কিন্তু সে বাড়িগুলো অনেক শরিকি হয়ে আছে। সেই বাড়িগুলোর ৫ জন শরিক বলছে দেব, আর দুজন দিতে ইচ্ছুক নয়, সে ক্ষেত্রে বলা হচ্ছে যে ভিন্ন মতাবলম্বী যারা তারা যদি দিতে না চায়, তাহলে সরকার যদি জোর করে অধিগ্রহণ করতে চায়, তারা কোর্টে যেতে পারবে না, সেই জায়গায় সরকার হিয়ারিং করে দেবে সেটা মেনে নিতে হবে। তাদের যে ন্যাচারাল রাইটস, তাদের যে বিচার পাওয়ার অধিকার সেই অধিকার ক্ষুন্ন হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলতে চাই এর চেয়ারম্যান যিনি হবেন তাঁর বেতন কি হবে, সদস্যদের বেতন কি হবে? এই বিলে বলা আছে সরকার তার তথ্য ও সংস্কৃতি দপ্তরের মধ্যে এই হেরিটেজ বিল্ডিং রক্ষণাবেক্ষণের জন্য তারা একটা ফান্ডিয়ের ব্যবস্থা করেছেন এবং বাজেটে তার একটা ব্যবস্থা থাকবে। এই জায়গায় এই বিলের উদ্দেশ্য মহৎ, তাই এই বিলকে সমর্থন করছি। আমাদের এই রাজ্যে যে সমস্ত হেরিটেজ বিল্ডিং আছে প্রথিতযশা মানুষদের—আমরা বিভিন্ন সময় আন্দোলনের মধ্যে দিয়ে সেই বাড়িগুলি অধিগ্রহণ করার কথা বলেছি। সেই জন্য আলাদা করে কমিশন করে কমিটি করে এইগুলিকে আইডেন্টিফাই করে প্রিজারভেশন করতে পারব। এই ২১ জনের কমিটিকে কয়েকটি ক্যাটাগরিতে ভাগ করা হয়েছে এবং সেখানে কর্পোরেশন, মিউনিসিপ্যালিটি, জেলা পরিষদ থেকে নেওয়া হবে। অনেক সময় দেখা গেছে এই কমিটি তৈরি করতে গিয়ে শাসকদল তার দলের লোকের কথাই চিন্তা করে। কারণ বেশির ভাগ জেলা পরিষদই তাদের হাতে, বেশির ভাগ মিউনিসিপ্যালিটিই তাদের দ্বারা পরিচালিত হয়। তাই

আমি বলতে চাই বিরোধী দল দ্বারা পরিচালিত কর্পোরেশনের চেয়ারম্যানদের থেকেও এখানে নেওয়া হোক। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলকে সমর্থন করে বলতে গিয়ে আমি সর্বপ্রথমে বিশিষ্ট কবি বিষ্ণু দে-র একটা কবিতার গীতিরূপ বলব—'যতই তাকে জড় পিন্ড বলে মনে হয়, সে পাহাড়, ঝর্ণা, বা নদীও আর ত্রিকাল কাকেও দেবে না ক্ষমা, এই অন্ধকারে কি দেখ সুরঙ্গমা?' ঠিক তাই মানুষ অতীতের কথা কও, কিংবা সেখানে মেহের আলির 'সব ঝুটা হ্যায়'। মানুষ ইতিহাসকে ভালবাসে, জানতে চায়, পরিত্যক্ত কে খুঁজে পেতে চায়। আমাদের ঐতিহ্যের প্রতি যে অঙ্গীকার, যে উত্তরাধিকার সেই দিক থেকে বলব আজকে বামফ্রন্ট সরকার দায়বদ্ধতার কথা মনে করে এই বিল এনেছেন। বড় দেরি হয়ে গেছে, বড় বিলম্ব হয়ে গেছে, তবু তাকে আমরা অভিনন্দন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেরির কথা বলতে গিয়ে আমার বন্ধু বিধায়ক মাননীয় শৈলজা বাবু বলতে পারেন কোথায় ক্ষুদিরামের বাড়ি, কোথায় ভগৎ সিং-এর বাড়ি? আমি যেখান থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই বৌ-বাজারের একটা জায়গায় বিদ্রোহী কবি নজরুল পৃথিবীর শ্রেষ্ঠ কবিতা লিখে ছিলেন। যে ঘরে এটা রচনা করে হয়েছিল সেটা একটা অন্য জায়গায় চলে গেছে। আমাদের নবজাগরণের শেষ পথিক রাজা রামমোহন, বিদ্যাসাগর মহাশয়ের বাদুর বাগানের বাড়ি যেটা অধিগ্রহণ করার জন্য আমরা চেষ্টা করছি। নাতির ঘরে পুঁতি, তার ছোট ভাইয়ের ছেলে, তার ভায়েরা ভাই এখন তার মালিক, তাঁই অধিগ্রহণ পেতে অসুবিধা হচ্ছে। আপনারা জানেন সেই নবাব, যাকে ব্রিটিশরা শৃঙ্খলিত করে কলকাতায় নিয়ে এসেছিল সেই ওয়াজেদ আলির বাড়ি কোথায়? আমি বলতে পারি না তিনি কলকাতায় ছিলেন। আমি বলতে পারি না শেখ দৌলত আলি আপনি যখন সিরাজদ্দৌলার প্রাসাদ দেখতে যাবেন যখন দেখবেন সেখানে কোনও কিছুই নেই। গাইড আপনাকে বলবে যে এখানে সিরাজদ্দৌলাকে হত্যা করা হয়েছিল। কিন্তু আমরা কখনও সিরাজের হত্যার জায়গাটিকে, কিংবা সিরাজদ্দৌলা যেখানে ধরা পড়েছিলেন ভগবানগোলার সেই নদীর মোহনায় সেই জায়গাটিকে কোনও দিন খুঁজে পাই না। আমরা জব চার্ণকের সাথে সাথে আজকে এইখানে যে টাউন হলটি রয়েছে বলে আমরা আনন্দিত হই যে আমরা কিছু না কিছু পাই, সেই হিসেবে আমি বলি যে, আমরা রক্ষণাবেক্ষণ করার জন্য কিছু করতে পারিনি। আমার সৌভাগ্য হয়েছে, আমি আপনাদেরকে সেই অভিজ্ঞতাটা বলি—রুজভেল্ট, চার্চিল, স্টালিন যেখানে বৈঠক করেছিলেন সেই বৈঠকের ঘরটিকে তাঁরা চমৎকার করে সাজিয়ে রেখেছেন, লেনিন যেখানে শ্রান্ত

বিকেলে যে চেয়ারে বসে স্ক্রুপস্কায়ার সঙ্গে বসে গল্প করতেন সেই চেয়ারটিকে তাঁরা সংরক্ষণ করেছেন, আমি দেখেছি হো-চি-মিন তাঁর সেই যে ৮ ফুট ঘরে যে টেবিলটায় বসে কবিতা লিখতেন, সেই টেবিলটাকে তাঁরা সংরক্ষণ করেছেন। বড় বড় দেশে যেমন আপনি যদি লন্ডনে যান—সবশেষে আপনাকে ওরা নিয়ে যাবে রবীন্দ্রনাথের বাড়ি দেখাতে, সব শেষে নিয়ে যাবে আপনাকে শেক্সপিয়ারের বাড়ি দেখাতে। আপনি যদি মস্কোতে যান সব শেষে আপনাকে নিয়ে যাবে টলস্টয়ের বাড়ি দেখাতে, আপনি টলস্টয়ের বাড়ি দেখবেন। আর আমরা? আমরা এখানে কিছু পাই না। রাজা রামমোহনের বাড়ি ভেঙ্গে চলে গেছে, শেষ হয়ে গেছে। রাজা রামমোহনকে যখন বয়কট করা হয়েছিল, জল, নাপিত সব বন্ধ করে দেওয়া হয়েছিল, তখন সেই বিশ্ব পথিক সতীদাহ প্রথার বিরুদ্ধে বাড়ি থেকে বেরিয়ে শশ্মানঘাটে বাড়ি করেছিলেন, অট্টালিকা করেছিলেন—দামোদরের তীরে ঐ রাধানগরে যাবেন, আরামবাগের কাছে গিয়ে দেখবেন—সেখানে উনি রাত জেগে জেগে অপেক্ষা করতেন। যখনই বল হরি হরি বোল বলে কোনও শবদেহ আসত উনি লাঠি নিয়ে গিয়ে সেখানে সতীকে কেড়ে নিয়ে জঙ্গলের মধ্যে দিয়ে চলে যেতেন। সেই অট্টালিকা—আমার আজকে বড় সৌভাগ্যের দিন যে বিধানসভায় কিছু ছাত্রী এসেছেন, আমি সবসময় বলি, 'তোমরা দেখে এসো, সব শেষ হয়ে গেছে'। একে কে রক্ষা করবে? আমি মনে করি, রক্ষা করার দায়িত্ব কোনও সুধী, কোনও রুচিবান পন্ডিতের। আমরা ইতিহাসের কাছে দায়বদ্ধ। আমি জানি, শ্রদ্ধেয় অধ্যাপক, ইতিহাসবিদ বরুন দে যে কমিটি করেছেন সেই কমিটি সুপারিশ করেছেন কমিশনের জন্য। নানান জায়গায় অনেক হেরিটেজ বিল্ডিং আছে এবং আমি যে অঞ্চলে আছি সেখানে যে মাদ্রাসা আছে তার ২০০ বছর বয়স হয়ে গেছে—কি সুরম্য প্রাসাদ, অট্টালিকা, একে কে রক্ষণাবেক্ষণ করবেন? আগামী নতুন প্রজন্মের কাছে আমরা কি উত্তর দেব? আজকে দেরি হয়ে গেছে, বড় দেরি হয়ে গেছে। তবু তোমরা আমাকে চিনে নিয়েছ। ইতিহাস বলছে। ধন্যবাদ যে, বামফ্রন্ট সরকার সংস্কৃতি প্রেমিক—সংস্কৃতির প্রতি, সভ্যতার প্রতি, ইতিহাসের প্রতি যে দায়বদ্ধতা দেখাচ্ছেন তারজন্য আমি তাঁদেরকে অভিনন্দিত করি। আর আমি মাননীয় মন্ত্রীর কাছে একটি প্রস্তাব রাখছি যে, বহু সৌধ, বহু শিল্প, বহু কিছু ছড়িয়ে ছিটিয়ে পড়ে আছে, বহু বাড়ি ভেঙ্গে পড়ে আছে, বহু মন্দির, মসজিদ, বহু কিছু শেষ হয়ে যাচ্ছে—এই অবলুপ্তপ্রায় এই সম্পদকে বাঁচানোর জন্য আপনারা একটা সংরক্ষণ কেন্দ্র করুন, সেই কেন্দ্র করে তাতে রক্ষা করুন ছোট ছোট জিনিস, সুন্দর পুরাতত্ত্বের জিনিস যা পাওয়া যায়। সেগুলোকে সংরক্ষণের দায় ভার আপনাদের গ্রহণ করতে হবে। এই বলে আমি সবাইকে আমার আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আপনার মাধ্যমে এই ঐতিহ্যশালী এই সম্পদ রক্ষার জন্য বিলটি আনার জন্য ধন্যবাদ জানাচ্ছি। আমি জানি, সকলেই জানেন যে, অতীত ইতিহাসকে, অতীত কে যদি আমরা না বুঝতে পারি, ঠিক ভাবে না জানতে পারি তা হলে বর্তমানকে আমরা সমৃদ্ধ করতে পারি না। সেদিকে তাকিয়েই এই বামফ্রন্ট সরকার আজকে যে বিল এনেছেন তাকে অভিনন্দন জানাই। সাথে সাথে আমি একটি উদাহরণ দিয়ে বলব যে, আপনারা জানেন যে, আমাদের শ্রীরামকৃষ্ণদেব দক্ষিণেশ্বরে যে মসজিদে ইসলাম ধর্ম অবলম্বন করে তিনি উপাসনা করেছিলেন সেই গৃহটি এখন ভগ্ন প্রায়। সেই গৃহটি তৈরি করে, সমৃদ্ধ করে কি ভাবে সেই গৃহটি স্মারক হিসেবে উপযুক্ত ভাবে তৈরি করা যায়, চিহ্নিত করে রাখা যায়, সেটা বিবেচনার জন্য আমি অনুরোধ করছি। আজকে ভারতবর্ষে ধর্মের নামে যে হানাহানি শুরু হয়েছে সে পরিপ্রেক্ষিতে যিনি সর্ব-ধর্ম সমন্বয়ের কথা বলেছিলেন—সর্ব-ধর্ম সমন্বয়ের অন্যতম প্রবক্তা রামকৃষ্ণদেবের স্মৃতির উদ্দেশ্যে স্মারক হিসাবে ঐ মসজিদটিকে সংরক্ষিত করা যায় কিনা তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি। সাথে সাথে আমি আরও বলছি, ছাতনায় যে বাঁশরী মন্দিরটি সংরক্ষিত আছে তার সংলগ্ন দুটো পুকুর আছে। রামি-চণ্ডীদাসের ধোপা পুকুর এবং বাঁশরী পুকুর। সেই পুকুর দুটি সংরক্ষিত হচ্ছে না। ঐ দুটো পুকুরকে সংরক্ষিত করলে ইতিহাসের সাক্ষী হিসাবে থাকবে। তা না হলে ব্যক্তি মালিকানার অধীন পুকুর দুটোর ঐতিহ্য নষ্ট হবে। এই দুটো বিষয়ের প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই দুটি ঐতিহ্য মণ্ডিত মহান স্মৃতি বিজড়িত স্থানের সংরক্ষণের ব্যবস্থা করার দাবি জানিয়ে, এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপককুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এখানে ঐতিহ্যশালী সম্পদ সংরক্ষণের ব্যাপারে যে বিল আনা হয়েছে সে সম্বন্ধে আমি আমার বক্তব্য আপনার মাধ্যমে রাখছি। এই বিলটার স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস-এ দেখা যাচ্ছে যে, একজন বিখ্যাত বামপন্থী অধ্যাপক প্রফেসর বরুন দে-র নেতৃত্বে এর আগে একটা কমিটি হয়েছিল। তাঁর এই কমিশন করার সাজেশন ছিল। দেরিতে হলেও আজকে সে অনুযায়ী এই বিলটি আনা হয়েছে। তবে এর মধ্যে আমার মনে হয় কিছু ভুল রয়েছে, সামঞ্জস্যের অভাব রয়েছে বিভিন্ন সেকশনের মধ্যে। এখানে আমি প্রথমেই যেটা বলব—কম্পোজিশন অব দি কমিটিতে বলা হয়েছে ২২ জন সদস্য নিয়ে কমিশন হবে। তার মধ্যে চেয়ারপার্সনকে বাদ দিলে এ, বি, সি, ডি,-তে একজন করে; ই-তে ৬ জন এবং এফ-এ ১১ জন মেম্বার্স। তালিকার মধ্যে এই ১১ জন মেম্বার্স আমি খুঁজি পাচ্ছি

না। হিস্ট্রির ১ জন, আর্ট-হিস্ট্রির ১ জন, ফাইন-আর্টস এর একজন, আর্কিটেকচারের একজন, কনজারভেশনের একজন, ল (উইথ স্পেশ্যাল রেফারেন্স টু প্রপার্টি ম্যাটার্স)—একজন, স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ারিং-এর একজন, টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং-এর একজন; ইন্ডাস্ট্রি অ্যান্ড কমার্স—অফ হুম টু শ্যাল বি ফ্রম ইন্ডাস্ট্রি অ্যান্ড কমার্স একজন। তাহলে তো ১০ জন হচ্ছে, এখানে মোট ১১ জন হচ্ছে না। আমি জানি না আমি ভুল করছি কিনা। এটা জবাব দেওয়ার সময় মন্ত্রী বললে ভাল হয়। ১০ জন যদি হয় তাহলে সেকশন ৪ (এফ)-তে ১১ জন বলা হচ্ছে কেন? আমি এখানে ১০ জনের বেশি খুঁজে পাচ্ছি না। যদি এটা ভুল হয়ে থাকে তাহলে আশা করি এটা সংশোধন করা হবে। আর ভুল না হলে নিশ্চয়ই মন্ত্রী বলবেন যে, কিভাবে অঙ্কটা মিলছে। আমার মনে হচ্ছে এই কমিশনকে স্ট্যাটিউটরি পাওয়ার দেওয়া হচ্ছে। কিন্তু বিভিন্ন সেকশনগুলো পড়লেই বোঝা যাচ্ছে এর কার্যকলাপ যাই হোক না কেন শেষ পর্যন্ত স্টেট গভর্নমেন্টই সব কিছু করবে। কমিশনের যা পাওয়ার তা মূলত অ্যাডভাইস দেওয়ার পাওয়ার। কমিশনের অ্যাডভাইস গভর্নমেন্ট না মানলে কমিশনের কিছু করার থাকবে না। কমিশনের অ্যাডভাইসের এগেন্সটে লোকাল বডি গভর্নমেন্টের কাছে অ্যাপিল করতে পারবে এবং গভর্নমেন্ট যা সিদ্ধান্ত নেবে, সেটাই ফাইনাল। তার বিরুদ্ধে কেউ কোর্টে যেতে পারবে না। এই ভাবে সমস্ত পাওয়ারটাই গভর্নমেন্টের কাছে রাখা হচ্ছে। আল্টিমেটলি কিছু মন্ত্রী এবং আমলাই সব ঠিক করবে। কমিশনে যত বড় বড় এক্সপার্টদের নেওয়া হোক না কেন তাদের অ্যাডভাইস গভর্নমেন্ট মানতে বাধ্য থাকবে না। আমি মনে করি তাঁদের পরামর্শ গভর্নমেন্টের বাইন্ডিং হওয়া উচিত। অথচ কমিশনকে ক্ষমতা দেওয়া হচ্ছে, তারা সিভিল কোর্টের মতো যে কোন লোককে ডাকতে পারবেন, এনফোর্স করতে পারবেন অ্যাটেন্ডেন্স। এখানে বলা হয়েছে,

"Summoning and enforcing the attendance of any person and examining him; requiring discovery and production of any documents; receiving evidence on affidavits; requisitioning any public record or copies thereof from any office; any other matter which may be prescribed."

কমিশনকে কোর্টের মতো পাওয়ার দেওয়া হচ্ছে। কিন্তু সেই পাওয়ার একসারসাইস করার পরে কমিশন যে সিদ্ধান্ত নেবে তার বিরুদ্ধে স্টেট গভর্নমেন্টের কাছে অ্যাপিল করা যাবে। কমিশনের সিদ্ধান্ত স্টেট গভর্নমেন্টের মনঃপুত না হলে তাঁদের উইজডমের কোনও মূল্য থাকবে না। স্টেট গভর্নমেন্ট যা বলবে তাই ফাইনাল।

এটা আমার মনে হয় ডেমোক্রাসি এবং লিগ্যাল সিস্টেমের এগেনস্টে, এই স্পিরিটের এগেনস্টে। তারপর বলা হয়েছে যে, কোনও কোর্টে যাওয়া চলবে না, এটা তো টিকবে

না কারণ সংবিধান বিরোধী হয়ে যাবে। কোনও লোকের কোনও ফান্ডামেন্টাল রাইট বা লিগ্যাল রাইট যদি কার্টেল করা হয় তাহলে ২২৬ বা ৩২ এ সে সব সময় কোর্টে যেতে পারবে এই বলাই বাহুল্য মাত্র। তারপর ১৬ নং-এ বলা হয়েছে,

Subject to the other provisions of this Act, the State Government and every local authority shall accept every advice of the Commission to that Government or the local authority, as the case may be, and shall take action for prompt and effective implementation

এটা তো অনেকটা ঐ গরু মেরে জুতো দানের মতন ব্যাপার হয়ে যাচ্ছে। আগে সব জায়গাতে বলা হচ্ছে কমিশন শুধু আডভাইস করবে, এখন সেই আডভাইস নেবে কিনা এটা গভর্নমেন্টের উপর ডিপেন্ড করছে।

Subject to that Government shall be bound to take prompt and effective action.

এটা আমার মনে হয় অসামঞ্জস্যপূর্ণ, এটা ঠিক নয়, এটার জন্য পরে ওয়ার্কিং ডিফিকালটিস দেখা দেবে। তারপর বলা হচ্ছে যে কমিশনের মেম্বারদের স্যালারিস দেওয়া যাবে। আমার মনে হয় একটা স্ট্যাটুটারি কমিশনের এইসব ব্যাপারগুলি যখন বাজেট প্লেস করা হবে তখন সেখানে সেইভাবে অনুমোদন নিয়ে তারপর কার্যকর করা উচিত, তার আগে করা উচিত নয়। আমি আশা করব, ভবিষ্যতে এটাকে বামপন্থী মনোভাবাপন্ন লোকেদের একটা আখড়ায় যেন পরিণত না করা হয় কারণ এখানে সে সুযোগ অনেক আছে। তারপর আমরা দেখেছি, যেসব কমিটি বা কমিশন করা হয়েছে—এখানে বলা হয়েছে যে কমিশন একটা অ্যানুয়াল রিপোর্ট দেবে এবং গভর্নমেন্ট সেটা হাউসে প্লেস করবেন। আমি জানি এরকম অনেকগুলি কমিশন আছে, যেমন ধরুন ওয়েস্ট বেঙ্গল হিউম্যান রাইটস কমিশন, তাদের ১৯৯৮/৯৯-এর যে অ্যানুয়াল রিপোর্ট, তার আগেরগুলি সব প্লেস করা হয়েছে কিন্তু ১৯৯৮/৯৯-এর অ্যানুয়াল রিপোর্ট এক বছরের বেশি হয়ে গেল তারা গভর্নমেন্টের কাছে পাঠিয়ে দিলেও গভর্নমেন্ট সেটা ইচ্ছা করে চেপে গিয়েছেন। কারণ সেই রিপোর্টটাতেই মেদিনীপুরের কুখ্যাত এস.পি. গৌরব দত্তের গৌরব গাঁথা লেখা আছে বা বিস্তারিত ভাবে বলা আছে। সেই রিপোর্টটা ইচ্ছা করেই চেপে যাওয়া হয়েছে। সেই রিপোর্টে একথাও বলা ছিল যে ঐ গৌরব দত্তকে যেন কোনও জেলার এস.পি. পদে পোস্টিং না দেওয়া হয়। সেটার ফ্লাইট করে গভর্নমেন্ট তাকে এস.পি.-র পোস্ট দিয়েছে। এটা চেপে যাওয়ার জন্যই ঐ রিপোর্টটা গভর্নমেন্টের হোম ডিপার্টমেন্টে পড়ে আছে। আমার জ্ঞান আছে এ ব্যাপারে, আমি জানি এক বছর আগে থেকে সেটা

পড়ে আছে, হাউসে দেওয়া হয়নি। গত অধিবেশনে বলা হয়েছিল সেটা হাউসে দেওয়া হবে কিন্তু দেওয়া হয়নি, এই অধিবেশনেও দেওয়া হল না। তার মানে হচ্ছে, গভর্নমেন্টের মনঃপুত না হলে গভর্নমেন্ট কোনও রিপোর্ট এই হাউসে প্লেস করবে না। এটা পুরোপুরি আনডেমোক্রাটিক। এর আগে আমরা দেখেছি পাবলিক সার্ভিস কমিশনের রিপোর্ট, ভিজিলেন্স কমিশনের রিপোর্টও হাউসে দেওযা হয়নি মনঃপুত না হলে। আমি একটা স্পেসিফিক এগজ্যাম্পল দিয়ে আপনাদের দেখিয়ে দিলাম। আমি বলব, গভর্নমেন্টকে গ্যারান্টি দিতে হবে যে গভর্নমেন্ট শ্যাল প্লেস দি ম্যাটার রিপোর্টে যাই থাক সেটা দিতে হবে। আমি বলব, ঐ ব্যাপারে যেন কোনও দ্বিধাদ্বন্দ্ব না হয়। দেখা যাচ্ছে অ্যাডভাইসারি ক্যাপাসিটিতে গভর্নমেন্টের কাছে গেলে গভর্নমেন্ট উল্টে দেবে। গভর্নমেন্ট সেই অ্যাপিলগুলি উল্টে দিলে সে ব্যাপারে কোর্ট যখন কোনও কমেন্ট করবে তখন গভর্নমেন্ট নিশ্চয় সেটা প্লেস করবে না। যাতে জনসাধারণ জানতে না পারে সেইজন্য গভর্নমেন্ট এটা চেপে যাবে। এটাই এই গভর্নমেন্টের বৈশিষ্ট্য। এতোগুলি কমিশন, কমিটি যা হয়েছে তার সব রিপোর্ট গভর্নমেন্ট হাউসে প্লেস করি নি, জনসাধরণকে তো দেওয়া হয়নি। তারপর এই বিলের বাংলা অনুবাদ যেটা দেওয়া হয়েছে সেটাকে মিলিয়ে দেখছিলাম। বাংলা ভাষাতে যেটা দেওয়া হয়েছে সেখানে বিশেষ করে 'ভবন' কথাটা বলা হয়েছে সংরক্ষণ এবং অন্যান্য ব্যাপারে। কিন্তু এই 'ভবন' ছাড়াও আরও অনেকগুলি ব্যাপার আছে। যেমন কোনও একটা জায়গার ১০০ বছরের পুরানো মেলা সেটা হেরিটেজ বলে গণ্য হতে পারে। এই রকম ফরেস্ট, লেক, ওয়াটার বডিও হতে পারে, আরও অনেক কিছু হতে পারে। একটা লোকের কবরস্থানও হতে পারে। সেটা কিছু কিছু বলা আছে। কিন্তু এতে স্পেসিফিক করে বিল্ডিং-এর কথা বলা হচ্ছে, বিল্ডিং প্রিজারভেশন এবং রেস্টোরেশনের কথা বলা হয়েছে। মনে হয়, এটা সংশোধন করা দরকার। শুধু বিল্ডিং নয়, হেরিটেজ প্রপার্টিও সংরক্ষণের আওতায় আনতে হবে। এই কয়টি মন্তব্য করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[1-00 — 1-10 p.m ]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি সমস্ত মাননীয় সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি, কারণ তাঁরা সকলে সভায় উত্থাপিত 'পশ্চিমবঙ্গ ঐতিহ্যশালী সম্পদ কমিশন বিধেয়ক, ২০০১'-কে সমর্থন করেছেন। আমার মনে হয়, এটা একটা ঐতিহাসিক পদক্ষেপ। রাজ্য সরকার এই ঐতিহাসিক পদক্ষেপ গ্রহণ করেছেন। আমাদের একটা স্বচ্ছ দৃষ্টিভঙ্গি রয়েছে, রাজনৈতিক সদিচ্ছা রয়েছে। আমরা আমাদের রাজ্যের ঐতিহ্যশালী সম্পদকে—সেটা স্বাধীনতা সংগ্রামের ক্ষেত্রে হোক, ধর্মীয় ক্ষেত্রে হোক, খেলাধুলার ক্ষেত্রে হোক বা সাংস্কৃতিক বিষয়ক হোক—সমস্ত ক্ষেত্রের ঐতিহ্যশালী সম্পদ

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে তন্তুজ সংস্থার ঃ—

(১) ক্ষতি ঃ— ৬২০.১৬ লক্ষ টাকা (অপরীক্ষিত)

(২) ঋণ ঃ— ২৭৩৭.৩৭ লক্ষ টাকা

(খ) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে তন্তুশ্রী সংস্থার ঃ—

(১) ক্ষতি ঃ— ৪৮৫.০১ লক্ষ টাকা

(২) ঋণ ঃ— নেই।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ক্ষতি বলে উল্লেখ করলেন। আমি লাভের কথা জিজ্ঞেস করেছিলাম। লাভের উল্টো লোকসান। যাই হোক ১৯৯৯-২০০০ সালের আর্থিক বছরে আপনি বলছেন তন্তুজে লোকসান হয়েছে ৬ কোটি ২০ লক্ষ ১৬ হাজার টাকা। আর ঋণের পরিমাণ হচ্ছে ২৭ কোটি ৩৭ লক্ষ ৩৭ হাজার টাকা। আমার প্রশ্ন হচ্ছে, এই যে ঋণটা নিয়েছেন, এটা কোন কোন সংস্থার কাছে থেকে নিয়েছেন।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** 'তন্তুজ'-এর ঋণ নেওয়ার সুযোগ একমাত্র ন্যাবার্ড-এর কাছ থেকে। আর কোথাও থেকে ঋণ নেওয়ার সুযোগ নেই। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের মাধ্যমে ন্যাবার্ড-এর কাছে যেতে হয়। ন্যাবার্ড স্টক ভেরিফাই করে ঋণ দেয়। এ ছাড়া অন্য কোথাও থেকে ঋণ নেওয়ার সুযোগ নেই। আর কিছু ঋণ দেওয়া হয় আমাদের রাজ্য সরকারের বাজেট থেকে। সেটা যেমন সব সংস্থাকে দেওয়া হয় তেমন তন্তুজকে দেওয়া হয়। আর লোকসান যেটা ১৯৯৯-২০০০ সালের বলা হল সেটা আগের অ্যাকুমুলেটেড লোকসান নিয়ে। গত ১০/১২ বছর ধরে তন্তুজে লস যাচ্ছে। সেই লস অ্যাকুমুলেটেড করে এই জায়গায় দাঁড়িয়েছে এবং তার ফলে আমাদের যে লোকসান হয়েছে সেই লোকসান হওয়ার ফলে ন্যাবার্ডের কাছ থেকে যে টাকা পাবার কথা সেটা কমে গেছে। কারণ স্টকও কমে গেছে। লোকসান এখন কিছু নেই। ১৯৯৯-২০০০ সাল পর্যন্ত এটা অ্যাকুমুলেটেড লস। তন্তুজ এক সময়ে লাভে ছিল, কিন্তু ১৯৮৭-৮৮ সালের পর থেকে তন্তুজ আস্তে আস্তে লোকসানে গেছে। এই লোকসানে যাবার মূল কারণ হচ্ছে, আমরা যেসব ভর্তুকি পেতাম কেন্দ্রীয় সরকারের কাছ থেকে, সমস্ত ভর্তুকিই বন্ধ হয়ে গেছে। যে জনতা প্রকল্প ছিল তাতে প্রচুর টাকা তন্তুজ পেয়েছে। এখন সেই জনতা প্রকল্প উঠে গেছে, এম.ডি.এ. উঠে গেছে। এই তন্তুজের মত সংস্থা ভারতবর্ষের অন্যান্য

রাজ্যেও আছে। সেগুলিরও প্রায় উঠে যাবার যোগাড়। তামিলনাড়ুতে কোপটেক্স আছে, উড়িষ্যাতে উত্তোলিকা আছে, প্রায় সব কটারই নাভিশ্বাস উঠে গেছে কেন্দ্রীয় সরকারের এই জনবিরোধী নীতির জন্য। তাঁত বিরোধী, তাঁত শিল্প বিরোধী নীতি কেন্দ্রীয় সরকার লাগাতার চালিয়েছে, গত ১০।১২ বছর ধরে এই নীতি চলে আসছে এবং তারই পরিণতি হচ্ছে আজকের এই লস। আজকে বহু কর্মী—শুধু আমাদের পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষে যেসব হ্যান্ডলুম, কর্পোরেশন, অ্যাপেক্স বডি আছে—সব জায়গাতেই অসংখ্য কর্মীর কাজ নেই। কারণ প্রকল্পগুলি উঠে গেছে, অথচ ঐসব প্রকল্পে কর্মী নেওয়া হয়েছে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** তন্তুশ্রীতে লোকসান ১৯৯২ থেকে ২০০০ সালের আর্থিক বছর পর্যন্ত ৪ কোটি ৮৫ লক্ষ ১ হাজার টাকা। আমার আশ্চর্য লাগছে, এক্ষেত্রে আপনাদের কোন ঋণ নেই অর্থাৎ ঋণ না করেই এই এত লোকসানের বোঝা বয়ে চলেছেন। আমার প্রশ্ন, তাহলে কি এই সংস্থা ক্রমশঃ অবলুপ্তির পথে যাচ্ছে, এটা বন্ধ করার পরিকল্পনা করেছেন নাকি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** এখনও বন্ধ হয় নি, তবে কেন্দ্রীয় সরকার যে পলিসি নিয়েছে তাতে সবই বন্ধ হয়ে যাবে, চিন্তা করতে হবে না, যতই আপনারা ধর্ণা দিন না কেন? সমস্ত রাজ্যেই তন্তুশ্রী কর্পোরেশন প্রায় বেশির ভাগই কর্পোরেশনগুলি উঠিয়ে দেওয়া হয়েছে। আমরা এখনও টিকিয়ে রেখে দিয়েছি এবং এতে পরিকল্পিতভাবে নতুন ঋণ নিচ্ছি। অর্থাৎ তন্তুশ্রী ন্যাবার্ডের কাছ থেকে ঋণ পায় না, ব্যাঙ্কও টাকা-পয়সা দেয় না। এত বেশি সুদ দিতে হয়েছে যে লোকসানে গেছে। সেইজন্য প্রতি বাজেট থেকে টাকা নিয়ে ব্যাঙ্কের ঋণ শোধ করে ওয়ান-টাইম সেটেলমেন্ট করেছি যাতে তন্তুশ্রী, বাঁচতে পারে। ইউ.বি.আই. এর সঙ্গে ওয়ান-টাইম সেটেলমেন্ট করে শোধ করে দিচ্ছি এবং বর্তমানে আর ঋণ নেই। লোকসানের হাত থেকে বাঁচাবার জন্য নানা রকম ডিজাইন বের করে তন্তুজ ভাল এক্সপোর্ট অর্ডার পাচ্ছে। তবে কতদিন টেকাতে পারব জানি না, দিল্লিতে যাঁরা বসে আছেন তাঁরাই ঠিক করবেন।

**শ্রী জটু লাহিড়ি ঃ** তন্তুজ পরিচালন সমিতিতে যারা সদস্য আছেন তারা কি যোগ্যতার ভিত্তিতে এবং কিসের নিরিখে মনোনীত হোন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য বলছি, তন্তুজ একটি কো-অপারেটিভ প্রতিষ্ঠান। কো-অপারেটিভ, অ্যাক্ট অনুযায়ী তাদের বোর্ড ঠিক হয়। কো-অপারেটিভ অ্যাক্টে বলা আছে, যে নির্বাচন হবে—তন্তুজ তো অ্যাপেক্স বডি, এর ১৪০০ মেম্বার—তারা সদস্য নির্বাচন করবেন। এতে সরকারের ৩ জন নমিনি আসতে পারে,

৩ জনের বেশি দিতে পারব না, ৩ জনের কম আসতে পারে। এইভাবে সরকারের পক্ষ থেকে নমিনি দেওয়া হয়। এরপর নির্বাচিত প্রতিনিধি এবং সরকারের নমিনি উভয়ে মিলিয়ে চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান নির্বাচিত করেন। এই হচ্ছে কো-অপারেটিভ আইন। এটা ১৯৮৩ সালে পাশ হয়েছিল। তখন আপনি সভার সদস্য ছিলেন কিনা জানি না।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, তন্তুজ গত বছর ৬ কোটি টাকা লোকসান করেছিল। কয়েক বছর আগে এই সভার প্রাক্তন সদস্য শ্রী পান্নালাল মাঝি মহাশয় যখন এর চেয়ারম্যান ছিলেন তখন এই তন্তুজকে বামফ্রন্টের একটা বিরাট সাফল্য বলে তুলে ধরে কাগজে বিরাট বিরাট আর্টিকেল লেখা হত, কেমন ভাল চলছে ফলাও করে তা বলা হত এবং পার্ক স্ট্রিটও এই রকম অভিজাত এলাকায় তন্তুজ বিরাট বিরাট টাকা সেলামি দিয়ে দোকান পর্যন্ত নিয়েছিল। সেই তন্তুজ এখন লোকসান করেছে। ৬ কোটি টাকা লোকসান করেছে, ২০ কোটি টাকা তার ঋণ। যখন লাভ হত তখন কিন্তু মন্ত্রীরা বলতেন না যে কেন্দ্রীয় পলিসির জন্য লাভ হচ্ছে, এখন লোকসান হচ্ছে বলে ওরা কেন্দ্রের পলিসির দোষ দিচ্ছেন। মন্ত্রী মহাশয়ের কাছে আমি স্পেসিফিক্যালি জানতে চাই, তন্তুজ তো বাংলার তাঁতের শাড়ি বিক্রি করা, প্রোমোট করা, এক্সপোর্ট করা ইত্যাদি কাজ করত, সেই তন্তুজ কোন কারণে এত বেশি লোকসান করেছে—মাথা ভারি প্রশাসনের জন্য আপনারা বেশি এক্সপেন্ডিচার করছেন তার জন্য, না, সেলের ক্ষেত্রে প্রাইভেট সেলের সঙ্গে পারছেন না সেই কারণে?

**শ্রী প্রলয় তালুকদার :** মুস্কিল হচ্ছে, শহরে থাকেন তো তাই গ্রামের খবর জানেন না। তন্তুবায় যারা আছেন তারা সকলে কিন্তু ভ্যালুঅ্যাডেড আইটেম করেন না। অধিকাংশ তন্তুবায় তারা মোটা কাপড় তৈরি করেন। এর ফলে যারা দরিদ্র মানুষ তারা সস্তায় মোটা কাপড় পেতেন। এর জনাই জনতা প্রকল্প তৈরি হয়েছিল। সেই প্রকল্পে তন্তুবায়রা যে কাপড় বুনতেন তাতে ভাল পরিমাণে সাবসিডি দেওয়া হত। সাবসিডি কেন্দ্রীয় সরকার দিতেন, রাজ্য সরকার ম্যাচিং গ্রান্ট দিতেন। রাজ্য সরকার এখনও দিয়ে যাচ্ছেন উপায় নেই কিন্তু কেন্দ্রীয় সরকার সমস্ত রকমের সাবসিডি ১৯৯০ সাল থেকে বন্ধ করে দিয়েছেন। তন্তুজ নিশ্চিতভাবে এক সময় ভাল অবস্থায় ছিল। বাংলার তাঁত শিল্পকে সাফল্যের সঙ্গে তুলে ধরার মধ্যে দিয়ে তন্তুজ এগিয়ে চলেছে। কিন্তু ১৯৭৭ সালের আগে এটা প্রায় উঠে গিয়েছিল। আমরা তন্তুজকে তুলে ধরেছিলাম। তন্তুজ ভারত সরকারের যেসব প্রকল্প ছিল সেটা সঠিকভাবে কার্যকর করেছিল। শুধু পশ্চিমবঙ্গ নয়, তামিলনাড়ু অন্ধ্র, উড়িষ্যা ইত্যাদিরাও। জনতা প্রকল্পে রিবেট ইত্যাদি, এম.ডি.এ. এইসব প্রকল্প, তন্তুবায়দের জন্য কল্যাণমূলক প্রকল্প এগুলিকে কার্যকর করে বিরাট সংখ্যক তন্তুবায়দের কাজের

সংস্থান হয়েছিল।

(গোলমাল)

শুনুন। পশ্চিমবাংলা যদি একটা রাষ্ট্র হত তাহলে বলতে পারতেন, কিন্তু তা তো নয়, পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য কাজেই কেন্দ্রীয় সরকারের উপর আমাদের নির্ভর করতেই হয়। যাই হোক, এই সাবসিডি বন্ধ হবার ফলে শুধু পশ্চিমবাংলার তন্তুজ, তন্তুশ্রী নয়, অন্ধ্র, তামিলনাড়ু, উড়িষ্যা এরা প্রত্যেকেই মুখ থুবড়ে পড়েছে, প্রত্যেকেই বিক্ষুব্ধ। এর সঙ্গে যোগ হয়েছে ঐ গ্লোবালাইজেশনের ব্যাপারটা। বাইরে থেকে সস্তায় কাপড় চলে আসছে। আমাদের পশ্চিমবাংলায় যে ৫ লক্ষ তন্তুবায় তার মধ্যে ৪ লক্ষ তন্তুবায় মোটা কাপড় তৈরি করতেন। তাদের কোনও কাজ নেই। অথচ আমাদের সবটা মিলিয়ে মার্কেট অর্গানাইজেশন করা হয়েছে। তার ফলে বিরাট সংখ্যক সারপ্লাস শুধু পশ্চিমবঙ্গেই নয়, সারা ভারতবর্ষের তাঁত শিল্পে হয়ে উঠেছে। আর এই ৬ কোটি টাকা তো এক বছরের নয়, ১৯৯০ সাল থেকে বাড়তে বাড়তে এই জায়গাতে এসেছে। আমরা টিকিয়ে রেখেছি তন্তুজকে। অনেক জায়গায় তো কর্পোরেশনগুলি উঠেই গিয়েছে। ভবিষ্যতেও আমরা লড়াই করে একে টিকিয়ে রাখার চেষ্টা করব, এখন আপনারা দেখুন কি করতে পারেন।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** আপনারা যে কাপড় বিক্রি করেন সেই একই কোয়ালিটির কাপড় বাইরে অনেক কম দামে পাওয়া যায়। দামের এই তারতম্য কেন হয় বলবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** তন্তুজে যে কাপড় বিক্রি হয় সেটা আমরা মেশিন দিয়ে যাঁচাই করে নিই। সূতোর টান, কস্টিং এবং সমবায় সমিতির ওয়েজ—এসব ধরে দাম ঠিক হয়, কিন্তু বাইরে যারা বিক্রি করেন তাদের এরকম কস্টিং-এর ব্যবস্থা নেই। সমবায়ের মজুরি ধরে তারা মহাজনদের কাছে বিক্রি করেন। সেক্ষেত্রে তন্তুজের সঙ্গে তাদের বিক্রয় মূল্যের অনেক তফাৎ এটা আমার জানা নেই।

**শ্রী তপন হোড় ঃ** তন্তুজ এবং তন্তুশ্রীর লাভ-লোকসানের প্রশ্ন উঠেছে। কিন্তু ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার ৭১৪টি দ্রব্যের ক্ষেত্রে আমদানি শুল্ক তুলে দিয়েছেন। মোট ১৪২৯টি দ্রব্যের ক্ষেত্রে তারা আমদানির অনুমতি দিয়েছেন যেসব দ্রব্য আমাদের রাজ্য এবং ভারতবর্ষে ক্ষুদ্র ও কুটির শিল্পে উৎপন্ন হয়ে এমপ্লয়মেন্ট ডেভলপমেন্ট হয়েছিল। এক্ষেত্রে রাজ্য সরকার পরিকাঠামো তৈরি করে দিয়েছিলেন। বর্তমানে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে এক্ষেত্রে যে সমস্যা সৃষ্টি হয়েছে তা থেকে উত্তোরণের জন্য কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** প্রথমে বলি, কেন্দ্রীয় সরকারের বিশ্বায়নের এই যে সিদ্ধান্ত, তার ফলে ক্ষুদ্র শিল্প শুধু মারই খাবে না, ধ্বংসের মুখে যাবে। পশ্চিমবঙ্গে ক্ষুদ্র শিল্পে ৭০ লক্ষ মানুষের কর্মসংস্থান হচ্ছে। এই দপ্তর ৭০ লক্ষ মানুষের কর্মসংস্থান করেছে। তাদের এই নীতির বিরুদ্ধে আমরা লড়াই করছি এবং যে সমস্ত ক্ষুদ্র শিল্পে এখনও সম্ভাবনা রয়েছে—যেমন হ্যান্ডিক্রাফটে সম্ভাবনা রয়েছে—তাকে আরও উন্নত মানের দিকে নিয়ে যাওয়ার চেষ্টা করছি। তার জন্য ডিজাইন সেন্টার করেছি, কম্প্যুটার সেন্টার করেছি, ওয়েবসাইট করেছি। এখনও ভ্যালুঅ্যাডেড ডিজাইন ওরিয়েন্টেড হ্যান্ডলুমের একটা সুযোগ রয়েছে টিকে থাকবার। তার জন্য ডিজাইন সেন্টার তৈরি করেছি কলকাতাসহ অন্য জেলাগুলিতে। ঐসব কম্প্যুটার ডিজাইন সেন্টারে যেসব ডিজাইন তৈরি হচ্ছে সেসব ছয় দিনের মধ্যে তাঁত শিল্পীদের কাছে পৌছে যাচ্ছে। ঠিক একইভাবে অন্যান্য ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে কস্টিং-এর তুলনায় কোয়ালিটি বাড়াবার চেষ্টা করছি। আমাদের বিরাট বাজার রয়েচে ডিটারজেন্ট পাউডারের। আমরা 'ওয়েবসি' কমন ব্যান্ডের ডিটারজেন্ট পাউডার এবং ল্যাম্প বাজারে নিয়ে এসেছি যার গুণগত মান সমান। এসব জিনিসের ল্যাবরেটরি টেস্টিং-এর ব্যবস্থা আমরা করেছি এবং ক্ষুদ্র শিল্পে যারা মিনারেল ওয়াটার তৈরি করছেন তাদের ল্যাবরেটরির সুযোগ দিয়ে আমরা মিনারেল ওয়াটারের বাজার ধরবার চেষ্টা করছি। এভাবে আমরা ক্ষুদ্র শিল্প বাঁচাবার চেষ্টা করছি। তবে সমস্যাটা শুধু পশ্চিমবঙ্গের নয়, সমস্যাটা সারা ভারতবর্ষে।

## পুরুলিয়ার লাক্ষা শিল্প

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১১) **শ্রী রামপদ সামন্ত ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার এক সময়ের সব থেকে গুরুত্বপূর্ণ ক্ষুদ্র শিল্প অর্থাৎ লাক্ষা শিল্প বর্তমানে কি অবস্থায় রয়েছে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(১) বর্তমানে সাতটি (৭) বীজ লাক্ষা উৎপাদন কেন্দ্র এবং ছটি (৬) বিনামূল্যে বীজ লাক্ষা বিতরণ কেন্দ্র আছে।

(২) বলরামপুরে বেকার যুবক-যুবতীদের স্বনিযুক্তি ও স্বনির্ভরতার লক্ষ্যে লাক্ষা দিয়ে শিল্প সামগ্রী তৈরির কারিগরি প্রশিক্ষণ দেওয়া হয়েছে এবং হচ্ছে।

(৩) প্রশিক্ষণ প্রাপ্ত শিক্ষার্থীদের নিয়ে বলরামপুরে পশ্চিমবঙ্গ লাক্ষা শিল্প উন্নয়ন সমবায় সমিতি তৈরি করা হয়েছে।

(৪) ভারতের মোট ছড়ি লাক্ষা উৎপাদনের শতকরা চল্লিশ ভাগ পুরুলিয়া জেলায় সীড লাক্ষায় রূপান্তরিত করা হয়েছে।

[11-50 — 12-00 (Noon)]

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটা অতিরিক্ত প্রশ্ন করছি। মন্ত্রী মহাশয় জানালেন যে, স্বনিযুক্তি ও স্বনির্ভরতার লক্ষ্যে লাক্ষা দিয়ে শিল্প সামগ্রী তৈরির কারিগরি শিক্ষা দেওয়া হচ্ছে। যারা আদিবাসী অর্থাৎ সাঁওতাল, মুন্ডা মাহাতো, এরা দীর্ঘ দিন যাবৎ তাদের জীবীকার অন্যতম প্রধান সহায়ক হিসাবে গাছ কাটাকে বেছে নিয়েছে। লাক্ষা শিল্পের উন্নতি করতে গেলে গাছ কাটা বন্ধ করতে হবে। এই লাক্ষা শিল্পের উন্নতির জন্য কিছু কিছু ভূমিকা আপনারা পালন করছেন, সেই সঙ্গে সঙ্গে এই যে মানুষগুলো যাদের গাছ কাটার উপর জীবীকা নির্ভর করে তাদের জন্য বিকল্প জীবীকার কি কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন। বিকল্প কি ব্যবস্থার মাধ্যমে এই আদিবাসীদের জীবীকার ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী প্রলয় তালুকদার :** এই প্রশ্নটা আমার ক্ষেত্রে পড়ে না। আমরা বন দপ্তরের সঙ্গে আলোচনা করছি। লাক্ষার যে সমস্ত গাছ সেই গাছগুলি বন দপ্তরের, সবটাই ফরেস্ট ল্যান্ড। চাষ যারা করে তারা আদিবাসী। এই ব্যাপারে বন দপ্তরের সঙ্গে আলোচনা চলছে, বহু জায়গায় যেমন বাঁকুড়া, পুরুলিয়ায়, লাক্ষা উপোযোগী গাছ সেই গাছগুলি বন দপ্তরের পক্ষ থেকে এবং জেলা পরিষদের পক্ষ থেকে লাগানো হয়েছে। যারা আদিবাসী তারা লাক্ষা চাষের সঙ্গে যুক্ত। এটা দু ভাবে হয়, একটা দিক হচ্ছে লাক্ষা চাষ করা যায় যে সমস্ত গাছগুলিতে সেই গাছগুলিতে লাক্ষার ডিম ছেড়ে দেয় এবং সেইগুলি গাছের পাতা খেয়ে তারা লাক্ষায় রূপান্তরিত করে। লাক্ষা চাষের সঙ্গে যুক্ত মানুষ আছে এবং তারপর সেই চাষটাকে শিল্পে নিয়ে যাওয়ার মানুষ আছে তারা লাক্ষা থেকে স্লাজ ল্যাক্স তৈরি করে এবং অন্যান্য জিনিস তৈরি করে। এখন দেখা গেছে এই লাক্ষা দিয়ে অনেক কিছু জিনিস তৈরি করা যায়। এই লাক্ষা থেকে গালা তৈরি হয়, এটা বহু প্রাচীন যুগ থেকে চলে আসছে। কিন্তু এখন এই লাক্ষা ঔষধ তৈরি করার কাজে লাগছে, যে সমস্ত দামী ট্যাবলেট তৈরি হচ্ছে তার কোটিন লাক্ষা দিয়ে তৈরি হচ্ছে। ক্যাপসুলের কোটিং এই লাক্ষা দিয়ে হয়, যা বিদেশে ভাল রপ্তানি হয়। তারপরে ফার্নিচারের পালিশ এই লাক্ষা দিয়ে করতে হয়। লাক্ষার বহুবিধ ব্যবহার আছে। এইজন্য একে শিল্পে রূপ দেওয়া হচ্ছে। এরজন্য প্রশিক্ষণ দরকার। আমরা বলরামপুরে তারজন্য প্রশিক্ষণ কেন্দ্র করেছি, যেখানে আমরা প্রশিক্ষণ দিচ্ছি। তারপর আমরা সমবায় সমিতির মাধ্যমে মার্কেটিংয়ের ব্যবস্থা করছি। আমাদের বড় মার্কেটিং হচ্ছে নির্বাচন। প্রতি বছর এই যে নির্বাচন হচ্ছে, তাতে সমবায় সমিতির বেশির ভাগ

প্রোডাক্টই বিক্রি হয়ে যাচ্ছে। যদিও টাকা পেতে একটু অসুবিধা হচ্ছে—ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছ থেকে টাকা পেতে একটু অসুবিধা হচ্ছে। কিন্তু আমাদের বিশাল মার্কেটিং করতে আদিবাসী দপ্তর তারা সাহায্য করছে। এই ব্যাপারে আদিবাসী কল্যাণ দপ্তরের পক্ষ থেকে বহু রকমের প্রশিক্ষণে যে অর্থ দরকার, তারা তারজন্য আর্থিক সাহায্য করছে। আমাদের দপ্তরের পক্ষ থেকে মার্কেটিং করা হচ্ছে, এবং বন দপ্তরের পক্ষ থেকে গাছ লাগানো হচ্ছে। এইভাবে সবকটি দপ্তরকে সমন্বয় করে এই কাজ আমরা করছি। লাক্ষা শিল্পকে বলতে পারি, পুরুলিয়া এবং বাঁকুড়াতে একটা গুরুত্বপূর্ণ শিল্পে পরিণত হয়েছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** ভারতে যে লাক্ষা উৎপাদন হয়, আপনি শতকরা যে হিসাব দিলেন তাতে শতকরা ৪০ ভাগ লাক্ষা পুরুলিয়া এবং বাঁকুড়ায় একটা শিল্পে রূপায়িত হয়েছে। ভারতবর্ষের যে আমদানি নীতি তাতে কুটির শিল্পগুলো শেষ হবার উপক্রম হয়েছে। লাক্ষা শিল্পও ভারত সরকারের এই নীতির ফলে কতখানি বিপর্যস্ত হতে পারে তা চিন্তা করে পশ্চিমবঙ্গ সরকার কতখানি চিন্তা করছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** এই মুহূর্তে সঠিক বলা সম্ভব নয়। তবে বিশ্বায়নের যে বিপদ আছে, তাতে অবশ্য লাক্ষা শিল্পে বিপদের সম্ভাবনা নেই।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** ক্ষুদ্র শিল্পে লাক্ষা একটি গুরুত্বপূর্ণ শিল্প। আমার প্রশ্নটি ঠিক এই ব্যাপারে নয়। তবে হয়ত আপনার নলেজের মধ্যে আছে, সেজন্য আমি আপনার কাছে জানতে চাইছি, উত্তরবাংলায় খয়ের একটি গুরুত্বপূর্ণ শিল্প। আমরা দেখতে পাচ্ছি সেই শিল্প মৃতপ্রায়। এমনিতে উত্তরবাংলা নানাভাবে বঞ্চিত। আপনারা শুনেছেন, এই বঞ্চনা থেকে নানা ধরনের বিচ্ছিন্নতাবাদের কথা আসছে। এই খয়ের শিল্পকে বাঁচিয়ে রাখার জন্য কি চিন্তা ভাবনা করছেন? একটা সময় ছিল যখন উত্তরবাংলায় বহু মানুষ এই খয়ের শিল্পের সঙ্গে যুক্ত ছিল।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় সদস্য উত্তরবাংলার বঞ্চনার কথা বললেন। কিন্তু গত ৫০ বছর পশ্চিমবাংলাকে যে ভাবে বঞ্চনা করা হয়েছে সেই কথা উনি একবারও বললেন না। আবার এখন যে বঞ্চনা হচ্ছে সেটাও উনি বললেন না। কারণ বলার ক্ষেত্রে অসুবিধা আছে। ওখানে খয়ের শিল্পের ব্যাপারে আমরা এখনও পর্যন্ত সুনির্দিষ্ট পরিকল্পনা করতে পারি নি। তবে মাননীয় সদস্য যদি এ সম্বন্ধে সুনির্দিষ্ট টেকনোলজি পরিকল্পনা দিতে পারেন তাহলে আমি খুশি হব।

## Starred Questions
## (to which answers were given laid on the table)

### হকি খেলার উন্নয়ন

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২৯০) **শ্রী জয়ন্ত বিশ্বাস :** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে হকি খেলার উন্নয়নে সরকারের কোন পরিকল্পনা আছে কিনা?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় :**

ক্রীড়া দপ্তর অন্যান্য খেলার মত হকি খেলার উন্নয়নেও আগ্রহী। পশ্চিমবঙ্গ হকি অ্যাসোসিয়েশনের পক্ষ থেকে এব্যাপারে কোন সুনির্দিষ্ট প্রস্তাব পাওয়া গেলে, সরকার তা বিবেচনা করবে।

### হস্তশিল্প দ্রব্যের স্থায়ী প্রদর্শনী কক্ষ ও বিপণন কেন্দ্র

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪) **শ্রী ব্রহ্মময় নন্দ :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, রাজ্য সরকার হস্তশিল্প দ্রব্যের স্থায়ী একটি প্রদর্শনী কক্ষ ও বিপণন কেন্দ্র গড়ার পরিকল্পনা গ্রহণ করেছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় :**

এ ধরণের পরিকল্পনার কথা ঘোষণা করা হয়েছে স্থায়ী প্রদর্শনী কক্ষ নির্দিষ্ট করা হয়েছে এবং স্থায়ী বিপণন কেন্দ্রের জন্য উপযুক্ত স্থানের সন্ধান করা হচ্ছে।

### স্টেডিয়াম নির্মাণ

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৯) **শ্রী সঞ্জয় বক্সী :** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সাল থেকে ২০০০ সাল পর্যন্ত সময়ে রাজ্যে মোট কতগুলি স্টেডিয়াম নির্মাণ করা হয়েছে; এবং

(খ) প্রতিটি জেলা সদরে ও মহকুমায় স্টেডিয়াম নির্মাণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

(ক) ১৯৯৬ সাল থেকে ২০০০ সাল পর্যন্ত নূতন কোন স্টেডিয়াম নির্মিত হয় নি। তবে জেলা সদরে এবং মহাকুমা শহরে নির্মীয়মান স্টেডিয়ামগুলির কাজ সম্পূর্ণ করার চেষ্টা চলছে এবং এই ব্যাপারে বিধানসভার "বিষয় কমিটির" একটি সুপারিশও আছে।

(খ) এই ব্যাপারে ক্রীড়া দপ্তরের একটি নীতি আছে। তবে এই নীতির রূপায়ণ তিনটি শর্তের উপর নির্ভরশীল।

(১) কেন্দ্রীয় অর্থ সাহায্য

(২) ক্রীড়া দপ্তরের অর্থ সাহায্য এবং

(৩) স্থানীয়ভাবে সংগৃহীত অর্থ।

**তাঁত শিল্প সংক্রান্ত পাঠক্রম**

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯০) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে তাঁত শিল্পের উন্নতি সাধন, আধুনিকীকরণ ও বিকাশের জন্য কোন পাঠক্রম প্রবর্তিত আছে কিনা; এবং

(খ) থাকলে, উল্লিখিত পাঠক্রম কোথায় কোথায় চালু আছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

(ক) এই রাজ্যে তাঁত শিল্পের উন্নতি সাধন, আধুনিকীকরণ ও বিকাশের জন্য কোন পাঠক্রম প্রবর্তন করা হয় নি।

এ বিষয়ে একটি প্রস্তাব কারিগরি শিক্ষা দপ্তরে বিবেচনাধীন রয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**সুতিবস্ত্র কারখানা ও কর্মহীন শ্রমিক**

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডিসেম্বর ২০০০ পর্যন্ত রাজ্যে কতগুলি সূতিবস্ত্র কারখানা বন্ধ আছে;

(খ) উক্ত শিল্পের সঙ্গে সংশ্লিষ্ট কর্মহীন শ্রমিকের সংখ্যা কত; এবং

(গ) উক্ত কারখানাগুলি খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

(ক) শিল্প ও কলকারখানা বন্ধের তথ্য শ্রম দপ্তরের কাছে পাওয়া যাবে। বিষয়টি শ্রম দপ্তরে পাঠানো হয়েছে। এছাড়া সূতিবস্ত্র কারখানা ক্ষুদ্র ও কুটীর শিল্পের আওতায় পড়ে না।

(খ) প্রয়োজনীয় তথ্য শ্রম দপ্তরই দিতে পারে।

(গ) শ্রম দপ্তর ও শিল্প পুনর্গঠন দপ্তরের বিচার্য বিষয়।

**কর্মসংস্থানে কৃতী খেলোয়াড়দের 'কোটা'**

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৬) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, কৃতী ও প্রতিশ্রুতিমান খেলোয়াড়দের কর্মসংস্থান-এর জন্য "কোটা" আছে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় ঃ**

ক্রীড়া দপ্তরে এই ধরণের কোন "কোটা" নেই।

[12-00 — 12-10 p.m.]

## QUESTION HOUR IS OVER

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received four notices of Adjournment Motion. The first one is from Shri Sougata Roy and Shri Sudhir Bhattacharjee on the subject of rise in the price of essential commodities in three Hill Subdivisions in Darjeeling District. The second one is from Shri Pankaj Banerjee of the subject of attack on Trinamul Congress Workers in some districts in the State. The third one is from Shri

Asoke Deb of the subject of acute scarecity of drinking water in Burdwan and the fourth one is from Shri Sobhandeb Chattopadhyay on the subject of dispute between C.M.C. and Bidhannagore Municipality regarding supply of drinking water.

The subject matter of second Motion was raised and discussed during the discussion on the Adjournment Motion on the deterioration of law and order situation in the State on 04.02.2001. The second Motion is thus out of order and I reject it.

The subject matters of first, third and the fourth are not much that may call for adjournment of the business of the House. The Members will get ample scople to raise the matters during the general discussion on Budget which is commencing from today. The Members may also invite attention of the Ministers concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold may consent to the first, third and the fourth Motion.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Sougata Ray** : Sir, this Assembly do now adjoun its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,

The GNLF has suspended the Bandh in three Hill sub-divisions for a month. This has happened after the DGHC Chairman was released from Hospital in Siliguri and went to Darjeeling and the prices of essential commodities had shot up. It is necessary to arrest the DGHC Chairman's assailants and to prevent further violence in the Hills so that normal life is not disrupted again.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দ্দিষ্ট বিষয়ের আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন।

বিষয়টি হল—

গ্রীষ্মকাল আসছে, জলের সঙ্কটও দেখা দিচ্ছে বিভিন্ন স্থানে। এই সময় পানীয় জলের সরবরাহ নিয়ে কলকাতা পুরসভা ও বিধাননগর পুরসভার মধ্যে বির্তক শুরু হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার যে প্ল্যান্ট তৈরি করেছিলেন সেই প্ল্যান্ট পানীয় জল উৎপাদন করতে পারছে না। ফলে এক সঙ্কটজনক পরিস্থিতির উদ্ভব হয়েছে। কলকাতার বাসিন্দাদের জল সরবরাহ কমিয়ে বিধাননগর পুরসভাকে দিতে হচ্ছে পানীয় জল। এই বিষয়ে বিধানসভায় বিস্তারিত আলোচনার দাবি জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Arsanic pollution of drinking water in the State. | : | Shri Sudhir Bhattacharjee |
| ii) | Prolonged power out in the State causing serious problems to the students of Madhyamik and Higher Secondary Examination. | : | Shri Pankaj Banerjee |
| iii) | Alleged spurt in death from virul fever at Siliguri. | : | Shri Ashok Kumar Deb |
| iv) | Disruption in Launch-Service from Chandpal Ghat to Ramkrishnapur owing to siltation in the river Ganga. | : | Shri Jatu Lahiri |

I have selected the notice of Shri Ashok Kumar Deb on the subject of Alleged spurt in death from virual fever at Siliguri.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha** : Sir, the statement will be made on 23rd February.

### Presentation of the Report of the Select Committee on the Calcutta Thika and Other Lands (Acquisition and Regulation) Bill, 2000.

**Dr. Surjya Kanta Mishra** : Sir, I beg to present the Report of the Select Committee on the Calcutta Thika and Other Lands (Acquisition and Regulation) Bill, 2000.

## LAYING OF REPORTS

### Reports of the Comptroller and Auditor General of India

**Shri Probodh Chandra Sinha** : Sir, with your kind permission I beg to lay the

(a) Report of the Comptroller and Auditor General of India for 1999-2000 (Revenue Receipts) No. 1

(b) Finance Accounts for 1999-2000 and

(c) Appropriation Accounts for 1999-2000.

### Audited Annual Report of the Webel Power Electronics Ltd. for the years 1995-96, 1996-97, 1997-98 and 1998-99.

**Shri Probodh Chandra Sinha** : Sir with your permission, I beg to lay the Audited Annual Report of the Webel Power Electronics Ltd. for the years 1995-96, 1996-97, 1997-98 and 1998-99.

### Audited Annual Reports (Annual Reports and Accounts) of the Webel Video Devices Ltd. for the years 1990-91, 1993-94, 1994-95, 1995-96, 1996-97 and 1997-98.

**Shri Probodh Chandra Sinha** : Sir with your permission, I beg to lay the Audited Annual Reports (Annual Reports and Accounts) of

the Webel Video Devices Ltd. for the years 1990-91, 1993-94, 1994-95, 1995-96, 1996-97 and 1997-98.

**Audited Annual Report of the Webel Electronics Communication Systems Limited for the year 1995-96.**

**Shri Probodh Chandra Sinha** : Sir with your permission, I beg to lay the Audited Annual Report of the Webel Electronics Communication Systems Limited for the year 1995-96.

**Audited Annual Report of the West Bengal Electronics Industry Development Corporation Ltd. for the years 1998-99 and 1999-2000.**

**Shri Probodh Chandra Sinha** : Sir with your permission, I beg to lay here the Audited Annual Report of the West Bengal Electronics Industry Development Corporation Ltd. for the years 1998-99 and 1999-2000.

**Audited Annual Report of the Webel Mediatronics Ltd. for the year 1998-99.**

**Shri Probodh Chandra Sinha** : Sir with your permission, I beg to lay the Audited Annual Report of the Webel Mediatronics Ltd. for the year 1998-99.

**Audited Annual Report of the Webel Carbon & Metal Film Registors Ltd. for the year 1998-99.**

**Shri Probodh Chandra Sinha** : Sir with your permission, I beg to lay the Audited Annual Report of the Webel Carbon & Metal Flim Registors Ltd. for the year 1998-99.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত শুক্রবার গভীর রাতে মার্কিন যুক্তরাষ্ট্র এবং তার দোসর ব্রিটিশদের ৫০টিরও বেশি যুদ্ধ বিমান ইরাকের রাজধানী

বাগদাদের আশেপাশে আক্রমণ চালিয়েছে। এতে নারী, শিশু সহ ৯ জন অসামরিক ব্যক্তি এবং ২০ জন মত আহত হয়েছে। ১৯৯৮ সালে ইরাকের উপর আক্রমণ করে তাকে গুড়িয়ে দেওয়ার পরও বিচ্ছিন্ন ভাবে অন্তত ৭০০ বার সেখানে বোমাবর্ষণ বা হানাদারি হয়েছে। যখন গোটা বিশ্বের মানুষ ইরাকের উপর থেকে নিষেধাজ্ঞা তুলে নেওয়ার জন্য সোচ্চার হয়েছে, সেই সময়েই বিশ্ব-জনমতকে উপেক্ষা করে মার্কিন যুক্তরাষ্ট্র এবং ব্রিটেন এই হানাদারি ঘটাল। সারা বিশ্বের শান্তিপ্রিয় এবং গণতান্ত্রিক মানুষ যাতে এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ আন্দোলন গড়ে তোলে তার জন্য আবেদন জানাই। আমাদের দলের সাধারণ সম্পাদক কমরেড নিহার মুখার্জিও দেশ-বিদেশের শান্তিপ্রিয় মানুষদের কাছে এই আবেদন রেখেছেন।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্কিন যুক্তরাষ্ট্রের বোম্বেটিগিরির বিরুদ্ধে ইতিপূর্বে এই হাউসে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের কিছু সদস্য প্রস্তাব এনেছিল। আবারও এই ইরাকের উপর আক্রমণের তীব্র নিন্দা করছি। ইতিমধ্যে আমাদের বামপন্থীরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়েছে—মার্কিন সাম্রাজ্যবাদ যেভাবে অন্য দেশের আভ্যন্তরিণ ব্যাপারে হস্তক্ষেপ করছে তার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে। গতকাল শুনলাম প্রধানমন্ত্রী তার প্রতিবাদ জানিয়েছেন। এই হাউসের সমস্ত দলের পক্ষ থেকে, জাতীয় স্তর থেকে, মার্কিন সাম্রাজ্যবাদের এই যে একটা দেশের আভ্যন্তরিণ ব্যাপার হস্তক্ষেপ—আমাদের দেশেও হচ্ছে—এর বিরুদ্ধে প্রতিবাদ জানাতে হবে। এই যে ঘটনা ওরা ঘটাচ্ছে, এটা বিচ্ছিন্ন ঘটনা নয়। এর বিরুদ্ধে আমাদের সোচ্চার হওয়া প্রয়োজন এবং আমাদের হাউস থেকে সমস্ত দলের প্রস্তাব এখানে গ্রহণ করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানোর জন্য আমি প্রস্তাব রাখছি এবং এই ঘটনার আমি তীব্র নিন্দা করছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় দেবপ্রসাদ সরকার আজকে যে খবর গভীর উৎকণ্ঠার সাথে উল্লেখ করেছেন—ইরাকের উপর সাম্রাজ্যবাদীদের নতুন হামলার কথা, এতে গোটা বিশ্বের গণতান্ত্রিক মানুষ উৎকন্ঠিত। আমরা দেখছি যে মুভমেন্টের একটা পোল সোভিয়েত রাশিয়া সরে যাওয়ার ফলে আজকে আমেরিকান সাম্রাজ্যবাদীরা গোটা পৃথিবীকে নিজেদের বশে আনার চক্রান্ত শুরু করেছে এবং তার ফলেই ইরাকের শান্তিপ্রিয় মানুষের উপর গুলি বর্ষণ ক'ছে এবং তাতে নিরীহ মানুষ মরেছে। ভারতবর্ষের মানুষ এই খবরে গভীর ভাবে মর্মাহত। বিশ্বের মানবিক দরবারে আবেদন করি যে, এই নিয়ে গোটা পৃথিবীতে আন্দোলন জমায়েত তৈরি করে এবং এর থেকে মানুষকে বাঁচানোর জন্য জরুরি পদক্ষেপ নেওয়া হোক। যদিও কেন্দ্রীয় সরকার এর বিরোধিতা করেছেন। কিন্তু সমস্ত মানুষকে সংঘবদ্ধ করে এদের মুখোশ খুলে দেওয়ার জন্য আবেদন করি

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ**

امریکہ سامراج شاہی طاقت جو ہے وہ بار بار عراق پر جس طرح سے حملہ چلا رہی ہے اور فی الحال جو کیا ہے اسکی ہم سخت مخالفت کرتے ہیں اور امریکی طاقت جس طرح سے دیگر ملکوں پر سلسلہ وار حملہ کئے جا رہی ہے اسکی بھی ہم سخت مخالفت کرتے ہیں - ساتھ ساتھ مرکزی حکومت جسکی ایک ذمہ داری ہے، اور ہمارے وزیر اعظم کو چاہئے کہ وہ اسکی سخت مخالفت کریں اور اس کا Protest کریں - یہی بات کہہ کر ہم اپنی بات ختم کرتے ہیں - شکریہ !

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** ইরাকের রাজধানী বাগদাদ শহরের আশেপাশে আমেরিকা এবং ইংল্যান্ড যৌথভাবে যেভাবে বোমাবর্ষণ করেছেন—এই সভায় দেবপ্রসাদ সরকার সহ বিভিন্ন রাজনৈতিক দল তার তীব্র নিন্দা করেছেন। তারা সাম্রাজ্যবাদী আক্রমণের বিরুদ্ধে তীব্র নিন্দা করেছেন। তাদের মতামত প্রকাশ করেছেন। বিশ্বে যেখানে যখন এই রকম আক্রমণ নেমে এসেছে, ভারতের জনগণ এর বিরোধিতা করেছে। আমি এই সভায় দাঁড়িয়ে বলছি সে শিক্ষিত হোক না কেন। সে অর্থনৈতিক দিক থেকে বলিয়ানই হোক না কেন—আমার দলের পক্ষ থেকে এই ধরণের আক্রমণের তীব্র নিন্দা করছি। আমরা মানবিকতার খাতিরে আমরা এটা করছি। আমরা কখনও দেশের আভ্যন্তরীণ ব্যাপারে নাক গলানো কখনও বরদাস্ত করি না। এটা আমরা অন্যায় বলে মনে করি। তাই আমি এর বিরোধিতা করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হঠাৎ করে যেভাবে যুক্তরাষ্ট্র এবং ব্রিটিশ সরকার যেভাবে ইরাকের উপর আক্রমণ চালিয়েছে, তাতে দেখা যাচ্ছে যে, সাম্রাজ্যবাদী শক্তি তৃতীয় বিশ্বের উপর পাশবিক এবং বর্বরোচিত আক্রমণ চালিয়েছে। আমরা এর বিরোধিতা করছি। স্যার, একটা জিনিস লক্ষ্য করছি যে, এতে ভারত সরকারের কোন রি অ্যাকশনই নেই। এই ব্যাপারটা নিন্দনীয়। আমরা এই ব্যাপারে এই হাউস থেকে একটা সর্ব দলীয় প্রস্তাব পাঠাতে চাই। এই ঘটনার যাতে পুনরাবৃত্তি না হয়,

বিশ্বে শান্তি যাতে বজায় থাকে, তার জন্য সর্বতোভাবে ভারত সরকার ব্যবস্থা নেয়, তার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে, মাননীয় অর্থমন্ত্রীর ডিপার্টমেন্ট প্রত্যেক দপ্তরকে টাকা দিচ্ছেন কিন্তু দেখা যাচ্ছে যে দক্ষিণ ২৪ পরগণার সুন্দরবন নদী বাঁধের চরম দূরবস্থা, সেখানে যে টাকা নদী বাঁধের জন্য বরাদ্দ করা হয়েছে জেলা পরিষদকে, জেলা পরিষদ সেই টাকার অর্ধেক টাকাও খরচ করতে পারে নি এবং যে সমস্ত জায়গায় গত বছর মাটি ফেলা হয়েছিল এবার সেখানে দেখা যাচ্ছে যে এক শ্রেণীর দুষ্ট চক্র—কন্ট্রাক্টররা প্রতি বছর একই জায়গায় মাটি ফেলছে। যার ফলে কোটি কোটি টাকা নয়ছয় হচ্ছে। জেলা পরিষদের যে সমস্ত টাকা দেওয়া হয়েছে তার মধ্যে সেচ দপ্তরকে সবচেয়ে বেশি টাকা দেওয়া হয়েছে। গত বছর ৬ কোটি টাকা পর্যন্ত লোকসান হয়েছে, তারা খরচ করতে পারেন নি। জেলা পরিষদকে যে টাকা নদী বাঁধ মেরামতের জন্য দেওয়া হয়েছে সেই টাকা তুলে নিয়ে ডিপার্টমেন্টকে দেওয়া হোক কারণ জেলা পরিষদগুলো কন্ট্রাক্টরদের কারখানাতে পরিণত হয়েছে।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জামালপুল বিধানসভা কেন্দ্রে বিদ্যুৎ গ্রাহক ১০ হাজার ২৯৩। এখানে বিদ্যুৎ ক্যাপাসিটি ৩০ এম.ভি.এ.। এখানে রেভিনিউ আদায় হয় মাসিক ১৭ লক্ষ টাকার মত। বিশাল এরিয়া, এখানে মানুষের বিদ্যুতের চাহিদা মেটাতে গেলে একজন অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার প্রয়োজন। একজন অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার আছেন যিনি মেমারী, মন্তেশ্বর, জামালপুর এই তিনটে ব্লকে কন্ট্রোল করেন। জামালপুর বিধানসভা কেন্দ্রে একজন অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার নিয়োগ করার দাবি জানাচ্ছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননায় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভা কেন্দ্রে ডায়মন্ডহারবার রোড, মোল্লা ঠেস থেকে যে রাস্তাটা দীঘির পাড়, কাটারিয়া মোড় পর্যন্ত যে রাস্তাটা গেছে, জেলা পরিষদের অবহেলার জন্য সেই রাস্তার এক করুণ অবস্থার সৃষ্টি হয়েছে। সাধারণ মানুষের প্রচন্ড অসুবিধা হচ্ছে। ডায়মন্ডহারবার রোডে উঠতে গেলে এই রাস্তার উপর দিয়ে যাতায়াত করতে হয়। এই রাস্তা মেরামত করার দাবি জানাচ্ছি।

**শ্রী অঙ্গদ বাউরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি যে কেন্দ্রীয় সরকারের খাদ্য নীতির ফলে দেশে খাদ্যের অভাব দেখা দিয়েছে। রেশন ব্যবস্থা চরম অব্যবস্থার মধ্যে পড়েছে। কিন্তু

রেশন কার্ডের ক্ষেত্রে বেকার যুবকদের ক্ষেত্রে রেশন কার্ড কাজে লাগছে। আমাদের জেলায় কোন রেশন কার্ড সাপ্লাই নেই। যাতে রেশন কার্ড সাপ্লাই করা যায় তার জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরবাংলার আর্থ সামাজিক অবহেলার ফলে গোটা উত্তরবাংলায় আজকে অসন্তোষের বহ্নিশিখা। প্রশাসনের কাছে সাধারণ মানুষ উন্নয়নের দাবি করছে। আজকে সেখানে উন্নয়নের দাবি করায় তাদেরকে বিচ্ছিন্নতাবাদী হিসাবে চিহ্নিত করে প্রশাসন এবং দলীয় ক্যাডাররা তাদের উপর হামলা শুরু করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৮০ বছরের সরযূবালা রায় তাকে রাত্রি বেলায় পুলিশ হামলা করে পুলিশের গাড়ি করে থানায় নিয়ে গেছে। ১৪ বছরের সুজয় তাকে পুলিশ গ্রেফতার করেছে, তাকে পুলিশ লক-আপে ৪ দিন রাখা হয়েছিল, পরে জেল হাজতে ৩ সপ্তাহ রাখা হয়েছে। উত্তরবঙ্গে আন্দোলন দমনের নাম করে প্রশাসন আজকে সন্ত্রাস ছড়িয়ে দেওয়ার চেষ্টা করছে, গা জোয়ারি করছে, মানুষকে ভয় দেখিয়ে প্রতিবাদ থেকে সরিয়ে আনার যে চেষ্টা করছে সেটা একটা অশনি সংকেত বলে মনেকরি। এ কথা সকলে স্বীকার করতে বাধ্য হয়েছেন যে দীর্ঘ দিন পরিকল্পনা বিহীন এই উত্তরবঙ্গের সাধারণ মানুষ আজকে তারা তাদের জমি হারিয়েছে, ব্যবসা হারিয়েছে, তাদের উপার্জন নেই, লক্ষ লক্ষ তরুণ যুবক আজকে বেকার, আজকে মানুষ রুজি-রোজগার হারিয়ে রাস্তায় এসে দাঁড়িয়েছে। তারা সরকারের কাছে দাবি করছে তাদের অর্থনৈতিক উন্নয়ন করা হোক। তারা তাদের ভাষার দাবি করছে। আজকে প্রশাসন সেই প্রতিবাদরত মানুষদের উপর যে হামলা চালাচ্ছে যে প্রতিশোধ নেওয়ার চেষ্টা করছে, যে সন্ত্রাস সৃষ্টি করছে আমি তার তীব্র নিন্দা করছি।

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উপস্থাপন করছি। মেদিনীপুর জেলার পিঙ্গলা ব্লকে মালিগ্রাম, ছোট খেলনা, উত্তর কলাপুঞ্জা, দক্ষিণ কলাপুঞ্জা, পাঁচথুবি এই ৫টি গ্রাম নিয়ে যে অঞ্চল সেখানে প্রায় ১২ হাজারের মতো মানুষ বসবাস করে। প্রতি বছর সেখানে পানীয় জলের কষ্ট দেখা দেয়। ওই এলাকাটি নানাভাবে গুরুত্বপূর্ণ। সেখানে একটি ডিগ্রি কলেজ, ২টি জুনিয়ার হাইস্কুল, ৮টি প্রাইমারি স্কুল, একটি টেলিফোন এক্সচেঞ্জ, ২টি সিনেমা হল আরও অনেক কিছু আছে। ওই এলাকায় নলবাহিত পানীয় জলের ব্যবস্থার জন্য অনুরোধ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, গড়বেতা, কেশপুরের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের

সি.আই.ডি. একটা রিপোর্ট দিয়েছে, তাতে অফিসিয়ালি বলা হচ্ছে গড়বেতা, কেশপুরের ৩২৩ জন মানুষ ঘর ছেড়েছে। এই প্রথম রাজ্য সরকারের একটা সংস্থা স্বীকার করেছে রাজনৈতিক সন্ত্রাসের কথা। স্বীকার করেছে যে রাজনৈতিক কারণে মানুষ তাদের ঘর ছেড়ে দিয়ে অন্য কোথাও আশ্রয় নিয়েছে। এরা সবাই বি.জে.পি. এবং তৃণমূল কংগ্রেসের সমর্থক। তারা ওই এলাকায় যেতে পারছে না, তার কারণ তারা ফিরে গেলে পুলিশ ও সি.পি.এম. তাদের উপর যৌথভাবে আক্রমণ করবে। সেখানে গোয়েন্দা পুলিশ দলগত ভাবে গিয়ে দেখে এসেছে। এই মানুষরা একটা গণতান্ত্রিক রাষ্ট্রে শুধু পার্টি করার অভিযোগে তারা নিজেদের ঘর থেকে উৎখাত হয়ে ত্রাণ শিবিরে আছেন। তাদের জমি গেছে, তাদের বাড়ি গেছে, তাদের জমি ছিল, জন ছিল। তারা এখন ত্রাণ শিবিরে ভিক্ষার উপর নির্ভর করে আছে। এ ব্যাপারে সি.আই.ডি. যখন রিপোর্ট দিয়েছে তখন আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছ থেকে একটা বিবৃতি দাবি করছি। সি.পি.এম. যে অমানবিক কাজ করেছে আমি তার তীব্র নিন্দা করছি। রাজনৈতিক কারণে এই মানুষরা তাদের এলাকার বাইরে যেতে বাধ্য হচ্ছে। অবিলম্বে তারা যাতে ফিরে আসতে পারেন তার জন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাইছি। স্যার, আপনার অনুমতি নিয়ে আমি এই বিষয়টাকে চেঞ্জ করছি। আমরা দেখছি রেল দপ্তরে যথেচ্ছাচার চলছে। গত ১৫ তারিখে একটি ট্রেন—যে ট্রেনটি ১৯৮৯ সালে ফ্ল্যাগ-অফ হয়েছিল—তার টাইম চেঞ্জ করা হল। ১১.১৫ ছিল তার জায়গায় এখন ৩.১৫ করা হয়েছে।

**(নয়েজ)**

গত ১৫ তারিখে এই রকম একটা কাজ করার পাশাপাশি রেল দপ্তর জনগণের টাকা নিয়ে ছিনিমিনি খেলছে। বন্যার ফলে পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে, অনেক মানুষ মারা গিয়েছে, ১৫৪ জন নিখোঁজ হয়েছে। এ ব্যাপারে কেন্দ্রের কাছে টাকা চাওয়া হলে বলছে, হাতে টাকা নেই। অথচ দেখুন রেল মন্ত্রী খড়গপুরে আর.পি.এফ.-এর একটা অনুষ্ঠান করার জন্য সাড়ে ১০ লক্ষ টাকা, রেল দপ্তরের টাকা মঞ্জুর করে দিয়েছেন। রেলের বাজেট করতে হিমশিম খেতে হচ্ছে। ২৬ তারিখে রেল বাজেট। এ নিয়ে অর্থমন্ত্রীর সঙ্গে বিরোধ দেখা দিয়েছে। কিন্তু রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে রেল দপ্তরের ১০ লক্ষ টাকা দিয়ে দেওয়া হল। এই যথেচ্ছাচারের আমি তীব্র বিরোধিতা করছি এবং প্রতিবাদে জনমত সৃষ্টির কথা বলছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমাদের এখানে তো নতুন কোন কারখানা খুলছে

না বরং পুরনো কারখানাগুলো বন্ধ করার চেষ্টা করা হচ্ছে। আমার এলাকায় নিউ সেন্ট্রাল জুট মিল অনেক দিন ধরে বন্ধ হয়ে পড়ে রয়েছে। আজ সকাল থেকে সব ইউনিয়নের মানুষ যৌথভাবে রাস্তা অবরোধ করে এবং থানা ঘেরাও করে ঐ জুট মিল খোলার দাবিতে। এর আগেও আমি মাননীয় মুখ্যমন্ত্রী, শান্তি ঘটক এবং বংশগোপাল বাবুর সঙ্গে এ নিয়ে কথা বলেছি। কিন্তু আজ পর্যন্ত উক্ত ব্যাপারে কোনও মিটিং ডাকা হয় নি। আমি অবিলম্বে ঐ নিউ সেন্ট্রাল জুট মিল খোলার জন্য মিটিং ডাকার এবং মিল খোলা দাবি জানাচ্ছি। তা না হলে আজকে বেকারি আরও বেড়ে যাবে। আজকে তাদের ছেলে-মেয়েরা পয়সার অভাবে লেখা-পড়া করতে পারছে না, পয়সার অভাবে মেডিসিন কিনতে পারছে না।

**শ্রী অজিত পান্ডে ঃ** স্যার, আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে নতুন নিয়মে ২০০ কি.মি. পর্যন্ত এলাকা লোকাল কলের আওতায় এসে গেছে। এর ফলে এম.এল.এ., এম.পি.-দের ধরে বাংলার যেসব বেকার ছেলেরা টেলিফোন বুথ চালাত সেগুলো ধ্বংসের মুখে পড়েছে। তাই অর্থমন্ত্রীর কাছে দাবি করছি ১ হাজার টাকার বৃত্তি করের পরিমাণটা কমিয়ে দেওয়া হোক। তা না হলে এগুলো ধ্বংস হয়ে যাবে এবং বাংলার ছেলেরা নতুন করে বেকার হয়ে যাবে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মৌরিগ্রামে অত্যন্ত ঘনবসতিপূর্ণ এলাকায় খাদ্য প্রক্রিয়াকরণের নাম করে কসাইখানা চালু করা হয়েছে বলা যেতে পারে। মোষ কাটা ছাড়া সেখানে আর কোন কাজ নেই। এলাকার মানুষ দূষণে জর্জরিত হয়ে দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কাছে জানালে তারা এনকোয়ারি করে জুলাই মাসে ঐ কারখানা বন্ধ করে দেয়।

এখানে বেআইনি রেন্ডারিং মেশিন দিয়ে মোষের চর্বি, হাড় এসব পুড়িয়ে এলাকা দূষণ করত। তার তদন্তের পর কারখানা বন্ধ হয়। কিন্তু অজ্ঞাত কারণে অক্টোবর মাস থেকে সেই কারখানা আবার চালু করা হয়। এরপর সেখানে অ্যামোনিয়া গ্যাস লিক হওয়ার ফলে সেই কারখানার কোন কোন শ্রমিক অন্ধ হয়ে যায়, অনেক শ্রমিক অসুস্থ্য হয়ে পড়ে এবং এলাকার অনেক মানুষও অসুস্থ্য হয়ে পড়ে। তারপর কারখানা বন্ধ হয়ে আছে। মাননীয় পরিবেশমন্ত্রী সেখানে গিয়েছেন, দেখেছেন। কিন্তু আজও পর্যন্ত কোন রিপোর্ট দেওয়া হল না যে, তিনি এ ব্যাপারে কি ভাবছেন। এই কারখানা আর যাতে না খোলে সে ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেওয়ার জন্য আমি মাননীয় পরিবেশ মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**(এখানে মাইক অফ হয়ে যায়।)**

[12-30 — 12-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা ও তার আশেপাশে ৫টি খাল কাটার জন্য ৩৫ কোটি টাকা ঋণ পেয়েছেন—কেন্দ্রীয় সরকার দিয়েছেন, এ.ডি.বি. থেকে লোন পেয়েছেন। এই খাল কাটার জন্য, আদি গঙ্গা, টালি নালা কাটা হবে তার জন্য ৩০ কোটি টাকা পেয়েছেন—কেন্দ্রীয় সরকারের এবং রাজ্য সরকারের টাকা আছে, এ.ডি.বি. লোন দিচ্ছে, সেখানে বলেছে এই খালগুলোর ধারে ধারে যারা বসবাস করে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। এতে রাজ্য সরকার ইনভলভড। আলিপুর, টালিগঞ্জ, রাসবিহারী এলাকার সবচেয়ে বেশি মানুষ এই আদি গঙ্গার ধারে, ধারে বাস করছে। এরা হঠাৎ করে এখানে এসে ঝুপড়ি বানিয়ে বসবাস করছে না। এরা কেউ ৫০ বছর, কেউ ১০০ বছর ধরে এখানে বসবাস করছে। এই খাল কাটার জন্য যে টাকা আছে তার থেকে কোন টাকার প্রভিশন ঐ খালগুলোর ধারে ধারে যারা বসবাস করে তাদের পুনর্বাসনের জন্য রাখা হয় নি। আমি মাননীয় পৌরমন্ত্রীর কাছে দাবি করছি, এই খাল কাটার জন্য যে টাকা আছে তার একটা অংশ তাদের পুনর্বাসনের জন্য যেন রাখা হয়। এই খালগুলোর ধারে ধারে যারা বসবাস করছে তারা এখানে যুগ যুগ ধরে বসবাস করছেন। তাঁদের রেশন কার্ড আছে, ভোটার লিস্টে তাঁদের নাম আছে, তাঁদের নামে ইলেক্ট্রিক বিল আছে, তাদের টেলিফোনের লাইন আছে। এই ধরনের মানুষগুলোকে হঠাৎ করে যদি উঠিয়ে দেওয়া হয় তাহলে তাঁরা যাবেন কোথায়? সেজন্য আমি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এই টালি নালা, আদি গঙ্গার ধারে ধারে যারা বসবাস করছে তাদের পুনর্বাসনের বন্দোবস্ত করা হোক এবং তারজন্য স্পেসিফিক টাকা অ্যালোটমেন্ট রাখা হোক।

**(এই সময় কোরাম বেল বাজানো হয়।)**

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে গভর্নমেন্ট এডেড হোমিওপ্যাথি ৬টি ডিগ্রি কলেজ আছে। এই কলেজগুলিতে ইয়ারলি টোটাল খরচ হওয়ার কথা ১.৫ কোটি টাকা। সে জায়গায় সরকারের পক্ষ থেকে বছরে মাত্র ৬ লক্ষ টাকা করে অনুদান দেওয়া হয়। স্যার, এক বছরে যেখানে ১ কোটি ৫ লক্ষ টাকা খরচ হওয়ার কথা, সেখানে সরকারের পক্ষ থেকে মাত্র ৬ লক্ষ টাকা করে দেওয়া হয়। আগে পশ্চিমবঙ্গের হোমিওপ্যাথিতে খুব নাম ছিল। ভারতবর্ষের বেশির ভাগ প্রতিষ্ঠিত হোমিওপ্যাথি ডাক্তার পশ্চিমবঙ্গের হোমিওপ্যাথি কলেজ থেকে শিক্ষা গ্রহণ করে বড় হয়েছেন। আগে বাইরের রাজ্যগুলো থেকে অনেকেই এখানে পড়তে আসত। আজকে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলো ভালভাবে এস্টাবলিশ হয়ে গেছে। আর পশ্চিমবঙ্গের

হোমিওপ্যাথি কলেজগুলি বন্ধ হওয়ার উপক্রম হয়েছে। এখানে একজন প্রফেসরকে দেড় হাজার টাকা থেকে দু হাজার বেতন দেওয়া হচ্ছে। অন্যান্য স্টাফদের সরকারি বেতন হারের নিয়মের অনেক কম হারে বেতন দেওয়া হচ্ছে। কলেজগুলো ধুঁকছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি—পশ্চিমবঙ্গের গভর্নমেন্ট এডেড হোমিওপ্যাথি কলেজগুলিকে বাঁচাবার জন্য তিনি বাজেটে যথেষ্ট পরিমানে অর্থ বরাদ্দ করার ব্যবস্থা করুন। ধন্যবাদ।

## ZERO HOUR

**শ্রী তপন হোড় ঃ** স্যার, উত্তরবাংলার কামতাপুরিদের বিষয় নিয়ে আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। দিনেরবেলা যারা তৃণমূল করে বেড়াচ্ছে, বি.জে.পি. করে বেড়াচ্ছে তারাই আবার রাত্রিবেলা কামতাপুরি করছে, উগ্রপন্থী সংগঠনের সঙ্গে থেকে উত্তরবাংলায় গভীর অশান্তি সৃষ্টি করছে। আমরা দেখলাম কিছু দিন আগে ঘিসিং সাহেবের ওপর আক্রমণ হল। অথচ আমরা জানি পশ্চিমবাংলার মানুষ কোন রকম অশান্তি চায় না। এই অবস্থায় তৃণমূল কংগ্রেস এক সময় বলেছিল, 'কামতাপুরিদের সঙ্গে আমাদের কোন সম্পর্ক নেই'। আবার এখন বলছে, 'কামতাপুরিদের প্রতি আমাদের সমর্থন আছে'। তাই নয়, কামতাপুরিদের ভাষাকে বাংলা ভাষা থেকে বিচ্ছিন্ন করে দিতে চাইছে। এটা একটা গভীর চক্রান্ত। উত্তরবাংলায় যে দিনেরবেলা তৃণমূল কংগ্রেস বা বি.জে.পি. করছে, সেই আবার রাতেরবেলা উগ্রপন্থী হয়ে অশান্তি সৃষ্টি করছে। ফলে উত্তরবাংলায় আইন-শৃঙ্খলার অবনতি হচ্ছে। মাননীয় সদস্য সৌগত রায় একটু আগে সি.আই.ডি.-র রিপোর্টের কথা উল্লেখ করলেন, ৩২৩ জনের কথা বললেন। এখানে আইন-শৃঙ্খলার প্রশ্ন রাখলেন। অথচ আমরা লক্ষ্য করছি যাঁরা এখানে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে চিৎকার করছেন তাঁরাই পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা ভাঙ্গছেন। এই অবস্থায় এই চক্রান্তকে রোধ করার জন্য রাজ্য সরকারের এ বিষয়ে একটা সেল বা টাস্ক ফোর্স করা দরকার।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মুর্শিদাবাদ, মালদা, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা প্রভৃতি জেলাগুলির ভূগর্ভস্থ জলে আর্সেনিক পাওয়া গিয়েছে এবং বহু মানুষ আর্সেনিকে আক্রান্ত হয়ে ভুগছেন। তারপরে আজও কাগজে বেরিয়েছে, কলকাতার উত্তর থেকে দক্ষিণ, যাদবপুর থেকে আরম্ভ করে লেক-টাউন পর্যন্ত কলকাতার বিভিন্ন জায়গায় আর্সেনিক পাওয়া গেছে এবং রাজ্য সরকার এগুলিকে ধামা চাপা দেবার চেষ্টা করছে। যারা আর্সেনিক রোগে ভুগছেন তারা সরকারের কাছে থেকে কোন রকম সাহায্য পাচ্ছে না। তাই সরকারের কাছে আমার দাবি, এই আর্সেনিক যাতে মুক্ত হয় তারজন্য জলের গবেষণা করা হোক এবং পরীক্ষা করা হোক, আর্সেনিক যাতে জল

থেকে মুক্ত হয় সেই চেষ্টা করা হোক। ডিপ টিউবওয়েলের পরিবর্তে নলবাহী জলের ব্যবস্থা করা হোক। রাজ্য সরকার এই বিষয়ে ধামা চাপা না দিয়ে গুরুত্ব সহকারে যাতে চিন্তা করে তারজন্য আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** (অনুপস্থিত)

[12-40 — 12-50 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, একটা ভয়ঙ্কর ব্যাপার, কারণ, কলকাতা পুলিশ অ্যাসোসিয়েশনের সাধারণ সম্পাদক সংবাদপত্রে প্রকাশ্য বিবৃতি দিয়ে বলেছেন যে, কলকাতা পুলিশের প্রবাহ নামে যে জনসংযোগ কর্মসূচি আছে, সেই নামে যে টাকা-পয়সা তোলা হচ্ছে তার ৫ পারসেন্ট খরচ করেন আর ৯৫ পারসেন্টের কোন হিসাব নেই। কারা এর সঙ্গে যুক্ত আছে? সবচেয়ে বড় কথা, কলকাতার পুলিশ কনস্টেবলদের দিয়ে প্রমোটারদের বালি, সিমেন্ট ইত্যাদি পাহাড়া দেবার ব্যবস্থা করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশের সভায় বলেছিলেন, পুলিশ কনস্টেবলরা আর বড় সাহেবদের চাকরের কাজ করবে না। যদিও বুদ্ধদেব বাবুর মেয়েকে—মেয়ে যখন ছোট ছিল—পুলিশ কনস্টেবলরা ১০ বছর ধরে স্কুলে পৌঁছে দিয়েছিল। কিন্তু এখনও কনস্টেবলরা বড় অফিসারদের বাড়ির বাজার করে আনছেন, কনস্টেবল দিয়ে ছেলে-মেয়েদের স্কুলে পাঠাচ্ছেন এবং ভয়ঙ্কর ব্যাপার, প্রবাহ নামে যে জনসংযোগ কর্মসূচি হয় সেই কর্মসূচিতে দেখা যায় কুখ্যাত প্রমোটররা প্রথম সারিতে বসে থাকেন। এর পরেও বুদ্ধদেব বাবু দেশের শাসন ব্যবস্থাকে কি করে মরুদ্যান করবেন তা আমি জানি না। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, পুলিশ অ্যাসোসিয়েশনের সাধারণ সম্পাদক এত গুরুতর অভিযোগ করার পরও উনি কি ব্যবস্থা নিয়েছেন তা রাজ্যের মানুষের জানার প্রয়োজন আছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমরা দেখতে পাচ্ছি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কিছু শিক্ষক নিয়োগ করা হয়েছে আমার জেলা থেকে শুরু করে সারা রাজ্যে। এর আগেও কিছু শিক্ষক নিয়োগ করা হয়েছিল যাদের কোন যোগ্যতা নেই, যারা শিক্ষকতা করতে পারবে না। এই রকম কিছু শিক্ষককে দলের নেতারা তাদের অ্যাপয়নমেন্ট দিয়েছিলেন। ফলে কি হয়েছে? দেখা গেছে, শিক্ষার মান কমে যাচ্ছে। আমার বক্তব্য হচ্ছে, যারা পড়াতে পারবেন, যারা কথা বলতে পারবেন এই রকম সত্যিকারের শিক্ষক নিশ্চয়ই নেওয়া উচিত রাজনীতির উর্দ্ধে। কিন্তু তা না করে এই রকম যদি শিক্ষক নেওয়া হয় তাহলে শিক্ষার মান দিনের পর দিন কমে যাবে এবং যাচ্ছেও। আগামী দিনে শিক্ষা বলে কোন পদার্থ থাকবে না। আমরা যারা হাউসে এসেছি তাদের প্রত্যেকেরই

ভাবা দরকার, তাদের নিজ নিজ এলাকায় শিক্ষার মান যাতে বাড়ে। কিন্তু দেখা যাচ্ছে, বিভিন্ন জায়গায় শিক্ষার মান কমে যাচ্ছে—কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে একেবারে নিচের স্কুল পর্যন্ত। এর ফলে পশ্চিমবাংলার ক্ষতি হচ্ছে। রাজ্যের বাইরে গেলে শুনতে হয়, পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে কোনও উন্নতি নেই। যাঁরা এই কাজ করছেন তাঁদের সর্তক করা দরকার। আপনারা যে বোর্ড তৈরি করেছেন বোধ হয় শিক্ষা বোর্ড, তার মাধ্যমে বিভিন্ন শিক্ষক নিয়োগ করা হচ্ছে। এই নোংরা রাজনীতি বন্ধ হওয়া দরকার। এটা না বন্ধ করলে আগামী দিনে শিক্ষার মান একেবারে নষ্ট হবে এবং সেটা এমন পর্যায়ে গিয়ে দাঁড়াবে তারজন্য আপনাদের প্রায়ঃশ্চিত্য করতে হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, দলের উর্দ্ধে থেকে সত্যিকারের শিক্ষক নিয়োগ করা হোক যারা শিক্ষকতা করতে পারবেন।

[12-50 — 2-00 p.m.(Including Adjournment)]

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনারা সকলেই জানেন যে কিছুদিন আগে ধানবাদের মাইনসে জল ঢুকে ৩৫ জন শ্রমিক মারা গিয়েছেন। এই একই রকমের অবস্থা পশ্চিমবঙ্গের আসানসোল শিল্পাঞ্চলে অবস্থিত কয়লা খনিগুলির ক্ষেত্রে ঘটতে পারে। যে কোনও মুহূর্তে আসানসোল শিল্পাঞ্চলে অবস্থিত কয়লা খনিগুলিতে দুর্ঘটনা ঘটতে পারে। সেখানে যেসব পরিত্যক্ত কয়লা খনি আছে সেগুলি বোঁজানোর কোনও ব্যবস্থা রাজ্য সরকারের তরফ থেকে করা হয় নি। আমি রাজ্য সরকারকে বলব, অবিলম্বে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসে এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। সেখানে যেসব পরিত্যক্ত খনি রয়েছে এক দিকে তো সেগুলি বোঁজানোর ব্যবস্থা হয় নি অপর দিকে সেইসব পরিত্যক্ত খনি থেকে বে-আইনিভাবে কয়লা কাটা হচ্ছে ফলে যে কোন সময় সেগুলি বসে যেতে পারে অথবা পাশের দামোদর নদীর জল সেখানে ঢুকে যেতে পারে এবং তা হলে ধানবাদের মতন ভয়ঙ্কর দুর্ঘটনা আসানসোল শিল্পাঞ্চলের কয়লা খনিগুলিতে ঘটে যেতে পারে। রাজ্য সরকারকে বলব, অবিলম্বে এ দিকে নজর দিন এবং কেন্দ্রীয় কয়লা মন্ত্রীর সঙ্গে বসে এগুলি যাতে ঠিক মতন বোঁজানো হয় তারজন্য উদ্যোগ গ্রহণ করুন।

**মিঃ ডেপুটি স্পিকার :** এখন বিরতি, আবার আমরা মিলিত হব দুটোর সময়।

**(At this stage the House was adjourned till 2.00 p.m.)**

## FINANCIAL

## GENERAL DISCUSSION ON BUDGET

[2-00 — 2-10 p.m.(After Adjournment)]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী গত ১৬ই ফেব্রুয়ারি পশ্চিমবঙ্গের বিধানসভায় ২০০১-২০০২ সালের যে বাজেট বিবৃতি দিয়েছেন তা নিয়ে আমি আপনার কাছে আমার বক্তব্য পেশ করবার অনুমতি চাইছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী তাঁর দীর্ঘ ভাষণে মোট ৪.২০ প্যারার মাধ্যমে তিনি বিস্তারিত বক্তব্য এখানে রেখেছেন। মাননীয় মন্ত্রী ১৯৯৯-২০০০ এবং ২০০০-২০০১ সালে এই বিধানসভায় যে বক্তব্য পেশ করেছিলেন তার সঙ্গে যদি তাঁর এবারের বক্তব্য মিলিয়ে দেখি তাহলে বস্তুগত দিক থেকে এই দুই-তিন বছরের বাজেট বক্তব্যের মধ্যে কোনও ফারাক আছে বলে মনে করি না; একই কথার চর্বিত চর্বন করেছেন তিনি। একই স্ট্যাটিস্টিক্স দিয়ে মনগড়া বক্তব্য তিনি পেশ করেছেন ১৯৯৯-২০০০ সালে ৪.২১ প্যারায়, তার পরের বছর হঠাৎ বাড়িয়ে দিয়ে ৫.২৫ প্যারায় এবং এ বছর আবার নামিয়ে ৪.২০ প্যারায়। যেহেতু এটা সারা বছরের বাজেট নয় তারজন্য এই বাজেটে কর আদায়ের নতুন কোন প্রপোজাল নেই, শুধু চার মাসের অর্থানুমোদন চেয়েছেন। তিনি দেখিয়েছেন যে, সমাপ্তি তহবিলে ৩ কোটি টাকা ঘাটতি থাকবে। কিন্তু তিনি অত্যন্ত সুচতুরতার সঙ্গে অত্যন্ত বুদ্ধি প্রয়োগ করে গতকাল এই বিধানসভায় একটা ব্যাপার সম্পূর্ণভাবে চেপে গেছেন। এই যে বাজেট বরাদ্দ করছেন, আয়-ব্যায়ের হিসেব দিয়েছেন, সেখানে ঋণ খাতে আদায়ে দেখুন, সরকারি ঋণ বাবদ দেখান হয়েছে ১৫,৪৩১ কোটি ৭৮ হাজার। এটা সরকারি ঋণ। আর সাধারণ ঋণ নিয়েছেন ৬৪ কোটি ৭০ লক্ষ টাকা। তাহলে ফিসকাল বাজেট দাঁড়ায় ১৬,০০০ কোটি টাকা। একটি রাজ্য-বাজেট, যে বাজেটের মোট পরিমাণ ৩২,০০০ ৪৯০ কোটি টাকা, তার মধ্যে ঋণ খাতে ফিসকাল ডেফিসিট ১৬,০০০ কোটি টাকা। এই ১৬,০০০ কোটি টাকা তিনি বাজার থেকে ঋণ নিয়েছেন। সেটা যদি যোগ করি তাহলে নিশ্চয়ই আয়-ব্যয়ের সমাপ্তি তহবিল মাইনাস ৩ কোটি যা দেখিয়েছেন সেটা সত্য নয়, সংখ্যার কারচুপি, এটাই আমি এবারে দেখছি।

গত বছর এই খাতে তিনি কত ঋণ দেখালেন? গত বছর তিনি সরকারি ঋণ দেখালেন ১৪,৩৭৮ কোটি টাকা এবং সাধারণ ঋণ ৬২ কোটি ৭০ লক্ষ টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তার আগের বছর আপনি যদি দেখেন দেখবেন প্রায় একই রকম, ১১ হাজার ৪৫৮ কোটি টাকা, আর ৭ কোটি টাকা। অর্থাৎ ফিসকাল বাজেটে ফিসকাল

ডেফিজিট সেটা দিনের পর দিন বেড়েই চলছে। এবারের ১৬ কোটি টাকা যদি যোগ করেন তাহলে অ্যাকুমুলেটিভ ঋণ ৩৫ হাজার কোটি টাকা ইতিমধ্যে ছাড়িয়ে গিয়েছে। এই ৩৫ হাজার কোটি টাকা এবং ১৬ হাজার কোটি টাকা, মোট ৫১ হাজার কোটি টাকা রাজ্যকে ঋণের জালে জড়িয়ে দিয়েছে। এই ব্যাপক ঋণ করে বছরের পর বছর গোটা রাজ্যকে, গোটা রাজ্যের বাজেটকে, রাজ্যের অর্থনৈতিক ব্যবস্থাকে ঋণের জালে জড়িয়ে দিচ্ছেন। তারপর মানুষকে ধাপ্পা দিচ্ছেন সদস্যদের ধাপ্পা দিচ্ছেন ডেফিজিট কখনও ৩ কোটি টাকা বলে কখনও ৮ কোটি টাকা বলে। তার ফলে একটা অর্থনৈতিক অস্থিরতা ছড়িয়ে দিচ্ছেন অর্থনৈতিক দুর্বলতা রাজ্যকে গ্রাস করছে এই ধরণের জন্য। এই ধরণের সুদ দিতে গিয়ে পশ্চিমবাংলার সার্বিক উন্নয়নের দিকটা বন্ধ রাখতে হচ্ছে এবং ঋণের ভারে জর্জরিত হয়ে পড়ছে। তার থেকে মুক্তির কোন পথ, মুক্তির কোন আলো, মুক্তির কোন প্রচেষ্টা, মুক্তির কোন ব্যবস্থা, ভবিষ্যতের কোন নিশানা এর মধ্যে রাখেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে যদি আমরা কনটেন্ট-এ আসি তাহলে কি দেখব? এটা তো গেল ফিসকাল ডেফিজিট। এবারে রেভিনিউ ডেফিজিটে আসছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রেভিনিউ ডেফিজিট ৭১৫২ কোটি ৬১ লক্ষ ৩১ হাজার টাকা। আমাদের ফিসকাল ডেফিজিট ১৬ হাজার কোটি টাকার আর তার সাথে রেভিনিউ ডেফিজিট সেটা গিয়ে দাঁড়িয়েছে ৭১৫২ কোটি ৬১ লক্ষ টাকা। তাই তো? তাহলে আমরা কোথায় গিয়ে দাঁড়াচ্ছি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গোটা পশ্চিমবাংলা তাই আজকে অর্থনৈতিক দৈনতা এবং দুরবস্থার মধ্যে পড়েছে। এই অর্থনৈতিক দুরবস্থার জন্য ডঃ দাসগুপ্ত মহাশয় গোটা পশ্চিমবাংলাকে ক্রমাগত পেছিয়ে দিচ্ছেন। সাইক্লোন বিধস্ত উড়িষ্যা যখন এগিয়ে যায়, ভারতবর্ষের মানচিত্রে শিল্প উন্নয়নের ক্ষেত্রে জায়গা করে নেয় তখন আমাদের পশ্চিমবাংলা ক্রমাগত পেছনের দিকে হাঁটছে এবং অন্ধকারের শেষ পাদানিতে এসে দাঁড়িয়েছে, এগিয়ে যাওয়ার কোন সম্ভবনাই দেখতে পাচ্ছি না। এবারে আমি প্যারা ১, ২, ৩, ৪ করে বলি। প্যারা ১.১—উদারনীতি, উদারনীতি নিয়ে বিস্তারিত বক্তৃতা। ১.২ উদারনীতি নিয়ে আর একবার বক্তৃতা। ১.৩ উদারনীতি নিয়ে তিন দফা বক্তৃতা। ১.৪ উদারনীতি, ১.৫ উদারনীতি, ১.৬ উদারনীতি, ১.৭ উদারনীতি, ১.৮ উদারনীতি, ১.৯ উদারনীতি, ২.১ উদারনীতি, ২.২ উদারনীতি, ২.৩ উদারনীতি, ২.৪ উদারনীতি। উনি দুটি কথা বলেছেন—উদারনীতির কুফল এবং দায়বদ্ধতা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দায়বদ্ধতা উনি ১৯ বার বলেছেন এই বাজেট বক্তৃতায়। দায়বদ্ধতার কথা উনি স্মরণ করিয়ে দিয়েছেন। আমরা দায়বদ্ধতা কি পালন করেছি সেটা আমি পরে আসছি। উদারনীতির প্রসঙ্গে উনি অনেক কথা বলেছেন। ভারত সরকার কেন উদারনীতি পথ নিতে বাধ্য হয়েছে সেটা বলি। গোটা পৃথিবীতে বাইপোলার ইকনমিক্স নিয়ে চলছে। একদিকে আমেরিকা—ধনতান্ত্রিক ব্যবস্থা, আর এক দিকে সোভিয়েত রাশিয়ায় সমাজতান্ত্রিক ব্যবস্থা।

এই দুটি ব্যবস্থার মধ্যে দিয়ে পৃথিবী আন্দোলিত হচ্ছে। তখন দেখেছি একদল মানুষ সাম্রাজ্যবাদী অর্থনীতির বিরোধিতা করেছে। আমরা তখন সোভিয়েত রাশিয়ার সাহায্য সহযোগিতা নিয়েছি এবং করেছি। আমরা ব্যবসা করেছি রাশিয়ার সঙ্গে দিনের পর দিন।

[2-10 — 2-20 p.m.]

আমরা বিদেশে ব্যবসা করেছি। রাশিয়ার সাথে আমরা আমাদের এখান থেকে সাধ্যমত এক্সপোর্ট করেছি। রাশিয়া আমাদের কাছ থেকে প্রয়োজন মত জিনিসপত্র নিয়েছে এবং টাকার মূল্যে তার দাম দিয়েছে। আমরা রাশিয়ার যে অর্থনৈতিক ভিত সেখান থেকে সাহায্য পেয়েছি। আশির দশকের মাঝামাঝি গিয়ে রাশিয়ায় যখন নতুন করে পেরেস্ত্রৈকা শুরু হল, যখন নতুন করে সেখানকার শাসন ব্যবস্থার পরিবর্তন ঘটল, গোটা বিশ্ব যখন একটা ইউনিপুলে পরিণত হল, আমাদের সেই সিস্টেমের মধ্যে দাঁড়াতে হল। এটা আমাদের মেনে নিতে হয়েছে। এটা যদি আমাদের মেনে না নিতে হত, তাহলে প্রতি বছর আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন বারেবারে করে বিদেশে গিয়েছেন? তিনি প্রতি বছর বলেছেন, আমি বিদেশে গিয়ে বিদেশ থেকে পুঁজিপতিদের আনতে যাচ্ছি। গ্লোবালাইজেশনের ফলে আজকে আর্থিক দিক দিয়ে শক্তিশালী দেশগুলো আমাদের দেশে ঢুকে পড়েছে, আমরা কম্পিটিশনে দাঁড়াতে পারছি না। বিদেশি পুঁজি এখানে এসে পড়েছে বলে মাননীয় অর্থমন্ত্রী এখানে অনেক কাঁদুনি গেয়েছেন। আজকে বিদেশি পুঁজি যদি অচ্যুত হত, তাহলে প্রতি বছর মাননীয় মুখ্যমন্ত্রী কেন বিলেতে গিয়েছেন? ঠিক যেমন করে সরস্বতী পূজা, দুর্গাপূজা হয় তেমনি করে তিনি বিদেশে গিয়েছেন কেন? প্রতিবারই তিনি বলেছেন বিদেশে যাচ্ছি, কেন, বিদেশ থেকে পুঁজিপতিদের ধরে নিয়ে আসতে যাচ্ছি। তাহলে এটা কি স্ববিরোধি নয়? এটা কি সেল্ফ কন্ট্রাডিক্টরি নয়? আজকে সারা বিশ্বে যেখানে গ্লোবালাইজেশনের হাওয়া বইছে, আমরা যদি তাকে আটকাবার চেষ্টা করতাম তাহলে আমাদের কুয়োর ব্যাঙ হয়ে মৃত্যু অবশ্যম্ভাবী হয়ে দাঁড়াত। আজকে চীন দেশে তারা বিশ্বায়নে, গ্লোবালাইজেশনে সাড়া দিয়েছে। বিদেশি পুঁজিকে তারা আহ্বান জানাচ্ছে। তার কারণ তারা বুঝেছে যে, ভর্তুকি দিয়ে বেশি দিন চালান যায় না সোভিয়েত রাশিয়া ভর্তুকি দিয়ে তারা তাদের অর্থনৈতিক ব্যবস্থাকে সঁপে দিয়েছিল। এই ভর্তুকি দিয়ে অর্থনৈতিক ব্যবস্থাকে চালাতে গিয়ে আপনারা দেখেছেন, সোভিয়েত রাশিয়া তাসের ঘরের মত—সোভিয়েত সাম্রাজ্য—টুকরো টুকরো হয়ে ক্ষুদ্র ক্ষুদ্র রাষ্ট্রে পরিণত হয়েছে। আজকে আমরা যদি পৃথিবীতে এই প্রতিযোগিতা মূলক অবস্থাকে অস্বীকার করে এই ভর্তুকি ব্যবস্থাকে স্বীকার করি তাহলে আমরা কোথায় দাঁড়াব? সোভিয়েত রাশিয়া তাদের অর্থনৈতিক ভ্রান্তির কথা স্বীকার করে তারা নিজেদের গুটিয়ে নিয়েছে। তার ফলে

আজকে আমেরিকা গোটা বিশ্বে দাপিয়ে বেড়াচ্ছে। আমরা পোখরানে যদি একটা বোমা ফাটিয়ে বলি আমরা স্বয়ম্ভর এবং আমেরিকা থেকে যদি সব রকম সাহায্য বন্ধ করে দেয়, তাহলে আমাদের কি অবস্থা হবে? ১৯৭১ সালে আমরা যখন ইয়াইয়া খানের সাথে স্বাধীন বাংলাদেশের যুদ্ধে শেখ মুজিবরকে মদত দিয়েছিলাম, সেদিন যখন আমেরিকার ৭ম নৌবহর ভারত দরিয়ায় এসেছিল, সেদিন আমাদের পাশে রাশিয়া দাঁড়ানোর জন্য ভারত মহাসাগর থেকে আমেরিকা তার ৭ম নৌবহরকে গুটিয়ে নিয়ে পিছটান দিয়েছিল। সেদিন শেখ মুজিবরের নেতৃত্বে পূর্ব পাকিস্তানের স্বাধীনতাকামী মানুষের সেই লড়াইতে ভারতবর্ষের তদানিন্তন প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী ভারতবর্ষের ৮৫ কোটি মানুষকে সংঘবদ্ধ করে ইয়াইয়া খানের স্বৈরতন্ত্রের বিরুদ্ধে লড়াই করেছিলেন। সাথে সাথে সেদিন আমরা সোভিয়েত রাশিয়াকে আমাদের পাশে পেয়েছিলাম। যারজন্য সেদিন ভারত মহাসাগর থেকে আমেরিকা তার ৭ম নৌবহরকে গুটিয়ে নিয়েছিল। আজকে কিন্তু প্রেক্ষাপটটা পাল্টে গিয়েছে। আজকে ওয়ার্ল্ড-এর ক্যানভাসটা পাল্টে গেছে। আজকে আপনারা দেখেছেন যে, গত কয়েকদিন ধরে আমেরিকা এবং ব্রিটেন ইরাকের বুকে, বাগদাদের বুকে বোমা বর্ষণ করে চলেছে। কেউ তা বন্ধ করতে পারছে না। আজকে পৃথিবীতে কি অন্য কোনও শক্তি আছে, অল্টারনেটিভ অ্যাকসিস আছে, প্যারালাল অন্য কোন শক্তি আছে যে শক্তি এসে বলবে, মিস্টার বুশ, ইরাকের বুকে আর একটা বোমা যদি ফেলা হয় তাহলে আমরা পাল্টা আঘাত হানব? আজকে তোমরা আবার নতুন করে ব্রিটিশ কলোনী খোঁজবার চেষ্টা করছ তৈল উৎপাদনকারী দেশগুলিতে, ওপেক কান্ট্রিতে, অয়েল প্রোডিউসিং, এক্সপোর্টিং কান্ট্রিতে করায়ত্ত করার চেষ্টা করছ, আমেরিকার যুদ্ধ বাহিনী যদি হামলা চালাতে চায়, তাহলে আমরা একটা শক্তি, আমরা তার মোকাবিলা করার চেষ্টা করব, এটা বলার জন্য কোন প্যারালাল শক্তি আছে?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ইউনিপোলার সিস্টেমের ভেতরে গোটা পৃথিবী আসতে বাধ্য হয়েছে। সেটা আমাদের ইচ্ছায় নয়, খেয়াল খুশিতে করার জন্য নয়, সাম্রাজ্যবাদীকে চুম্বন করার জন্য নয়, সাম্রাজ্যবাদ পথ দেখাবে তার জন্য নয়, সাম্রাজ্যবাদের প্রতি প্রেম, প্রীতি, ভালবাসার জন্য, শ্রদ্ধার জন্য নয়,—আমরা বারেবারে বলেছি,—আমরা আত্মসর্মপণ করেছি, তাই সাম্রাজ্যবাদের কাছে এসেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তিনি আমাদের দৃষ্টিকে অন্য দিকে ঘুরিয়ে নিয়ে গিয়েছেন টানা ২৪ বছর ক্ষমতায় থাকার ফলে। অর্থনীতির উন্নয়নের জন্য চাই সুস্থ্য সরকার, স্টেবল সরকার। গোটা ভারতবর্ষের এক একটা রাজ্যে আমরা দেখছি, সরকার পাল্টাচ্ছে, তাদের চরিত্রর পরিবর্তন হচ্ছে, মুখ্যমন্ত্রী বদলাচ্ছে। কিন্তু একমাত্র পশ্চিমবাংলায় যে পদ্ধতিতে তারা আসছেন সেটা অন্য কথা,—তারা এখানে আছেন সাড়ে ২৪ বছর ধরে, এখানে সুস্থভাবে একটা স্টেবল গভর্নমেন্ট রইল। কিন্তু এক্ষেত্রে পশ্চিমবাংলার অর্থনীতিতে যে স্টেবিলিটি

আসা উচিত ছিল, পশ্চিমবাংলার অর্থনীতির মেরুদন্ড যেভাবে সোজা ভীতের উপর দাঁড়ান উচিত ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর পরে আমি বিভিন্ন প্রেক্ষাপটে সেই কথা বলছি। আজকে পশ্চিমবাংলার মেরুদন্ডকে যে ভাবে দুর্বল করে দেওয়া হয়েছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে কথা আজকে বলবার চেষ্টা করছি। আপনারা বলছেন গ্লোবালাইজেশন করে উন্নয়নকে স্তব্ধ করে দিয়েছেন। কিন্তু আজকে বিশ্বায়নের সুযোগ নিয়ে পশ্চিমবাংলার উন্নয়ন হয় নি ঠিকই, কিন্তু গুজরাট এগিয়ে গিয়েছে। আজকে গুজরাট বিধ্বংসী ভূমিকম্পের ফলে ধাক্কা খেয়েছে। কিন্তু তাদের অর্থনীতি এত শক্ত মেরুদন্ডের উপর দাঁড়িয়ে আছে, আপনারা দেখবেন গুজরাট আগামী এক দশকের মধ্যে উঠে দাঁড়াবে। যেমন উড়িষ্যা দাঁড়িয়েছে। আজকে বিশ্বায়নের সুযোগ নিয়ে অন্ধ্রপ্রদেশ-এর মুখ্যমন্ত্রী তিনি দেখিয়ে দিয়েছেন যে ভারতবর্ষের এই সাংবিধানিক কাঠামোর মধ্যে থেকে, একটা অঙ্গ রাজ্যের মধ্যে থেকে সীমিত ক্ষমতার অধিকারী হওয়া সত্তেও পৃথিবীর নূতন ইনফরমেশন টেকনোলজি, আজকে সাইবার টেকনোলজি, সেই সাইবার টেকনোলজিতে প্রমাণ করে দিয়েছেন যে পৃথিবীর যে কোন রাষ্ট্রের মেধার সাথে অন্ধ্রের মেধাবান মানুষরা প্রতিযোগিতা করতে পারেন। আজকে অন্ধ্রে গত তিন বছরে ২২ হাজার কোটি টাকার বেশি ইনফরমেশন টেকনোলজি, সফটওয়ার, হার্ডওয়ারে তারা ব্যবসা করেছে। পৃথিবীর কাছে তারা নিজেদের তুলে দেখাতে পেরেছে। পক্ষান্তরে আমরা ৫ শত কোটি টাকাও ছুঁতে পারলাম না কেন? কারণ কূপমন্ডুকতা! এই পশ্চিমবাংলার যেদিন হংকং ব্যাঙ্কের অথরিটিরা ঠিক করেছিল কম্পিউটার বসাবার কথা, সেদিন অর্থমন্ত্রী ও তদানীন্তন মুখ্যমন্ত্রী কমরেডকে নিয়ে বলেছিলেন আমরা কম্পিউটার বরদাস্ত করব না, বসাতে দেব না। আজকে আপনারাই বলছেন, সরকারের সমস্ত দপ্তরে কম্পিউটারে কাজ শুরু করেছি কোনও কোনও দপ্তরে সন্তোষজনক ভাবে কাজ এগিয়েছে। এর দ্বারা কি প্রমাণ করে? গোটা পৃথিবীর দর্শন যদি আমাদের সামনে পরিষ্কার না থাকে তাহলে আমি হোঁচট খাব। ৮০-র দশকে যখন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কম্পিউটার, ইনফরমেশন টেকনোলজি নিয়ে কাজ আরম্ভ করল, বিজ্ঞানের নূতন দিগন্ত খুলে গেল তখনও আমরা কূপমুন্ডক হয়ে রইলাম। ফলে গোটা পশ্চিমবাংলায় অ্যানিমিক দেখা দিয়েছে, রক্তাল্পতায় ভুগছে। তাই আজকে বলতে বাধ্য হয়েছেন কটা শিল্পে লগ্নির জন্য অনুমোদন পেয়েছেন, আর কয়টি শিল্প এখন পর্যন্ত করতে পেরেছেন।

[2-20 — 2-30 p.m.]

আপনি নিজের বুকে হাত দিতে বলুন তো মাননীয় অর্থমন্ত্রী, এটা আজকে আমাদের কাছে লজ্জার নয়? আপনার বাজেট ভাষণে বলেছেন—'১৯৯১ সাল থেকে ২০০০ সালের নভেম্বর মাস পর্যন্ত সময়কালে এ-রাজ্যে মোট ২,৪৬৫টি শিল্প প্রকল্পে ৫৪,৮০৩

কোটি টাকা বিনিয়োগের অনুমোদন লাভ করেছে'। এর মধ্যে কটি করতে পেরেছেন? ৪৫১টি। আর বাস্তবে বিনিয়োগ কত হয়েছে? ১৭,৪০৮ কোটি টাকা। আপনারা বলুন—এটা সম্ভব নয়। আমাকে যদি ডাক্তার বাবু বলেন—তোমার শরীরে ৮০০ মিলি লিটার রক্ত ঢুকিয়ে দিলাম, সেই রক্ত আমার ধমনিতে যাবে না, হয় ধমনি ফেটে যাবে না হলে নাক, মুখ দিয়ে রক্ত উঠে মারা যাব। এরজন্য গ্রহণ সামর্থের দরকার। যদি নেওয়ার ক্ষমতা না থাকে, পরিকাঠামো না থাকে, বিধি ব্যবস্থা, পরিকল্পনা না থাকে, তাহলে ভাষণ দেবেন, ছাপার অক্ষরে লেখা থাকবে, যা বলবেন আর পশ্চিমবাংলার মানুষ যা পাবে তার মধ্যে দুস্তর ব্যবধান থেকেই যাবে। কোন দিন আপনি বৃত্তের দুটো মেরুকে এনে মেলাতে পারবেন না, বলতে পারবেন না—তোমাদের একটা সম্পূর্ণ বৃত্ত দিলাম।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিল্পে বন্ধ্যাকরণ চলছে। একটার পর একটা শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। আজকে মেটাল বক্স বন্ধ, রেমিংটন, গেস্টকিন্স উইলিয়ামস বন্ধ। পশ্চিমবাংলার শিল্পমন্ত্রী, অর্থমন্ত্রী, শ্রমমন্ত্রী, প্রাক্তন এবং বর্তমান মুখ্যমন্ত্রী কি একবারও চেষ্টা করেছেন মালিক এবং শ্রমিকদের অসুবিধা কোথায় জানতে? একবারও কি তাদের বলেছেন—আসুন একটা মাঝামাঝি কি জায়গায় এসে দাঁড়াই, কারখানা খোলার চেষ্টা করি? প্রাক্তন মুখ্যমন্ত্রী সময় পেয়েছেন বিদেশে গিয়ে তথাকথিত শিল্পপতিদের সঙ্গে কথা বলতে, অছিলায় প্রমোদ ভ্রমণ করার। মাননীয় অর্থমন্ত্রী, আপনি কি কখনও সেইসব বন্ধ কারখানার মালিক, শ্রমিকদের গিয়ে বলেছেন—আপনারা উৎপাদন করছেন না, আমি সেলস ট্যাক্স, প্রোডাকশন ট্যাক্স মার খাচ্ছি, ভারতবর্ষ এক্সাইজের টাকা লোকসান করছে, আপনাদের কি অসুবিধা আমাকে বলুন, আমি ডঃ অসীম দাশগুপ্ত আছি, আমি জানি কি ভাবে এর মূল্যায়ন করা যাবে? এটা যদি করতে পারতেন তাহলে পশ্চিমবাংলার অর্থনীতির মেরুদন্ড শক্ত করতে পারতেন। কিন্তু আপনি পারেন নি। আপনার জবাবি ভাষণে বলবেন—কবার তাদের সঙ্গে কথা বলেছেন। আপনারা শুধু বলেন কেন্দ্রে বার বার বিরোধি সরকার ছিল বলেই এখানে উন্নয়ন হয় নি। কিন্তু গুজরাটে, মহারাষ্ট্রে, অন্ধ্রপ্রদেশে তো সব সময় যে সরকার ছিল, কেন্দ্রে তার বিরোধি সরকার ছিল। তাদের ক্ষেত্রে যদি উন্নয়ন সম্ভব হয়ে থাকে তাহলে এখা কেন হল না? গত সাড়ে ২৪ বছরে আপনারা একটা রেকর্ডই বাজিয়ে চলেছেন—কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না। কেন্দ্র দিচ্ছে না, যদি পশ্চিমবাংলার ক্ষেত্রে সত্য হয়, তাহলে গুজরাট, মহারাষ্ট্র অন্ধ্রের ক্ষেত্রেও সত্য হবে। কিন্তু না হচ্ছে না, হয় নি, হবে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,আমি এই আউটলাইনে বলতে চাই, গত সাড়ে ২৪ বছরে পশ্চিমবাংলায় ইনফ্রাস্ট্রাকচার ডেভলপমেন্ট আপনারা করতে পারেন নি। ক্ষমতায় এসেছেন ১৯৭৭ সালের জুন মাসে। শিল্পনীতি কবেকার ডঃ দাশগুপ্ত? একটা শিল্পনীতি

ঘোষণা করেছিলেন। ১৯৭৮ সালে হওয়া উচিত ছিল। ১৯৭৯-তে হওয়া উচিত ছিল। ১৯৮০-তে হওয়া উচিত ছিল। ১৯৮৫-তে হওয়া উচিত ছিল। ১৯৯০-তে হওয়া উচিত ছিল। কবে করলেন শিল্পনীতি—২০০০ সালের প্রাক্কালে এসে শিল্পনীতি ঘোষণা করলেন। কোনও শিল্পনীতি নেই, আর একটা দেশে ইন্ডাস্ট্রিয়ালাইজেশন হয়ে যাবে? এখানে আকাশ ফুঁড়ে, মাটি ফুঁড়ে, এসে ইন্ডাস্ট্রি এসে যাবে। আর ইন্ডাস্ট্রি ধক ধক করে চলবে? আর মিথ্যা ভাষণে আপনি বলবেন ৮ লক্ষ লোককে আমি এমপ্লয়মেন্ট দেব। আগামী ৫ বছর এ রাজ্যের মোট উৎপাদনের বার্ষিক বৃদ্ধির হার ৮ শতাংশ। অতিরিক্ত বার্ষিক কর্মসংস্থান ৮ লক্ষ অর্জন করায় বাস্তবায়িত করা হবে—যা শুরুতে উল্লেখিত হয়েছিল। এ মিথ্যা মিথ্যা, ধাপ্পা, অসত্য। কাকে আপনি অসত্য কতা বলছেন? এই বাংলার মানুষকে আপনি অসত্য কথা বলছেন। ৮ লক্ষ লোককে আপনি রুটি রোজগারের ব্যবস্থা করে দেবেন। আজকে সকালে প্রশ্নোত্তর পর্বে মাননীয় মন্ত্রী মহম্মদ আমিন বললেন—৫৭ লক্ষ বেকারের সংখ্যা ছাপিয়ে গেছে। এ কোনও কৃতিত্ব ডঃ দাশগুপ্ত আপনার ডঃ দাশগুপ্ত পারিবারিক এতে কোনও ক্ষয়ক্ষতি হয় নি। আমার বাংলার বি.এ. পাশ করা, এম.এ. পাশ করা এম.এস.সি. পাশ করা ছেলে মেয়েরা যখন বেকারজনিত কারণে দরজায় দরজায় ঘুরতে ঘুরতে হীনমন্যতায় ভুগতে ভুগতে রাতের অন্ধকারে বাড়ির সবাই যখন ঘুমোচ্ছে, তখন পাশের বাথরুমে গিয়ে সিলিং-এ গামছা গলায় জড়িয়ে নিয়ে ঝুলে পড়ে, তখন এই পাপ আপনাকে স্পর্শ করে না? আপনার বিবেককে কি আন্দোলিত করে না? আপনার শুষ্ক চোখকে আদ্র করে তোলে না? রাতে ঘুমের মধ্যে আপনি ককিয়ে উঠে বলেন না—যে কোথায় যাব ভেবেছিলাম, আর কোথায় গিয়ে পৌঁছেছি। আজকে ৫৭ লক্ষ বেকার নিয়ে আপনি বড় বড় দাবি করছেন। ভুখা মানুষের পেটে আপনি সংখ্যা তত্ত্ব ঢুকিয়ে দিয়ে বলছেন—এত তে এত এত তে এত। ভুখা মানুষ রুটি চায়, আপনি তাদের রুটি দিতে ব্যর্থ হয়েছেন। ভুখা মানুষ তার কর্মস্তব্ধ হাতগুলোকে সচল করে সকালবেলায় তার বাবার পথ্য আনতে ছুটে যায়। ছেলে তার চোখের সামনে বৃদ্ধ বাবাকে ধুঁকে ধুঁকে মরতে দেখেছে। আপনার বৈকল্য হয় না। আমি যখন জেলের একজন পরিদর্শক ছিলাম সরকার পক্ষ থেকে। আমি একজন আলিপুর সেন্ট্রাল জেলের সরকারি পরিদর্শক ছিলাম। জেলে আপনি জানেন ডঃ দাশগুপ্ত—আন্ডার ট্রায়াল প্রিজনার যে কজন থাকে, তার ভিতর ৮২ জনের বয়স, ২২—৩৫। আন্ডার ট্রায়াল ৮২ জন ২২—৩৫ বছর বয়স—সাজাপ্রাপ্ত ৭৯—৮৯ পারসেন্ট। এরা কারা? এরা কেন জেলের ভিতর ঢুকে গেল? সকাল বেলায় মা বলেছেন—তোর বাবা বাতব্যধিতে পঙ্গু হয়ে গেছেন, এই ঔষধ না হলে আর কোনদিন সারবে না। ছেলেটা ক্ষ্যাপা কুকুরের মত আপনার দরজায় সরকারি দপ্তরে দপ্তরে মন্ত্রীর বাড়িতে বাড়িতে ক্যাডারদের বাড়িতে ঘুরে ঘুরে বলেছেন—আমার বাবার এই ঔষধ দরকার, তোমরা আমার ব্যবস্থা করে দাও—আমি

কাজ করব—আমার বাবাকে বাঁচানোর চেষ্টা করব। সন্ধ্যার সময় সে ফিরে দেখল বাবা আর কোনদিন তার ডাকে সাড়া দেবে না। পরের দিন তার বোনটা যখন ছেঁড়া কাপড় পড়ে বলল—দাদা তুই তো কর্মক্ষম যুবক, তোকে ভরসা করেই আমরা বাঁচবার চেষ্টা করছি—আমার কাপড়টা এমন ছেঁড়া যে রাস্তায় বেরোতে লজ্জা করে।

[2-30 — 2-40 p.m.]

ছেলেটার মাথায় আগুন জ্বলবে না? ছোট ভাইটা যখন বলবে—দাদা আমাকে একটা লজেন্স দে। যখন সে লজেন্স দিতে পারে না, তখন তার বুকে আগুন জ্বলবে না? তখন সে বাইরে ছুটে বেরিয়ে গেলে কোনও অসামাজিক ব্যক্তি তার হাতে একটা প্যাকেট দিয়েবলে—এই প্যাকেটটা শিয়ালদহ স্টেশনে বড় ঘড়ির নিচে কালো জামা প্যান্ট পরা লোক দাঁড়িয়ে থাকবে—তাকে দিয়ে আসবি, একশো টাকা পাবি। আপনি বলুন তার বিবেক কাজ করবে? সত্য মিথ্যার এই ব্যবধানের মধ্যে দাঁড়িয়ে সত্যকে অবলম্বন করে বাঁচবার চেষ্টা করবে? না তার চোখের সামনে মৃত বাবার অসহায় চেহারা, বোনের শতচ্ছিন্ন শাড়ি পরা, লজ্জায় কুঁকড়ে থাকা চেহারাটা, ভাইটার ছোট আবেদনে সাড়া দিতে না পেরে মানসিক যন্ত্রনায় সেই প্যাকেট নিয়ে শিয়ালদহ স্টেশনে জমা দিতে যাবে। তখন পুলিশ পিছন থেকে ওঁত পেতে থেকে কলারটা চেপে ধরে তাকে নিয়ে জেলে ভরে দেবে। বলুন না এই তো করেছেন। শতকরা ৮২টা তরুন যুবক তাদের তারুন্য তাদের যৌবনকে জেলের কারাগারের ভিতর জমা করে দিয়েছে। এ পাপ রাখার জায়গা কোথায়? এ লজ্জা ঢাকবেন কি দিয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দেশের উন্নয়নে সবচেয়ে বড় মাপকাঠিকে দুটো—শিক্ষা এবং স্বাস্থ্য। একটা জাতি এগোচ্ছে না পিছচ্ছে—না একই জায়গায় দাঁড়িয়ে আছে বুঝতে পারা যায় সেই জাতি শিক্ষায় স্বাস্থ্যে এগিয়েছে না পিছিয়েছে, না একই জায়গায় দাঁড়িয়ে আছে চাই দেখে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী অত্যন্ত শিক্ষিত লোক, ওঁকে কঠোর কথা বলতে আমার খারাপ লাগে—কিন্তু সৎ হতে লজ্জা কোথায়? সৎ কতা সত্যি কথা বলতে লজ্জা কোথায়? সমস্যা তো আছে, তিনি পারবেন না স্বীকার করতে? তিনি তো আর ভগবান নন, আমরা তো জানি তাঁর ক্ষমতা সীমিত। একথা স্বীকার করতে লজ্জা কিসের? সত্যি কথা বলা ভাল। না পারলে মিথ্যা কথা বলাও ভাল। কিন্তু অর্ধসত্য, অর্ধমিথ্যা এ না ভাল, না মন্দ—এই হচ্ছে পাপ। ১৯৯৬ সালে ৮ থেকে বর্তমানে ৩০শে পৌছেছে ইঞ্জিনিয়ারিং কলেজের সংখ্যা এবং আগামী ৫ বছরে এই সংখ্যা পৌছে যাবে ১০০ তে। মাননীয় বিধানসভার সদস্যবৃন্দ আপনারা বলুন তো ঐকিক নিয়মে সাড়ে ২৪ বছরে যদি পশ্চিমবঙ্গে ২১টি ইঞ্জিনিয়ারিং কলেজ হয়, ৫ বছরে কটা হয়? নিশ্চয় ৮০টা নয়। মাননীয় অর্থমন্ত্রী বলে দিলেন আমরা ৩০শে পৌছে গেছি। আপনি আবার একটু বুকের

বাঁ দিকে হাত রাখুন, আমি নিজে একজন ইঞ্জিনিয়ারিং এর স্টুডেন্ট ছিলাম, আমার বন্ধুরা ইঞ্জিনিয়ারিং এর ফ্যাকালটিতে আছেন, তারা শিক্ষক। একটা দুটো করে তিনটে করে চারটা করে কম্পিউটার বসিয়ে দিয়েছেন। আই.টি. ইঞ্জিনিয়ারিং। কেমিক্যাল ইঞ্জিনিয়ারিং নয়। আপনি আমাকে বলেছেন এই যে ৩০টা দাবি করছেন ইঞ্জিনিয়ারিং কোনও কলেজে কটা করে ইঞ্জিনিয়ারিং স্ট্রিম আছে। মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং আছে। মেটালজিক্যাল ইঞ্জিনিয়ারিং আছে, ইলেক্ট্রিক্যাল ইঞ্জিনিয়ারিং আছে, কেমিক্যাল, ইঞ্জিনিয়ারিং আছে, তার সাথে অন্যান্য যে ইঞ্জিনিয়ারিং স্ট্রিম, সেই স্ট্রিম কত জায়গায় আছে? ওশানোলজি আছে নিউক্লিয়ার সায়েন্স উপর কি করেছেন? একটা স্কুল বাড়ি, তার বাইরে ঘর। চারটে করে কম্পিউটার, আই.টি. ইঞ্জিনিয়ারিং খুলে দিয়েছেন। আপনি বলুন তো স্বয়ং সম্পূর্ণ নূন্যতম পাঁচটা ইঞ্জিনিয়ারিং স্ট্রিম নিয়ে পশ্চিমবঙ্গে এই ৯ এর পরে যোগসংখ্য কত হয়। আর আপনি ৩০শের কথা বলছেন? অন্ধ্রপ্রদেশ ২০০১ সালে সেখানে ইঞ্জিনিয়ারিং কলেজের সংখ্যা ১৪৬। আর ৫ বছর ধরে ওরা পৌছে যাবে ৩০০-তে আপনি কোথায় পৌছবেন হিসাব করে বলুন—সাড়ে ২৪ বছরে ৯-থেকে ৩০। বেশির ভাগ ইঞ্জিনিয়ারিং কলেজ একটা কি দুটো স্ট্রিম নিয়ে চলছে। কোনও পরিত্যক্ত কলেজে রাতের কলেজে স্কুলে হাই স্কুলের বিল্ডিং-এ কটা ইঞ্জিনিয়ারিং কলেজ নিজস্ব বিল্ডিং আছে (১)। কটা নতুন ইঞ্জিনিয়ারিং কলেজে ৪ বা ততধিক ইঞ্জিনিয়ারিং স্ট্রিম আছে। কটা ইঞ্জিনিয়ারিং কলেজে ৪টে স্ট্রিম নিয়ে কত ছাত্র নতুন করে পড়ছে। নতুন করে কোনও এমপ্লয়মেন্ট হচ্ছে কিনা। আপনি আমাকে বলবেন। স্যার, মহারাষ্ট্রে ইঞ্জিনিয়ারিং কলেজের সংখ্যা ১১৯। আপনি বলেছেন ইঞ্জিনিয়ারিং গ্র্যাজুয়েটে বেকার কত? ১৯৯০-তে ছিল ২০০০। ১৯৯৮-তে ৪ হাজার আর ২০০০ সালে হয়েছে ৬ হাজার বেকার এখন ইঞ্জিনিয়ারিং-এ। তার কারণ এখানে শিল্পের অগ্রগতি নেই। তার ফলে কি হচ্ছে—যারা ফার্স্টক্লাস পাচ্ছে তারা ভারতের বিভিন্ন রাজ্যে চলে যাচ্ছে।

মাননীয় অর্থমন্ত্রী আপনি জানেন এই কলকাতায় সেন্ট লরেন্স বলে একটা স্কুল আছে দিল্লি বোর্ডের আন্ডারে। ২০০০ সালে সেন্ট লরেন্স থেকে ৭৬টা ছেলে পাশ করেছে তার মধ্যে ৭৫টা ছেলে বাইরে চলে গেছে। কেন? পশ্চিমবঙ্গের শিক্ষার হাল এই। আপনি পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষার মেরুদন্ড যেখানে তৈরি হবে সেই বুনিয়াদি শিক্ষার কি করেছেন? ১৯৮৫-৮৬ সালে প্রাথমিক স্কুল ৫০,৮১১টি, ১৯৯৭-৯৮ সালে ৫১,৫২১টি। জনসংখ্যা বাড়ল দেড় গুণ, প্রাথমিক স্কুল বাড়ল ১০০টা। জুনিয়র হাইস্কুল তো বন্ধই করে দিলেন। ১৯৮০-৮১ সালে ৩,৬৯৬টি, ২০০০ সালে দাঁড় করালেন ২,৩৮৩টি। এগোচ্ছি তো? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কত দুঃখের সঙ্গে বলতে হয় ভারতবর্ষের প্রথম রাষ্ট্রপতি বাবু রাজেন্দ্র প্রসাদ যে দিন পাটনা ইউনির্ভাসিটি থেকে বেরলেন আর ভাবলেন আরও শিক্ষা নেব, তখন তাঁর শিক্ষার ঠিকানা কি ছিল?

কলকাতা বিশ্ববিদ্যালয়। ভারতবর্ষের দিকপাল রাষ্ট্রনেতা দার্শনিক, স্টেটসম্যানের লেখক, গবেষক, প্রবন্ধকার ডঃ রাধাকৃষ্ণান যখন মাদ্রাজ বিশ্ববিদ্যালয় থেকে পড়াশোনা করে বেরোলেন এবং ভাবলেন আমি দর্শন নিয়ে আরও পড়ব। তখন তাঁর শিক্ষার ঠিকানা ছিল কলকাতা বিশ্ববিদ্যালয়। ভারতবর্ষের প্রথম নোবেল লোরেটো বৈজ্ঞানিক ডাঃ সি.ভি.রমন যে দিন সুদূর দাক্ষিনাত্য থেকে ভাবলেন আমি আরও পড়ব আরও জানব পৃথিবীটাকে বুঝব, তখন তাঁর ঠিকানা ছিল কলকাতা বিশ্ববিদ্যালয়। ডাঃ দাশগুপ্ত, এখন আমি যদি ডাক্তারি পড়তে চাই। ঠাঁই নেই। আমাকে যেতে হবে দক্ষিণ ভারতে, মাঁদ্রাজে, অন্ধ্রপ্রদেশ। তার কারণ আমি পড়তে চাই, এখানে ব্যবস্থা নেই। আমি যদি ডাক্তার হতে চাই? পশ্চিমবাংলায় আপনাদের শুরু হওয়ার সময় যে কয়টি মেডিক্যাল কলেজ ছিল তার আসন কমে গিয়েছে কিনা আমি জানি না, মাননীয় অর্থমন্ত্রী আপনি অনেক বেশি শিক্ষিত আমার চেয়ে, আপনি বলবেন কি গত ২৪ বছরে ভারতবর্ষে কোনও রাজ্যে মেডিক্যাল কলেজ একটাও হয় নি? তার নাম পশ্চিমবাংলা। ভারতবর্ষের কোনও রাজ্যে মেডিক্যাল স্টুডেন্টদের কোটা কমিয়ে দিতে হয়? তার পরে সাত তাড়াতাড়ি চুনকাম করে গরু বাছুর সরিয়ে দিয়ে সাফ-সুতরো করে ভাল অ্যারেঞ্জমেন্ট করেন কেন না তখন মেডিক্যাল কাউন্সিলের অনুসন্ধান দল আসবেন, এনকোয়ারি কমিশন আসবেন। লজ্জা লাগে আমার, আমি শুধু বিরোধি দলের সদস্যই নই, আমি পশ্চিমবঙ্গের নাগরিক। পশ্চিমবাংলার বাইরে গেলে আমার তো ইচ্ছা করে সবাই এসে বলুক তোমার রাজ্যে তোমরা এগিয়েছে। ক্রমাগত পিছিয়ে যাবার নাম পশ্চিমবঙ্গ করেছেন আপনি? টানা ৫ বার এই পশ্চিমবঙ্গের বিধানসভায় আপনার বাজেট বিবৃতি দিয়েছেন। সংখ্যার স্ট্যাটিস্টিক্স, ধোঁকা, আসল ঘটনা চেপে রেখে মানুষকে একটা ধোঁয়াশার ভিতর রেখে দিনের পর দিন ভোটের বৈতরনী পাড় হয়েছেন। বাংলার মানুষের সাথে এটা নিলর্জ্জ শঠতা বলে আমি মনে করি। তাই আমি এর প্রতিবাদ করি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রাথমিক স্কুল এবং হাইস্কুলের কথা আপনাকে বললাম। আসুন স্বাস্থ্যের দিকে এক নজর দেখি, স্বাস্থ্যের কত কথা না উনি বলেছেন। গত বছরের আগের বছর বলেছেন ২০০০ সালের ভিতরে সকলের জন্য স্বাস্থ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কোথায় সকলের জন্য স্বাস্থ্যকে নিয়ে গেছেন? আপনারই বই, বেসরকারি নয়, ইকোনমিক রিভিউ ২০০০-২০০১ একটু ১৯৯ নম্বর পাতাটি উল্টোবেন।

[2-40 — 2-50 p.m.]

১৯৯ পাতায় দেখুন। সেখানে হেলথ ফেসিলিটিস ইন ওয়েস্ট বেঙ্গল সম্বন্ধে পরিষ্কার দেখানো হয়েছে। আর.এইচ. বি.পি.এইচ.সি. এবং পি.এইচ.সি.-র অবস্থা একটু দেখুন। পি.এইচ.সি. ১২,৪৮৬টা ১৯৯৪-৯৫ সালে ছিল। ১৯৯৫-৯৬ সালে ১২,৫৮৭, ১৯৯৬-৯৭

সালে ১২,৫৯২, ১৯৯৯-২০০০ সালে ১২,৩১৯-টা। শুরু করেছিলেন ১৯৯৪-৯৫ সালে ১২,৪৮৬ দিয়ে। কিন্তু গিয়ে পৌঁছলেন ১২,৩১৯-এ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ঘুমিয়ে পড়বেন না একটু শুনুন। তাহলে ১২,৩১৯-এ শেষ করলেন। সদস্যরা কি তাহলে ধেই ধেই করে নাচবেন? সদস্যদের নৃত্য করার কথা? আমি অক্ষম, পারছি না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাব সেন্টার, খুব গুরুত্বপূর্ণ। ১৯৯৪-৯৫ সালে ছিল ৮,১২৬-টা। ভাবলাম ১৯৯৫-৯৬ সালে কি না হবে। ৮,১২৬-টা। ১৯৯৬-৯৭ সাল, আরও এক বছর এগিয়ে গেল, কয়েক হাজার কোটি টাকা বরাদ্দ হল, মাননীয় অর্থমন্ত্রীর সশব্দ পদক্ষেপ। ৮,১২৬-টা। ১৯৯৭-৯৮ সাল। আরও এক বছর, আরও কয়েক হাজার কোটি টাকা, আরও বড় বড় বিপ্লবী বাণী, সকলের জন্য স্বাস্থ্যের ধ্বনি, আরও অনেক পদযাত্রা। ৮,১২৬। ১৯৯৯-২০০০ সাল। ৮,১২৬-টা। জওয়ান হিলো মাৎ। স্যার, আমরা যখন ছাত্রাবস্থায় এন.সি.সি. করতাম তখন আমাদের একটা কমান্ড দেওয়া হত 'জওয়ান হিলো মাৎ'। যেখানে আছ দাঁড়িয়ে থাক। মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলায় স্বাস্থ্যকে এমন ভাবেই দাঁড় করিয়ে রেখেছেন, জওয়ান হিলো মাৎ। গোঁফ একদম বড় করে পাকিয়ে মিলিটারি উর্দি পরে আপনি দাঁড়িয়ে হুংকার দিচ্ছেন 'কমরেড হিলো মাৎ'। গণ সঙ্গীতের বিকাশ হয়েছে, বড় বড় বুলি আপনারা দিয়েছেন, ঢক্কানিনাদের অভাব নেই। কিন্তু দাঁড়িয়ে আছেন ৮,১২৬-এ। লজ্জা হওয়ার কথা তো, হচ্ছে কিনা আমি জানি না।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, টোট্যাল হেলথ ইউনিটের সংখ্যা ১৯৯৪-৯৫ সালে ছিল ৯,৭৮৬, ১৯৯৫-৯৬ সালে ছিল ৯,৭৯১, ১৯৯৬-৯৭ সালে ছিল ৯,৭৯৩, ১৯৯৮-৯৯ সালে ছিল ৯,৭৯৪-টা আর, ১৯৯৮-৯৯ ছিল ৯,৭৯৪-টা। কতগুলো বাড়ালেন? ৯৪ মাইনাস ৮৬ সমান সমান ৮। আট বছরে আটটা হেলথ ইউনিট বাড়িয়েছেন। কিন্তু জনসংখ্যা বেড়েছে কত? জনসংখ্যা বেড়েছে ৫ কোটি থেকে সাড়ে ৭ কোটি। জনসংখ্যা অনুপাতে বেড সংখ্যা বাড়ানো উচিত, দরকার ছিল। কিন্তু বেডের অবস্থা কি করেছেন ছিল ১২,৪৮৬ সব হেলথ সেন্টার মিলিয়ে ১৯৯৪-৯৫ সালে, ১৯৯৯-২০০০ সালে হল ১২,৩১৯। আপনি আনন্দিত? আপনার গর্ব হচ্ছে? চালাকি কোথায় করছেন বলছি, আগে ১৯৮০ সাল থেকে ক্ষতিয়ান দিতেন। কিন্তু এখন কেটে ১৫ বছর গায়েব করে দিয়েছেন ১৯৯৪ সাল থেকে শুরু করেছেন, তাতেও ধরা পড়ছেন। ১৯৯৪-৯৫ সালে পশ্চিমবাংলায় হেলথ সেন্টারগুলোতে শয্যা সংখ্যা ছিল ১২,৪৮৬। কিন্তু ১৯৯৯-২০০০ সালে তা নামিয়ে দিয়েছেন ১২,৩১৯-এ।

আজকে শিক্ষা নেই, স্বাস্থ্যের এই অবস্থা, তাহলে রাজ্যটা দপদপ করে এগিয়ে যাচ্ছে?

আপনি বাণী দিয়েছেন, শেষ বাণী কি আপনার? প্যারা ৪.২০। এ সম্বন্ধে বিরোধি নেতা বলেছেন, 'ফোরটোয়েন্টি'। বাজেট প্রস্তাবের মাধ্যমে অর্থ বরাদ্দ করাই যথেষ্ট নয়। জ্ঞান পাপী একেই বলেছে। এই বরাদ্দ অর্থের ভিত্তিতে প্রতিটি প্রকল্প রূপায়ণের কাজ, বিকেন্দ্রীকৃত ভাবে, পঞ্চায়েত ও পুরসভার মাধ্যমে এলাকার মানুষকে যুক্ত করতে হবে ব্যাপক গণ উদ্যোগ সৃষ্টি করে। ব্যাপক গণ উদ্যোগ সৃষ্টি হয়েছে?

মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ভাষণে শিক্ষা নিয়ে বলেছেন। সেটা দেখুন। আমি ওঁনাকে সম্মান জানিয়ে বলতে চাই, এখানে উনি যেটা বলেছেন সেটা সত্যি কিনা তা তাঁর সমাপ্তি ভাষণে আমাদের বুঝিয়ে দেবেন। অনুগত ছাত্রের মত আমরা বুঝে নেব। আপনারা ৪.১৩ প্যারাটা দেখুন। এতে বলা আছে, সাধারণ পঞ্চায়েত পরিচালিত মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের আওতায় নামিয়ে আনা হবে বৃত্তিমূলক ও কারিগরি শিক্ষার সুযোগ, যাতে আগামী ৫ বছরের মধ্যে প্রতি বছরে অন্ততঃ দেড় লক্ষ ছাত্র ছাত্রীদেরকে এই ধরনের শিক্ষার সুযোগ সাধারণ শিক্ষার সঙ্গে সমন্বয় করেই দেওয়া যায়। আমি জানতে চাই পশ্চিমবঙ্গে পঞ্চায়েত পরিচালিত কটা মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক স্কুল আছে? আমি শহরের এম.এল.এ.। কিন্তু আমি পশ্চিমবঙ্গের মানচিত্র বুঝবার চেষ্টা করি। আমি সোশাল সার্ভিসের স্টুডেন্ট হিসেবে সামাজিক দর্শন বুঝবার চেষ্টা করি। মাননীয় অর্থমন্ত্রী কি বলবেন, যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত পরিচালনা করে এমন মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় কটা আছে যেখানে আপনারা কারিগরি শিক্ষা নিয়ে আসবেন? কেন আপনারা একথা বলতে গেলেন? আপনি রচনা করেছেন? না কি আপনার দপ্তর কে দায়িত্ব দিয়েছিলেন? এই বুঝি অমৃত ভাষণ? মিথ্যা কথা বলাটা লজ্জার। সংস্কৃতে অমৃত ভাষণ বলে, আমি সংস্কৃতে বলছি যে, এই অমৃত ভাষণ দেওয়াটা বুঝি উচিত হয় নি। আপনারা পশ্চিমবঙ্গে শিক্ষার ক্ষেত্রে বৈকল্য এনেছেন। আজকে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পদে যিনি আছেন তিনিই আবার নির্বাচনে কাস্তে হাতুড়ি তারা নিয়ে লড়াই করছেন। ভারতবর্ষের কোনও বিশ্ববিদ্যালয়ের উপাচার্য আছেন কি যিনি উপাচার্য পদে আছেন আবার তিনি পার্টির পতাকা নিয়ে, কোনও রাজনৈতিক দলের পতাকা নিয়ে নির্বাচনে লড়াই করেছেন? শিক্ষার কেন্দ্রীকরণের বিরুদ্ধে লড়াই করছেন? আজকে আপনাদের এই লালকরণের বিরুদ্ধে লড়াই করব। একজন উপাচার্য তিনি উপাচার্য পদে থাকলেন, ছুটি নিলেন না। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য তিনি ছুটিও নেন নি, তিনি দলীয় প্রার্থী হয়ে উপাচার্য পদে থেকে পাড়ায় পাড়ায় ভোট ভিক্ষে করে বেড়ালেন। 'সত্যি সেলুকাস কি বিচিত্র এই দেশ' ডি.এল. রায় ৭০ বছর আগে লিখেছেন। আজকে পশ্চিমবঙ্গের শিক্ষাকে এমন একটা জায়গায় নিয়ে গেছেন যেখানে প্রাইমারি স্কুলে পার্টি, মাধ্যমিক স্কুলে পার্টি, হায়ার সেকেন্ডারি স্কুলে পার্টি। মাননীয় শিক্ষামন্ত্রী সেজন্য বিল এনেছেন কমিশনের ধারাকে পাল্টানোর জন্য। এই রাজ্যে শিক্ষার অবস্থা এমন জায়গায়

পৌঁছেছে যে, শিক্ষক নিয়োগের ব্যাপারে এই রাজ্য সরকার যাকে শিক্ষক হিসেবে নিয়োগ করার কথা মনে করবেন তাকেই শিক্ষক হিসেবে নিযুক্ত করবেন। এই শিক্ষক নিয়োগের কোনও স্ট্যান্ডার্ড ইন্ডেক্স নেই। বি.এস.সি. পাশ হতে হবে, না এম.এস.সি. পাশ হতে হবে, না গ্র্যাজুয়েট হতে হবে,নাকি এল.এল.বি. পাশ হতে হবে, নাকি বলুন যে গবেষণা পত্র তৈরি করতে হবে, না কি বিশ্ববিদ্যালয়ে পড়াতে হবে, না উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে পড়াতে হবে? না, এগুলো না। আমার সরকার যাকে মনে করবে তাকে শিক্ষক নিযুক্ত করতে হবে। ডঃ অসীমকুমার দাশগপ্ত, আপনি বিশ্ববিদ্যালয়ের শিক্ষক, আপনার কাছে আমি জানতে চাই, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য যাকে করলেন তিনি কোন বিশ্ববিদ্যালয়ের লেকচারার ছিলেন কিনা? তিনি কোনও বিশ্ববিদ্যালয়ে রিডার ছিলেন কিনা? তিনি কোনও বিশ্ববিদ্যালয়ে পার্ট টাইম পড়িয়েছেন কিনা? নৈব নৈব চ। এসবের দরকার হয় না। বিশ্ববিদ্যালয়ের উপাচার্য করতে। বামফ্রন্ট সরকারের প্রার্থী হলেই হবে। এখানে সুজনবাবু আছেন। আপনারা বিদ্যুতায়ন করেছেন বলছেন। কি করেছেন? ইলেক্ট্রিসিটির কি অবস্থা? গ্রামীন বিদ্যুতের কি হয়েছে তা আপনি একটু বলবেন। পারসেন্টেজ অফ ইলেক্ট্রিফিকেশন ইন ভিলেজেস—ওয়েস্ট বেঙ্গল ৭৭%, তামিলনাড়ু ১০০%, সিকিম ১০০%, পাঞ্জাব ১০০%, মহারাষ্ট্র ১০০%, মেঘালয় ১০০%, মধ্যপ্রদেশ ১০০%, হিমাচলপ্রদেশ ১০০%, গুজরাট ১০০%,। আর আমার পশ্চিমবাংলা ৭৭%, তাতেই এখানে বিপ্লব এসে গেছে। কনজামশন, পশ্চিমবাংলায় পারক্যাপিটা কনজামশন ১৯৬। অথচ গোয়াতে কত, ৭১৯, গুজরাটে ৬৮৫, হরিয়ানায় ৫৬৮, মধ্যপ্রদেশ ৫৫৭। শিক্ষায় আমরা পিছিয়ে পড়েছি, স্বাস্থ্যে পিছিয়ে পড়েছি। শিল্পের তো কথাই নেই। সব কিছুতে আমরা পিছিয়ে পড়েছি। এই অবস্থায় আপনারা রাজ্যটাকে এনে দাঁড় করিয়েছেন। তার জন্য আমি আপনার বাজেটের বিরোধিতা করছি এবং এই সরকারের অপসারণ দাবি করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী মুরসালিন মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ২০০১-২০০২ সালের প্রথম চার মাসের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। বিরোধি দলের মাননীয় সদস্য অত্যন্ত সুন্দর ভাবে বললেন যে, আমাদের দেশের তরুণ প্রজন্মের সব স্বপ্নগুলো ভেঙ্গে চুরমার হয়ে যাচ্ছে, ফ্যানের সিলিং-এ ঝুলছে। উনি বড় বাস্তব কথা বলেছেন—আমাদের নতুন প্রজন্মের ছেলেরা সিলিং-এ ঝুলছে। কিন্তু কার পাপে, কার পাপে ঝুলছে? আমার বন্ধু কি এটা জানেন না দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার সময় প্ল্যানিং কমিশনের বক্তৃতায় প্রয়াত প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু বলেছিলেন, 'ভারতবর্ষ বাস করে তার গ্রামে—ইন্ডিয়া লিভস ইন হার ভিলেজেস'।

উনি প্রাথমিক বিদ্যালয়ের সেই পুস্তক পাঠ করেছেন কিনা জানি না যে পুস্তকে গ্রামের মানুষের ছবি ছাপা হত। কি ছিল সেই ছবি? প্রায় উলঙ্গ একটা শরীর—আট-হাতি অর্ধ-উলঙ্গ ধুতি পরা, পায়ে জুতো নেই, মাথায় শাল-পাতার টোপড়। এই হচ্ছে ভারতবর্ষের গ্রামের মানুষের প্রতিচ্ছবি। এই ছবি আমরা প্রাথমিক বিদ্যালয়ের পুস্তিকায় দেখেছি। আমার বন্ধু দেখেছেন কিনা আমি জানি না! তৎকালীন কেন্দ্রীয় সরকার এই ছবি বদলের কথা বলেছিলেন। ওঁদের পার্টি এই কথা বলেছিল। এখন উনি কোনও পার্টিতে আছেন জানি না। কখন কোথায়, কোনও পার্টিতে থাকেন তাও জানি না! 'দূর্গাপুর কংগ্রেস' অধিবেশনে কংগ্রেস দল, জাতীয় কংগ্রেস দল ১৯৬৪ সালে সিদ্ধান্ত গ্রহণ করেছিল—"লাঙ্গল যার জমি তার"। যদি গ্রামের ছবি বদলাতে হয়, গ্রামীন জীবনকে যদি উত্তোরণের পথে নিয়ে যেতে হয়, ভারতবর্ষের গ্রামীন অর্থনীতিকে চাঙ্গা যদি না করা যায় তাহলে ভারতবর্ষ বাঁচবে না। এখন পর্যন্ত বাঁচে নি। যে পথে দেশ চলছে তাতে আগামী দিনেও বাঁচবে না। ওঁরা যা বলেন, তা করেন না। কাঁধে লাঙ্গল নিয়ে যে চাষী এখনও চাষ করে চলেছে তার স্বাধিকারকে, তার অধিকারকে, তার আত্ম-মর্যাদাকে সঠিক স্থানে প্রতিষ্ঠিত করার কাজ ওঁরা করতে পারেন নি। ভূমিদাসদের সামন্ত—প্রভুদের শোষণ মুক্ত করতে পারেন নি। বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালের পর থেকে যে কর্মসূচি নিয়ে এ রাজ্যে এগিয়েছেন, সেই কর্মসূচির ফলে আজকে এ রাজ্যের গ্রামের যে ছবি আমরা দেখছি তার ১৯৭৭ সালের আগের ছবির সঙ্গে কোনও মিল খুঁজে পাচ্ছি না। বামফ্রন্ট সরকারের কর্মসূচির মধ্যে দিয়ে সেই ছবির পরিবর্তন ঘটেছে। ছবিটা সম্পূর্ণ ভাবে পাল্টে গেছে। পশ্চিমবাংলার গ্রামের চাষী, পশ্চিমবাংলার গ্রামের মানুষ তাদের প্রিয় বামফ্রন্ট সরকারকে নিয়ে এগোচ্ছে। এই এগোনোর কথাটা শুধু আমরাই বলছি না। ঠিক সঠিক ভাবেই মাননীয় অর্থমন্ত্রী এখানে উল্লেখ কবেছেন যে, দারিদ্র্য সীমার নিচে যে মানুষ পড়ে থাকে, যে মানুষ শুধু সন্ধ্যার সময়ে তেল পায় না বলে রাত্রি হবার আগেই খাবার খেয়ে নিত, সেই মানুষ এখন দারিদ্র সীমার উপরে উঠে যাচ্ছে। সেই মানুষগুলিকে বামফ্রন্ট তার কর্মসূচির মধ্য দিয়ে তাদের উত্তোরণের পথে এগিয়ে নিয়ে যাচ্ছে এবং সেইজন্য আমরা দেখি যে, আমাদের ক্রয়-ক্ষমতা, গ্রামের মানুষের ক্রয়-ক্ষমতা ১০ পারসেন্ট জাতীয় নমুনা সমীক্ষায় ধরা পড়েছে, যা আমাদের এখানে বেড়ে যাচ্ছে। নাইন্থ প্ল্যানিং কমিশনের অর্ন্তবর্তী রিপোর্টের এই হেডিং আসত না যে কি করে পশ্চিমবাংলা পারল? আমাদের এখানে জমি কমছে, মানুষের সংখ্যা বাড়ছে। ফাঁকা জমি যা পড়ে ছিল সেই জমিগুলিতে জনবসতি হয়েছে। সুতরাং উৎপাদন কম হওয়ার কথা। কিন্তু এই অবস্থায় দাঁড়িয়ে পশ্চিমবাংলা কৃষিতে প্রথম স্থানে চলে আসছে, বিশ্বব্যাঙ্কের সমীক্ষা রিপোর্টে সেই কথা প্রমাণ করেছে। আমাদের বিরোধি বন্ধুরা যদি সেই কথা অস্বীকার করতে চান তাহলে একেবারে মুর্খের স্বর্গে বাস করা ছাড়া তাদের আর কিছুই

হবে না। ঠিকই, আমাদের দেশ একটা সাধারণ স্রোতের মধ্যে ভেসে যাবার চেষ্টা করছে সারা ভারতবর্ষে। মরা ঘাসফুল, পচা, বাসী জীবজন্তু, মানুষের বাসী লাশ ভেসে চলে সেই স্রোতে, সেই স্রোতের বিরুদ্ধে দাঁড়িয়ে নতুনতর উজানে চলতে হচ্ছে আমাদের এই পশ্চিমবাংলাকে। মাননীয় অর্থমন্ত্রী সঠিক ভাবেই দিক নির্দেশ করেছেন যে বিশ্বায়নের ফল এবং তার সঙ্গে আমাদের দায়-বদ্ধতা আছে। আমাদের দায়-বদ্ধতা আছে এই বিশ্বায়নের ফলের মধ্য দিয়ে। আমি শুধু একটি কথা জিজ্ঞাসা করতে চাই, মাননীয় বিরোধি বন্ধুরা,কি বিশ্বয়ায়ন, কি তার ফল, কি তার লাভ? এই যে একটু আগে বললেন পৃথিবী ইউনিপোলার হয়ে গেছে, সীমাহীন পৃথিবী হয়ে গেছে, তাহলে কি নতজানু হয়ে বসে থাকতে হবে আমেরিকান সাম্রাজ্যবাদীদের কাছে? তাতে আমাদের কি লাভ? আমরা জানি, আমাদের দেশে প্রথম মিকসড ইকনমি চালু হল জওহরলাল নেহেরুর সময়কালে। তখন আমাদের বলা হল, যত বিদেশি মালিক আমাদের দেশে রাজত্ব করবে, তাদের ৫১ শতাংশের কম শেয়ার আমাদের এখানে রাখতে হবে। অর্থাৎ ৪৯ শতাংশ শেয়ার ওদের থাকবে আর ৫১ শতাংশ শেয়ার ভারতীয়দের হাতে থাকবে। আমরা জানি, কলকাতার পাশেই বেসব্রিজে ব্রিটেনের লিভার ব্রার্দাস, ইউনিলিভার আছে। তারা সেখানে ৫১ শতাংশ ভারতীয় শেয়ার রেখেই চালাচ্ছি। তখন লিভার ব্রার্দাসের কর্মচারি সংখ্যা ছিল সাড়ে ৩ হাজার। এখন আপনাদের বিশ্বায়নের ফলে সেই লিভার ব্রাদার্স গো-ডাউন হয়ে যাচ্ছে। সাড়ে ৩ হাজার কর্মচারির রুজি-রোজগারের পথ এখন বন্ধ হয়ে গেছে। এখন সেখানে ৭০০।৮০০ মানুষ কাজ করছেন। আপনারা তো ট্রেড-ইউনিয়ন করেন, বলুন না, কার পাপে? এই পথের সমাধান কি? আপনারা বলছেন উৎপাদন বাড়বে। কিন্তু এই সেদিন যে অ্যাসোচেমের মিটিং হয়ে গেল—কেন্দ্রীয় অর্থমন্ত্রী যিনি বেশি দিন থাকেন নিউ-ইয়র্কে, খুব কমই এখানে থাকতে দেখি—তিনি সেই অ্যাসোচেমের মিটিং-এ বললেন, নতুন যে বাজেট আসছে সেই বাজেটে আমদানি শুল্ক কমিয়ে দেওয়া হবে আর উৎপাদন শুল্ক বাড়িয়ে দেওয়া হবে। আমদানি শুল্ক কমিয়ে দিয়ে উৎপাদন শুল্ক বাড়িয়ে দেবার কথা তিনি ঘোষণা করেছেন অ্যাসোচেমের জেনারেল বডির মিটিং-এ। তিনি বলেছেন, আমাদের দেশের শিল্পের চরিত্র, শিল্পের স্বাস্থ্য ভাল থাকবে।

[3-00 — 3-10 p.m.]

যে কর্মী সঙ্কোচনের নীতি আপনারা গ্রহণ করেছেন তার মধ্যে দিয়ে পশ্চিমবাংলা রাজ্যকে কি ভাবে কোনঠাসা করে রাখতে হয় তার কৌশল আপনারা ভাল ভাবেই রপ্ত করেছেন গত ২৪/২৫ বছর ধরে। ঠিকই আমেরিকার প্রভুদের দয়াতে আমাদের এখানে লাইসেন্স প্রথা উঠে গিয়েছে। আমরা এখন প্রতিযোগিতায় নিজস্ব শক্তিতে এগিয়ে যাওয়ার চেষ্টা করছি। কিন্তু বলুন না, আপনারা কি পশ্চিমবাংলার মানুষ নন? আজকে পশ্চিমবঙ্গের

মেগাসিটি প্রকল্পে যেখানে ৫০ শতাংশ টাকা পশ্চিমবাংলা সরকারের দেওয়ার কথা আর ৫০ শতাংশ টাকা কেন্দ্রীয় সরকারের দেওয়ার কথা সেখানে সেই মেগাসিটি প্রকল্পের প্রায় দুশো কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেন নি কেন? আপনারা উন্নয়ন চাইবেন, বেকারত্ব দূর হোক চাইবেন, এখানে শিল্পের প্রসারকে সঞ্জিবিত রাখতে চাইবেন, আর দেয় টাকা থেকে বঞ্চিত করবেন—এইভাবে কি একটা রাজ্য সরকারকে এগিয়ে নিয়ে যাওয়া যায়? আমাদের রাজ্যে ভয়াবহ বন্যা হয়ে গেল। বন্যায় রাজ্যের ৯টি জেলা ভয়ানকভাবে ক্ষতিগ্রস্ত হল। ৭১টি ব্লক ক্ষতিগ্রস্ত হল। ৬৮টি পৌরসভার সমস্ত পৌর চিত্র নষ্ট হয়ে গেল, ২ কোটি ১৮ লক্ষ মানুষ বন্যায় ভীষণ ভাবে ক্ষতিগ্রস্ত হলেন, ১৩৬২ জন মানুষের মৃত্যু হল, ১৫৪ জন মানুষ এখনও নিখোঁজ, প্রায় ২২ লক্ষ বাড়ি ভেঙ্গে গেল, ৮৩ হাজারের মতন পশুর সংখ্যা কমে গেল, ১৯ লক্ষ হেক্টর কৃষি জমির ফসল নষ্ট হয়ে গেল, এই অবস্থায় দাঁড়িয়ে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে যেখানে কেন্দ্রকে বললাম যে আমাদের ১,৫৮৮ কোটি টাকা দেওয়া হোক সেখানে আমরা পেলাম মাত্র ১০৩ কোটি টাকা। আপনারা এখানে উন্নয়ন চাইবেন, চাকরি চাইবেন, শিল্প চাইবেন, রাস্তা, স্কুল চাইবেন অথচ কেন্দ্রের কাছে আমরা যা চাইছি তার সঙ্গে আপনারা গলা মেলাবেন না? বিরোধি বন্ধুদের জিজ্ঞাসা করি, পশ্চিমবঙ্গ কি ভারতবর্ষের বাইরে? কেন এই দাবির ব্যাপারে আপনারা উচ্চ কণ্ঠে সোচ্চার দাবি জানাবেন না আমাদের সঙ্গে? উল্টো দিকে আমরা দেখলাম ভয়ঙ্করভাবে উঠে এল গুজরাটের ভূমিকম্প। গুজরাটে ভূমিকম্প হবার সঙ্গে সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গ সরকার সঙ্গে সঙ্গে সেখানে দু কোটি টাকা পাঠিয়ে দিয়েছেন কিন্তু সে কথা ওরা উচ্চারণও করেন না। না করুন, কিন্তু আমরা দেখছি, বিশ্বায়নের সঙ্গে সঙ্গে এখানে সাম্প্রদায়িকতার বাতাবরণকে পাকাপোক্ত করতে চাওয়া হচ্ছে। আমরা দেখেছি, গুজরাটে ভূমিকম্পের মধ্যে দাঁড়িয়ে ঐ সাম্প্রদায়িক শক্তি—আর.এস.এস.-এর বিরুদ্ধে দাঁড়িয়ে সেখানকার মুসলিম মহল্লার ছেলেরা হিন্দু ভাইদের তাদের রক্ত দিয়ে বাঁচাতে চেয়েছেন এবং এইভাবে রক্তের বিনিময়ে তারা ঐক্যকে ধরে রাখতে ও গড়ে তুলতে চেয়েছেন। আর অপর দিকে পশ্চিমবঙ্গে ঐ সৌগত বাবুরা কেন্দ্রের কাছে আমরা যে অর্থের দাবি করলাম তার জন্য তো সোচ্চার হলেনই না বরং উল্টে দাবি করলেন পশ্চিমবঙ্গে ৩৫৬ ধারা চাই। বিরোধিপক্ষকে আমি জিজ্ঞাসা করতে চাই, কি নৈতিকতায় আপনারা বিশ্বাস করেন সেটা আমাদের বলুন, সেটা আমাদের জানতে ইচ্ছা করে। গুজরাটে ১১ লক্ষ ক্ষতিগ্রস্ত মানুষদের জন্য কেন্দ্রীয় সরকার নতুন করে ট্যাক্স বসাচ্ছেন। আয়করের উপর ২ পারসেন্ট অতিরিক্ত সারচার্জও কেন্দ্রীয় সরকার গুজরাটের জন্য বসিয়েছেন। তারা বলছেন, যাদের মাসিক আয় ৫ হাজার টাকা তাদেরও ঐ সারচার্জ দিতে হবে। এইভাবে তারা বলছেন ১৩শো কোটি টাকা তুলবেন। আর অপর দিকে আমরা কি দেখছি? উড়িষ্যার কথা এখানে বলা হয়েছে। উড়িষ্যাতে নবীন

জনতা দল, যেটা বিজু জনতা দল তারা হাইকোর্টে কেস করেছে এটা মনে রাখবেন। মনে রাখবেন রাজস্থানের কর্মচারিরা গুজরাটের জন্য টাকা দিতে চাইছেন না। এসব কি বিরোধিদের চোখে পড়ে না? তাই বলব, পশ্চিমবঙ্গকে যদি সত্যিকারের গড়ে তোলার জন্য সহযোগিতা করতে চান, পশ্চিমবঙ্গকে শিল্পের ক্ষেত্রে এগিয়ে নিয়ে যাওয়ার কথা বলেন তাহলে যারা এর বিরুদ্ধে চক্রান্ত করছে তাদের চক্রান্তের বিরুদ্ধে দাঁড়াতে হবে এবং তা করলে নিশ্চিত ভাবে পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে। তথ্য প্রযুক্তি কথা বলছিলেন, শিল্প-লাইসেন্সের কথা বলছিলেন। শিল্পে লাইসেন্স প্রথা তুলেছেন কবে? ১৯৯১ সালে লাইসেন্স প্রথা তুলবার পর বামফ্রন্ট সরকার তার শিল্পনীতি নিয়ে এগিয়ে চলেছে এবং বিনিয়োগের ক্ষেত্রে—মাননীয় অর্থমন্ত্রী সঠিক ভাবেই উল্লেখ করেছেন—২৭ গুণ বিনিয়োগ বেড়েছে। রাজ্যে বিনিয়োগের জন্য ৫৪,৮০৭ কোটি টাকার বরাত এসেছে সেটাই শুধু নয়, যৌথ শিল্প গড়ে তুলবার লক্ষ্যে যে প্রকল্পগুলি এখানে গড়ে উঠেছে তাতে শিল্প মহল আশান্বিত। চেম্বারগুলো বলেছেন যে, পশ্চিমবঙ্গ সরকারের শিল্প গড়ে তোলার সাহসী পদক্ষেপকে অভিনন্দন জানাতে হয়। আপনারা পরিকাঠামোর কথা বলেছেন। পরিকাঠামো গড়ে তোলার লক্ষ্যে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের কথা বলা হয়েছিল। সে সময় যুবকেরা বক্রেশ্বর গড়তে যখন এগিয়ে এসেছিলেন তখন আপনারা কি বলেছিলেন মনে আছে? আজকে সেই বক্রেশ্বরের তৃতীয় ইউনিট চালু হয়ে গেল—২০০ মেগাওয়াটের ইউনিট। ঠিক সেভাবেই এ বছরের এই বাজেট পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাবে। আপনাদের ছোট করে একটি কথা বলতে চাই। আপনারা আধুনিকীকরণ, বে-সরকারিকরণের কথা বলছেন এবং কেন্দ্রীয় সরকার বেচে দেবার দপ্তর করেছেন। সেখানে আমাদের সরকার পুনর্গঠনের মধ্য দিয়ে ন্যাশনাল আয়রণ অ্যান্ড স্টিল কোম্পানি লিমিটেড-এর আধুনিকীকরণ করেছেন। সেখানে ১০ কোটি টাকা বিনিয়োগ করার ফলে কোম্পানিটি নতুন ভাবে প্রাণ পেয়েছে। সেখানে কোনও শ্রমিক ছাঁটাই হচ্ছেন না, ফলে সেখানে কেউ সিলিংয়ে গলায় দড়ি দেবেন না। পাশাপাশি আপনাদের ভারত ব্রেক, কত কোটি টাকা বিনিয়োগ দরকার সেখানে? তারজন্য কিছু প্রচেষ্টা দরকার, কিন্তু আপনারা কেউ সে ব্যাপারে কিছু বলছেন না। আজকে ঔষধের দাম বেড়েছে, বেড়ে চলেছে এবং তার ফলে সাধারণ মানুষ চিকিৎসা করাতে পারছেন না। ফলে মানুষ মারা যাচ্ছেন। এটা আপনাদের পাপের ফল। এসবের বিরুদ্ধে দাঁড়িয়ে নতুন পশ্চিমবঙ্গ গড়ে তোলার জন্য মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট তাকে রাজ্যের জনগণ অভিনন্দন জানাবেন। আর আপনাদের দেশদ্রোহিতার কথা মানুষ ভুলবে না. মানুষকে ম্যানমেড বন্যা বলে পার পাবেন না, মানুষ আপনাদের দেখে নেবে।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব :**

*Hon'ble Dy. Speaker Sir!*

کہنے کو بہت کچھ تھا جو کہنے پہ آتے
ان کو یہ شکایت ہے کہ ہم کچھ نہیں کہتے

کچھ کہنے سے طوفان اٹھا لیتی ہے دنیا
................

کہیں تو کیا کہیں ان کے لئے یہی بہت ہے!

*Hon'ble Dy. Speaker Sir!*

ہمارے وزیر خزانہ ڈاکٹر اشیم داس گپتا صاحب نے ۲۰۰۱ - ۲۰۰۲ء کے لئے
جو بجٹ پیش کیا ہے خاص کر چار مہینوں کے لئے اس کی حمایت کرتے ہوئے ہم دو چار باتیں کہنا
بہت ہی ضروری سمجھتے ہیں - پہلی بات تو یہ ہے کہ کانگریس یہاں تو نظر نہیں آ رہے ہیں سب
شاید ٹی - ایم - سی (T.M.C) that means ترنمول کانگریس میں چلے گئے ہیں ایسا معلوم
ہو رہا ہے - ہمارے مخالف جو دوست ہیں مخالفت کرتے ہوئے ہمیں امید تھی کہ وہ بھی
ضروری باتیں کہیں گے - ہماری ریاست مغربی بنگال کے سیلاب زدہ لوگوں کے بارے میں کچھ
کہیں گے - کیونکہ وہ تو مرکز میں جن کی حکومت ہے ان کی حمایتی ہیں - بنگال کے سیلاب زدہ
عوام کے حالات کو دیکھتے ہوئے ہم نے تقریباً ۱۲ ہزار ۸۲ لاکھ روپئے کا demand کیا
تھا لیکن ہمیں افسوس ہے کہ یہ لوگ تو ہمارے بنگال کے عوام کے لئے بہت ساری باتیں کہتے ہیں لیکن
[illegible] ہمارے کسان اور غریب طبقے کے لوگ بہہ گئے ہیں اجڑ گئے ہیں ان کے لئے انہوں نے کچھ نہیں کیا۔

تقریباً ۶/۷ مہینے ہو چکے ہیں گزر چکے ہیں۔ ہم نے بار بار demand کیا ہے مرکزی حکومت سے لیکن مرکزی حکومت نے ہمیں محروم کیا۔ فاضل دوستوں سے امید تھی کہ وہ بجٹ سیشن میں اس کا ضرور ذکر کریں گے اور مرکز کے پاس demand کریں گے کیونکہ وہ بھی تو بنگال کے ہیں لیکن انہوں نے اس کا ذکر نہیں کیا جس کا ہمیں افسوس ہے۔ گجرات میں جو زلزلہ آیا جس سے ہزاروں ہزار لوگ مارے گئے، بے شمار مکانات گر گئے ان کے ساتھ ہماری پوری ہمدردی ہے۔ بنگال کے عوام اور یہاں کی حکومت ان سے پوری ہمدردی کرتے ہوئے ہر کام انجام دینے کے لئے تیار ہیں۔ ہم سے جو ہو سکا ہم نے کیا بھی ہے۔ ہماری حکومت نے بھی کیا ہے۔ لیکن سوال یہ ہے کہ گجرات کے لئے ایک نظریہ اور بنگال کے لئے ایک نظریہ، یہ تو ہونا نہیں چاہئے تھا۔ اسلئے ہم اپنے فاضل دوستوں سے کہیں گے کہ وہ مرکز میں جو حکومت ہے جس کے وہ دوست ہیں جسکے وہ چاہنے والے ہیں ان کے سامنے اس سلسلے میں آواز اٹھائیں لیکن افسوس ہے کہ بنگال کے عوام کے لئے جو سیلاب میں بہہ گئے، اجڑ گئے، ان کے سینے میں درد نہیں ہے کوئی ٹیس ٹیک نہیں ہے اور یہی لوگ اس چناؤ میں بنگال میں حکومت کرنا چاہ رہے ہیں۔ آج یہ سوچنے کی بات ہے۔ ہم یہ کہنا چاہتے ہیں کہ انکو اس سلسلے میں آواز اٹھانا بہت ضروری بھی تھا۔

مرکزی حکومت نے آج باہری ملکوں کے لئے ملک کے سارے کھڑکی دروازے کھول دئیے ہیں جس کے خلاف ہماری جنگ آزادی کی ایک تاریخ ہے۔ چاہے وہ حکومت امریکہ ہو یا حکومت برطانیہ۔ ساتھ ہی پونجی وادی اور سرمایہ دار لوگوں کے لئے بھی سارے دروازے کھول دئیے گئے ہیں کہ آپ آئیے اپنے سامان اپنے ملک سے ہمارے ملک میں لے آئیں۔ یہاں آپ کی چیزوں کے لئے بازار کھلا ہے۔ تو ہم اپنے فاضل دوستوں سے پوچھنا چاہتے ہیں سوال کرنا چاہتے ہیں کہ وہ تو ہمارے بنگال کے ہیں گاؤں دیہات یا شہر سے نمائندہ چنے گئے ہیں، وہ کہیں کہ ہمارے ملک کا جو Production ہے جو اتپادن یا پیداوار ہے وہ کہاں جائے۔ آج کسان سر پیر لگا کر رو رہے ہیں تڑپ رہے ہیں

کہ انکی اگائی ہوئی فصلوں کی کوئی قیمت بازار میں نہیں ہے ۔ یہ وہ کسان ہیں جو زمین کا سینہ چیر کر
اپنے خون پسینے کی شکل میں بہا کر فصل اگاتے ہیں ۔ وہ کسان اب نہیں چاہتے ہیں کہ وہ
اپنی زمین پر اور ہل جوتیں ۔ لیکن اس سلسلے میں انکی زبان خاموش ہے وہ مرکزی
حکومت کی اس پالیسی کے خلاف نہیں کہتے ہیں جس کی وجہ سے ہمارے گاؤں دیہات کے
لاکھوں لاکھ کسان بھوکے ننگے ہو رہے ہیں ۔ وہ کسان طبقے کے لوگ ہوں یا مزدور طبقہ
کے لوگ ان کے خلاف مرکزی حکومت کی جو پالیسی ہے اس کے خلاف ہماری تحریک ہے
ہماری آواز ہے ۔ ہمارے فاضل دوست اس بات کو نہیں سمجھتے وہ کہتے ہیں کہ ہم بار بار
ایک ہی بات کا ذکر کرتے ہیں ۔ ضرور ہم اس کا ذکر کریں گے کیونکہ یہ ایک مسئلہ ہے ایک
اہم مسئلہ ۔ اسلئے ہمارے فاضل دوستوں سے ہمیں یہ کہنا ہے کہ وہ اس بارے میں اچھی
طرح سوچیں سمجھیں ۔ ہمارے وزیر خزانہ ڈاکٹر اسیم داس گپتا نے جو بجٹ پیش کیا ہے ان میں
گذشتہ تمام باتوں کو سامنے رکھ کر تمام حقیقتوں کا جائزہ لیا گیا ہے ۔ اس کے لئے ہم
انھیں مبارک باد پیش کرتے ہیں ۔ اور وہ اس لئے کہ آج پانی کا مسئلہ کافی اہم ہے ۔
بہت سارے ایسے districts ہیں ضلع ہیں جہاں ارسینک ( Arsenic )
سے لوگ پریشان ہیں ۔ ارسینک ( Arsenic ) کو روکنے کے لئے اچھا پانی گاؤں دیہات
کے لوگوں تک ~~پہنچانے کے لئے~~ چالیس لیٹر Per head کے حساب سے پہنچانے کے لئے ~~مخصوص~~
تین برسوں کے اندر اس کام کو انجام دینے کے لئے وہ بجٹ میں وعدہ کر چکے ہیں ۔ ہمیں
امید ہے کہ پانی کا یہ مسئلہ حل ہو جائے گا بشرطیکہ ہم وزیر خزانہ ڈاکٹر اسیم داس گپتا
کی پیش کردہ تجویزوں کی حمایت کریں اور ان کے ساتھ مل کر کام کریں ۔ ساتھ ساتھ
ہماری ریاستی حکومت بیکاری اور بے روزگاری کے مسئلہ کو دور کرنے کے سلسلے میں بھی
فکرمند ہے ۔ روز بروز بیکاروں کی تعداد میں اضافہ ہو رہا ہے جو ان گنت ہے ۔ اسے ایک روز میں
دور نہیں کیا جا سکتا ۔ یہ کوئی علاؤالدین کا چراغ نہیں ہے کہ جسے گھسنے سے بیکاری
فوراً دور ہو جائے ۔ ایسی بات نہیں ہے ۔ اسے دور کرنے کے لئے جہاں جہاں کوششیں ۔

جاری ہیں وہیں مرکزی حکومت کی پالیسی کے ذریعے کئی کارخانے بند ہو رہے ہیں ۔ جو Sick Industries ہیں وہ بھی آہستہ آہستہ بند ہو رہی ہیں ۔ سنٹرل گورنمنٹ کی جو undertaking Industries ہیں انکی حالت بھی خراب ہے ۔ مرکزی حکومت چاہتی ہے کہ یہ بھی آہستہ آہستہ ختم ہو جائیں خاص طور پر بنگال میں ۲۷ ایسی Industries ہیں جن کی تمام معاشی ذمہ داری ہماری حکومت پر عائد ہوتی ہے تو کیا ہر سال ساتھ ہی بیکاری بڑھ رہی ہے ۔ ایک طرف نوجوان طبقہ دوسری طرف جو کام کر رہے تھے وہ بیکار ہو رہے ہیں ۔ بینک کی پالیسی لیجئے ، لائف انشورینس (Life Insurance) کی پالیسی لیجئے ! مرکزی حکومت جو پالیسی لے رہی ہے اس سے بیکاری بے روزگاری بڑھ رہی ہے ۔ ایسے حالات ، ایسے ماحول میں کھڑے ہو کر بہت ہی ہمت کے ساتھ وزیر خزانہ ڈاکٹر اشیم داس گپتا نے جو تجویز پیش کی ہے اسکی ہم حمایت کرتے ہیں ۔ پانچ سال کے اندر بیکاری دور کرنے کے لئے انھوں نے جو وعدہ کیا ہے ہمیں امید ہے کہ بیکاری و بے روزگاری کے جو مسائل ہیں وہ دور ہوں گے ۔ ساتھ ساتھ تعلیم (Education) کے معاملہ میں بھی غور و خوض کرکے انہوں نے اپنی تجویز رکھی ہے ۔ چاہے وہ انجینیرنگ کالج ہو یا ٹیکنیکل جو بھی ہو سب کو آگے بڑھانے کی انھوں نے بات کہی ہے ۔ کیونکہ صرف آج کے زمانے میں صرف پڑھائی لکھائی سے نہیں ہاتھ کے کام ، کاریگری کے کام کا سیکھنا بہت ہی ضروری ہے ۔ اور ہماری حکومت کئی سالوں سے یہ کوشش کر رہی ہے ۔ آئندہ کے لئے بھی جو تجویز پیش کی ہے اس کے ذریعے صرف clerk تیار کرنا نہیں ہے بلکہ پڑھے لکھے نوجوان ہاتھ کا ہنر سیکھ سکیں گے ٹیکنیکل (Technical) کام کو وہ اپنا سکیں گے ۔ حسب ضرورت گاؤں کے انتظام کرنے کی تجویز انہوں نے پیش کی ہے اسلئے ہم ان کا شکریہ ادا کرتے ہیں ۔ ساتھ ساتھ یہ بھی ہے کہ چھوٹے چھوٹے ننھے ننھے بچے جو تعلیم سے محروم رہتے ہیں ~~[illegible]~~ گزشتہ بار ہم نے دیکھا کہ تقریباً ۸ ہزار

سے بھی زیادہ چھوٹے بچوں کو تعلیم دینے کے لئے انتظام کیا گیا - آئندہ بھی یہ بچے صحیح
تعلیم کے راستے پر چل سکیں اس کے لئے ان کی عمر کی افزائش کے ساتھ ساتھ اسکولوں کا بھی
بتدریج انتظام کرنے کے لئے ہمارے ڈاکٹر اسیم داس گپتا نے جو تجویز پیش کی ہے اس کی بھی
ہم حمایت کرتے ہیں - ساتھ ساتھ یہ بھی کہنا بہت ضروری ہے کہ پنچایت آج بھی گاؤں
دیہات کے لوگوں کے لئے ایک مثال ہے - اس کے ذریعے بام فرنٹ کے زمانے میں
ہمارے دور حکومت میں بہت سے کام ہوئے ہیں - گاؤں دیہات کے لوگ آج ۲۲
سالہ بام فرنٹ کے زمانے میں وہ یہ نہیں کہتے ہیں کہ ہمیں کھانا دیجئے - ہمیں کپڑا
دیجئے - نہیں! پنچایت کے ذریعے سڑکیں بنی ہیں کھیتی باڑی ہوتی ہے - ضرور دوسرے
دوسرے کاموں کو انجام دیا ہے - گاؤں کے لوگ پنچایت کے ذریعے اپنا حق
سمجھنے لگے ہیں۔ (حاصل) ادا کرنے لگے ہیں - ہاں، ابھی بھی گاؤں دیہات میں ہم جاتے ہیں
تو لوگ بدولت یعنی بجلی چاہتے ہیں جس کی وہاں کمی ہے - وہ سوال کرتے ہیں کہ
الیکٹرک پول کب لگے گا؟ کہاں لگے گا - یہ دیکھا جا رہا ہے - ہم ترقی
کے راستے پر جا رہے ہیں - رکاوٹیں بہت سی ہیں - ہمارے فاضل دوست، ہماری
مخالف پارٹیاں تو ہیں وہ سب صرف مخالفت کرتے ہیں۔ وہ نہیں چاہتے ہیں کہ
مغربی بنگال میں ہماری ریاستی حکومت امن وامان کے ساتھ کوئی کام انجام دے -
اس لئے وہ لاء اینڈ آرڈر (Law and order) کا سوال اٹھا دیتے ہیں۔
طرح طرح لوگوں کو ورغلاتے ہیں - پریشانی پیدا کرتے ہیں - آپ جانتے ہیں
کہ وہ چاہے مدناپور کا گھٹنا (واقعہ) ہو چاہے دیگر گھٹنا ہو! اسے
سجا بنا کے بالکل Blue Print تیار کرکے پیش کیا جاتا ہے کہ یہ یہ
ہو رہا ہے کیونکہ وہ جانتے ہیں کہ ان کے پیروں تلے زمین نہیں ہے - غریب طبقے
کے لوگوں، کسان طبقے کے لوگوں، مزدور طبقے کے لوگوں نے اپنے تلخ تجربے کے ذریعے یہ

ان کے حق کے لئے کس طرح سے
سمجھ لیا ہے کہ عام فرنٹ کی حکومت میں ان کے مفاد کے لئے
اہتمام کر انجام دیا جا رہا ہے۔ لیکن ہمارے فاضل دوست بیرو دوسری (مخالف) پارٹیاں
جو ہیں وہ چاہتے ہیں کہ کسی صورت سے وہ راشٹرپتی میں بیٹھ جائیں اور اس کے لئے وہ
لا اینڈ آرڈر (Law & order) کا سوال پیدا کرکے لوگوں کو ورغلانا چاہتے
ہیں۔ وہ یہ نہیں چاہتے کہ بنگال کے لوگ Distrects (اضلاع میں) سیلاب جو
آیا ہے ان کے حق میں آواز اٹھائیں ان کے لئے مرکز میں جا کر ڈیمانڈ (Demand)
کریں۔ وہ یہ سوال نہیں اٹھاتے ہیں۔ ہاں ان کے سامنے یہ سوال ہے کہ ریل کا کرایہ
کیسے بڑھے۔ انھیں کوئی فرق نہیں پڑتا کہ جو بجٹ آ رہا ہے اس سے تمام درمیانی
طبقہ کے (middle class) کے لوگوں اور غریب لوگوں پر بوجھ پڑے۔ ریل کا
کرایہ بڑھا یا گھٹا اس سے انھیں کوئی فرق نہیں پڑے گا۔ بنگال میں وہ لوگوں کو
چناؤ کے زمانے میں سمجھانے کی کوشش کریں گے اس لئے وہ کوشش کر رہے ہیں۔ اس سے
بنگال کے لوگوں پر کوئی اثر نہیں ہوگا۔ بنگال کے لوگ بہت زیادہ سمجھدار ہیں۔
تمام باتوں کو سمجھتے ہیں۔ ہمارے فاضل دوستوں سے امید تھی ہم یہ آشا کرتے تھے
کہ پیٹرول کی قیمت میں اضافہ کے خلاف کچھ کہیں گے۔ انٹرنیشنل مارکیٹ (Inter-
national market) میں آپ دیکھیں گے کہ پیٹرول کی قیمت گھٹی ہے اس میں اضافہ
نہیں ہوا ہے لیکن ڈپٹی اسپیکر (Dy. speaker) صاحب ہم اپنے فاضل دوستوں سے
سوال کرنا چاہتے ہیں کہ پیٹرول منسٹر (Petrol minister) یہ کہہ رہے تھے کہ
بازار بہت زیادہ ہے۔ انٹرنیشنل مارکیٹ (International market) میں
بھاؤ بڑھ گیا ہے اسلئے ہم مجبور ہو کر ہم قیمت بڑھا رہے ہیں۔ لیکن اب جہاں قیمت
گھٹی ہے وہاں گھٹاتے کیوں نہیں ہیں؟ یہ بات یہ لوگ نہیں کہیں گے۔ جتنی خرابی ہے

وہ ہماری حکومت کی ہے وہ یہ نہیں کہنا چاہیں گے ۔ تو ہم یہ کہنا چاہیں گے کہ حقیقت
کو آپ سمجھنے کی کوشش کریں ۔ آج بنگال کے جو حالات ہیں ؟ عوام کیا چاہ رہی ہے سو
آپ اسے سمجھیں اور سمجھ کر عوام کے حق میں آپ بات کریں ۔ یہاں جو بجٹ
پیش کیا گیا ہے اسکی حمایت کرتے ہوئے ہم کہیں گے کہ گاؤں دیہات میں جو بجلی کا
سوال ہے ۔ پنچایت کے ذریعے الکی کا کام جس تیزی کے ساتھ ہونا چاہیے تھا وہ
نہیں ہو رہا ہے اس لئے ہم وزیر خزانہ ڈاکٹر اسیم داس گپتا سے گذارش کو (Request)
کریں گے کہ وہ اس پر غور کریں اور پنچایت کے ذریعے اور تیزی کے ساتھ اس
کام کو انجام دینے کے لئے پوری کوشش کریں ۔ انہی باتوں کے ساتھ شکریہ
ادا کرتے ہوئے ہم اپنی بات ختم کرتے ہیں ۔

[3-20 — 3-30 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকমার দাশগুপ্ত ২০০০-২০০১ সালের যে বাজেট বক্তব্য রেখেছেন, আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলব।

স্যার, গতবারের বাজেট বক্তৃতা যদি আপনার কাছে থাকে তাহলে দেখবেন—শুধু কিছু কিছু সংখ্যার পরিবর্তন করে গতবারের বইটাই ছাপিয়ে দিয়েছেন উনি। স্যার, আমি অনেক পন্ডিত ব্যক্তির সান্নিধ্যে আসার সুযোগ লাভ করেছি, কিন্তু এমন অসত্য কথা বলা পন্ডিত ব্যক্তি আমি দেখি নি। যে শিক্ষা পায় নি, সে একটা অসত্য কথা বললে ধরা পড়ে যায়। কিন্তু পন্ডিত ব্যক্তি যদি অসত্য কথা বলেন, তাহলে সে সুন্দর ভাবে বলেন। সফিসটিকেটেড কায়দায় বলেন। তাতে আপনি ধরেও ধরতে পারবেন না। আমি যে কদিন দেখছি, তাতে ওঁনার সম্বন্ধে এই ধারণাই হয়েছে। এই বাজেট বইটা যদি পুরো পড়েন তাহলে নিশ্চয় বুঝতে পারবেন। আমি দু একটা কথা বলছি। উনি বন্যা নিয়ে বলেছেন। অভূতপূর্ব বন্যা হয়ে গেল। অভূতপূর্ব বন্যা রাজ্যকে আঘাত করেছে। এটা দুঃখজনক ব্যাপার। দুর্ভাগ্যজনক ঘটনা। এত বর্ষণ হয়েছে, সারা বছরের বর্ষণ ৪ দিনে হয়েছে—সবই ঠিক আছে। কিন্তু ঠিক সময়ে যদি বাঁধ থেকে জল ছাড়া যেত, তাহলে বোধ হয় এতটা বন্যা হত না। বিভিন্ন পত্র পত্রিকায় দেখেছি—যারা লিখেছে তারা ব্যাখ্যা করে বলে দিয়েছে যে, ঠিক ঠিক সময়ে যদি বাঁধগুলি থেকে জল ছাড়া যেত, তাহলে এক রাতের মধ্যে এক তলা, দোতলা বাড়িতে জল ঢুকত না। আর সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হল যে, একশো বছরেও যে জায়গায় বৃষ্টির জল জমে নি বা বন্যা প্রবেশ করে নি, সেখানে আবার বিগত বন্যায় দেখলাম যে, সেইসব জায়গায়

বন্যা গেছে। এর সঙ্গে সেচ দপ্তরের ব্যর্থতা স্বীকার করলে খুশি হতাম। রাজ্যের অনেক ক্ষতি হয়েছে। অনেক মানুষের জীবন নষ্ট হয়ে গেছে। ১৩৬২ জন মারা গেছে। বন্যা হয়ে যাবার পরে উনি ঘোষণা করলেন যে, মৃত ব্যক্তিদের এককালীন করে টাকা দেওয়া হবে। আমি আশা করব যে, উনি জবাবি ভাষণে বলবেন যে কত জন ব্যক্তিকে উনি টাকা দিয়েছেন। এত বাড়ি ভেঙ্গে গেছে। বাড়ি রিপেয়ার করার জন্য কতজনকে উনি টাকা দিয়েছেন। দু এক জায়গায় হয়ত দলের লোকদের পঞ্চায়েতের পরিচালিত এলাকায় টাকা দিয়ে দেওয়া হয়েছে। কিন্তু সামগ্রিক ভাবে সবাইকে দেওয়া হয় নি। বন্যাতে যাদের বাড়ি ধ্বংস হয়েছিল, তারা পরবর্তীকালে নিজেদের উদ্যোগে ব্যক্তিগত ভাবে টাকা সংগ্রহ করে বাড়ি সারাই করছে। আপনি ৩.৮ নাম্বার পয়েন্টে বলেছেন—কলকাতার মহাকরণ থেকে বন্যা কবলিত জেলাগুলির সঙ্গে প্রতিদিন জীবন্ত যোগাযোগ রেখে জেলায় প্রশাসন, পঞ্চায়েত ও পৌরসভার মধ্যে সমন্বয় সাধন করে এবং ক্ষতিগ্রস্ত এলাকার মানুষদের সরাসরি যুক্ত করে। কিন্তু আমরা কি দেখেছি? ৮ দিন কোথাও কোনও খবর পাওয়া যায় নি। কে কোথাও আছে তা জানা যায় নি। ভগবানগোলায় একটা ব্যাঙ্কে আমার এক বন্ধু ব্যাঙ্ক ম্যানেজার। ১০ দিন তার বাড়ির লোক কোনও খবর পায় নি। আমি ব্যক্তিগত ভাবে রাইটার্স বিল্ডিং-এ যোগাযোগ করেছিলাম। কোনও যোগাযোগ করা যায় নি। ওখান থেকে কন্ট্রোল রুমে যে খবর দেওয়া হয়েছিল—তা হচ্ছে আমরা বলতে পারছি না। আমাদের কাছে সরাসরি কোন খবর নেই। বলছেন জীবন্ত যোগাযোগ হয়েছে। কোথাও কোনও যোগাযোগ ছিল না। আমাদের যা পরিকাঠামো, তা কত দুর্বল সেটা বন্যার সময় প্রকাশ হয়ে গেছে। যেখানে যত আত্মীয় স্বজন আছে, গ্রামের মধ্যে, তাদের কোনও খবর পাওয়া যায় নি। আমি একজন সি.পি.এম. বিধায়ক আছেন, তার নাম বলে বিব্রত করতে চাই না, তিনি নর্থ ২৪ পরগনা কোনও একটা কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছিলেন, তার মেয়ে এম.এল.এ. হোস্টেলে ছিল, ৫ দিনের দিন তিনি বলছেন যে, একজন লোকের মাধ্যমে খবর পেয়েছি আমাদের বাড়ির দোতলা দিয়ে জল বয়ে যাচ্ছে।

[3-30 — 3-40 p.m.]

সে বলছে আমার বাবার কোন খবর নেই। বাবা কোথায় আছে আমি কোনও খবর করতে পারছি না। এম.এল.এ. হোস্টেল থেকে বিধায়কের কন্যা এই কথা বলছে যে আমার বাবার কোনও খবর করতে পারছি না। সে বলছে যে খবরের কাগজে দেখলাম যে আমাদের বাড়ির আর কোনও কিছু অবশিষ্ট নেই। আর আপনি বলেছেন যে প্রতিনিয়ত জীবন্ত যোগাযোগ রেখেছেন। এসব মিথ্যা কথা। আপনার নিজের দলের এম.এল.এ.-র কাছে খবর নিন। এই হচ্ছে সামগ্রিক চিত্র বন্যার সময়ে যোগাযোগের।

শিল্পের ব্যাপারে বলি। হলদিয়া পেট্রো রসায়ন উৎপাদন শুরু করেছে। এই প্রকল্প ইতিমধ্যেই চলতি লাভ দেখাতে শুরু করেছে। আমি বলছি না এটা সাদা হাতি। আমরা সবাই তো পত্র পত্রিকা পড়ি তারা তো দেখতে পান যে দেনা কত হচ্ছে। প্রচুর কোটি টাকা দেনা নিয়ে চলছে আবার বলছেন ডাউন স্ট্রিমে নাকি প্রচুর ইন্ডাস্ট্রি হয়ে গেছে। এত গেল ইন্ডাস্ট্রির ব্যাপার আমাদের জেলায় একগাদা হিসেব আছে কোথাও স্যার কিছু হয় নি। এত বড় মিথ্যা সারা বইতে ছাপিয়ে বিলি করছেন। বছরে আট লক্ষ বেকার ছেলে চাকরির সুযোগ পাবে। আজ সকালে যদি উনি থাকতেন তাহলে উনি লজ্জা পেতেন অবশ্য যদি ওঁর লজ্জা থাকত। আজকে সকালে মহম্মদ আমিন সাহেব বলছিলেন যে আমাদের রাজ্যে ৬০ লক্ষ বেকার। আমি অবাক হয়ে যাই যে কেন এই বেকার ছেলেরা আমাদের আক্রমণ করে না। একদিন আসবে যখন হুটার লাগানো গাড়িগুলোকে বেকার ছেলেরা আক্রমণ করবে। আর আপনি আপনার বইতে বলেছিলেন যে বছরে আট লক্ষ বেকার ছেলে চাকরি পাবে। এই মিথ্যাচারের শেষ হওয়া দরকার। উনি বলছেন যে মাঝারি শিল্প, ক্ষুদ্র শিল্প হবে কিন্তু কত শিল্প বন্ধ হয়ে গেল। কেন্দ্রে যে অর্থনৈতিক পলিসি তার জন্য নাকি শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। কিন্তু রাজ্যে হাজার হাজার ক্ষুদ্র শিল্প বন্ধ হয়ে গেল তার হিসাব কে রাখবে। হাজার হাজার ছেলে বেকার হয়ে যাচ্ছে তার হিসাব কে দেবে? শুধু কেন্দ্রীয় সরকারের উপর দোষ চাপানো এত ২৪ বছর ধরেই চলছে। আগে বলতেন ইন্দিরা গান্ধী সর্বনাশ করেছেন, রাজীব গান্ধী সর্বনাশ করেছেন। এই রেকর্ড আর কতদিন চলবে? এই স্ট্র্যাটেজি আর কতদিন চলবে। আপনি আপনার বাজেট বক্তৃতায় বলেছেন যে এর মধ্যে বিদ্যুতের ক্ষেত্রে উল্লেখনীয় যে ইদানিং কালে রাজ্যের সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ বিদ্যুৎ প্রকল্প, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের তিনটি ইউনিটের মধ্যে প্রথম দুটি ইউনিট নির্দিষ্ট সময়ের আগেই সমন্বিত হয়েছিল, এবং তৃতীয় ইউনিটটিও সম্প্রতি সমন্বিত হল। স্যার, বক্রেশ্বর এর আগেও ৪।৫ বার উদ্বোধন হয়েছে। কতবার বক্রেশ্বর ওপেন হচ্ছে স্যার, আমি বুঝতে পারছি না।

[3-40 — 3-50 p.m.]

আপনি বলেছেন বিদ্যুৎ ব্যবস্থার, বিদ্যুৎ বন্টন ব্যবস্থার উন্নতি হয়েছে। এটা কি উন্নতি বলা যায়? আজকে পশ্চিমবাংলায় কত ঘন্টা লোডশেডিং হয় জানেন, আজকে আসানসোলে দিন ১৬/১৭ ঘন্টা লোডশেডিং হয়। এর আগে আমি বিধানসভায় দুবার বলেছি এই বিদ্যুৎ নিয়ে। কিন্তু বলে কি হবে যাদের মিনিমাম আত্ম সম্মান নেই, তাদের গায়ে মানুষ থু থু ফেলবে। স্যার, আমার লজ্জা হয়, দু জন মন্ত্রী ক্ষিতি গোস্বামী ও যোগেশ বর্মন উত্তরবঙ্গে গিয়ে ছিলেন একটা ব্রিজ ওপেন করতে। সেখানে এলাকার জনগণ ওদের ডায়াসে উঠে পড়ে, তাঁদের গো-ব্যাক বলেছেন। মন্ত্রীদের সম্বন্ধে জন

প্রতিনিধিদের সম্বন্ধে মানুষের মনে জনগণের মনে শ্রদ্ধা এই জায়গায় গিয়ে পৌঁছেছে। আপনি বলেছেন বিদ্যুৎ উদ্বৃত্ত। এখন গ্রামে খুঁটি পোঁতা আছে। গ্রামে খুঁটি পুঁতে দিয়ে গেছে সেখানে বিদ্যুৎ আসবে কবে তার ঠিক নেই। আবার যে সব গ্রামে বিদ্যুৎ এসেছে সেখানে দিনের মধ্যে ১৫/১৬ ঘন্টা লোডশেডিং। আপনাদের কি ইনফ্রাস্ট্রাকচার আছে? আপনার যদি সৎ সাহস থাকে আপনি পার্টির এম.পি.-দের জিজ্ঞাসা করবেন যে যত টাকা তাঁরা দিয়েছেন সেই টাকা কোথাও খরচ হয়েছে কিনা? আমাদের এম.এল.এ.-রা যে টাকা দিচ্ছি সেটা সেখানে যাচ্ছে না। ডিপার্টমেন্টের এই অবস্থা হয়েছে, আবার আপনি বলছেন যে বিদ্যুতে আমরা স্বয়ং সম্পূর্ণ, আপনারা প্রতিটি গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছেন। চাকরির ক্ষেত্রে দেখুন ৬০ লক্ষ ছেলে বেকার রয়েছে। আপনি বলছেন আগামী ৫ বছরে শতকরা ১০০ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে যাবে। আমি আশা করি আপনি জবাবি ভাষণে এ ব্যাপারে ব্যাখ্যা করবেন। এখানে পঙ্কজদা একটা পয়েন্ট বলে দিয়েছেন, যেটা আমি লিখে নিয়ে এসেছিলাম। আপনি বলেছেন ৪.১৩-তে এছাড়াও ইঞ্জিনিয়ারিং কলেজের ক্ষেত্রে, ছাত্রদের বেতনের ওপর সীমা বজায় রেখে, সরকারি উদ্যোগের পাশাপাশি যৌথ ও বেসরকারি উদ্যোগকেও, সুযোগ দেওয়ার ইঞ্জিনিয়ারিং কলেজের সংখ্যা ১৯৯৬ সালের ৯টি থেকে বর্তমানে ৩০টিতে পৌঁছেছে, এবং আরও প্রায় ১০টি কলেজ শুরু হওয়ার মুখে। আগামী ৫ বছরে এই সংখ্যাকে অন্ততঃ ১০০টিতে তোলা সম্ভব। এছাড়া, সাধারণ ও পঞ্চায়েত পরিচালিত মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের আওতাতেও নামিয়ে আনা হবে বৃত্তিমূলক ও কারিগরি শিক্ষার সুযোগ, যাতে আগামী ৫ বছরের মধ্যে প্রতি বছরে অন্ততঃ দেড় লক্ষ ছাত্র-ছাত্রীকে এই ধরনের শিক্ষার সুযোগ, সাধারণ শিক্ষার সঙ্গে সমন্বয় করেই দেওয়া যায়। পশ্চিমবঙ্গে মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় পঞ্চায়েতের মাধ্যমে কোথায় হয় সেটা আমার জানা নেই। আমার মনে হয় আপনার লেখাতে ভুল হয়ে থাকতে পারে। আমি আশা করি আপনি এগুলি রেকটিফাই করে নেবেন। স্যার, আমি মোটামুটি বললাম, এই বাজেট বক্তৃতার কোন সারবত্তা নেই। এখানে নতুন কোন আশার কথা নেই। আপনি বলেছেন আগামী দিনে বেকারি দূর হয়ে যাবে। আপনি প্রতি বারেই বলেন ১ কোটি চাকরির ব্যবস্থা হবে। যেখানে বিদ্যুৎ নেই সেখানে বিদ্যুৎ করে দেবেন, যেখানে রাস্তা নেই, সেখানে রাস্তা করে দেবেন, গ্রামের সাথে শহরের যোগাযোগের যে রাস্তা করার কথা ছিল সেটা কোথায় হল?

আজকে গ্রাম থেকে শহরে আসতে হলে বর্ষাকালে এক হাঁটু কাঁদা ভেঙ্গে গরুর গাড়ি করে আসতে হয়। তাই আপনার বাজেট সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করছি। ধন্যবাদ।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার

দাশগুপ্ত মহাশয় ২০০১-২০০২ সালের জন্য যে বাজেট বিবৃতি এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে কয়েকটা কথা বলছি। এই বাজেট বক্তৃতা আশা ব্যাঞ্জক এবং মাননীয় অসীম বাবু অনেক খেটে-খুটে এটা এখানে উপস্থিত করেছেন কিন্তু এর মর্মার্থ উপলব্ধি করতে যে গভীরতা দরকার তা মাননীয় বিরোধি সদস্যদের কারুর নেই। আমি পঙ্কজ বাবুর বক্তৃতা শুনেছি। আর, তাপস বাবু যে কি বললেন, সেলফ কন্ট্রাডিক্টরি, পড়াশোনা করেন নি। ভারতবর্ষের সমস্ত জায়গায় একটা ভয়ানক সঙ্কট চলছে। আমাদের এখানেও বন্যার ফলে একটা সঙ্কট তৈবি হয়েছিল। ২ কোটি মানুষ এফেক্টেড হয়েছিল, ৬ হাজার কোটি টাকার সম্পত্তি, সম্পদ নষ্ট হয়েছে। গুজরাটেও ভূমিকম্প হয়েছে, সঙ্কট সৃষ্টি হয়েছে। এছাড়াও ভারতবর্ষের কোনায় কোনায় ভয়ানক সঙ্কট, বেশ কিছু জায়গায় আছে। কাশ্মীরে উগ্রপন্থী কার্যকলাপ লক্ষ্য করা যাচ্ছে। আমরা আতঙ্কিত হয়ে পড়ছি। নানা দিক থেকে কিছু কিছু ঘটনা সাধারণ মানুষের জীবনকে প্রভাবিত করছে। কিন্তু সবচেয়ে বেশি প্রভাবিত করছে কি? তা হচ্ছে, কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়েছেন, বিশ্ব-বাণিজ্য সংস্থা, আই.এম.এফ., ওয়ার্ল্ড ব্যাঙ্ক-এর থেকে যে নীতি তারা গ্রহণ করেছেন, তারা যে ভাবে গাইড লাইন দিয়েছেন সেই ভাবে আত্ম সমর্পন করেছেন কেন্দ্রীয় সরকার। এবং সেই নীতির পরে আপনাদের আর বাজেট বক্তৃতার কোনও মানে আছে? আপনারা বলছেন এই বাজেট বক্তৃতার মধ্যে কি আছে? কেন, এই বাজেটের মধ্যে কোনও ট্যাক্সেশন নেই? স্পেসিফিক ট্যাক্স করার কোনও প্রোপোজাল, স্কীম নেই। এখানে শুধু মাত্র আমরা কি করতে পেরেছি এবং করতে পারি নি তার তুলনা মূলক বিষয়বস্তু উপস্থিত করা হয়েছে। কিন্তু আপনারা তার মর্মার্থ বোঝেন নি। এবং এই জন্য অপজিশন নিয়ে এসেছেন। কেন এই বিরোধিতা? বিরোধিতার জন্য বিরোধিতা। বুঝে বিরোধিতা না বুঝে বিরোধিতা। বোকারা তিনবার হাসে। আপনারা বিরোধিতায় ভেসে যাচ্ছেন। সারা ভারতবর্ষে রেট অফ গ্রোথ হচ্ছে, অল ইন্ডিয়া পারসেন্টিজ ৬ পারসেন্ট। কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে হচ্ছে ৭.৬ পারসেন্ট। এটা অবনতি হল না উন্নতি হল? এই বিরোধিতার কোনও জবাব নেই। পশ্চিমবাংলায় গত ২৪ বছর ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে, ভূমি সংস্কারের মধ্যে দিয়ে, গ্রাম-গঞ্জ-শহরে গণতান্ত্রিক ব্যবস্থা কায়েমের মধ্যে দিয়ে এই অবস্থা আমরা করতে পেরেছি। কিন্তু কেন্দ্রীয় সরকারের গৃহীত নীতির ফলে সেখানে আঘাত আসছে। এই কথাটা বুঝতে হবে। আপনারা বললেন, পশ্চিমবংলার কুটির শিল্প ধ্বংস হয়ে গেছে। সারা ভারতবর্ষে তো ধ্বংস হয়ে যাচ্ছে। সিন্দুর, আলতা, চিঁড়ে মানুষের নিত্য প্রয়োজনীয় দ্রব্য বাইরে থেকে আসবে। এবং তার থেকে আমদানি শুল্ক আপনারা প্রত্যাহার করে নিয়েছেন। কুটির শিল্পের মধ্যে অসংগঠিত বহু মানুষ যুক্ত।

[3-50 — 4-00 p.m.]

পশ্চিমবঙ্গে প্রায় ২ কোটি মানুষ এই অসংগঠিত শিল্পের সঙ্গে যুক্ত। তাদের প্রতি

আপনারা আঘাত আনছেন। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে এটা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে কি হয়েছে? কৃষিপণ্যের দাম কমে যাচ্ছে। কেন্দ্রীয় সরকারের নীতি ফলে কি হয়েছে? আজকে সস্তায় চাল দেবে বলছে! কিন্তু সস্তায় চাল ভাল করে দেবে। তখন দেখা যাবে কেমন সস্তা লাগে। আজকে ভারতবর্ষে ৬ লক্ষ শিল্প বন্ধ হয়ে গিয়েছে। তা হলে এই কর্মচারিরা যাবে কোথায়? আজকে ক্ষুদ্র ও কুটির শিল্পের সঙ্গে যারা যুক্ত তারা যাবে কোথায়? আজকে ব্যাঙ্ক বেসরকারিকরণ হচ্ছে, বিমা কোম্পানিগুলো বেসরকারিকরণ হচ্ছে। আজকে গোল্ডেন-হ্যান্ডশেক হচ্ছে না। ঘাড় ধরে পশ্চাৎদেশে পদাঘাত করে কর্মাচারিদের তাড়িয়ে দেওয়া হচ্ছে। মধ্যবিত্তদের মধ্যে আঘাত এসেছে, শ্রমিকদের ক্ষেত্রে আঘাত এসেছে, কৃষকদের মধ্যে আঘাত এসেছে, ক্ষেত মজুরদের মধ্যে আঘাত এসেছে। আজকে কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতির ফলে শিল্পের ক্ষেত্রে, সমাজের ক্ষেত্রে, ছাত্র-ছাত্রীদের ক্ষেত্রে, যুবকদের ক্ষেত্রে, মহিলাদের ক্ষেত্রে, সমাজের সমস্ত অংশের ক্ষেত্রে একটা অভূতপূর্ব সঙ্কট তৈরি হয়েছে। সেখানে দাঁড়িয়ে আজকে আমরা ২৪ বছরের মধ্যে যে ভাবে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করেছি তাতে গ্রামে-গঞ্জে উৎসাহ-উদ্দীপনার সৃষ্টি হয়েছে। যখন আমরা গুছিয়ে বসবার সুযোগ পেয়েছি সেই সময় কেন্দ্রীয় সরকার এই নীতি গ্রহণ করলেন এবং এই নীতি গ্রহণ করে তারা ৭১৪ টি দ্রব্য পরবর্তীকালে ১৪২৯ টি দ্রব্যের উপর আমদানি শুল্ক প্রত্যাহার করে ভারতবর্ষের ভিত্তিকে ধ্বংস করলেন। চীনে ক্ষুদ্র ও কুটির শিল্প সংগঠিত ভাবে গড়ে উঠেছে। সেখানে পিরামিডিক ভাবে শিল্প বা কৃষিপরিকাঠামোকে তৈরি করা হয়েছিল। যার উপর বেস করে চীন দেশের পরিকাঠামো গড়ে উঠেছে এবং তারা প্রতিযোগিতায় নামতে পারে। বামফ্রন্ট সরকার সেই পথে এগোচ্ছেন, কিন্তু আপনারা গিয়ে মূলোচ্ছেদ করার চেষ্টা করছেন। আপনারা সেখানে দাঁড়িয়ে বাজেটের বিরোধিতা করছেন। এই বাজেটের বিরোধিতা করা মানে শ্রমিক, কৃষক, ক্ষেত মজুরদের উন্নয়নের ক্ষেত্রে বিরোধিতা করা। কেন্দ্রীয় সরকার যে বাজেট প্লেস করতে যাচ্ছেন আজকে আমরা তার বিরোধিতা করছি। আজকে কেন্দ্রীয় সরকারের নীতি সাধারণ মানুষের উন্নয়নের বিরোধিতা করছে, মধ্যবিত্তদের উন্নয়নের বিরোধিতা করছে। আজকে সেখানে দাঁড়িয়ে একটা বিকল্প অর্থনীতির কথা, বিকল্প চিন্তা-ভাবনার কথা মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় বলেছেন। কিন্তু সেই বিষয়টা আপনারা বুঝতে পারছেন না। আজকে গোটা ভারতবর্ষের মধ্যে উৎপাদনের দিক থেকে পশ্চিমবঙ্গ সর্ব্বোচ্চ জায়গায় আছে। আজকে সেই জায়গায় কেন্দ্রীয় সরকারের নীতির ফলে বাইরে থেকে চাল, গম আমদানি করছেন। পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম তুলে দিচ্ছেন। এই পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের জন্য সরকার এফ.সি.আই.-এর কাছ থেকে, কৃষকদের কাছ থেকে, রাইস মিলের কাছ থেকে চাল কিনতেন। কিন্তু সেই চাল কেনা এখন বন্ধ হয়েছে। এখন বাইরে থেকে চাল, খাদ্য শষ্য আমদানি করে ৫ কোটি

টন কৃষি শষ্য কেন্দ্রীয় সরকার মজুত করছেন, যেখানে দেড় কোটি টন কৃষি শষ্য মজুত করলেই হয়। মধ্যপ্রদেশ ভাগ হল, সেখানে চিফ মিনিস্টারের দায়িত্ব নিলেন অজিত যোগী। সেই সময় কালাহান্ডি, রায়পুরে খরা চলছে। সেই মজুত চাল ছত্রিশগড়ে পৌছয় নি, কালাহান্ডিতে পৌছয় নি। সেই চাল বি.পি.এল.-এর নিচে যারা আছে তাদের কাছে পৌছয় নি। কেন্দ্রীয় সরকার বি.পি.এল.-এর নিচে যারা আছে তাদের মধ্যে দু টাকা কে.জি. দরে চাল বন্টন করার কথা ঘোষণা করেছিলেন। দেখা গেল সেই চাল নাকি খাওয়া যায় না। তারপর সিদ্ধান্ত হল, সেই চাল চলে গেল সমুদ্র গর্ভে। একটা সময় আমরা দেখেছি মার্কিন যুক্ত রাষ্ট্র সমুদ্রে চাল ফেলে দিত। আজকে আমরা ভারতবর্ষেও দেখছি যে, আমাদের কেন্দ্রীয় সরকার সমুদ্রে চাল ফেলে দিচ্ছেন। সাধারণ গরিব নিরন্ন মানুষের মধ্যে সেই চাল বিতরণ করলেন না। এর চেয়ে অমানবিক কাজ আর কি হতে পারে! দীপক বাবু সরকারি আমলা ছিলেন। এই সব বিষয়ের সঙ্গে তাঁর প্রত্যক্ষ সম্পর্ক ছিল। তিনি এসব আমার চেয়ে ভাল জানেন। তিনি আজকে কাদের সঙ্গে নিজেকে সংযুক্ত করেছেন; কোনও জায়গায় দাঁড়িয়ে ডঃ অসীমকুমার দাশগুপ্তের বাজেটের বিরোধিতা করছেন? এখানে হেলথ নিয়ে অনেক কথা বলা হল। হ্যাঁ, সরকারও হেলথ নিয়ে চিন্তিত। সমস্যাটা অনুধাবন করে বামফ্রন্ট সরকার সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গকে তৃতীয় স্থানে উন্নিত করতে সক্ষম হয়েছেন। পশ্চিমবাংলায় প্রতিদিন প্রায় তিন কোটি মানুষ এস.এইচ.সি. থেকে শুরু করে প্রাইমারি হেলথ সেন্টার; রুরাল হসপিটাল, সাব-ডিভিশনাল হসপিটাল, জেলা হাসপাতাল এবং কলকাতার মেডিক্যাল কলেজগুলোয় চিকিৎসার সুযোগ পাচ্ছে। প্রতিদিন সরকারি ব্যবস্থার মধ্যে দিয়ে রাজ্যের তিন কোটি মানুষ বেনিফিট পাচ্ছে, এটা কি কেউ অস্বীকার করতে পারেন? আমরা যখন হলদিয়া গড়ার চেষ্টা করছিলাম তখন চারিদিক থেকে বলা হয়েছিল—হলদিয়া কোনও দিনই হবে না। নানা ভাবে বাধাও দেওয়া হয়েছিল। আজকে সেই হলদিয়া হয়েছে। কয়েক দিন আগেই প্রাক্তন মুখ্যমন্ত্রী বক্রেশ্বরের তৃতীয় ইউনিট উদ্বোধন করে এসেছেন। এখানে একজন বিধায়ক ছিলেন, পরবর্তীকালে তিনি হেরে গেছেন। লোকসভার নির্বাচনে দাঁড়িয়ে বিধানসভায় ইস্তফা দিয়েছিলেন। ভেবে ছিলেন লোকসভায় জিতবেন। তাই তিনি বিধানসভায় পদত্যাগ-পত্র দিয়েছিলেন। লোকসভায় নির্বাচনে জিততে পারেন নি। এমন কি পরবর্তীকালে বিধানসভার নির্বাচনেও হেরেছেন। তিনি এখানে দাঁড়িয়ে বলেছিলেন, 'বক্রেশ্বর হলে আমার হাতের তেলোয় চুল গজাবে'। প্রাক্তন বিধায়ক সুনীতি বাবু এই কথা বলেছিলেন। আজ বক্রেশ্বরের তৃতীয় ইউনিট পর্যন্ত চালু হয়ে গেছে, কিন্তু তার হাতের তেলোয় চুল গজিয়েছে কিনা আমি জানি না। নিশ্চয়ই চুল গজায় নি। আমি মাননীয় সদস্যদের, বিশেষ করে বিরোধি সদস্যদের অনুরোধ করব, এই বাজেটের এথিক্যাল দিকটা বিবেচনা করবেন। এটা দরকার। আজকে কৃষক শ্রমিকদের স্বার্থের কথা চিন্তা করবার, পশ্চিমবাংলার

সাধারণ মানুষদের কথা চিন্তা করবার অবকাশ আমাদের বিরোধি বন্ধুদের নেই। এটা আমরা জানি। সামনেই বিধানসভার নির্বাচন, এর জবাব ওঁরা পাবেন, এ বিষয়ে আমার কোনও সন্দেহ নেই।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের অর্থমন্ত্রী কর্তৃক উত্থাপিত এই ভোট অন অ্যাকাউন্স বাজেটকে আমি সমর্থন করছি এবং মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি, ধন্যবাদ জানাচ্ছি। কারণ আমাদের দেশে সাধারণতঃ বাজেট পেশ হলেই গরিব মানুষরা আতঙ্কিত হয়। কিন্তু আমাদের রাজ্যে বামফ্রন্ট শাসনে যখনই বাজেট পেশ করা হোক না কেন রাজ্যের গরিব মানুষরা, মধ্যবিত্ত মানুষরা আতঙ্কিত হন না। উপরন্তু তাঁদের স্বার্থে বাজেটে কি কি বিষয় থাকবে, তার জন্য তাঁরা অধীর আগ্রহে অপেক্ষা করেন। আমরা জানি আমাদের দেশের কেন্দ্রীয় সরকারের বাজেট মানেই হচ্ছে গরিব মানুষের সর্বনাশ। তাঁদের বাজেট পেশ করার কয়েক দিন আগে থাকতেই গরিব মানুষের মধ্যে, সাধারণ মধ্যবিত্ত মানুষের মধ্যে আতঙ্ক শুরু হয়ে গেছে—সারচার্জ কত বাড়বে, আয়কর কত বাড়বে, জিনিসপত্রের দাম কত বাড়বে। আমরা জানি, কেন্দ্রের এন.ডি.এ. সরকার যে অর্থনীতি নিয়েছেন সেটা হচ্ছে উদার অর্থনীতি, আর্থিক সংস্কারের অর্থনীতি। আমরা এখানে জানতে পারলাম যে, উদারীকরণ পর্ব যখন শুরু হয়েছিল তখন দেশের মধ্যে বার্ষিক জাতীয় হার ছিল ৫.৫, আর ২০০১ সালের মধ্যে অর্থাৎ এই ১০।১২ বছরের মধ্যে সেটা কমে গিয়ে হবে ৬ শতাংশ। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে যখন উদারীকরণ পর্ব শুরু হয়েছিল তখন পশ্চিমবাংলায় বার্ষিক গড় হার ছিল ৬.৮৫ আর এখন সেটা ৭.৫৮। সুতরাং তুল্য-মূল্য বিচার করলেই বোঝা যায় এই দুই বাজেটের মধ্যে ফারাক কতখানি। কতখানি জনস্বার্থ নিয়ে, দরদ নিয়ে এই বাজেট। এই বাজেটে আমরা কি পাচ্ছি, কি আছে? এই বাজেটে আছে কর্মসংস্থানের লক্ষ্যমাত্রা। এখানে কর্মসংস্থানের লক্ষ্যমাত্রা ধরা হয়েছে বছরে ৮ লক্ষ। আর ওরা লোকসভার নির্বাচনের সময়ে বলেছিলেন ১ কোটি লোককে চাকরি দেবেন। সেই ১ কোটি লোকের চাকরি আজকে কোথায় চলে গেল? এখন শুনছি, ১০ শতাংশ কেন্দ্রীয় সরকারি কর্মচারি তাদের কর্মসংস্থান থেকে হ্রাস পাবে। আমাদের এখানে রাজ্যে মোট উৎপাদন বৃদ্ধি হার আমরা ৮ পারসেন্ট ধরেছি। আমরা সেচযুক্ত কৃষি জমি বাড়াচ্ছি, ৬৫ থেকে ৭৫ শতাংশে নিয়ে যাব। শিল্পের উৎপাদন বৃদ্ধির হার ৮ পারসেন্ট এবং ইঞ্জিনিয়ারিং কলেজ ৩০ থেকে ১০০ নিয়ে যাবার পরিকল্পনা ৫ বছরের জন্য হয়েছে। সবচেয়ে বড় কথা, দারিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা এই রাজ্যে ক্রমশঃ ক্রমশঃ হ্রাস পাচ্ছে। এখন বোধ হয় ২০।২২ পারসেন্ট হবে। আমাদের মনে আছে, হলদিয়ায় গেটওয়ে অনুষ্ঠানে মাননীয়

রাজ্যপাল গিয়েছিলেন। তিনি আমাদের লোক নন, তিনি বি.জে.পি.-র প্রাক্তন সাংসদ এবং শিল্পপতি। তিনি সেখানে তাঁর ভাষণে বলেছিলেন যে, পশ্চিমবাংলার শিল্পায়ন সম্পর্কে আমরা আগে যতটা ভেবেছিলাম এখন দেখছি তার চেয়ে অনেক বেশি পশ্চিমবাংলা এগিয়ে গেছে। অর্থাৎ আমাদের এখানে অপ-প্রচার বেশি, আমাদের এখানে মিথ্যা সংবাদ বেশি প্রচারিত হয়। শ্রী বিবেক দেব রায় যিনি একজন ইকনমিস্ট, তিনি পরিসংখ্যান দিয়ে পশ্চিমবাংলায় দারিদ্র সীমার নিচে কত পারসেন্ট লোক বসবাস করেন তার হিসাব দিচ্ছিলেন, তখন কিছু কিছু লোক হেসে উড়িয়ে দিয়েছিলেন। অনেক কালি খরচ করে সেই তথ্য যে ভুল সেটা প্রমাণ করার চেষ্টা করেছিলেন। কিন্তু সেখানেও আমরা দেখলাম মাননীয় রাজ্যপাল মহাশয় সেই কথা স্বীকার করেছিলেন। বিরোধিরা বলেন, তথ্যের কারচুপি, প্রাক নির্বাচনী বাজেট। আবার কেউ কেউ বলেন কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে আমরা নাকি সমস্ত কাজ করছি। কিন্তু মোটেও তা নয়। আমরা জানি, এইসব তথ্যের জাগলারি নয়, এটা বাস্তব ভিত্তির উপর দাঁড়িয়ে আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী এই বাজেট পেশ করেছেন এবং আমাদের যে বাজেট সেই বাজেট গরিব মানুষের কথা ভেবেই করা হয়েছে। কোন রাজ্যে আছে—কংগ্রেস, তৃণমূল বা বি.জে.পি. বলতে পারবেন? ভারতবর্ষের মধ্যে ৩০ কোটি ক্ষেত-মজুর আছে। সেইসব ক্ষেত-মজুরদের জন্য আপনাদের মন কাঁদে না, আপনাদের মন ভাবে না। কারণ আপনারা শিল্পপতিদের জন্য ভাবেন। তাই ব্যাঙ্ক রেট কমিয়ে দিলেন, সুন্দর হার কমিয়ে দিলেন। লাভবান কে হবেন? শিল্পপতিরা।

আর আমার আপনার মতন মধ্যবিত্ত যারা ব্যাঙ্কে টাকা রাখেন তাদের ক্ষেত্রে সুদের হার কমিয়ে দিয়ে মানুষকে কষ্টের মধ্যে ফেলা হল। ধরুন, যারা অবসর নিয়েছেন কর্মজীবন থেকে, তারা অবসর গ্রহণের পর যে সমস্ত টাকা পয়সা পেয়েছেন তা ব্যাঙ্কে রেখেছেন। সেখানে সুদের হারটা কমিয়ে দিলে তাদের কষ্টের মধ্যে ফেলা হবে না কি? কিন্তু সেই কাজটাই কেন্দ্রীয় সরকার করছেন এবং তা করছেন ঐ শিল্পপতিদের স্বার্থে। আপনারা ক্ষেত মজুরদের কথা বলছিলেন। শুধু ক্ষেত মজুর নয়, পশ্চিমবাংলায় যে কয়েক লক্ষ অসংগঠিত শ্রমিক আছেন—যারা রিক্সা চালান, ভ্যান চালান, কাঠের কলে কাজ করেন, তাদের জন্য পশ্চিমবঙ্গ সরকার প্রভিডেন্ট ফান্ডের ব্যবস্থা চালু করেছেন। অনেক কথা বিরোধি বন্ধুরা বললেন কিন্তু এসব কথা তারা একবারও বললেন না। বিরোধি পক্ষের বক্তারা শুধু তথ্যের জাগলারি করে পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করে তাদের ভুল পথে চালাবার চেষ্টা করে চলেছেন। তাই আজ দেখছি, ওদের এমন অবস্থা হয়েছে—শতাব্দী প্রাচীন কংগ্রেস দল আজকে আদর্শহীনতায় ভুগছে এবং তারা কোন ডালে বসবেন তা স্থির করতে পারছেন না। আর তৃণমূল, বি.জে.পি.-র কথা না বলাই ভাল কারণ ওরা দেশের একেবারে সর্বনাশ করে দিচ্ছেন। শুধু ওরা ধর্ম নিয়ে হানাহানি

করছেন তাই নয়, উদারীকরণের নামে ওরা দেশের অর্থনীতিকে, সমাজনীতিকে একেবারে শেষ করে দিচ্ছেন। আজকে উদারীকরণের নামে ওরা দেশে ঢালাও আমদানি নীতি চালু করে দেশটাকে একেবারে কঙ্কালে পরিণত করে দিচ্ছেন। আমাদের দেশ থেকে ওরা আমদানি শুল্ক তুলে দিয়ে যেটুকু নিয়ন্ত্রণ ছিল তাও শেষ করে দিয়েছেন। আগে ৭২৯টি পণ্যের উপর ছাড় দিয়েছিলেন, আগামী এপ্রিল মাস থেকে আরও ৭০০টি পণ্যকে ছাড় দিয়ে অবাধে বিদেশি পণ্য যাতে দেশের বাজারে হু হু করে আসতে পারে তার ব্যবস্থা করছেন। এমন কি রোজ সকালবেলা ঘুম থেকে উঠে যে টুথ ব্রাশ দিয়ে আমরা দাঁত মাজি তাও সমস্ত বিদেশি বহুজাতিক সংস্থাগুলির হাতে তুলে দেওয়া হয়েছে। ঐ পেপসোডেন্ট, কলগেট টুথ পেস্ট, এ তো সব বিদেশি বহুজাতিক সংস্থাগুলির দ্বারা তৈরি। আমাদের দেশের বাবুল টুথ পেস্ট যা ছিল তা তো উঠেই গিয়েছে বলতে গেলে। এমন কি পানীয় জলের ব্যাপারটাও ওরা বহুজাতিক বিদেশি কোম্পানিগুলির হাতে তুলে দিয়েছেন। আমাদের দেশে বহু জিনিস এইভাবে বিদেশ থেকে আসার ফলে আমাদের ক্ষুদ্র শিল্প মার খাচ্ছে, রুগ্ন হয়ে যাচ্ছে এবং এই আমদানি নীতির ফলে আমাদের দেশের শিল্প ব্যবস্থায় একটা দারুন আঘাত আসছে। আমাদের দেশের কলকারখানাগুলি এর ফলে ধুঁকছে। কি করছেন কেন্দ্রের ঐ বি.জে.পি.-তৃণমূল জোট সরকার ব্যাঙ্ক এবং বীমার ক্ষেত্রে? ব্যাঙ্ক, বীমাও তারা বিদেশি বহুজাতিক সংস্থাগুলির হাতে তুলে দিচ্ছেন। ওরা বিধানসভায় দাঁড়িয়ে তথ্যের জাগলারি করে চিৎকার করে বক্তৃতা করতে পারেন এবং তা করে পশ্চিমবাংলাকে হেয় করতে পারেন কিন্তু জানাবেন, এই করে মানুষের আশীর্বাদ আপনারা পাবেন না। পশ্চিমবঙ্গে এই যে ভয়াবহ বন্যা হয়ে গেল সেই বন্যার সময় আমরা দেখলাম, রেল দপ্তর থেকে তারজন্য একটি পয়সাও দেওয়া হল না অথচ গুজরাটের ভূমিকম্পের পর সেখানে রেল দপ্তর থেকে ১৫ কোটি টাকা দেওয়া হল। তারপর আমরা একদিকে দেখছি রেলে আর্থিক সঙ্কটের কথা বলা হচ্ছে, ব্যয় সঙ্কোচের কথা বলা হচ্ছে, রেলের যে গতবারে ১৫শো কোটি টাকা এবং এবারে ২।। হাজার কোটি টাকা রাজস্ব খাতে ডিভিডেন্ট দেওয়ার কথা ছিল তা দিতে পারছেন না, অপর দিকে আমরা দেখছি, রেলমন্ত্রী খড়গপুরে গিয়ে রেলের রিলিফ ফান্ড থেকে ঐ আর.পি.এফ. জওয়ান যারা গণতান্ত্রিক আন্দোলনের উপর লাঠি চালায়, হকারদের উপর অন্যায়ভাবে জুলুম করে তাদের সন্তুষ্ট করার জন্য দু লক্ষ টাকা দিয়ে এলেন, সেখানে যারা নাচ, গান করেছে তাদের ১ লক্ষ টাকা দিয়ে এলেন এবং একজন ডি.পি.ও.-কে ৫০ হাজার টাকা দিয়ে এলেন। রেলের রিলিফ ফান্ড থেকে এইভাবে টাকা দেওয়া যায় না কিন্তু সেখানে তা দিয়ে রেলমন্ত্রী নজিরবিহীন ঘটনা ঘটিয়ে এলেন। স্যার, রেলের ভাড়া বাড়বে কিনা তা নিয়ে ওদের নিজেদের মধ্যেই বিতর্ক আছে, আমি তার মধ্যে যাচ্ছি না কিন্তু আমরা দেখছি, রেলের খড়গপুর ডিভিশনে স্টেশনগুলির সৌন্দর্য বৃদ্ধির নামে

কোটি টাকা খরচ করা হচ্ছে এবং তা যাচ্ছে ঐ ঠিকাদার আর অফিসারদের পকেটে কারণ সেখানে নিম্নমানের কাজ হচ্ছে। স্যার, রেলমন্ত্রী এই রকম একের পর এ নজির বিহীন ঘটনা ঘটিয়ে যাচ্ছেন। পরিশেষে স্যার, বলি, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের এই বাজেট রাজ্যের সর্বাঙ্গীন কল্যাণকামী বাজেট, আমি এই বাজেটকে সম্পূর্ণ রূপে সমর্থন করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধি পক্ষের বক্তব্যকে বাতিল করবার জন্য দাবি জানাচ্ছি। আজকে কেন্দ্রের পক্ষ থেকে বে-সরকারিকরণের কথা বারবার বলা হচ্ছে। আসলে গোটা রাষ্ট্রীয় ব্যবস্থাকেই তারা বিদেশের কাছে বিকিয়ে দেবার চেষ্টা করছেন। তিন বছর আগে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন—এক কোটি যুবককে চাকরি দেব—পরিবার প্রতি একজনকে চাকরি দেবার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, দেশে শিল্প গড়ে তোলা হবে এবং তার ফলে বেকারি কমবে বলে যেসব কথা বলেছিলেন, সেসব কি আপনাদের মুখোশ ছিল? আসলে আপনাদের অন্তর্নিহিত উদ্দেশ্য ছিল দেশটাকে বিদেশিদের কাছে বিকিয়ে দেবার। পশ্চিমবঙ্গে বন্যার পর সর্ব দলীয় বৈঠকে ঠিক হয়েছিল যে, রাজ্য সরকারকে এক্ষেত্রে সবাই সমর্থন করবেন। কিন্তু আপনারা দিল্লিতে গিয়ে কোনও উচ্চবাচ্য করলেন না এবং তারা যখন ১০৩ কোটি টাকা দিলেন তখনও কিছু বললেন না। আসলে পশ্চিমবঙ্গ যাতে কোনও অর্থ না আসে এবং দরিদ্র মানুষ যাতে কোনও অর্থ না পান তারজন্য আপনাদের বাইরে এক মুখোশ এবং ভেতরে অন্য কথা। ভারতবর্ষ একটি বিশাল দেশ এবং পশ্চিমবঙ্গ তার অঙ্গরাজ্য মাত্র। ফলে রাজ্যকে একটা নির্দিষ্ট আর্থিক ও প্রশাসনিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে সরকার চালাতে হয়। তার উপর এই রাজ্য একটি খন্ডিত রাজ্য। দেশ ভাগের ফলে ওপার বাংলা থেকে এক কোটি মানুষ এই রাজ্যে এসেছেন এবং তাদেরকে গ্রহণ করতে হয়েছে। পশ্চিমবঙ্গকে বলা যেতে পারে একটা ছোট ভারতবর্ষ, কারণ এই রাজ্যে বিভিন্ন ভাষাভাষী মানুষের সমন্বয় যেভাবে ঘটেছে সেটা অন্য কোনও রাজ্যে ঘটে নি। সেখানে সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী যে বিকল্প অর্থনীতির বাজেট পেশ করেছেন সেটা সারা ভারতবর্ষে নজিরবিহীন। কাজেই শুধু বিরোধিতা করবার জন্যই এর বিরোধিতা করলে চলবে না। আপনাদের কেউ কেউ গেরুয়াধারি হয়ে গেছেন, কেউ কেউ গেরুয়াধারি হতে চাইছেন, কেউ কেউ সবুজ থাকতে পারেন, আবার কেউ কেউ লাল হয়ে যেতে পারেন, কিন্তু আপনারা গোটা দেশের অর্থনীতিকে বিকিয়ে দিচ্ছেন, সাম্রাজ্যবাদীদের কাছে আত্মসমর্পন করছেন। সেখানে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের মাধ্যমে অর্থনৈতিক অগ্রগতি ঘটেছে।

আপনাদের আমলে ১৪-১৫ বছর কোনও পঞ্চায়েত, পুরনির্বাচন হত না। নির্বাচিত পৌরসভাকে আপনারা বাতিল করে দিয়েছিলেন। আপনাদের কোনও কোনও নেত্রী এই রাজ্যে ৩৫৬ প্রয়োগের দাবি জানাচ্ছেন, অর্থাৎ আপনারা নির্বাচিত কোনও সংস্থাকে কাজ করতে দিতে চান না। সুতরাং আপনাদের গণতন্ত্রের ভেতরে অন্তর্নিহিত কথা হচ্ছে গণতন্ত্রকে শেষ করে দেওয়া হত্যা করা। ভাবুন তো ১৯৭২ সালের ছাপ্পা ভোটের কথা। পশ্চিমবাংলার মানুষ সেটা ভুলতে পারে নি। আপনারা আবার গণতন্ত্রের কথা বলেন? গণতন্ত্রের কথা আপনাদের মুখে শোভা পায় না। ১৯৭১ সালে বামপন্থীরা সংখ্যা গরিষ্ঠ হয়েছিল, সরকার করতে দেন নি। সেই সময় রাজ্যপালকে দিয়ে ভেঙ্গে দিয়েছিলেন। ভুলে গেছেন সেই সব কথা? ১৯৬৯ সালে কেরলে বামপন্থী সরকারকে খারিজ করা হয়েছিল। তখন সেখানে এত টাকা এসেছিল কোথা থেকে? নবদ্বীপে একটা সম্মেলন হল, কি ব্যাপার? যেন একটা রাজসূয়ো যজ্ঞ হল, ৫০।৬০ লক্ষ টাকা সেখানে খরচ হল। কোথা থেকে টাকা এল? সেখানে কয়েক দিন ধরে একটা মচ্ছব চলল। আমি জিজ্ঞাসা করেছিলাম। এই টাকা কোনও কৃষকের টাকা নয়, কোনও চাকুরিজীবীর টাকা নয়, কোনও বুদ্ধিজীবীর টাকা নয়। এই বিপুল পরিমাণ টাকা কোথা থেকে আসছে? পশ্চিমবাংলার সমস্ত মানুষের আজকে এই প্রশ্ন। এখন দেখা যাচ্ছে পশ্চিমবাংলায় বিদেশ থেকে টাকা আসছে পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করবার জন্য। পশ্চিমবাংলায় বিপুল পরিমাণ বৃষ্টি হল। হাজার মি.মি বৃষ্টি হল। সেটাকে বলা হল ম্যান মেড বন্যা। তাহলে বলুন না গুজরাটের ভূমিকম্প ম্যান মেড, পারমানবিক বোমা বিস্ফোরণের জন্য সেখানে ভূমিকম্প হল। কিন্তু আমরা সেটা বলি না, এই ধরনের সস্তা রাজনীতি আমরা করি না। আপনারা মানুষের দৃষ্টিভঙ্গি ফিরিয়ে নিয়ে যাওয়ার জন্য এই সমস্ত করছেন। পশ্চিমবঙ্গ সরকার এই সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে গরিব মানুষদের জন্য জমি বিলি করেছে। এই জমি বিলি করা দরকার ছিল সারা ভারতবর্ষে। সারা ভারতবর্ষে স্বনির্ভর অর্থনীতির জন্য দরকার ছিল আমূল ভূমি সংস্কার। এই ভূমি সংস্কার পশ্চিমবাংলা ছাড়া ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে হয় নি। সেই জন্য পশ্চিমবাংলার গ্রামের মানুষের আর্থিক উন্নতি ঘটেছে। গ্রামে একটা বাজার তৈরি হয়েছে, গ্রামের মানুষের কেনবার ক্ষমতা তৈরি হয়েছে। কই সেটা তো একবার বললেন না? সারা ভারতবর্ষে এই রকম একটা বিকল্প অর্থনীতি করার দরকার ছিল। আপনারা তো সেই জায়গায় সাম্রাজ্যবাদের কাছে আত্ম সমর্পণ করেছেন। তারা ভাল করেই বুঝেছে যে কামান গোলা গুলি নিয়ে ভারতবর্ষকে দখল করতে হবে না, সই স্বাক্ষর করিয়ে নানা ভাবে আমদানি রপ্তানি নীতি অদল বদল করে গোটা ভারতবর্ষকে কায়দা করা যাবে। এই আমদানি রপ্তানি নীতির ফলে আগে যেখানে ১০ হাজার কোটি টাকা ঘাটতি ছিল সেই ঘাটতি আজকে ৪০ হাজার কোটি টাকায় দাঁড়িয়েছে। এই অবাদ আমদানি নীতি

গ্রহণ করার ফলে এই জিনিস ঘটেছে। আমরা এখানে দেখতে পাচ্ছি—হবু চন্দ্র রাজা আর তার গবু চন্দ্র মন্ত্রী, চোর চুরি করতে গেল, সিঁদ কাঁটতে গিয়ে চাপা পড়ল, তার জন্য গৃহস্থকে শূলে চড়ানো হল। এখানে হবু চন্দ্র রাজার গবু চন্দ্র মন্ত্রীরা রাজত্বে ব্যাঙ্ক কর্মী যারা ব্যাঙ্ককে লাভজনক করে তুলেছিল এল.আই.সি.-কে যারা লাভজনক করে তুলেছিল, ইস্পাত কারখানাকে যারা লাভজনক করে তুলেছিল, যে সমস্ত শ্রমিক সারা দেশের ব্যবসাকে লাভজনক করে তুলেছিল, যে সমস্ত কৃষক তাদের ফসল ফলিয়ে অর্থনীতির অগ্রগতি ঘটিয়েছিল, যারা মানুষকে বাঁচাবার অঙ্গীকার নিয়েছিল, আজকে তাদের কাজ বন্ধ হয়ে গিয়েছে, ছাঁটাই হয়ে যাচ্ছে। কেন্দ্র বলছে গোলডেন হ্যান্ডসেক কর, টাকা নিয়ে চলে যান। আমাদের ভবিষ্যত প্রজন্মের কোথায় কি হবে? আগামী দিনের যুবক-যুবতীদের কি হবে, ছেলে-মেয়েদের কি হবে, গরিব মানুষের কি হবে। সেইজন্য আমরা বারে বারে বলেছি আমাদের মতো একটা বিকল্প ব্যবস্থা কায়েম করা দরকার। আমাদের এগিয়ে যাওয়ার জন্য দরকার জাতীয় অর্থনীতিকে শক্তিশালী করা। পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের ফলে গ্রামীন অর্থনীতি শক্তিশালী করা হয়েছে। যতক্ষণ না গ্রামীন অর্থনীতি শক্তিশালী হচ্ছে ততক্ষণ এই সঙ্কটের অবসান ঘটবে না। তা না হলে বিদেশিদের মুখাপেক্ষী হয়ে থাকতে হবে, আন্তর্জাতিক অর্থ ভান্ডার, বিশ্বব্যাঙ্কের মুখাপেক্ষী হয়ে থাকতে হবে। চীন কি করে করতে পারল? আমাদের চেয়ে ওদের জনসংখ্যা তো অনেক বেশি। তারা স্বনির্ভর অর্থনৈতিক ব্যবস্থা গ্রহণ করেছিল, গরিব মানুষ সাধারণ মানুষকে নিয়ে করেছিল। কিন্তু এখানে সেটা করা সম্ভব হয় নি, এখানে সেই ব্যবস্থা আপনারা করলেন না। দিল্লিতে যে সরকার ছিল তারা তা করলেন না। সেই জায়গায় সাম্প্রদায়িক শক্তিকে বিচ্ছিন্নতাবাদী শক্তিকে মদত দিলেন। নানা দিকে বিচ্ছিন্নতাবাদী শক্তির সৃষ্টি করছেন। পশ্চিমবাংলা শান্তিপূর্ণ ভাবে চলছিল, তারপর দেখা গেল এখানে ওখানে গোলমাল।

[4-20 — 4-30 p.m.]

কখনও শোনা গেল মেদিনীপুরের কেশপুরে, কখনও শোনা গেল অন্য জায়গায়। কয়েক দিন আগে নবদ্বীপ শহরে মাননীয় মন্ত্রী সুশান্ত ঘোষ মিটিং করতে গিয়েছিলেন। কোথাও কিছু না, হঠাৎ দেখা গেল, কালো পতাকা টাঙ্গিয়ে দেওয়া হল। শেষ পর্যন্ত জন বিক্ষোভে যারা কালো পতাকা টাঙ্গিয়েছিল তাদের নিজেদের হাতে সেটা খুলে দিতে বাধ্য হতে হয়েছিল। আমি আপনাদের মনে করিয়ে দিচ্ছি, আপনারা পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা সৃষ্টি করবার চেষ্টা করছেন। এখানে বামপন্থী সরকার যখন কি পঞ্চায়েতের ক্ষেত্রে, কি পৌরসভায় উন্নয়নের কাজ করছেন তখন আপনারা তাতে বাধা সৃষ্টি করছেন। আপনারা আপনাদের সময়ে পঞ্চায়েতগুলোতে, পৌরসভাগুলোতে সময় মত নির্বাচন করাতে পারতেন

না। সেই জায়গায় আজকে প্রতি পাঁচ বছর অন্তর নির্বাচন হয়। শহরাঞ্চলে ওয়ার্ড কমিটি হয়, গ্রামাঞ্চলে গ্রাম সংসদ হয় এখন। এগুলো কি আপনাদের সময়ে ছিল? এসব কি আপনারা কল্পনা করতে পারতেন? আজকে পশ্চিমবাংলায় যে অগ্রগতি ঘটেছে, তার কারণ হচ্ছে বিকল্প অর্থনীতি। পশ্চিমবাংলায় যেখানে বিপুল জনসংখ্যা—সারা ভারতবর্ষে প্রতি বর্গ কিলোমিটারে যেখানে ২১৬ জনের বাস, সেখানে পশ্চিমবাংলায় তার সংখ্যা হচ্ছে ৭৬৭ জন। বিশাল এই জনসংখ্যার চাপ থাকা সত্ত্বেও কি কৃষিতে, কি মৎস্য চাষে, এর সাথে সাথে শিল্পের অগ্রগতি—হলদিয়া পেট্রো কেমিক্যালসের ভেতর দিয়ে এখানে নতুন করে কাজের জোয়ার আসতে শুরু করেছে। মৎস্য উৎপাদনে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করে আসছে। এটা আমার কথা নয়, এটা ভারত সরকার বলছে। পাশাপাশি আপনারা কি করেছেন—আপনারা কারখানাগুলোকে বন্ধ করে বেকার সৃষ্টি করেছেন। ইতিমধ্যে চার কোটির ওপরে লোককে বেকার করেছেন। আগামী দিনে আরও বেকার হবে। ক্ষুদ্র ও কুটির শিল্প বন্ধ হয়ে যাবে। তাঁত শিল্পকে আপনারা বন্ধ করেছেন। বিড়ি শিল্প আর চলবে না, বাইরে থেকে আমদানি করা হবে বলে ঠিক করেছেন। রেডিমেড শিল্প আর চলবে না, বাইরে থেকে আপনারা সব আমদানি করছেন। আজকে সমস্ত ক্ষুদ্র শিল্পে আপনারা নাভিশ্বাস তুলে দিয়েছেন। আমাদের রাজ্যে যে ১৭টি কেন্দ্রীয় সংস্থা ছিল সেখানে টাকা বরাদ্দ কমিয়ে দেওয়া হয়েছে—আপনারা ৩ লক্ষ লোকের বেকার হবার ব্যবস্থা করেছেন। আপনাদের মুখে শুনব গণতন্ত্রের কথা, শ্রমিকদের কথা, উন্নয়নের কথা? আপনারা সমস্ত ক্ষেত্রে, উন্নয়নের ক্ষেত্রে বাধা সৃষ্টি করছেন। মূল্য বৃদ্ধির ক্ষেত্রে আপনারা বললেন দাম কমাবেন। কি রকম—২.৮০ টাকার কেরোসিনের দাম করলেন ৯.৮০ টাকা। সেটাকে কমিয়ে বললেন ৮ টাকা করা হল। এখন আবার বলছেন, ১০ টাকা করতে হবে। তাহলে আপনারা দাম কমিয়েছেন, কি বলেন? আপনারা পেট্রোলের দাম কমিয়েছেন, কি বলেন? আপনারা দাম বাড়িয়েছেন ডিজেলের, দাম বাড়িয়েছেন গ্যাসের। সমস্ত জ্বালানির দাম আপনারা বাড়িয়েছেন। গণবন্টন ব্যবস্থা তুলে দেবার জন্য দিল্লি বলছে, গণবন্টন ব্যবস্থার মাধ্যমে নির্দ্দিষ্ট দামে, কম দামে কিছু দেওয়া যাবে না। বিদেশিকে আন্না ডেকে স্বাদ হয়েছে ভালবাসি। সেজন্য আপনারা বিদেশিদের এখানে ডেকে আনছেন। তারা এখানে এসে লুটপাট করবে। ব্যাঙ্কে যেখানে ৬৬ শতাংশ টাকা আছে, সেটাকে বলছেন বে-সরকারিকরণ করব। সমস্ত রাষ্ট্রীয় সংস্থাকে বলছেন বে-সরকারিকরণ করব। এখানে পশ্চিমবাংলায় বামপন্থী সরকার তারা সীমিত আর্থিক ক্ষমতার ভেতরেও গণবন্টন ব্যবস্থাকে খোলা রাখার কথা আমাদের মাননীয় অর্থমন্ত্রী বলেছেন। তিনি বলেছেন, আরও দ্রব্য গণবন্টন ব্যবস্থার মাধ্যমে দেওয়া হবে। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বক্তব্যে বলেছেন কর্মসংস্থানের জন্য রাজ্য সরকার বিশেষ ব্যবস্থা গ্রহণ করবে, বিশেষ করে কৃষি ক্ষেত্রে। আমাদের এখানে বন্যায় যে ক্ষতি

হল—১৪৮৭ কোটি টাকা—সেখানে আমরা পেলাম কত, ১০১ কোটি টাকা। আপনারা তো একটা কথাও বললেন না? গুজরাটের বেলায় তাদের সঙ্গে সঙ্গে ৫০০ কোটি টাকা দেওয়া হল। অন্ধ্রের বেলায় দিতে পারলে, গুজরাটের বেলায় দিতে পারলে, পশ্চিমবাংলার ক্ষেত্রে কেন দেওয়া হল না? এটা কি পশ্চিমবাংলার প্রতি বৈষম্য নয়? এটা আপনারা বলবেন না? আপনাদের দেখে মনে হয়, আপনারা পশ্চিমবাংলা থেকে নির্বাচিত হয়ে আসেন নি। মনে হয়, আপনারা অন্ধ্র থেকে নির্বাচিত হয়ে এসেছেন। যদি পশ্চিমবাংলা থেকে নির্বাচিত হতেন তাহলে বাংলার কথা বলতেন, পশ্চিমবাংলার কথা বলতেন। পশ্চিমবাংলায় বিদ্যুতের কথা বলেন, পশ্চিমবাংলা থেকে বিদ্যুৎ অন্য রাজ্যে যাবে, বক্রেশ্বর নিয়ে ব্যাঙ্গ বিদ্রুপ করছেন, সেখানে তৃতীয় ইউনিটটি চালু হল। আপনাদের আমলে বিদ্যুৎ এর টাকায় গেস্ট হাউস হয়েছে। ১০ বছর ধরে বিদ্যুৎ কেন্দ্র তৈরি করেন নি, ভুলে গিয়েছেন সেই কথা? এইগুলি স্মরণ করুন। পশ্চিমবাংলায় স্বাক্ষরতার ক্ষেত্রে আমরা একটা দৃষ্টান্ত স্থাপন করেছি, ৭২ শতাংশ হয়েছে, পশ্চিমবাংলাতে ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে, নূতন নূতন; বহু ছেলে-মেয়ে পড়বার সুযোগ পেয়েছে। কখন ছিল? কোনও পরিকল্পনা আপনাদের ছিল? আপনারা শুধু বিশৃঙ্খলা তৈরি করবার পরিকল্পনা করেছেন। শিল্প উৎপাদনের ক্ষেত্রে কর্মসংস্থানের ক্ষেত্রে সর্বভারতীয় ক্ষেত্রে কমে গিয়েছে ২.৫২; সেই সময় পশ্চিমবাংলায় ২.৭৫, পশ্চিমবাংলায় বেড়েছে। এটা আমার কথা নয়, যে সমস্ত তথ্য দেওয়া হয়েছে, সেইগুলি থেকে বলছি। মূল্য বৃদ্ধির ক্ষেত্রে সর্বভারতীয় ক্ষেত্রে দাম বেড়েছে ৮.৩ শতাংশ, পশ্চিমবাংলায় সেখানে ৭.২ শতাংশ। গণবন্টন ব্যবস্থা থাকার ফলে এইগুলি সম্ভব হয়েছে, এটা আপনাদের স্বীকার করতে হবে। আপনারা এখানে গণবন্টন ব্যবস্থা চালু রেখে এখানে ভূমি সংস্কার এর মাধ্যমে গরিব মানুষের মধ্যে জমি বিলি করে ও সেচ ব্যবস্থা ঠিক থাকার ফলে সারা পশ্চিমবাংলায় ৮৭ শতাংশ জমিতে উন্নত বীজের সরবরাহ হয়েছে, তার জন্য এত ধান চালের উৎপাদন বেড়েছে। আলুতে উৎপাদন বেড়েছে। উত্তরপ্রদেশের পরে পশ্চিমবাংলার স্থান, এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। সেইজন্য দরকার হল গোটা দেশের জন্য একটা বিকল্প অর্থনীতি গ্রহণ করা। সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে বলিষ্ঠ ভাবে দাঁড়ানো দরকার, সেই রাস্তা করেন নি, দিল্লিতে যারা আছেন তারা কখন স্বাধীনতার সংগ্রামে অংশ গ্রহণ করেন নি। তারা ভোঁতা বুদ্ধি বীজ বপন করে মিথ্যা কুৎসা রটনা করে এবং সাম্প্রদায়িকতার জিগির তুলে ক্ষমতা নিয়েছিলেন এবং সেটাকে কব্জা করার চেষ্টা করেছে। আমি মাননীয় অর্থমন্ত্রীর এই যে বাজেট, এটাকে—আগামী দিনে পশ্চিমবাংলায় দৃষ্টান্ত স্থাপন করবে—সমর্থন জানিয়ে, বিরোধিদের বক্তব্যের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমাদের আনা যে কাটমোশানগুলি উপস্থাপিত হয়েছে তার সমর্থনে বক্তব্য রাখছি। বাজেট সম্বন্ধে বলার আগে আমি একটা বিবৃতি আপনাদের কাছে পড়ছি। এটা লিখিত ও খুব ইম্পর্টেন্ট বিবৃতি। আমি সেটা পড়ছি 'অসংগঠিত ক্ষেত্রের শ্রমজীবী নারী-পুরুষের সামাজিক নিরাপত্তা সৃষ্টি করা সম্ভব হয় নি'। এই ব্যবস্থায় বামফ্রন্ট সরকার বেশি দিন টিকবে না, এই চিন্তার ফলে বিভিন্ন ক্ষেত্রে দীর্ঘ মেয়াদী পরিকল্পনা অবহেলিত হয়েছে। এমন কি বামফ্রন্ট সরকারের পঁচিশ বছরে উন্নয়নের যে কাজ করা সম্ভব হয়েছে, সঠিক রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে চললে তার থেকে অনেক বেশি উন্নয়ন ও অগ্রগতি সম্ভব ছিল। সংসদীয় গণতন্ত্রের ব্যবস্থা সম্পর্কে এই ত্রুটিপূর্ণ দৃষ্টিভঙ্গি সময়োপযোগী পার্টি কর্মসূচিতেও প্রতিফলিত। তার ফলে একজন স্যার, তিনি লিখেছেন,—কংগ্রেসের লোক নয়, কংগ্রেস থেকে তৃণমূলে যাচ্ছেন না,—এই কাজে নিজেকে যুক্ত করার জন্য সি.পি.এম.-এর সঙ্গে দীর্ঘ ৩৬ বছরের রাজনৈতিক যোগসূত্র ছিন্ন করতে বাধ্য হলাম।

তলায় সই—সমীর পুততুন্ড। কে? ৩৬ বছরের আপনাদের পার্টি কর্মী। একটা জেলার সেক্রেটারি। তিনি বলছেন "বামফ্রন্টের ব্যবস্থা ত্রুটিপূর্ণ"। বেকাররা চাকরি পাবে না। আপনি কি বলবেন অসীম বাবু, যে মানুষটা ৩৬ বছর ধরে আপনাদের পার্টি করছেন, আপনার আগে থেকে, তিনি আজকে পার্টি ছেড়ে দিচ্ছেন? এই পরিস্থিতির মধ্যে আপনি একটা বাজেট দেখিয়েছেন এবং এর মধ্যে অসীম বাবু আপনি নিজেকে স্বপ্নের ফেরিওয়ালা করে তুলেছেন অসম্ভব এইসব প্রস্তাব দিয়ে। এত লম্বা বাজেট বক্তৃতার দরকার ছিল কি? একটা ভোট অন অ্যাকাউন্টস দিতেন, এবং তার উপরে সংক্ষিপ্ত একটা স্টেটমেন্ট রাখতেন। কিন্তু আপনি কি করলেন? এত বছর ধরে যে কাজ করেন নি, হঠাৎ করে এই বাজেট বক্তৃতায় সমস্ত স্বপ্ন মানুষের কাছে পৌঁছে দেওয়া চেষ্টা করলেন। এরকম ভাবে মানুষকে নিশ্চয় ঠকানো যাবে না—এটা আমার বিশ্বাস। আপনি কি বলেছেন? বলেছেন—৫ বছরে ৪০ লক্ষ লোকের চাকরি দেবেন, ইরিগেশন ৭৫ পার্সেন্টে নিয়ে যাবেন, দরিদ্র সীমার নিচের মানুষের সংখ্যা ১০ শতাংশে নিয়ে আসবেন। সবই ৫ বছর পরে। কেন? বাজেট বক্তৃতা কি নির্বাচনী ইস্তাহার? পরের বছরের হিসেব না দিয়ে ৫ বছরের হিসেব কেন দিয়েছেন? কেন না, এটা নির্বাচনী ইস্তাহার। মানুষকে মিথ্যা, ভুয়ো প্রতিশ্রুতি দিয়ে এই বক্তৃতা দিয়েছেন—এটা আমার অভিযোগ।

আপনি বলেছেন হলদিয়া ডাউন স্ট্রিমে বছরে ৪০ হাজার চাকরি দেওয়া হবে। ভেঞ্চার ক্যাপিট্যাল ২৫ কোটি টাকা থেকে ৫ গুণ বাড়িয়ে দিচ্ছেন। ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন

বছরে ৮ পার্সেন্ট করে বাড়িয়ে দেবেন। বলেছেন রুরাল ইলেক্ট্রিফিকেশন ৫ বছরে ১০০ শতাংশে নিয়ে যাবেন। বামফ্রন্টের ২৪ বছরে ৮০ শতাংশে পৌঁছতে পারলেন না, আর ৫ বছরে ১০০ শতাংশে নিয়ে যাবেন। অতীতের অভিজ্ঞতা কিন্তু তা প্রমাণ করে না। বলছেন—১০০টা ইঞ্জিনিয়ারিং কলেজ করবেন। ২৩টি আগেই ছিল, আপনাদের ২৪ বছরের আমলে করেছেন ৭টি। আর ৫ বছরে ১০০টা করবেন। বলছেন অ্যানুয়াল গ্রোথ অফ স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট ৯ পার্সেন্টে নিয়ে এসেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য,—বামফ্রন্ট সরকার যে ভাবে চলেছে, অসীম বাবু যে ভাবে তাঁর দপ্তর চালাচ্ছেন, এর একটাও জাস্টিফায়েড নয়, ওয়ারেন্টেড নয়। কেন না পশ্চাতের অভিজ্ঞতা বলে না যে এই বামফ্রন্ট সরকার এই কাজ করতে পারব। এটা নেহাত ভূয়ো নির্বাচনী প্রতিশ্রুতি। আমি উল্টে অভিযোগ করছি—অসীম বাবু, আপনার ১৪ বছরে পশ্চিমবঙ্গ এবং এই রাজ্যের প্রত্যেকটা মানুষকে আপনি ঋণ জালে জড়িয়ে ফেলেছেন। আমি ছোট্ট একটা ফিগার দেব আপনার বাজেট বইয়ের শেষ পাতা, ৪২ নং পাতা থেকে। সেখানে বলছেন—রেভিনিউ রিসিপ্ট ১৫,৯৮২ কোটি টাকা, রেভিনিউ এক্সপেন্ডিচার ২৩,১৩৪ কোটি টাকা। অর্থাৎ রাজস্ব আয় থেকে রাজস্ব ব্যয় ৭,১৫২ কোটি টাকা বেশি। অসীম বাবু এটা কি করে করছেন? ধার নিয়ে। প্রতি বছর এই রাজ্যের উপর ধারের বোঝা চাপিয়েছেন। বামফ্রন্ট সরকার যখন প্রথম এল, তখন অশোক মিত্র অর্থমন্ত্রী ছিলেন, তখন রেভিনিউ ডেফিসিট ছিল ১ কোটি ৮১ লক্ষ টাকা। সেটা বেড়ে ১৯৯৮-৯৯-তে বাজেটে ছিল ৪,৮৫৬ কোটি টাকা। ১৯৯৯-২০০০সালে অ্যাকচুয়ালস হল ৯,২৮৭ কোটি টাকা। এটা কোনও অবাস্তব ফিগার নয়—মাননীয় সদস্যরা এটা বুঝবেন। আমার কাছে একটা হিসাব আছে—টোটাল রেভিনিউ ডেফিসিট ১৯৭৭-৭৮ থেকে ১৯৯৮-৯৯ পর্যন্ত ১৬,২৫৯ কোটি টাকা। তার সঙ্গে এই তিন বছরেরটা যোগ করুন, আরও ২৩ হাজার কোটি টাকা বেড়ে যাবে। তার মানে ১৬ হাজার এবং তার সঙ্গে ২৩ হাজার,—৪০ হাজার কোটি টাকা রেভিনিউ ডেফিসিট দাঁড়াবে। তার মানে কি? তার মানে এই রাজ্যের যে খরচ হচ্ছে এবং খরচ মেনলি রিভিনিউ কত? তার মানে মাইনে দেবার খাতে, ইন্টারেস্ট দেবার খাতে। সেটা পুরোটা হচ্ছে ধার করে এবং এরজন্য রাজ্যকে কি মূল্য দিতে হচ্ছে? স্যার, আপনি যদি বাজেট অ্যাট এ গ্ল্যান্স বইটা পড়ে দেখেন, তাহলে দেখবেন এই এই রাজ্যের ইন্টারেস্ট পেমেন্ট কত করতে হচ্ছে। ক্যাপিটাল এক্সপেন্ডিচারের মধ্যে আপনি যদি দেখেন, তাহলে দেখবেন যে, এই বছর—গত বছর আমাদের সুদ দিতে হয়েছিল ইন্টারেস্ট পেমেন্ট ইন সার্ভিসিং অফ ডেটে গত বছর দিতে হয়েছিল ৫ হাজার ৬৬৩ কোটি টাকা। আপনি বলছেন ইকনমি ভালোই চলছে? ৫ হাজার ৬৬৩ কোটি টাকা আপনার সুদ দিতে হয়েছিল। সেটা এই বছর বেড়ে দাঁড়িয়েছে ৬ হাজার ৫৬৫ কোটি টাকা বাজেটের। এই সুদের বোঝা অসীম বাবু পশ্চিমবঙ্গ

বাসীর উপর চাপিয়ে দিয়েছেন। রাজ্যের যেখানে টোটাল ট্যাক্স রেভিনিউ হচ্ছে ৭ হাজার ৯০০ কোটি টাকা সুদ সেখানে দিতে হবে ৬ হাজার ৫৬৫ কোটি টাকা। তার মানে ৮০ পারসেন্ট। আপনি ট্যাক্সে যে টাকা তুলেছেন তার ৮০ পারসেন্ট আপনার চলে যাচ্ছে সুদ দিতে। এটা হচ্ছে অসীম বাবু বাজেটের অ্যাকচুয়াল চেহারা। অঙ্ক করলে হিসাব করলে দেখা যায়। আমি তার সঙ্গে আপনাকে বলছি যে, যদি আপনি দেখেন যে টোটাল ইন্টারেস্ট পেমেন্ট শুধু ৬ বছরে ১৯৯৩-৯৪ থেকে ১৯৯৮-৯৯ সালে ১১ হাজার ৪২১ কোটি টাকা। তার মানে বছরে আপনার ২ হাজার কোটি টাকার বেশি গড়ে সুদ দিতে হয়েছে। এই দশকে এবং সেই সুদ বেড়ে ৬ হাজার ৫০০ কোটি টাকায় দাঁড়িয়েছে। স্বল্প সঞ্চয়ের কথা বলেন অসীম বাবু। স্বল্প সঞ্চয় মানে কি? স্বল্প সঞ্চয়ে অসীম বাবুর কি ক্রেডিট? আমি তো স্বল্প সঞ্চয়ে টাকা রাখি। কলেজে চাকরি করি। বছরের শেষে অ্যাকাউন্ট্যান্ট বলেন এত টাকার এন.এস.সি. কিনুন। তাহলে ইনকাম ট্যাক্স ছাড় পাবেন। অসীম বাবুকে কোনও চেষ্টা করতে হয় না। আমরা নিজেরা গিয়ে পোস্ট অফিস থেকে এন.এস.সি. কিনি। উনি বলছেন স্বল্প সঞ্চয়ে আমরা সমস্ত সীমা ছাড়িয়ে গেছি। স্বল্প সঞ্চয় মানে কি? যত টাকা আপনার রাজ্যে উঠবে, তার থেকে আপনি ৮০ পারসেন্ট ঋণ নিতে পারেন এবং সেটা কিভাবে বাড়ছে? গত বছর বাজেটে আপনি ৪ হাজার ৭০০ কোটি টাকা স্বল্প সঞ্চয় থেকে ঋণ নিয়েছেন। দিজ ইজ নট রিসোর্স মোবিলাইজেশন। এটা তো আপনার নিজের টাকা নয়। এটা ঋণ নিয়েছেন। ফেরৎ দিতে হবে আপনাকে এবং তার ইন্টারেস্ট আমাদের উপর চাপছে। এই রাজ্য সম্পূর্ণ ধারে চলছে। ফিনান্সিয়াল ব্যাঙ্ক রাফট এবং এই সুদের বোঝা এরপরের যে সরকার আসবে, অসীম বাবু তার উপর চাপিয়ে দিয়ে গেলেন। ওর আয়ের চেয়ে ব্যয় অনেক বেশি। মাইনে দিতে উনি কৃতিত্ব নিয়েছেন। তার ঋণের বোঝা আমাদের উপর চাপিয়ে দিয়ে যাচ্ছেন। দেখা যাচ্ছে যে এখানে রাজস্ব ওঠে নি। উনি নিজেই স্বীকার করেছেন যে, রাজ্যের মেন ট্যাক্স কোনটা। রাজ্যের মেন ট্যাক্স সেলস ট্যাক্স। যে কোনও জিনিস কিনতে গেলে ট্যাক্স দিতে হয়। আমি কেন্দ্রীয় বাজেট নিয়ে বলব। গত বছর আপনার সেলস ট্যাক্স আপনার বাজেট ছিল ৪ হাজার ৩০০ কোটি টাকা। উঠেছে কত ওঁর হিসাব মত—৪০০ কোটি টাকা। অ্যাকচুয়াল যখন পাওয়া যাবে তখন দেখবেন ৪০০০ টাকাও ওঠে নি। তার মানে ট্যাক্স আপনি যা আদায় করবেন বলেছিলেন সেলস ট্যাক্সে আপনার তার চেয়ে কম আদায় হয়েছে। তাহলে কিসের ভিত্তিতে? বলতে পারেন রাজ্যকে আপনি ফার্ম ফুটিং এর উপর শক্ত অর্থনীতির উপর দাঁড় করাতে পারেন নি। আপনাদের রাজত্বে শক্ত অর্থনীতির উপর দাঁড় করাতে পারেন নি। মনে হয় বামফ্রন্ট সরকারের পা দুটো মাটির তৈরি পা বেশি ভার নিতে পারবে না। অর্থনীতি একেবারে মুখ থুবড়ে পড়েছে। অসীম বাবু দ্বিতীয় কথা আপনাকে বলতে চাই যে, আপনি পন্ডিত লোক, উনি প্রতিবারই কিছু কিছু

বিষয়ে অবতারণা করেন এবং আমি বলব যে, ঠিক আছে—একজন অর্থমন্ত্রীর বাজেট শুধু সেলস ট্যাক্স এত কমেছে, বেড়েছে এই বলবেন কেন। একটা ওভারওল পার্সপেকটিভ দেশের একটা পরিপ্রেক্ষিত ওঁর দেওয়া উচিত। উনি কিছু কথা বলেছেন, যেগুলির সঙ্গে আমিও দ্বিমত নই। হ্যাঁ, ডব্লু.টি.ও.-তে সই করা সত্ত্বেও বেপরোয়া আমদানি নীতি বিপজ্জনক। একসাথে যেভাবে বহু জিনিসের উপর আমদানির নিষেধাজ্ঞা তুলে নেওয়া হয়েছে, তাতে আমাদের দেশের শিল্প এবং কৃষি ক্ষতিগ্রস্ত হবে। আমি আপনার সঙ্গে একমত। আমি এর সঙ্গে একমত যে, ব্যাঙ্কগুলিকে যেভাবে বিলগ্নীকরণ করা হচ্ছে, এটা ঠিক নয়।

[4-40 — 4-50 p.m.]

ব্যাঙ্কের শেয়ার ৩৩ পার্সেন্টে কমিয়ে আনার আমরা বিরুদ্ধে। ব্যাঙ্কে সরকারের নিশ্চয়ই ৫০ পার্সেন্টের বেশি শেয়ার থাকা উচিত। ব্যাঙ্কগুলো বড় লোকদের স্বার্থে নয়। আমরা আপনার পক্ষে। আপনি ঠিকই বলেছেন আমাদের মত গরিব দেশে গণবন্টন ব্যবস্থাকে তুলে দেওয়া যায় না। কারণ গরিব মানুষদের প্রোটেকশন হিসেবে তো কিছু দিতে হবে। কেন্দ্রীয় সরকারের কাছে বেশি করে দাবি করুন আমরা আপত্তি করব না, আমরা সমর্থন করব। আপনি বলেছেন যে পাবলিক সেক্টর ইউনিটগুলোকে ডিসইনভেস্টমেন্ট করা উচিত না, এইগুলোকে শক্তিশালী করা দরকার। নীতিগত ভাবে আমরা আপনার সঙ্গে একমত। আমি আপনার সঙ্গে একমত যে ট্রেড ডেফিসিট খুব বেশি বাড়া উচিত নয়। একথা কে বলছেন। আপনি বলছেন। অথচ আপনার নিজেরই প্রতি বছর ফিনান্সিয়াল ডেফিসিট বেড়ে যাচ্ছে। কিন্তু যেখানে অসীম বাবুর বক্তৃতার যেখানে আমি আপত্তি করি সেটা হচ্ছে প্ল্যাগারিজম। স্যার, ইংরাজিতে একটা কথা আছে, প্ল্যাগারিজম। প্ল্যাগারিজম মানে হচ্ছে কোনও একজন লেখক যদি অন্য কারও লেখাটুকে হুবহু সেটা চালিয়ে দেয় তাকে বলে প্ল্যাগারিজম। অসীম বাবু প্ল্যাগারিজম করেছেন। দিস ইজ ইনসালটিং। উনি নিজের লেখা থেকেই টুকে দিচ্ছেন। আপনি স্যার যদি এই পার্ট টুটা দেখেন প্র্যাকটিকালি গত বছরের বাজেট বক্তৃতায় পার্ট (টু)-তে যা ছিল হুবহু তাই রয়েছে কোনও কোনও জায়গায় লাইন, শব্দ একই রয়েছে কোনও প্যারাফ্রেজ করেন নি। এক এক জায়গায় একই রেখে দিয়েছেন। আপনি দেখুন ২.৩টা দেখুন একজ্যাক্টলি গত বছর যা আছে একদম হুবহু তাই তুলে দিয়েছেন। ২.৪, ২.৫, ২.৭ একজ্যাক্টলি তাই রেখে দিয়েছেন। সেলফ রিলায়েন্স—

It is again for reasons of achieving efficient self-reliance that our dependence on external loans should be reduced in favour of more emphasis on domestic resource mobilisation.

পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম, পাবলিক সেক্টর বিষয়ে যা যা বক্তৃতা দিয়েছিলেন হুবহু একই কথা, একই লাইন একই শব্দ রেখে দিয়েছেন। তার মানে বোঝা যাচ্ছে যে এই বাজেট হচ্ছে বামফ্রন্টের চর্বিত চর্বন। এইরকম করলে হয় না। আমি এর তীব্র আপত্তি করছি। ল্যান্ড রিফর্মসের উপর উনি বলছেন যে সারা ভারতবর্ষে মার্জিনাল ফারমাররা এগ্রিকালচারাল ল্যান্ড পেয়েছে মাত্র ৩৪.৩ সেখানে পশ্চিমবঙ্গে পেয়েছে ৭০.৭ পার্সেন্ট। হুবহু সেই একই শব্দ গত বছরের বাজেটে ছিল। শব্দেরও কোনও চেঞ্জ করেন নি। তাই আমার মনে হয় অসীম বাবু একটা রিভার্স প্লেগিয়ারিজম এখানে প্লেস করেছেন যেটা করা ঠিক নয়। আপনারা রাজ্যপালের বক্তৃতায় বামফ্রন্ট সরকারের ল্যান্ড রির্ফর্মসের কথা বলেছেন। কংগ্রেসও ল্যান্ড রিফর্মস করেছেন। সেভাবে হয়ত রূপায়ণ করতে পারে নি আপনারা কিছুটা করেছেন। কিন্তু ল্যান্ড রিফর্মস একটা বদ্ধ জলায় আটকে গিয়েছে। স্ট্যাগনেশনে পড়ে গিয়েছে। অসীম বাবু, গত বছর টোটাল ভেস্টেড ল্যান্ড ছিল ১৩.৬৫ লক্ষ একর। আর এই বছর ১৩.৬৯ লক্ষ একর। ৪ হাজার একর মাত্র ১ বছরে ভেস্ট হয়েছে। ওঁরা গত বছর বলেছিলেন ডিস্ট্রিবিউশন হয়েছে ১০.৩৬ লক্ষ একর, এ বছরে ১০.৪৮ লক্ষ একর। সারা বছরে ১২ হাজার একর ডিস্ট্রিবিউশন বৃদ্ধি হয়েছে। এর মধ্যে বলেছেন জয়েন্ট পাট্টা হোল্ডার্স ৪.২৮ লক্ষ, এবারে হয়েছে ৪.৩১ লক্ষ। এ বছর ৩ হাজার জয়েন্ট পাট্টা বৃদ্ধি হয়েছে। গতবারে মহিলা পাট্টা দেওয়া হয়েছিল ৪৬ হাজার, এবারে ৫১ হাজার দেওয়া হয়েছে। তাহলে ১ বছরে ৫ হাজার বেড়েছে। অর্থাৎ ৩৬৫ দিনে ১৬টি জেলার ৩৫০টি ব্লকে হয়েছে। তাহলে একটি ব্লকে ১০ থেকে ১২টি হয়েছে। বাড়ি তৈরির জমির পাট্টা ২.৯৬, এবারে ৩ লক্ষ হয়েছে। অর্থাৎ সারা বছরে ৪ হাজার পাট্টা বেড়েছে। তাহলে সারা পশ্চিমবঙ্গে পাট্টার বেসিক অগ্রগতি কিছুই হয় নি। বাজেটে কোথায় হয়েছে? ইরিগেশনের কথা বলি, গত বছরে উনি বলেছিলেন ৬০ পারসেন্ট, এবারে বলছেন ৬২ পারসেন্ট। উনি বলছেন ৫ বছরে ৭৫ পারসেন্ট জমি সেচের আওতায় আনবেন। এক বছরে যদি ২ পারসেন্ট বাড়ে তাহলে ৫ বছরে কি করে ৭৫ পারসেন্ট হবে তার হিসাব তিনি দেন নি? এবারে দেখুন গত বছরে টোটাল এরিয়ার অধীনে ইমপ্রুভড ভেরাইটি সিডস ছিল ৮৬ পারসেন্ট জমিতে, এবারে ৮৭ পারসেন্ট অর্থাৎ মাত্র ১ পারসেন্ট জমি ইমপ্রুভড ভেরাইটি সিডসের আন্ডারে গেছে। ফার্টিলাইজার অ্যাপ্লিকেশন হয়েছে ১১৭ কে.জি. পার হেক্টর, এ বছরও তাই ১১৭ কে.জি. পার হেক্টর। কিছুই বাড়ে নি। এই বক্তৃতা যদি কেউ ইন-আইসোলেশন পড়েন তাহলে তাঁর মনে হবে অসীম বাবু গত ৩, ৪ বছরে অনেক উন্নতি করেছেন। আপনি গত ৩, ৪ বছরের বাজেট বই দেখবেন লাস্ট ইয়ার্স ইনক্রিজ ইন এগ্রিকালচারাল প্রোডাকশন হ্যাজ বিন মার্জিনাল, বেড়েছে মিনিমাম। আমি আরও বলছি রেট অফ গ্রোথ ৪.২ পারসেন্ট। অর্থাৎ রেট অফ প্রোডাকশন পেপার অফ করেছে। অসীম বাবুর দু-বছরের বক্তৃতার মধ্যে

বলেছেন ৪.২ পারসেন্ট থেকে ৪.১ পারসেন্ট হয়েছে। তাহলে গ্রোথ অফ প্রোডাকশন অন্য স্টেটের থেকে কমেছে ৩.৬ পারসেন্ট থেকে ৩.৫ পারসেন্ট হয়েছে। আমি যেটা বলতে চাইছি প্র্যাকটিকালি কোথাও বাড়ে নি। বেড়েছে একমাত্র ভেজিটেবল প্রোডাকশনে ১১০ থেকে ১৫৫ লক্ষ টান হয়েছে। চাল মার্জিনাল বেড়েছে। অসীম বাবু আরও বলেছেন এ রাজ্যে নাকি ইম্পোর্টেটেড চাল আসছে। আরও ৫ দিন বিধানসভার অধিবেশন চলবে আমি দেখতে চাই অসীম বাবু থাইল্যান্ডের চাল এই হাউসে নিয়ে আসুন। আপনার চাল প্রোডাকশন বেড়েছে কিন্তু তার প্রোকিওরমেন্ট এবং মার্কেটিং করেন নি। যত দিন বাংলাদেশে চালের অভাব ছিল আমাদের চাল পাচার হত, সরকার তখন চোখ বন্ধ করে থাকতেন। বিশুদা মালদাতে থাকেন, বিশুদা জানেন লাদার পাশ দিয়ে লাইন করে লরি বাংলাদেশে চাল নিয়ে যেত। বিদেশ থেকে জিনিস আনা প্রবলেম। কিন্তু থাইল্যান্ড থেকে চাল আসছে তাই এখানে চালের দাম কমছে তা নয়। আপনি ১৩৬ লক্ষ টন চাল উৎপাদন করেছেন, কিন্তু অ্যাভারেজ প্রোকিওরমেন্ট কি ছিল? গত কয় বছর ধরে ৫ লক্ষ টন টার্গেট ছিল।

[4-50 — 5-00 p.m.]

তার মানে উনি ৩ শতাংশ টোট্যাল প্রডাকশনের প্রকিওরমেন্ট করেছেন। এই হচ্ছে রাজ্যের ক্যাপাসিটি। উনি হঠাৎ বলেছেন ৮ লক্ষ টন প্রকিওর করবেন। কোনও বছর আমাকে মাননীয় অসীম বাবু বলতে পারবেন, ২৩ বছর বামফ্রন্ট সরকারের আপনি চালের সংগ্রহের লক্ষ্য মাত্রায় পৌঁছাতে পেরেছেন? এক বছরও নয়। কি বেসিসে আপনি বলছেন ৫ থেকে বাড়িয়ে ৮ লক্ষ করবেন। আপনার কোনও ম্যাকানিজম নেই। আপনার লোকেরা বাজারে গিয়ে কিনতে পারে না। আমি মনে করি এটা আনরিয়ালিস্টিক এবং এটা একটা অলীক প্রমিস। স্যার, আপনি তো গ্রামে গঞ্জে যান, আপনি বুঝতে পারবেন, যেটা মূল সমস্যা, এখানে প্রবীন বিশুদা আছেন, এগ্রিকালচার মার্কেটিং-এর মন্ত্রী উনি। পাঞ্জাব বা অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনীয় বাজার ব্যবস্থা আমরা গড়ে তুলতে পারি নি। মার্কেটিং কমপ্লেক্স গড়ে তুলতে পারি নি। সরকার কয়েকটা রেগুলেটেড মার্কেট চালায়। কতগুলো ভাল চলে, কতগুলো একদম ফাঁকা ধু ধু করে। আর, এখানে সেই প্রিমিটিভ হাটের উপর লোক নির্ভরশীল নিজেদের মালপত্র বিক্রি করার জন্য। আমরা মার্কেটিং-এর পরিকাঠামো তৈরি করতে পারি নি। তার ফলে যতই আপনি প্রডাকশন বাড়ান দামটা হ্রাস করে যাবে। এই যে টমেটো। হলদিবাড়ির টমেটো এক বছর থ্রো-এওয়ে প্রাইসে বিক্রি হয়েছে। দ্বিতীয় কারণ কি? দ্বিতীয় কারণ হচ্ছে, আমরা এখানে গত অনেক বছর ধরে ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি করতে পারি নি। এই যে কিষাণ-টিষাণ, টমেটো ক্যাচ-আপ খান বাড়িতে চপের সাথে সেগুলো একটাও পশ্চিমবাংলায়

তৈরি হয় না। হ্যাঁ, আলুর প্রডাকশনে আমরা সেকেন্ড। কিন্তু কোল্ড স্টোরেজ তৈরি করতে পারি নি। এবং তার ফলে আলু যে বছর কম হয় সে বছর একটু দাম পায় চাষী। কিন্তু যেবার প্রডাকশন বেশি হয় এবং অন্যান্য স্টেটেও যদি প্রডাকশন ভাল হয় চাষীরা কাঁদে, কোল্ড স্টোরেজ থেকে মাল নিতে আসে না। আমরা স্টেবল প্রাইস চাষীদের দেবার জন্য কোনও রকম ম্যাকানাইজম করতে পারি নি। এবং এই যে একটা দাবি এগ্রিকালচারাল প্রডাকশনের বৃদ্ধির ফলে চাষীদের হাতে অনেক টাকা আসছে, এটা সঠিক নয়। স্যার, আপনি তো ওন্দাতে চান, গ্রামে যান, আপনি গিয়ে জিজ্ঞাসা করবেন, তোমরা যে দাম পাচ্ছে তাতে তোমরা খুশি? দেখবেন বলবে, না খুশি নয়। আমাদের চাষের খরচ উঠছে না। এই অবস্থা আজকে বামফ্রন্টের ২৪ বছরে পশ্চিমবাংলায় দাঁড়িয়েছে। এবং এটা মনে রেখেই আমাদের যে কোনও আলোচনা করতে হবে।

এখানে মাননীয় অসীম বাবু আছেন, আমি অন্য ব্যাপারে বলার আগে ওনার থিয়োরি সম্বন্ধে ছোট্ট করে একটু বলছি। আমাদের এখানে বন্যা হলে অসীম বাবু মনিটর করেন। এবং আপনি যদি ওনার বাজেট বক্তৃতা দেখেন তাহলে দেখবেন প্রত্যেক বছরই কোথাও না কোথাও বন্যা হচ্ছে এবং অসীম বাবুকে বক্তৃতা দিতে হচ্ছে যে, কেন্দ্র থেকে এত কোটি টাকা চেয়েছিলাম একদম দেয় নি, ইত্যাদি, ইত্যাদি। আমি জিজ্ঞাসা করছি, ২৪ বছরে তিস্তার মত একটা মেজর প্রকল্প কমপ্লিট করতে পারলেন না কেন? এখনও তিস্তার সব ফিল্ড চ্যানেলগুলো তৈরি হল না কেন? আপনি ৬০০ কোটি টাকার বেশি খরচ করে ফেলেছেন তিস্তায়। আর যে প্রকল্পগুলো ছিল, কপালেশ্বরী-কেলেঘাই থেকে শুরু করে সুবর্ণরেখা, কোনও একটা প্রকল্প ২৪ বছরে কমপ্লিট হল না। ২৪ বছরে আপনি এমব্যাঙ্কমেন্ট রিপেয়ার, এমব্যাঙ্কমেন্ট তৈরি এবং ডিসিল্টিং অফ চ্যানেলস অ্যান্ড রিভারস-এর জন্য কোন টাকা খরচ করতে পারেন নি। হ্যাঁ, ফারক্কার ইরোশন, গঙ্গার সিরিয়াস প্রবলেম কেন্দ্রের টাকা ছাড়া করা যাবে না। কিন্তু রাজ্যের যে চ্যানেলস সেগুলো ডিসিল্টিং করার ব্যাপারে আপনারা কি করেছেন? বলেছেন, ইচ্ছামতিতে ড্রেজার দিয়ে কাটবেন। খেয়াল কখন হল? যখন বন্যায় সব ডুবে গেল, বসিরহাট, বনগাঁ। তারপর আপনার খেয়াল হল। ইউ হ্যাভ নট টেকেন কেয়ার। বলেছেন, গ্রামাঞ্চলের মানুষের জীবন পাল্টে দিয়েছেন। কিন্তু দেখা যাচ্ছে বন্যাতে বাগদা-টাগদার মানুষকে চারদিন গাছের উপর কাটাতে হয়েছে। কোথায় রেসকিউ। হাহতোস্মি। এ ব্যাপারে রাজ্য সরকার কোনও ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারে নি। এমার্জেন্সি রিলিফ মেজার হিসাবে ডিজাস্টার ম্যানেজমেন্টের জন্য কোনও পরিকাঠামো তৈরি হয় নি। ১৯৭৮ সালের বন্যার পর আমরা শুনেছিলাম ফ্লাড রিলিফের সেন্টার তৈরি হবে। আবার ২০০১ সালে বলছেন, উঁচু উঁচু বাড়ি তৈরি হবে তার মধ্যে ড্রাই ফুড থাকবে, রাবার বোট থাকবে, মেকানাইজ বোট থাকবে। কিচ্ছু নেই স্যার। বন্যার প্রথম ৫।৬ দিন রাজ্য সরকারকে

দেখা যায় নি। এলাকার ক্লাবের ছেলেরা ভারত সেবাশ্রম সংঘের, রামকৃষ্ণ মিশনের মত রিলিফ অর্গানাইজেশন তখন রিলিফের কাজ করেছে। সরকারের ঘুম ভেঙ্গে নামতে নামতে ৫-৭ দিন লেগে যায়। তার পর মিটিং হয়। এবং এখন সরকার কি করছেন? আমি অসীম বাবুকে জিজ্ঞাসা করছি, আপনি কি বিভিন্ন জেলায় যে টাকা এলট করেছেন হাউস বিল্ডিং গ্রান্টের জন্য তা রিলিজড হয়েছে? উত্তর হচ্ছে না।

তাঁতীদের যে ক্ষতি হয়েছে, তাদের যে কম্পেন্সেশনের টাকা সেটা রিলিজ হয়েছে? উত্তর হচ্ছে, 'না'। এখনও পর্যন্ত সেই টাকা উনি দিতে পারেন নি। আমরা বার বার বলেছি। আপনারা এখানে ১৪৮৭ কোটি টাকার হিসাব দিয়েছেন, এই হিসেব আপনাদের হিসেব। আমরা জানতে পারি নি কি করে এই হিসাবটা হল। কোন ভিত্তিতে ১৪৮৭ কোটি টাকা চেয়েছেন আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে? আপনারা বিধানসভায় প্লেস করেন নি। ১৪৮৭ কোটি টাকা চেয়েছেন তাও মনে হয় কম। আপনারা যদি আরও টাকার জন্য আন্দোলন করেন তা হলে নিশ্চয়ই রাজ্যের মানুষ আপনাদের সমর্থন করবেন। কিন্তু যে টাকা খরচা করেছেন সেই টাকা সঠিক ভাবে খরচা করেছেন কিনা? মানুষ আপনাদের টাকা পেয়েছেন কিনা? মানুষ আপনাদের টাকা পেয়ে বাড়ি করতে পেরেছেন কিনা? এর উত্তর হচ্ছে, 'না'। বন্যায় যাদের বাড়ি-ঘর ক্ষতিগ্রস্থ হয়েছে তাঁরা অনেকেই এখনও হাউস বিল্ডিং গ্র্যান্ট পান নি। অনেক জায়গায় বেনিফিসিয়ারি লিস্ট তৈরি হয় নি। মাননীয় অসীম বাবু নির্বাচনকে সামনে রেখে বাজেট তৈরি করেছেন। উনি নির্বাচনের আগে বেছে বেছে কিছু লোককে হাউস বিল্ডিং গ্র্যান্ট দেবেন। আমি আশা করেছিলাম, অসীম বাবু বাজেট বক্তৃতায় বিধানসভায় বলে যাবেন যে পশ্চিমবঙ্গে বন্যাকে নিয়ন্ত্রণ করার জন্য উনি কি ভাবছেন। এই রেকারিং বন্যা এটাকে নিয়ন্ত্রণ করার জন্য উনি কিছু করছেন কি? ইরিগেশনের ব্যাপারে তিনি বললেন যে, বাড়িয়ে দেবেন। কিন্তু বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে একটা কথাও বললেন না। কারণ বন্যা হলে ভাল। বন্যা হলে সরকার তখন মা, বাবা হয়ে মানুষকে কিছু জিনিসপত্র, খাবার ইত্যাদি দিতে পারবে, মানুষ খুশি হবে। তখন হত দরিদ্র মানুষ আপনাদের জিন্দাবাদ করবে। বন্যা নিয়ন্ত্রণের চেষ্টা—এটা আপনাদের ফিলজফিতে নেই, এটা আপনাদের কাজের মধ্যে নেই। এটা আমার অভিযোগ। আর বন্যা নিয়ে টাকা চাওয়া আপনাদের একটা বার্ষিক অভিযোগ হয়ে দাঁড়িয়েছে। বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে সিরিয়াস চেষ্টা নেই। এবারে শিল্পের ব্যাপারে আসি। শিল্পের ব্যাপারে হলদিয়া নিয়ে আমরা অনেকবার বলেছি। যেমন ল্যান্ড রিফর্মসটা বদ্ধ জলায় আটকে গেল, তেমনি শিল্পায়ণও বদ্ধ জলায় আটকে গেল। এটা আমি অভিযোগ করছি। হলদিয়া নিয়ে আমরা এত বলেছি যে, আপনি উত্তেজিত হয়ে গিয়েছিলেন এবং আপনি বলেছিলেন যে হলদিয়া শীঘ্রই উৎপাদন করবে। হলদিয়া হয়ে গেল, মিৎসুবিশি হয়ে গেল, ভূষণ স্টিল—৩০০ কোটি টাকার প্ল্যান্ট হয়ে গেল,

নেওটিয়া—১২০ কোটি টাকার সিমেন্ট প্ল্যান্ট হয়ে গেল। অসীম বাবু বলবেন, আপনাদের আর কোনও বড় প্রজেক্ট আছে? ৫০০ কোটি টাকার কোনও প্রজেক্ট? হাজার কোটি টাকার কোনও প্রজেক্ট? আপনারা দুটো-তিনটে করলেন, তারপর সব বন্ধ হয়ে গেল। নিয়মটা হচ্ছে একটা করে বড় প্রজেক্ট হবে আরেকটা পাইপ লাইনে থাকবে। শিল্পায়ণ একটা কন্টিনিউয়াস প্রসেস। সমীর পুততুন্ড পার্টি ছেড়ে দিলেন। তিনি বলেছেন, সঠিক রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে আরও বেশি উন্নয়ন, আরও বেশি অগ্রগতি হওয়া সম্ভব ছিল। এই যে গুরুত্বপূর্ণ কথাটা, এটা আপনাদের মনে রাখতে হবে, যেটা আরফরচুনেটলি এই সরকার মনে রাখেন নি। শিল্পায়ণের ক্ষেত্রে হলদিয়া ডাউন স্ট্রিমের ব্যাপারে অনেকে প্রশ্ন করেছেন। বুদ্ধদেব বাবুকে জিজ্ঞাসা করেছিলাম, উনি বলেছিলেন, 'হ্যাঁ হয়েছে'। নীলকমল প্ল্যাসটিক, একটা কোম্পানি বড়জোড়াতে একটা প্ল্যাসটিকের প্ল্যান্ট করেছেন তাতেই হয়ে গেল? ৫ বছর ধরে হলদিয়া হচ্ছে, সেই ৫ বছর ধরে ডাউন স্ট্রিমগুলো আস্তে আস্তে পাইপ লাইনে রেখে করা উচিত ছিল। আপনারা একটা ডাউন স্ট্রিমকে মেইন স্ট্রিমে আনতে পারেন নি। বড় কোনও ডাউন স্ট্রিম হয় নি। আপনারা কিসের উন্নয়ণের কথা বলছেন? হলদিয়া লসে রান করছে। হলদিয়ার প্রোডাক্ট আন্ডার প্রাইসে সেল হচ্ছে। আমি বলেছিলাম পারসোনাল মন্টিরিং করুন। কিন্তু করেন নি। তার ফলে হলদিয়ার ডেভলপমেন্ট সম্ভব হয় নি। আপনারা শিল্পায়ণের ব্যাপারে পলিটিক্স করেছিলেন। বক্রেশ্বরের ব্যাপারে পলিটিক্স করেছিলেন, বলেছিলেন রক্ত দাও। সেটা কমপ্লিট হয়ে গেছে। এক, দুই, তিন কমপ্লিট হয়ে গেছে।

[5-00 — 5-10 p.m.]

এখন হাত খালি, আর নতুন প্রোজেক্ট নেই। বক্রেশ্বর ইউনিট ফোর অ্যান্ড ফাইভ কে করবে, কোথা থেকে টাকা আসবে, এখনও ঠিক হয় নি। তাহলে আপনি বলুন এখন আপনার হাতে কি প্রোজেক্ট আছে। পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রোজেক্ট আটকে গিয়েছে। আপনি বলছেন, 'পশ্চিমবাংলায় বিদ্যুৎ কিছুটা সারপ্লাস'। আপনি বলছেন, 'পিক আওয়ারে লোডশেডিং হচ্ছে না'। হচ্ছে না, কারণ একটাই, ইন্ডাস্ট্রি নেই। বিদ্যুৎ যাবে কোথায়? আর যখন বিদ্যুতের ডিমান্ড বেশি থাকে তখন কোথায় বিদ্যুৎ! বোরো চাষের জন্য লোকে বিদ্যুৎ পায় না। স্যার, আপনার ওন্দার লোকেও বোরো চাষ করে, বিদ্যুৎ পায়? তাদের বাজার থেকে বেশি দামে ডিজেল কিনতে হয়। সারা পশ্চিমবাংলার কোথাও বোরো সিজনে লোকে বিদ্যুৎ পায়, পায় না। যখন পিক ডিমান্ড তখন বিদ্যুৎ পাওয়া যায় না। বক্রেশ্বরে একটু জেনারেশন বাড়িয়ে দিলেন, তাহলেই কি সব হয়ে গেল! কোয়ালিটি অফ ইলেক্ট্রিসিটি দেখতে হবে। বিদ্যুৎ কি সঠিক ভোল্টেজে মফঃস্বলে যায়? উত্তর—না। ১০০ ওয়াটের বাল্ব ২০ ওয়াট হয়ে যায়। বিদ্যুতের অভাবে ঠিক মত জ্বলে না।

ফ্রিকোয়েন্সির অভাবে পাম্প সেট চলে না, চালালে মটোর খারাপ হয়ে যায়। এই বিদ্যুৎ দিয়ে কি করে ইন্ডাস্ট্রিস করবেন? তারপর উনি বলেছেন, রাস্তা করবেন। অনেক দেরিতে হলেও 'দুর্গাপুর এক্সপ্রেসওয়ে হয়েছে'। 'পানাগড়-মৌরীগ্রাম রোড' হয়েছে এশিয়ান ডেভলপমেন্ট ব্যাঙ্কের টাকায়। কিন্তু যেটা আপনাদের মূল প্রোগ্রাম, দীর্ঘদিন ধরে যেটার কথা বলে আসছেন—'কলকাতা-শিলিগুড়ি এক্সপ্রেসওয়ে', সেটার জন্য এখন পর্যন্ত নোটিফিকেশন করে জমি নেওয়া হয় নি। তাহলে কত বছরে ঐ প্রোজেক্ট হবে, ২০/৩০ বছর লেগে যাবে। দে হ্যাভ নট স্টার্টেড ওয়ার্ক। কোন কারণে রাস্তা তৈরি বন্ধ রয়েছে? উত্তরবঙ্গ, আসাম, ভূটান, সিকিমের সঙ্গে এবং অন্যান্য স্টেটের সঙ্গে আমাদের সেভেন সিস্টার স্টেটস লাইফ লাইন তা কেন এখন পর্যন্ত একটা রাস্তার ওপর নির্ভর করে আছে? ইউ হ্যাভ নট বিন এবেল টু বিল্ড অ্যান অল্টানেটিভ হাইওয়ে ইন দি লাস্ট টুয়েন্টি ফোর ইয়ার্স। আজকে তাহলে রাস্তার ব্যাপারে আমরা কোথায় আছি। স্যার, আপনি বুদ্ধিমান লোক। বললে আপনি বুঝতে পারবেন। স্যার, আপনি দেখুন, আমাদের টোটাল রোডস কত আছে। গুজরাট আমাদের চেয়ে জনসংখ্যায় কম, সাইজে আমাদের চেয়ে একটু বেশি, সেখানে রাস্তা আছে ৯০,৮৯৬ কিলো মিটার। সে জায়গায় ওয়েস্ট বেঙ্গলে কত? ৭৬,০০০ কিলো মিটার। কর্ণাটকে কত, ১ লক্ষ ৩৯ হাজার কিলো মিটার। আর মহারাষ্ট্রের কথা বলে আমি লজ্জা দিতে চাই না। মহারাষ্ট্রের মোট রাস্তা হচ্ছে ৩ লক্ষ ৬১ হাজার কিলো মিটার। আপনারা ২০/২৫ বছরে কোনও রাস্তা তৈরি করেন নি। দুটো মেজর হাইওয়ে ছাড়া আর কোথায় রাস্তা তৈরি হয়েছে! অর্থাৎ আপনাদের রোড ইনফ্রাস্ট্রাকচার দুর্বল। অসীম বাবু বলেছেন, প্রভার্টি লাইনের লোকদের ১০%-এর নিচে নিয়ে আসবেন। এটা অলীক কল্পনা। স্যার, গত বছর গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকে একটা হিসেব বেরিয়েছে, তাতে রাজ্যের অবস্থাটা কোথায় দেখুন। ইকোনমিক সার্ভে অনুযায়ী বলা হচ্ছে, পার ক্যাপিটা নীট ডোমেস্টিক প্রোডাক্ট অ্যাট কারেন্ট প্রাইসেস—তার মানে মাথা পিছু মোট উৎপাদনের পরিমাণ। প্রাইসকে ইক্যুয়ালাইজ করে সব স্টেটকে এক জায়গায় করছি। স্যার, দেখুন পশ্চিমবাংলার জায়গা কোথায়। স্যার, পশ্চিমবাংলায় মাথা পিছু মোট গড় উৎপাদন হচ্ছে ১০,৬৩৬ টাকা। স্যার, আর হরিয়ানায় কত জানেন, ১৭,৬২৬ টাকা। মহারাষ্ট্রের কত জানেন, ১৮,৩৬৫ টাকা। পাঞ্জাবে কত জানেন, ১৯,০০০ টাকা। স্যার, তামিলনাড়ুর কত জানেন, ১২,০০০ টাকা—প্রায় ১৩,০০০ টাকা। সে জায়গায় পশ্চিমবাংলায় ১০,৬৩৬ টাকা। এই কি ডেভলপমেন্ট? এটা কি ডেভলপমেন্টের পরিচয়? আপনারা রাস্তা করলেন না, বিদ্যুৎ করতে পারলেন না, আপনারা হলদিয়ায় ডাউন স্ট্রিম ইন্ডাস্ট্রিস করতে পারলেন না। আমি একজন ইন্ডাস্ট্রিলিস্টকে জিজ্ঞেস করেছিলাম,—আচ্ছা দাদা, অসীম বাবুরা বার বার দাবি করছেন শিল্পায়ণ হচ্ছে, আপনি বলুন তো পশ্চিমবাংলায় কি সত্যিই শিল্পের পরিস্থিতি তৈরি হয়েছে? তিনি বললেন, 'ভারতবর্ষের সব রাজ্য

এগিয়ে যাচ্ছে, তার মধ্যে পশ্চিমবাংলায় একটা সুবিধা আছে; পশ্চিমবাংলায় কলকাতা শহরের ধারে যত সস্তায় সরকার জমি দিচ্ছে তত সস্তায় জমি আর কোথাও পাওয়া যায় না'। আমি বললাম কি রকম? উনি বললেন, এই যে আই.টি.সি. একটা হোটেল করছে তারজন্য ১৫ কোটি টাকায় জমি পেয়ে গেল। স্যার, সেই জমির অ্যাকচুয়াল প্রাইস মিনিমাম ৫০ কোটি টাকা হওয়া উচিত। আপনারা ১৫ কোটি টাকায় দিয়ে দিলেন। তার ফলে কি হয়েছে? বাই-পাশ সল্টলেকে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা সস্তায় জমি নাও, আর সেখানে কিছুটা ইনভেস্টমেন্ট করে দাও। কিন্তু জমি পেতে গেলে সরকারের প্রিয়-পাত্র হতে হবে, খয়ের খাঁ হতে হবে। এই যে একটা লোকের বাড়িতে রেইড হয়েছে, রোজ কাগজে বেরুচ্ছে। সে আবার চিঠি দিয়েছে আমাদের সকলকে। এই রকম লোকও আছে। আবার দেখুন, কে একজন লোক, তার প্রোজেক্টে জ্যোতি বাবু, বুদ্ধদেব বাবু এক সঙ্গে চলে গেলেন। তিনি একটা সিটি সেন্টার করছে আর একটা গ্রীন পার্ক করছে। তারা তো জমি পেয়েছে। ইন্ডাস্ট্রি কোথায় হল? ইন্ডাস্ট্রি তো একটা কনটিন্যুয়াস প্রসেস। মেশিন চলবে, উৎপাদন বাড়বে লোকে চাকরি পাবে। এই যে বাড়ি হচ্ছে, সেই বাড়ির জন্য তো একবারই টাকা পাবে। তারপর প্রোমোটর আর গুন্ডারা সব টাকা নিয়ে চলে যাবে। এখানে তো কোনও প্রডাকশন হল না। এটা তো স্থাবর সম্পত্তি। মেশিনারি কোথায়? দেশে কোথায় বড় ইন্ডাস্ট্রিয়ালিস্ট এল আমাদের এখানে? আমি তো বারবার বলেছি যে, অসীম বাবু, ২৪ বছরের শেষে উত্তর দেবেন, কে ইন্ডিয়ার মেজর ইন্ডাস্ট্রিয়ালিস্ট পশ্চিমবাংলায় নতুন ভেনচারের জন্য টাকা ইনভেস্টমেন্ট করেছে? স্যার, আপনি তো অ্যামবাসাডর গাড়ি চড়েন। সেই অ্যামবাসাডর আপনাকে চড়তে হয়। রাস্তায় দেখবেন, কতগুলি নতুন গাড়ি এসেছে। আপনি দেখবেন, মিৎসুবিশি, ল্যানসার, ফোর্ড, আইকন, হুন্ডাই, স্যানট্রো, ডাইয়ু, ম্যাটিজ—এইরকম ৮।১০টি নতুন গাড়ি এসেছে। এইসব অটোমোবাইল ইন্ডাস্ট্রিজ কোথায় হয়েছে জানেন? সবই মাদ্রাজে, তামিলনাড়ুতে। আর পশ্চিমবাংলায় ঐ একটি হিন্দুস্তান মোটরস, যে গাড়ি আপনি চড়েন এবং যেটা বরাবরই ছিল। কিন্তু অটোমোবাইল ইন্ডাস্ট্রি হল না কেন? কেন আপনি নতুন অটোমোবাইল ইন্ডাস্ট্রি করতে পারলেন না? কোনও উত্তর নেই। স্যার, ভারতবর্ষের যারা ইন্ডাস্ট্রিয়াল গ্রুপ—সেটা আপনার আম্বানি হোক, সেটা আপনার আদিত্য বিড়লা হোক বা সাউথের বড় কেউ, একটি লোকও পশ্চিমবাংলায় ইনভেস্ট করল না। টাটা হলদিয়ায় ১০০ কোটি টাকা দিয়ে বেরিয়ে গেল। কেন করছে না—এটা তো বুঝতে হবে। তার কারণ, পশ্চিমবাংলায় কর্ম সংস্কৃতির কথা বলেছি, সস্তায় জমি দিয়েছি, বক্তৃতা দিয়েছি কিন্তু বেসিক ইনফ্রাস্ট্রাকচারে আমরা এত পিছিয়ে আছি এবং সরকার এত ঢিলে-ঢালা যে এখানে লোকেরা এসে ইনভেস্ট করবে না, করতে চায় না এবং সেইজন্য ইনভেস্টমেন্ট হচ্ছে না। অসীম বাবুর এবারের বক্তৃতা দেখিয়ে বলি—গতবারের বাজেট বক্তৃতায়

আপনি বলেছিলেন, ই-গভর্নেন্স করবেন। ই-গভর্নেন্স চন্দ্রবাবু নাইডু কি রকম করেছেন জানেন? চিফ মিনিস্টার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের সাথে মিটিং করেন ভি.ডি.ও. কনফারেন্সে। কারও আসার দরকার নেই। চিফ মিনিস্টার বসে আছেন, বলছে, তুমি বল। উনি হয়ত তেলেঙ্গানার নিজামাবাদের ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট। বলল, তুমি বল। অন্ধ্রের গুন্টুরের যিনি ডি.এম., তার ছবি এবং সবার ছবি কনসোলে ফুটে এল। অন্ধ্রের সঙ্গে ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারের ক্যাপিটালের সঙ্গে অপটিকাল ফাইবারের সঙ্গে কানেক্টেড আছে, সব কানেক্টেড আছে। অপটিকাল ফাইবার তার কানেক্টিভিটি এসে যাবে। যে কোনও ফাইল পাঠাতে হবে না, আপনি জাস্ট ডেডিকেটেড লাইনে পাঠিয়ে দেবেন, আপনার অর্ডার চলে যাবে। আপনি লিখেছেন এখানে ই-গভর্নেন্স করবেন। তারপর সেলস ট্যাক্স নাকি এইটাতে জমা দেওয়া যাবে, অন লাইনে জমা দেওয়া যাবে। কবে হবে? আমি বুদ্ধদেব বাবুকে সেবার বলেছিলাম, টু লিটল টু লেট। উনি বলেছিলেন, টু লিট লও নয়, টু লেটও নয়, আমরা করছি। অন্ধ্রের মতন রাজ্য যেখানে ৩ বছর আগে করে ফেলল, হায়দ্রাবাদে বিল গেটস, বিল ক্লিন্টন চলে এল, আসছে না তো কলকাতায়? আপনি বলেছেন আই.টি. দেখছি। হ্যাঁ, সারা বছরে ৭০০ কোটি টাকার নাকি ইনভেস্ট। উইপ্রো, যাদের আপনি জমি দিয়েছেন কবে করবে কে জানে? উইপ্রোর মালিকের পারসোনাল অ্যাসেট হচ্ছে ৫ হাজার কোটি টাকা শুধু আই.টি. থেকে। উইপ্রোর মালিক আজিজ প্রেমজি। সুতরাং ৭০০ কোটি টাকা ইনভেস্টমেন্ট—ইট ইজ নাথিং। পশ্চিমবাংলায় এত ট্যালেনটেড লোক ছিল, ১০ বছর আগেই আমরা আই.টি. ধরতে পারতাম। আমাদের এখানে ভাল শিক্ষিত লোকের যে সংখ্যা ছিল তাতে আমরা আই.টি.-তে ডমিনেট করতে পারতাম। আমরা সমস্ত জায়গায় পিছিয়ে আছি। যে বাসগুলিতে ওঠার ছিল, আমরা মিস করে গেছি। এইসব বাস এখন দৌড়ে যাচ্ছে আর আমরা তার পিছন পিছন দৌড়চ্ছি, ধরবার চেষ্টা করছি। কিন্তু বাসের পিছনে দৌড়ে বেশি দূর যাওয়া যাবে না। প্রত্যেকটা জিনিস সঠিক সময়ে শুরু করতে হয়।

[5-10 — 5-17 p.m.]

অসীম বাবু, আপনি স্বপ্নের ফেরিওয়ালা, আপনি বাস ধরতে পারেন নি। একাধিকক্রমে আপনি সুযোগ পেয়েছেন ১৯৮৭ সাল থেকে ২০০১ সাল পর্যন্ত। ১৪ বছর ধরে আপনি ফিনান্স মিনিস্টার রয়েছেন এবং ১৪টা বাজেট আপনি এই সভায় পেশ করেছেন। আমিও ঐ একই সময় থেকে বিধানসভায় আছি। কিন্তু আপনার বাজেট-টা কিসের বাজেট? আপনার বাজেট-টা হচ্ছে মাহিনা দেওয়ার হিসাব। ৭শো কোটি টাকা আপনার মাহিনা দিতে খরচ হয়ে যায়। আপনার যা রেভিনিউ আর্ন করার কথা সেটা আর বেশি আসছে না। তাই আমি মনে করি না যে আপনি যে স্বপ্নের ছবি মানুষের

কাছে তুলে ধরার চেষ্টা করছেন সেটা সঠিক। একটা ইংরাজি কাগজ তো লিখেছে যে Asim talks sweet on economy যে কি কি হয়ে যাচ্ছে। কয়েকটা ডুয়েলিং হাউস হয়েছে, ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট বেড়েছে, রাইস প্রডাকশান বেড়েছে, প্রভার্টি কমে গিয়েছে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি, লিটারেসি বেড়ে গিয়েছে ইত্যাদি। লোকে মনে করবে খুব ভাল। স্যার, আগে রাজ্য সরকারের বইগুলিতে বিভিন্ন রাজ্যের ফিগার থাকত কিন্তু এখন ওরা অন্য রাজ্যের ফিগার দেওয়া তুলে দিয়েছেন। সেই সমস্ত কাগজপত্র আমাদের সাপ্লাই করা ওরা বন্ধ করে দিয়েছেন যাতে ওদের বিরুদ্ধে বলতে না পারি। আমি দুটি বিষয় নিয়ে বলব। স্যার, পশ্চিমবঙ্গের ইনডেক্সগুলি এবং তার সঙ্গে অন্যান্য রাজ্যের ইনডেক্সগুলি দেখুন যে Where we are standing in the field of agriculture. হ্যাঁ, এগ্রিকালচারাল প্রডাকশান বেড়েছে। এরজন্য রাজ্য সরকারের ক্রেডিট কতটা জানি না। এটা চাষীরাই করেছে বলে আমরা জানি। কিন্তু চাষীরা তাদের ফসলের দাম পাচ্ছে না। সেখানে এ ব্যাপারে পাঞ্জাবের কত পেছনে আমরা আছি দেখুন। আমাদের দু হাজার কে.জি. পার হেক্টর, পাঞ্জাবের তিন হাজার কে.জি. পার হেক্টর চালের উৎপাদন। আমরা বলছি না, আপনারা বলছেন যে আপনারা স্যাস্টিফায়েড, বামফ্রন্টের বিকল্প অর্থনীতির রাস্তায় এটা বেড়েছে। আমরা বলছি, বামফ্রন্টের বিকল্প অর্থনীতির রাস্তায় যেটা বেড়েছে সেটা হচ্ছে বেকারি। অসীম বাবু প্রতি বছর একটা হিসাব দেন এবং এগুলি খুব সিম্পল। উনি একটা অর্থনীতির নিয়ম বার করেছেন। উনি বলছেন যে বিভিন্ন সেক্টারে যদি এত টাকার প্রডাকশান হয়—উনি টোট্যাল ডোমেস্টিক প্রডাক্ট-টা বার করেছেন এবং বলছেন, এত টাকার প্রডাকশান অতএব এত এমপ্লয়মেন্ট হয়েছে। স্যার, একটা আইটেমের ব্যাপারে দেখুন—আন-এমপ্লয়মেন্ট। ১৯৯০ সালে ছিল ৪৮ লক্ষ, ২০০০ সালের সেপ্টেম্বরে সেটা হয়েছে ৫৮ লক্ষ তার মানে এই ১০ বছরে—That is, last decade of 20th century. রেজিস্টার্ড আন-এমপ্লয়মেন্ট বেড়েছে স্ট্রেট ১০ লক্ষ। এটা আমার ফিগার নয়, এটা রাজ্য সরকারের দেওয়া ফিগার। তাহলে কি করে বলছেন যে ৮ লক্ষকে নতুন করে চাকরি দেবেন? কিসের বেসিসে আপনার পাস্ট পারফরমেন্স জাস্টিফাই করছেন? আপনি বলছেন, এত এমপ্লয়মেন্ট জেনারেশান করছেন। তাহলে আপনার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের স্যাস্টিটিক্সে সেটা রিফ্লেক্টক্ট করছে না কেন? এর কোনও উত্তর কিন্তু আমরা পাচ্ছি না। উল্টো দিকে স্যার, আপনি দেখুন, টোট্যাল এমপ্লয়মেন্ট আমাদের এই রাজ্যে কমে যাচ্ছে। আমি আগের দিন বলেছি, ১৯৮০ সালে ছিল ২৬ লক্ষ ৬৪ হাজার টোট্যাল এমপ্লয়মেন্ট। টোট্যাল এস্টিমেটেড এমপ্লয়মেন্ট ইন ওয়েস্ট বেঙ্গল ইন ২০০০ ২৪ লক্ষ ১৭ হাজার। অর্গানাইজড সেক্টারে এ রাজ্যে এমপ্লয়মেন্ট ২৬ লক্ষ ৬৪ হাজার থেকে ২৪ লক্ষ ১৭ হাজারে কমে গিয়েছে। অসীম বাবু, আপনি যখন শুরু করেছিলেন তখন আমরা খুব আশান্বিত ছিলাম। এম.আই.টি.

ট্রেন্ড ইকনমিস্ট, আমরা ভেবেছিলাম উনি এ রাজ্যে ভেলকি দেখিয়ে দেবেন। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের পর জার্মানিতে একজন চ্যানলেসার অফ এক্সচেকার ছিলেন তার নাম নুডহিক এরহ্যান্ড, তিনি জার্মানিকে রিকন্সট্রাকশান করে ছিলেন। আমরা ভেবেছিলাম, অসীব বাবুর হাতে আমাদের পশ্চিমবঙ্গ রিকন্সট্রাকটেড হবে।Asim babu has turned out to be very good. কিন্তু তা হল না। ওর সেই একই কথা—ডিসেন্ট্রালাইজেশান, মনোপলিস্টিক পাওয়ার কাট করা, জেলা পরিষদের মাধ্যমে কাজ করা—একই কথা বলে আসছেন কিন্তু উনি পশ্চিমবাংলাকে কিছুই দিতে পারেন নি। এই যে আমাদের মাননীয় জ্ঞানসিং সোহনপাল, এই রাজ্যের এম.এল.এ., তাঁর সিরিয়াস কিডনির প্রবলেম হয়েছে। তিনি পি.জি. হাসপাতালে একমাস ভর্তি ছিলেন। সেখানে ডাক্তাররা বলেছেন, 'আমরা পারব না, ওঁকে ভেলোরে নিয়ে যান বা এ.আই.আই.এম.এস.-এ নিয়ে যান'। ২৪ বছর পরে ভাবতে লজ্জা লাগছে না—ওয়ার্ল্ড ক্লাসের কথা ছেড়ে দিলাম—একটা ন্যাশনাল ক্লাসের হাসপাতালও আপনারা করতে পারলেন না। তারজন্য আজকে এম.এল.এ.-দের পর্যন্ত কিডনি, হার্ট ইত্যাদি অপারেশনের জন্য বাইরে ছুটতে হচ্ছে। এটা একটা দিক। অন্য দিকে কলকাতা শহরে ম্যালেরিয়ার এপিডেমিক হয়, শিলিগুড়িতে এনসেফেলাইটিসের এপিডেমিক হয় এবং পাল্লা দিয়ে বাড়ে নার্সিং হোমের সংখ্যা। আমি চেয়েছিলাম, এ রাজ্য একটা ব্রেক থ্রু করুক অসীম বাবুর নেতৃত্বে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি, এই রাজ্য সেই ব্রেক থ্রু করতে পারে নি। এটা অসীম বাবুর শেষ বছর এবং শেষ বছরে কিছু নির্বাচনী প্রতিশ্রুতি দিয়েছেন। অসীম বাবু স্বপ্নের ফেরিওয়ালার মত স্বপ্ন দেখছেন। অবশ্য তার মধ্যে কোনও অন্যায় দেখছি না। কিন্তু স্বপ্নের ফেরিওয়ালা তাঁর স্বপ্নকে সাকার করতে পারেন নি, এটাই হচ্ছে ২৪ বছরের রুঢ় বাস্তব। আমি বলি, অসীম বাবুর স্বপ্ন সফল হবে না; আগামী নির্বাচনের মধ্যে দিয়েই চিত্রটা পরিষ্কার হবে যে, অসীম বাবুর দাবিকে মানুষ সমর্থন করছেন, না প্রত্যাখ্যান করছেন। এই বলে তাঁর বাজেট বক্তব্যের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5-17 p.m. till 11-00 a.m., Tuesday, the 20th February, 2001 at the Assembly House, Kolkata.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 20th February, 2001 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 04 Ministers of State, and 83 Members.

[11-00 — 11-10 a.m.]

**81ST REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE**

**Mt. Speaker :** I now present the 81st Report of the business Advisory Committee as follows.

**Mr. Speaker :** I beg to present the 31st Report of the Business Advisory Committee as follows :

No. 1416

Revised programme of Business from the 21st to the 23rd February, 2001 and Programme of Business for the 24th February, 2001 (as adopted by the House on the 81st Report of the Business Advisory Committee presented on the 20th February, 2001)

| | | |
|---|---|---|
| 21.2.2001, Wednesday : | (i) The Kalyani university (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| | (ii) General Discussion on Budget | 4 hours |
| 22.2.2001, Thursday : | (i) The West Bengal Land Reforms and Tenancy Tribunal (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |

| | | | |
|---|---|---|---|
| | | (ii) The Report of the Select Committee on the Calcutta Thika & other Lands (Acquisition & Regulation) Bill, 2000 (Consideration & Passing) | 1 hour |
| | | (iii) General Discussion on Budget | 2 hour |
| | | (iv) Motion for Vote on Account | $^1/_2$ hour |
| 23.2.2001, Friday | : | (i) The West Bengal Appropriation Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 2 hour |
| | | (ii) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| | | (iii) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| 24.2.2001, Saturday | : | The Wakf (West Bengal Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |

*N. B. :* (i) The House will sit at 10.00 a.m. on Saturday, the 24th February, 2001.

(ii) There will be no Mention Case on Saturday, the 24th February, 2001.

I now request the Parliamentary Affairs Minister to move the Motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 81st report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The Motion was then put and agreed to.

**Mr. Speaker :** Hon'ble members I have faceived the message from the Governor to the Address of thanks which is as follows.

"RAJBHAVAN Calcutta - 700 062

GOVERNOR OF WEST BENGAL

February 15, 2001

Dear Hon'ble Speaker,

I thank you for your letter of 9th February, 2001, kindly convey to the Hon'ble Member of the Legislative Assembly that I have received with satisfaction their message of thanks for the speech with which I opened the Session of the West Bengal Legislative Assembly on 22nd January, 2001.

With warmest personal regards,

Yours sincerely,
Viren J. Shah

**Held Over Starred Question**
**(to which oral answer were given)**

**Damages Caused by Flood**

*40. (Admitted question No. *143) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Relief Department be pleased to state—

(a) how many houses were partially and completely damaged in the recent flood in the State (Districtwise) ; and

(b) in how many cases were the victims sanctioned financial help ?

**Shri Satya Ranjan Mahata :**

(a) 7,70,492 houses were partially damaed and 8,09,203 were

completely damaged.

District-wise break-up is as follow :—

| Name of District | No. of houses partially damaged | No. of houses completely damaged |
|---|---|---|
| 1. Birbhum | 32,287 | 53,733 |
| 2. Burdwan | 1,06,399 | 1,09,296 |
| 3. Murshidabad | 1,00,191 | 2,50,000 |
| 4. Nadia | 2,95,703 | 1,70,991 |
| 5. Hooghly | 1,30,000 | 85,000 |
| 6. Howrah | 7,979 | 3,540 |
| 7. North 24-Pgs. | 53,121 | 96,575 |
| 8. Midnapore | 39,112 | 32,218 |
| 9. Malda | 5,700 | 7,850 |
| Total : | 7,70,492 | 8,09,203 |

(b) 7,64792 cases of houses partially damaged and 8,01,353 cases of houses completely damaged in the above noted 8(eight) Districts mentioned at Sl. No. 1 to 8 except in Malda District the victims were sanctioned financial held in the shape of House Building Grant.

**শ্রী তপন হোড়ঃ** স্যার, আজকে খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি, কমরেড ইন্দ্রজিত গুপ্ত প্রয়াত হয়েছেন। তিনি দীর্ঘদিন ধরে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে এবং স্বাধীনতার পরবর্তীকালে তার যে কাজ সেই সাধারণ মানুষের স্বার্থে অব্যাহত রেখেছিলেন। তিনি যুক্ত ফ্রন্টের আমলে কেন্দ্রীয় মন্ত্রিসভায় জয়েন করেছিলেন এবং তিনি স্বরাষ্ট্র দপ্তরের দায়িত্ব পালন করেছিলেন। আমি আপনার মাধ্যমে তার শোকসন্তপ্ত পরিবারের প্রতি

সমবেদনা জানাচ্ছি। সাধারণ মানুষের কাছে এটা খুবই দুর্ভাগ্যজনক।

**মিঃ স্পিকার ঃ** আগামী কাল এই ব্যপারে অবিচুয়ারি হবে। আজকে ১২-টার পর তার মৃতদেহ এখানে আসবে, তাকে মাল্যদান করা হবে। আমরা খবর পেয়েছি, আগামী কাল আমরা অবিচুয়ারি করব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি হিসাব দিয়েছেন ৭,৭০,৪৯২টি বাড়ি পার্সিয়ালি ড্যামেজ হয়েছে এবং ৮,০৯,২০৩টি বাড়ি সম্পূর্ণ ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এই যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন, এই সমস্ত পরিবারের অনেকেই বলেছেন এবং অভিযোগ করেছেন যে সম্পূর্ণ ক্ষতিগ্রস্তদের জন্য ২,০০০ টাকা এবং আংশিক ক্ষতিগ্রস্তদের জন্য ১,০০০ টাকা যা তাদের প্রাপ্য, সেই টাকা এখনও পর্যন্ত অনেকেই পাননি। যদিও অক্টোবর-নভেম্বর মাসে বন্যাটা হয়েছিল এবং এটা মার্চ মাস। আপনার কাছে এই রকম অভিযোগ আছে কিনা, থাকলে আপনি কি ব্যবস্থা নিয়েছেন।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** অদ্যাবধি আমার কাছে এই রকম কোনও অভিযোগ আসেনি। সম্পূর্ণ এবং আংশিক ভাবে ক্ষতিগ্রস্তদের জন্য যে টাকার কথা বললাম, সেই টাকা আমরা অনুমোদন করে দিয়েছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আপনি এখানে বললেন, টোটাল ক্ষতিগ্রস্ত হয়েছে—৭,৭০,৪৯২ এবং ৮,০৯,২০৩টি, একুনে ১৫ লক্ষ বাড়ি। কিন্তু এখানে আপনি বললেন, ৭,৬৪,৭৯২টি বাড়ি পার্শিয়ালি ড্যামেজ হয়েছে এবং ৮ লক্ষ ১ হাজার ৩৫৩টি সম্পূর্ণ ভাবে ক্ষতিগ্রস্ত বাড়ির জন্য টাকা মঞ্জুর করা হয়েছে—এদেরকে টাকা দিয়েছেন। বাকি যারা ক্ষতিগ্রস্ত হয়েছে, তাদের আপনি কি কারণে টাকা দেননি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আমি তো প্রশ্নের উত্তরে বললাম, আপনি তা নিশ্চয়ই শুনেছেন। জেলাগুলোর নাম উল্লেখ করে আমি বললাম। একমাত্র মালদহের নাম বাদ দিয়ে এই জেলাগুলিতে এই আর্থিক বছরে এই টাকা দেওয়া হয়েছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, নদীয়া জেলায় হাঁসখানিলর কেতুয়া গ্রামে সর্বমোট বাড়ির সংখ্যা ৯৩২টি যেখানে, সেখানে আপনি ক্ষতিগ্রস্ত বাড়ির সংখ্যা বেশি করে, ১,২৮৯টি বাড়ির জন্য ক্ষতিপূরণ দেবার জন্য পাঠিয়েছেন। এর কারণ কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** ক্ষতিপূরণের দাবি জানিয়ে যে আবেদন এসেছিল, আমরা সেই টাকা দেবার জন্য অনুমোদন দিয়ে দিয়েছি। বাড়তি বাড়ির জন্য কোনও অভিযোগ আমার কাছে আসেনি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বাড়ি আছে ৯০০টি, সেখানে উনি ক্ষতিপূরণ করেছেন বলছেন ১,২০০টি বাড়ির জন্য। এতে নিশ্চয়ই কোনও ভুল হয়েছে। হয় বাড়ির সংখ্যা ঠিকমতো পাঠানো হয়নি, নয়তো সংখ্যাটাকে বাড়তি করে দেখানো হয়েছে। এই যে কারচুপি করা হয়েছে, এটা ইচ্ছাকৃত কিনা, তা যদি হয়ে থাকে তাহলে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আমি যে সংখ্যাগুলো বললাম, সেই অনুযায়ী টাকা দিয়েছি।

[11-00 — 11-20 a.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, এখন অবধি যে ব্যবস্থা আছে আংশিক কোনও বাড়ি ভেঙে গেলে বা পুরো ভেঙে গেলে তাকে ক্ষতিপূরণ দেওয়ার একটা ব্যবস্থা আছে এবং সেই ব্যবস্থা অত্যন্ত সাবেকি দিনের, ১ হাজার, ২ হাজার মাত্র দেওয়া হয়। আজকের দিনে আংশিক ভেঙে গেলে বা পুরো ভেঙে গেলে এই টাকা যা দেওয়া হচ্ছে, এটা বাড়াবার কোনও পরিকল্পনা বা চিন্তা-ভাবনা আপনারা করছেন কিনা, এই ব্যাপারটা জানতে চাই?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় সদস্যর প্রশ্নের উত্তরে জানাই, আমাদের যে আংশিক বা সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্ত বাড়ি হয় সেটায় আমাদের টাকা শুধু নয়, কেন্দ্রীয় সরকারেরও এই টাকা দেওয়ার কথা। আমি নিশ্চয় চাই মাননীয় সদস্য যে কথা বললেন আমিও জানি, এই টাকা দিয়ে বাড়ি তৈরি করা যায় না, কিন্তু আমাদের কোনও উপায় থাকে না, নিশ্চয় আমি আশা করব টাকা বাড়ুক।

**শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, মুর্শিদাবাদ জেলায় যে বিধ্বংসী বন্যা হয়েছে এখানে লক্ষাধিক ঘর বাড়ি ভেঙে গিয়েছে। কিন্তু এখন পর্যন্ত সমস্ত জেলায় যে ফুল ড্যামেজ লিস্ট তৈরি হয়েছে তারা সবাই টাকা পায়নি। এমন কি আমার বিধানসভা এলাকায় সেখানে দেখা যাচ্ছে সিক্সটি পারসেন্ট এর বেশি টাকা পয়ানি। অন্য ব্লক এলাকায় সেন্ট পারসেন্ট টাকা পেয়েছ। এই বৈষম্য হয়েছে। এখনও যারা টাকা পায়নি ফুল ড্যামেজ বা হাফ ড্যামেজ তাদের এই টাকা পাওয়ার ব্যাপারে চিন্তা-ভাবনা করছেন কিনা বলবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই, মুর্শিদাবাদ জেলায় আপনি বললেন সম্পূর্ণভাবে ভেঙে যাওয়া যে বাড়ির সংখ্যা সেটা হচ্ছে ২ লক্ষ ৫০ হাজার, আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে ১ লক্ষ ১৯১টি। যে টাকা আমরা দিয়েছি

তাদের, সেই টাকা যদি কোনও জায়গায় না পেয়ে থাকে তাহলে আপনারা নিশ্চয় জানাবেন।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, উত্তর ২৪-পরগনায় যেখানে সম্পূর্ণটি বাড়ি ভেঙে গিয়েছে বা আংশিক ক্ষতিগ্রস্ত হয়েছে তারা এখন পর্যন্ত এই টাকা পায়নি এর সংখ্যাটা কত? এবং এর এনকোয়ারি যেটা বি. ডি. ও. বারবার করে বলছেন করতে, সেই এনকোয়ারি এখনও হচ্ছে না। সেই এনকোয়ারি করা যাবে কিনা, যদি করা যায় তাহলে সেই টাকা কবে তারা পেতে পারে?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় সদস্য যা বললেন, এই অভিযোগ আমার কাছে আসেনি। আমি পরিসংখ্যানটা জানালাম, সম্পূর্ণ এবং আংশিক ক্ষতিগ্রস্তর ; এর টাকা আমরা দিয়ে দিয়েছি। অভিযোগ থাকলে নিশ্চয় জানাবেন।

**শ্রী মহম্মদ হান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি রাজ্য সরকার বানভাসী মানুষদের সাহায্য করেছেন ঠিকই, অতি বৃষ্টির কারণে অনেকের ঘরের ক্ষয়ক্ষতি হয়েছে তাদের আর্থিক সাহায্য দেওয়ার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আমরা তো আংশিক হোক বা সম্পূর্ণভাবে হোক যে বাড়িগুলির ক্ষয়ক্ষতি হয়েছে সেই ব্যাপারে জেলার ডি. এম.-রা যে খবর পাঠিয়েছেন তার ভিত্তিতে আমরা টাকা দিয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, আমি এর আগের দিন আপনাকে প্রশ্ন করেছিলাম, উত্তর ২৪-পরগনার গাইঘাটা ব্লকে সেখানে যাদের ভোটার লিস্টে নাম ওঠেনি, এই রকম বানভাসিদের কোনও ত্রাণ বা ঘর ভাঙার টাকা দেওয়া হচ্ছে না। আপনি বলেছিলেন অভিযোগ পেলে দেখবেন। আমি লিস্ট করে তালিকা করে সেই অভিযোগ দিয়েছি, আপনি সেটা তদন্ত করে কিছু ব্যবস্থা নিয়েছেন কিনা জানাবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় সদস্য কয়েকদিন আগে যেটা দিয়েছেন সেটা আমি পাঠিয়ে দিয়েছি তদন্ত করার জন্য।

**শ্রী সমর হাজরা ঃ** অতিরিক্ত প্রশ্ন, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বিরোধী সদস্য পঙ্কজবাবু এবং বাদল ভট্টাচার্যর প্রশ্নের উত্তর আপনি দিয়েছেন। কিন্তু এই যে ভয়াবহ বন্যা হয়ে গেল, তাতে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে

১,৪৮৭ কোটি টাকা দাবি করা হয়েছিল, তার মধ্যে ১০৩ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে। ১৯৯৮-৯৯ সালে একটা ভয়াবহ বন্যা হয়েছিল, তাতেও আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে ৭২১ কোটি টাকা দাবি করা হয়েছিল, তার মধ্যে কত টাকা আপনি পেয়েছেন সেটা জানাবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** ঐ টাকার অঙ্কটা আমি বলতে পারব না। আমাকে নোটিশ দিলে আমি বলতে পারব। তবে এটুকু বলতে পারি পুরো টাকাটা আমরা পাইনি।

## Held Over Starred Questions
## (to which answers were given Laid on the Table)

### রাজ্যে বন্যায় কৃষিতে ক্ষতি

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৬) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত বছরের (২০০০) বন্যাতে রাজ্যে কৃষিতে ক্ষতির পরিমাণ কত ; এবং

(খ) বন্যায় ক্ষতিগ্রস্ত কৃষকদের সরকারি সহায়তা কি রূপ?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গত বছর (২০০০ সালে) বন্যায় রাজ্যে কৃষিতে ক্ষতির পরিমাণ নীচে দেওয়া হল :

| শস্য ফসল | নিমজ্জিত এলাকা ('০০০ হেঃ) | একশ শতাংশে (%) ক্ষতিগ্রগস্ত এলাকা ('০০০ হেঃ) | উৎপাদনের ক্ষতি (মেট্রিক টন) | টাকার অঙ্কে ক্ষতির পরিমাণ |
|---|---|---|---|---|
| ১। খরিফ ধান | ১৩২৩.৯০ | ২২২৭.০০ | ২৩৩৬.৭০ | ২৩৬৬৭.০০ |
| ২। পাট | ২২০.০০ | ২০৪.০০ | ১৮৭.২০ | ৫৬২৬.০০ |
| ৩। ডাল জাতীয় শস্য | ৬৮.০০ | ৬২.০০ | ৪৯.৬০ | ৭৪৪০.০০ |
| ৪। সবজি | ১৮৪.০০ | ১২০.০০ | ১২০০.০০ | ৯৬০০০.০০ |
| ৫। অন্যান্য | ১২৫.০০ | ৯৮.০০ | ৪৯০.০০ | ২৯২০০.০০ |
| মোট | ১৯২০.৯০ | ২৫১২.০০ | ৪২৯৩.৫০ | ৩৮৪৯২৬.০০ |

(খ) বন্যার মোকাবিলায় সরকারি সহায়তায় কৃষি ব্যবস্থাপনার চিত্র নীচে দেওয়া হল ঃ

| ফসল | মিনিকিটের সংখ্যা | মিনিকিটের পরিমাণ | ব্যবস্থাপনার |
|---|---|---|---|
| ১। সরিষা | ২,৬৭,৩২৬ | ১ কেজি | কৃষি দপ্তর |
| ২। গম | ৪,৪৮,৯০৪ | ১৫ " | ঐ |
| ৩। ছোলা | ২,২৫,০০০ | ৪ " | ঐ |
| ৪। মসুর | ২,২৫,০০০ | ৪ " | ঐ |
| ৫। বোরো ধান | ১,৫০,০০০ | ১০ " | ঐ |
| ৬। সব্জি | ২,২৫,০০০ | — | ঐ |
| ৭। পানতকুল (অনুদান) | — | ৪৫০ লক্ষ | জেলা পরিষদ |
| ৮। সব্জি বীজ | ২,২৫,০০০ | ১৯৬ লক্ষ | উদ্যান ও খাদ্য প্রক্রিয়াকরণ দপ্তর |
| ৯। বিভিন্ন রকম কৃষি সহায়তা (যেমন ধান, গম ও অন্যান্য বীজ) | | | |
| (ক) বোরো ধান | ৪৭৯৯.৭৪ টন | | |
| (খ) বাদাম | ২২.২৫ " | | |
| (গ) সরিষা | ২৫০.০০ " | | |
| (ঘ) হাইব্রীড সব্জি | ২১.৪৩, " | ১০০০ লক্ষ | জিলা পরিষদ |
| (ঙ) আলু | ১২৭৭.২০ " | | |
| (চ) গম | ২৫০.০০ " | | |
| (ছ) তিল | ১০.০০ " | | |
| (জ) সাবু | ২৩৬.৯৫ " | | |
| (ঝ) ফাটোলন | ১১৩৪.২৫ লি | | |

(ঞ) কৃষি যন্ত্রপাতি ২৭০০ নং

১০। এ ছাড়াও ১৫৬০টি পাওয়ার টিলারের জন্য ৩০,০০০ টাকা হারে ভর্তুকির ব্যবস্থা করা হয়েছে।

## Starred Questions
## (to which oral answers were given)

### বিদ্যুৎ মাসুল

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিগত তিনটি আর্থিক বছরে (১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০ ডিসেম্বর পর্যন্ত) বছর-ওয়ারি হিসাবে সি. ই. এস. সি. এবং পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ মাসুল ফুয়েল সারচার্জ কি হারে কত বার বৃদ্ধি করেছেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ**

(ক) বিগত তিনটি আর্থিক বছরের (১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ এবং এপ্রিল ৯৯—ডিসেম্বর ২০০০ পর্যন্ত) সময় কালে সি. ই. এস. সি.-র বিদ্যুৎ মাসুল একবার বৃদ্ধি পেয়েছে। এই বৃদ্ধির হার ১৮.৫ শতাংশ। এই বৃদ্দি ১৯শে অক্টোবর ১৯৯৮ থেকে চালু হয়।

(খ) ঐ সময়কালে সি. ই. এস. সি.-র ফুয়েল সারচার্জ বৃদ্ধি হয়েছে দু' বার।

(১) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ২২.৯২ শতাংশ (পূর্বের ৪৮ পঃ ইউনিট বৃদ্ধি পেয়ে হয় ৫৯ পঃ ইউনিট)

এই বৃদ্ধি এপ্রিল ৯৭ থেকে চালু হয়।

(২) এপ্রিল ৯৯—ডিসেম্বর ২০০০—১.৭ শতাংশ (পূর্বের ৫৯ পঃ ইউনিট বৃদ্ধি পেয়ে হয় ৬০ পঃ ইউনিট)

এই বৃদ্ধি এপ্রিল ৯৯ থেকে চালু হয়।

(গ) ঐ সময়কালে রাজ্য বিদ্যুৎ পর্ষদ একবার মাসুল বৃদ্ধি করেছে। এই বৃদ্ধির হার ১৫ শতাংশ ঃ এই বৃদ্ধি ২৬শে জানুয়ারি, ১৯৯৯ থেকে চালু হয়।

(ঘ) ঐ সময়কালে পর্ষদ ফুয়েল সারচার্জ বৃদ্ধি করেছে দু' বার।

(১) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে এই বৃদ্ধির হার ৯০ শতাংশ। এই বৃদ্ধি এপ্রিল ১৯৯৭ থেকে চালু হয়। (পূর্বের ২২ পঃ ইউনিট বেড়ে হয় ৪২ পঃ ইউনিট)

(২) এপ্রিল ৯৯ থেকে ডিসেম্বর, ২০০০—১৯ শতাংশ এই বৃদ্ধি এপ্রিল, ১৯৯৯ থেকে চালু হয়। (পূর্বে ৪২ পয়সা প্রতি ইউনিট বেড়ে হয় ৫০ পঃ ইউনিট)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সাপ্লিমেন্টারি, মাননীয় মন্ত্রী মহাশয় যা উত্তর দিলেন তার থেকে দেখা যাচ্ছে, সি. ই. এস. সি. মাসুল বৃদ্ধি করেছে ১৮.৫ শতাংশ এবং ফুয়েল সারচার্জ বৃদ্ধি করেছে ৪৮ পয়সা থেকে ৬০ পয়সায় দাঁড়িয়েছে। আর পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ মাসুল ১৫ শতাংশ একবার বৃদ্ধি করেছে, আর ফুয়েল সারচার্জ দুবার বৃদ্ধি করেছে, ২২ পয়সা থেকে ৫০ পয়সা। এর পরে সি. ই. এস. সি. এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ তারা আবার বিদ্যুতের দাম বাড়াবার জন্য যে প্রস্তাব করেছে তাতে তারা কি হারে বিদ্যুতের দাম বাড়াতে চাইছে এবং কত টাকা তারা বিদ্যুৎ গ্রাহকের কাছ থেকে তুলবে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এইভাবে এক্ষুনি হিসেবটা দিতে পারব না, নোটিশ দিলে হবে। বিদ্যুতের মাসুল বৃদ্ধি প্রত্যেক বছর হয়। কোনও বছর না হলে পরের বছর দু-বছরেরটা এক সঙ্গে হয়। আগে মাসুল বৃদ্ধি বা ফুয়েল সারচার্জ বৃদ্ধি করত স্টেট ইলেক্ট্রিসিটি রেগুলেটরি কমিশন। ডি. ভি. সি. ছাড়া, সি. ই. এস. সি., এস. ই. বি., ডি. পি. এল. তাদের প্রস্তাব এই এস. ই. আর. সি.-র কাছে রেখেছে। এখনও সিদ্ধান্ত হয়নি, কত বৃদ্ধি পাবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিউশনে যে বিশাল লস, তা বিদ্যুৎ কর্তৃপক্ষ বা কর্তৃপক্ষের ত্রুটির জন্য। প্রাক্তন বিদ্যুৎ মন্ত্রী শঙ্কর সেন মহাশয় যখন ছিলেন, তখন এই লসটা ২০ পারসেন্টে নেমে গিয়েছিল। আজকে সেটা ৩৯.২ পারসেন্টে চলে গেছে। মারাত্মক ভাবে এই টি. অ্যান্ড ডি. লসটা বাড়ছে এবং তার ফলে গ্রাহকদের উপর বাড়তি মাসুলের চাপ পড়ছে। এই লস কেন বাড়ছে এবং এর প্রতিকারের জন্য সরকার, পাওয়ার ডিপার্টমেন্ট কি ব্যবস্থা নিচ্ছে মাননীয় মন্ত্রী দয়া করে জানাবেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এটা আমার ঠিক জানা নেই। আগে ২০ পারসেন্ট ছিল, এখন ৩৯ পারসেন্ট হয়েছে, এরকম নয়, লসটা আগেও ছিল, এখনও আছে। শুধু টি.

অ্যান্ড ডি. লসই নয়, এর মধ্যে আছে রেভিনিউ কালেকশন করতে না পারা, বিভিন্ন পিলফারেজ—হুকিং, ট্যাপিং, তার চুরি, ভোল্টেজ কম, যেখানে তার চুরির প্রবণতা আছে সেখানে অ্যালুমিনিয়াম কন্ডাক্টরের জায়গায় জি. আই. কন্ডাক্টর রাখা, হয়ত কোথাও সাব স্টেশন থেকে কনজিউমারের দূরত্ব অনেকটা, সেখানে অনেক বেশি তার লাগে, ইত্যাদি। এসব বন্ধ করার জন্য আমরা অ্যাডমিনিস্ট্রেটিভ মেজার নিচ্ছি। সাধারণ মানুষের কাছেও আবেদন করেছি আমাদের সবরকম সহায়তা করার জন্য। আমরা যে সব ব্যবস্থা নিয়েছি, তাতে আশা করছি কিছু দিনের মধ্যেই সুফল পেতে শুরু করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন—আমি এখানে দেখছি যে, সি. ই. এসি-র কাছে বিদ্যুৎ পর্ষদের ১ হাজার কোটি টাকার মতো বকেয়া পাওনা আছে। সি. ই. এস. সি.-র এই যে টি. ডি. লস যেটা শঙ্কর সেন মহাশয় ১৪.৬ পারসেন্ট ফিক্সড করে দিয়েছিল এবং টি. ডি. লস ২৮ পারসেন্টের মতো দেখছি এবং বাড়তি মাসুল তারা চাইছেন। আমার জিজ্ঞাস্য যে, সি. ই. এস. সি.-র কাছে বিদ্যুৎ পর্ষদের এই যে বিপুল পরিমাণ টাকা পাওনা সেটা কি এখনও বাকি পড়ে আছে? যদি পাওনা থাকে, তাহলে সি. ই. এস. সি.-র কাছ থেকে সেই টাকা আদায় করার জন্য বিদ্যুৎ পর্ষদের সঙ্গে সি. ই. এস. সি.-র কোনও চুক্তি হয়েছে কি? এর আগে মাননীয় মন্ত্রী ডঃ শঙ্কর সেন মহাশয় বলেছিলেন টি. এম. ভি. সম্পর্কে। ওরা কারচুপি করছেন। তাই গ্রাহকরা যাতে সাফার না করেন, তার জন্য আপনার কি কিছু করছেন কি?

**শ্রী মৃণাল কান্তি রায় ঃ** টি. এন. ডি. লস এবং ফুয়েল সারচার্জের ব্যাপারে আপনি কি বলছেন সেটা ঠিক বুঝতে পারছি না। অসুবিধা হচ্ছে। ফুয়েল সারচার্জে ওই ক্যালরিফিক ভ্যালু কি এবং কোনও গ্রেডের কয়লা, কিভাবে তার কস্ট পড়ছে, এগুলির সঙ্গে যুক্ত। টি. এন. ডি. লস, ফুয়েল সারচার্জ ঠিক কি জানতে চেয়েছেন, সেটা আমি বুঝতে পারছি না। তবে যাই হোক সি. ই. এস. সি.-র কাছে এস. ই. বি.-র পাওনা গন্ডার বিষয়ে একটা আলোচনা হয়েছে। যেটা দু পক্ষই এগ্রি করেছেন। এটা হয় অনেক সময়। যেমন এস. ই. বি-র কাছে এন. টি. পি. সি. টাকা পাবে। সেখানে একটা চুক্তি হয়েছে। একটা সিকোয়েস্ট্রেশন ইন ফেজ ব্যবস্থা হচ্ছে। সি. ই. এস. সি.-র কাছে যে চুক্তি হয়েছে সেটা হচ্ছে—একটা ওয়ান টাইম সেটেলমেন্ট হয়েছে। যে টাকাটা আছে, সেই টাকার মধ্যে তারা এখন ৭০ কোটি টাকা দেবে। ৩ মাসের মধ্যে আরও ৩০ কোটি টাকা দেবে। কারেন্ট পরে দেবে থ্রু এল. ও. সি. এবং পাস্ট ডিউজ এল. ও. সি. হিসাবে দেবে। এল. ও. সি.-র মধ্য দিয়ে দেবে। তবে খালি টাকা দেবে এই অঙ্গীকার করলে হবে না এবং ৫ বছরের মধ্যে টোটাল টাকাটা ফিরিয়ে দিতে হবে। অর্থাৎ এরিার প্রতি মাসে দিতে হবে এবং লাম্পসাম ৭০। ৩০ কোটি টাকা ইমিডিয়েটলি দেওয়া হবে। আর তাদের যে

এল. পি. এস. সি. রয়েছে, তাদের যে আসল এবং সুদ সেই এল. পি. এস. সি.-র ব্যাপারে সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে স্টেট গভর্নমেন্টের যে কথা চলছে যে, এস. ই. বি.-র যে ফর্মে বেনিফিট হবে, সেই ফর্মে বেনিফিট এদেরও দেওয়া হবে। এস. ই. বি.-কে যেমন ৫০ পারসেন্ট এল. পি. এস. সি. দিতে হয়, সি. ই. এস. সি.-কে ও ৫০ পারসেন্ট এল. পি. এস. সি. দিতে হবে। ফাইনাল স্টেজে আলোচনা চলছে। দু-এক দিনের মধ্যে এসে যাবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার একটা প্রশ্ন—রাজ্য বিদ্যুৎ পর্ষদ আর্থিক দুরাবস্থার ভিতর দিয়ে যাচ্ছে। লোকসান বাড়ছে। গ্রাহকদের বিদ্যুৎ যোগাযোগ দিতে পারছে না। তার কারণ তার নেই। ট্রান্সফরমার নেই। সি. ই. এস. সি.-র কাছে রাজ্য বিদ্যুৎ পর্ষদ এর কত টাকা পাওনা আছে। সেই টাকা আদায়ের জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন এবং কত টাকা এখনও পর্যন্ত সি. ই. এস. সি.-র কাছে পাওনা আছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমি খানিকটা আগেই বলেছি যে কিভাবে আদায় হবে। পাওনা আছে ৩১শে ডিসেম্বর দু হাজার পর্যন্ত প্রিন্সিপাল হিসাবে ৭৭৯.২৬ কোটি টাকা আর. এল. পি. এস. সি. হিসাবে ১৮৪ কোটি ২৭ লক্ষ টাকা।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আদায় কি ভাবে হবে সেটাও জিজ্ঞাসা করেছি।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমি তো খানিকটা আগেই বলেছি যে তাদের সঙ্গে একটা ওয়ান টাইম সেটলমেন্ট হয়েছে। মিনিস্টার এবং দু পক্ষ এগ্রি করে সাইন হয়ে গেছে। ৭০ কোটি টাকা এখন পেমেন্ট হবে, ৩০ কোটি টাকা তিন মাসের মধ্যে পেমেন্ট করতে হবে। কারেন্ট থ্রু এল. ও. সি. পেমেন্ট হবে। পাস্ট ৬ থেকে ৭ কোটি টাকা প্রতি মাসে দেওয়া যাবে যে আগামী পাঁচ বছরে দেওয়া যায় না কাজেই এটা আগামী দিনে বেড়ে যাবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** ডেফারড করবেন কি ভাবে?

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি আপনি দয়া করে একটা সাপ্লিমেন্টারির উত্তর দেবেন। অন্যান্য মেম্বারদেরও তো প্রশ্ন করার সুযোগ দিতে হবে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** স্যার, আমি জানতে চাইছি যে ফুয়েল সারচার্জ বৃদ্ধি সত্ত্বেও পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে সামগ্রিকভাবে মানুষের চাহিদার রকমফের ঘটেছে। ২৪ বছরে বাম ফ্রন্টের শাসনের ফলে মৌলিক রূপান্তর ঘটে গিয়েছে। সাধারণ মানুষের জীবনযাপনে

বিদ্যুতের চাহিদা বেড়েছে কিন্তু আমরা কি দেখছি বিভিন্ন জেলায় যে পরিমাণ টাকা যাচ্ছে গ্রামীণ বৈদ্যুতিকরণ, এম. পি. ল্যাড বিধায়কদের এলাকা উন্নয়নের যে টাকা দেওয়া হচ্ছে বিদ্যুতের ক্ষেত্রে সেই টাকা খরচ হচ্ছে না। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটরা আমাদের ডিসকারেজ করছেন। বিদ্যুতের টাকা দেবেন না। টাকা খরচ হচ্ছে না। আমি যেটা জানতে চাইছি যে বিদ্যুতের চাহিদা যেহেতু প্রচুর এবং সেই কারণে আপনি আমাদের নিশ্চিত করতে পারেন কিনা যে যে এম. পি. ল্যাড, অথবা যে সমস্ত টাকা গ্রামীণ বৈদ্যুতিকরণের আছে সেগুলোকে ত্বরান্বিত করার জন্য আপনি আমাদের নিশ্চিত করতে পারেন কিনা?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** অনেক ব্যাকলগ আছে একথা আমি অস্বীকার করতে পারব না। এম. পি. ল্যাডের টাকা সেপ্টেম্বর দু হাজার পর্যন্ত যে টাকা জমা পড়ে রয়েছে বাই মিডল এপ্রিল সেই কাজ কমপ্লিট হয়ে যাবে। গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে আগে যেখানে বছরে দুশো গ্রাম পৌঁছে যেত। গত ৮ মাসে আমরা দু হাজার গ্রামে পৌঁছতে পেরেছি নতুন করে কিন্তু এম. এল. এ.-রা যে টাকা পায় সেই টাকা কালকে দিয়ে যদি বলা হয় সামনের এক মাসের মধ্যে হয়ে যাবে তা কি করে হবে মাল প্রোকিওর করতে হবে, ইনস্টল করে বললেই তো কাল করা সম্ভব না কিন্তু চেষ্টা করা হচ্ছে ব্যাকলগ যাতে কমপ্লিট করে দেওয়া যায়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সি. ই. এস. সি. কর্তৃপক্ষ থেকে এস. ই. বি. এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ যে ফুয়েল সারচার্জ এবং বিদ্যুতের দাম হিসাবে যে টাকা পাবে সেই টাকা পরিশোধের ব্যাপারে সি. ই. এস. সি. কর্তৃপক্ষ বিভিন্ন সময় বিভিন্ন রকম ডিসপিউট তুলেছিলেন। হিসাবে গড়মিল হচ্ছে এই সব বলে তারা বছরের পর বছর এড়িয়ে গেছিল, যখন ডঃ শঙ্কর সেন ছিলেন তখনও। আমি জানতে চাইছি ফুয়েল সারচার্জ এবং বিদ্যুতের মাসুল-এর ব্যাপারে বিদ্যুৎ পর্ষদ যে পরিমাণ টাকার কথা বলেছে বর্তমানে সি. ই. এস. সি. সেই টাকা অ্যাডমিট করেছেন কি, মেনে নিয়েছেন কি? যদি মেনে নিয়ে থাকেন তাহলে আগে ডিসপিউট কি ছিল?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমি আপনার প্রশ্নটা ঠিক বুঝতে পারলাম না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, উনি উত্তর দিয়েছেন ফুয়েল সারচার্জ এবং বিদ্যুতের মাসুল বাবদ সি. ই. এস. সি. কর্তৃপক্ষের থেকে কত টাকা পাওনা আছে এবং আদয়ের ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন। এই পাওনা টাকার ব্যাপারে সি. ই. এস. সি. কর্তৃপক্ষ বিভিন্ন সময় বিভিন্ন কথা বলেছেন। তারা বলেছেন কম টাকা পাবে এবং এই নিয়ে ডিসপিউট আছে। বর্তমানে যে পাওনার কথা বলেছেন সেটা কি সি. ই. এস. সি. এগ্রি করেছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এর সাথে ফুয়েল সারচার্জের কোনও ব্যাপার নেই। ফুয়েল সারচার্জ তারা যেটা ধার্য করেছিল তা নিয়ে ডিসপিউট ছিল। সেটা আমাদের থেকে নয়, সেটা কনজিউমারদের থেকে তারা তুলেছিল, এটা ভিন্ন ডিসপিউট। আর ওদের কাছ থেকে আলাদা যে টাকা পাবে এস. ই. বি. সে ব্যাপারে যে কথা হয়েছে সেটা মাননীয় দু' জন সদস্যর প্রশ্নের উত্তরে আমি বলেছি। সে ব্যাপারে একটা চুক্তি হচ্ছে।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** স্যার, সম্প্রতি কেন্দ্রীয় সরকারের তরফ থেকে বারে বারে একটা বিষয়ে ঘোষণা করা হচ্ছে যে বিভিন্ন রাজ্যের বিদ্যুৎ পর্ষদগুলি নাকি লসে চলছে এবং সেই লস মেক-আপ করার জন্য মাসুল বৃদ্ধি করার মৌখিক নির্দেশ এসেছে। সাম্প্রতিক কালে লিখিত নির্দেশ থেকে আইন হবে। যদি আইন হয়ে থাকে সেটা ঠিক কিনা এবং সেই অনুযায়ী নতুন করে মাসূল বৃদ্ধির প্রস্তাব করেছেন কি না?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমি শুনেছি এই ভাবে আসছে, কিন্তু এখনও সে ধরনের কোনও কাগজ পাইনি। তবে মাসূল বৃদ্ধির ক্ষেত্রে সাধারণ নিয়ম অনুযায়ী যেটা হচ্ছে সেটা আমরা করছি। কোনও চাপে পড়ে মাসূল বৃদ্ধি করার কোনও কর্মসূচি আমাদের নেই।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** হিসাব-নিকাশ অনেক চলছে। কিন্তু গ্রামবাংলায় আজকে মাধ্যমিক পরীক্ষা ২৬ তারিখ থেকে শুরু হচ্ছে, সেখানে লোডশেডিং-এ ভরে গেছে, ৩ ঘন্টা সেখানে লোডশেডিং হচ্ছে। বিশেষ কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা যাতে তারা বিদ্যুৎ পায়?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** লোডশেডিং অর্থে যা বোঝায় আমাদের পাওয়ার নেই তা হচ্ছে না। ১৫ই ফেব্রুয়ারির আগে পর্যন্ত ডি. ভি. সি. এবং এন. টি. পি.-র বিশাল প্রবলেম ছিল। ৫০০ মেগাওয়াটের প্ল্যান্ট বন্ধ ছিল এবং চুখা থেকে ১০০ মেগাওয়াট যেটা আসার কথা সেটা ৩০ মেগাওয়াটের বেশি পাওয়া যাচ্ছিল না। পীক-আওয়ার্সে আমরা বাইরে থেকে পাওয়ার নিচ্ছি। তবে বর্তমানে ডি. ভি. সি.-র প্রবলেম চলছে। আমাদের রাজ্যে যেটা ওভারহোলিং করেছিল সেটা ইমিডিয়েটলি ব্যাক করছি আজকে। ১৫ তারিখ থেকে পাওয়ার শর্টেজ চলছে। কিন্তু লোডশেডিং নেই, হয়ত ফ্রিকোয়েন্সি কম। বিহার, উড়িষ্যা, পশ্চিমবঙ্গে একই গ্রীড সিস্টেমে হয়। যদি ফ্রিকোয়েন্সি কমে যায় তার ফলে কোথাও লোডশেডিং হতে পারে। আমরা আগেই বলেছি যে আমাদের ট্রান্সমিশন বেং ডিস্ট্রিবিউশনে একটা দুর্বল জায়গা আছে যেটা আমরা কাটাবার জন্য ১,২০০ কোটি টাকা নিয়ে ৩১টি বড় সাব-স্টেশন এবং ৭১টি ডিস্ট্রিবিউশন সাব-স্টেশন করছি, তাহলে এই সমস্যাটা যাবে।

আশা করি কিছু দিনের মধ্যে এসে যাবে এবং তাহলে এই সমস্যা মিটে যাবে। কিন্তু পাওয়ার ক্রাইসিসের জন্য লোডশেডিং হচ্ছে না। সিস্টেমের জন্য হতে পারে, ব্রেকডাউনের জন্য হতে পারে, গ্রীডের লো-ফিকোয়েন্সির জন্য হতে পারে। আপনি যেটা বললেন, পাওয়ার ডিস্ট্রিবিউশন হচ্ছে না তা নয়। এই কারণগুলোর জন্য হয়।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী তপন হোড় :** সারা রাজ্যে বিদ্যুতের দামের ক্ষেত্রে সমতা আনার জন্য একটা কমিশন গঠন হয়েছিল শুনেছি। সেই কমিশন কি কাজ করছে এবং কারা তাতে সদস্য আছেন, তারা কি কাজ করছেন এ ব্যাপারে?

**শ্রী মৃণাল ব্যানার্জি :** এটা সমতা আনবার জন্য হয়। যাতে ন্যায্য দাম পায়, ইউটিলিটিস এবং কনজিউমাররা যাতে ডিপ্রাইভ না হয়, একথা মাথায় রেখে ১৯৯৮ সালের অ্যাক্ট অনুযায়ী কমিশন হয়েছে। হতে পারে বিদ্যুতের দাম কোথাও কম আছে। কোনও রাজ্য বলতে পারে আমি এত প্রফিট নেব না। ভাল গ্রিডের কয়লা হলে বিদ্যুতের দাম বেশি এবং খারাপ গ্রিডের কয়লা হলে বিদ্যুতের দাম কম হতে পারে। আবার, কারও এফিসিয়েন্সি বেশি হলে দাম কম হতে পারে। সুতরা এটা দামের সমতা আনবার জন্য নয়। এ. সি. আর. সি. কাজ করছে কিন্তু এখনও পর্যন্ত কোনওটার ক্ষেত্রে রায় বেরোয়নি।

**শ্রী অশোককুমার দেব :** বকেয়া টাকা আদায়ের ব্যাপারে জানুয়ারি মাসে সি. ই. এস. সি. এবং বিদ্যুৎ পর্ষদের সাথে সরকার একটা মিটিং হয়েছিল। সেই টার্মস অ্যান্ড কন্ডিশনে কবে নাগাদ তারা সেই টাকা সংগ্রহ করবেন বলবেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি :** আপনি জানুয়ারি মাসটা অ্যাড করেছেন, এটা হতে পারে তার মিটিং হয়েছে, মিনিসও আছে। ইমপ্লিমেন্ট হতে যাচ্ছে কয়েক মাসের মধ্যে।

**শ্রী ক্ষিতি মন্ডল :** ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯, ১৯৯৯-২০০০ সালে বিভিন্ন সময়ে বিদ্যুতের মাসুল বেড়েছে, সারচার্জ বেড়েছে। এগুলো এই ভাবে বাড়ানোর কারণ কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি :** মাসুল বাড়ে ট্রান্সমিশন, ডিস্ট্রিবিউশন, জেনারেশন, এমপ্লয়িস কস্ট, সব কিছু মিলিয়ে। ফুয়েল কস্ট বাড়লে দাম বাড়ে। তেলের দাম, কয়লার দাম বাড়লে, রেলে মাসুল বাড়লেও দাম বাড়ে। সুতরাং, ফুয়েল সারচার্জের সাথে সব বিষয়গুলোই জড়িয়ে আছে। আবার, এক ইউনিট করতে আড়াই ক্যালরি ফেড ভ্যালুর কয়লার দরকার তার থেকে বেশি লাগলে লোকসান হবে। সবগুলোর উপর ভিত্তি করেই ফুয়েল কস্ট নির্ধারিত হয়। বাকি ট্যারিফ কস্ট খরচ-পাতির উপর দাঁড়িয়ে হয়, ট্যারিফটা

হয়। ফুয়েল সারচার্জ বৃদ্ধি হয় যদি ইম্পুটস কস্ট বৃদ্ধি হয় তার জন্য।

**বন্যাত্রাণে খরচ**

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সাম্প্রতিক প্রলয়ংকরী বন্যাজনিত কারণে বিভিন্ন খাতে (৩১শে ডিসেম্বর, ২০০০ পর্যন্ত) রাজ্য সরকারের মোট কত টাকা খরচ হয়েছে ; এবং

(খ) এ বিষয়ে উল্লিখিত সময়ের মধ্যে কেন্দ্রীয় সরকারের নিকট থেকে প্রাপ্ত অর্থের পরিমাণ কত?

**শ্রী সত্যরঞ্জন মাহোত ঃ**

(ক) মঞ্জুরিকৃত অর্থের পরিমাণ মোট ৪৭৩,৯৬,৪৯,৫০০ টাকা (চারশত তিয়াত্তর কোটি ছিয়ানব্বই লক্ষ উনপঞ্চাশ হাজার পাঁচশত)

(অন্যান্য দপ্তরে বরাদ্দকৃত অর্থসহ)

(খ) ২০০০-২০০১ আর্থিক বছরে দুর্যোগজনিত ত্রাণ তহবিলের (সি. আর. এফ.) মোট ১০১.১০ কোটি টাকা বরাদ্দের মধ্যে কেন্দ্রীয় সরকারের দেয় অংশ ৭৫ শতাংশ অর্থাৎ ৭৫.৮৩ কোটি টাকা।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গে ভয়াবহ বন্যার পরে রাজ্যের মন্ত্রীরা—মাননীয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে মাননীয় অর্থমন্ত্রী সকলেই এবং বিভিন্ন রাজনৈতিক দলের তরফ থেকে কেন্দ্র জাতীয় বিপর্যয় তহবিল গঠনের দাবি জানানো হয়েছিল। কেন্দ্রের কাছে বন্যার জন্য বাড়তি বরাদ্দের দাবি করা হয়েছিল। সেই সম্পর্কে সর্বশেষ সংবাদ কি? কোনও টাকা-পয়সা দিয়েছেন কি? জাতীয় বিপর্যয় তহবিল থেকে কোনও টাকা-পয়সা পেয়েছেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** না, এখনও অবধি সেই টাকা আমরা পাইনি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বন্যার সময় আরেকটা ঘোষণা করা হয়েছিল যে, যাদের বাড়ি-ঘর পূর্ণাঙ্গ ভেঙেছে তাদের ২,০০০ টাকা করে এবং যাদের বাড়ি-ঘর আংশিক ভেঙেছে তাদের ১,০০০ টাকা করে দেওয়া হবে। বিভিন্ন ব্লকে যে সব হিসাব করা হয়েছিল তাতেও পূর্ণাঙ্গ এবং আংশিক ভেঙেছে এমন বাড়ি-ঘরের

যে পরিমাণ হিসাব দেওয়া হয়েছিল সেই সব জায়গায় সর্বত্র টাকা পৌঁছায়নি। যাদের ঘর-বাড়ি ভেঙেছে কিন্তু টাকা পাননি তাদের একটা তালিকা ব্লক স্তর থেকে জেলাশাসকের কাছে দেওয়া হয়েছে। সে ক্ষেত্রে বাড়তি টাকা বরাদ্দের ব্যবস্থা হয়েছে কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** এই প্রশ্নের সাথে এটা জড়িত নয়। আংশিক এবং পূর্ণাঙ্গ ভাবে যে সব ক্ষয় ক্ষতি হয়েছে, আমি পরিসংখ্যান দিয়েছি, যে ভাবে আমার কাছে খবর এসেছে সেইভাবে টাকা দিয়েছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই প্রসঙ্গে দেখা যাচ্ছে যে, অনেক গ্রাম পঞ্চায়েত আছে তারা অধিকাংশ ক্ষেত্রে বন্যার টাকা ব্যয় করেননি। তারা এই টাকা নির্বাচনে ব্যয় করার জন্য রেখেছেন অথবা অন্যভাবে তছরূপ করেছেন। সে সব ক্ষেত্রে যে অভিযোগ আমরা জেলা শাসকের কাছে দায়ের করেছি সেগুলোর তদন্তের জন্য আপনি নির্দেশ দেবেন কিনা? ওরা যে সব পঞ্চায়েত পরিচালনা করছেন এবং আর্থিক অভিযোগ উঠেছে সে ক্ষেত্রে সেগুলো তারা ধামা-চাপা দেওয়ার চেষ্টা করছেন। আপনি জেলাশসককে স্পষ্ট নির্দেশ দেবেন কিনা যে, এগুলোর তদন্ত হোক এবং তদন্তে অভিযোগ প্রমাণিত হলে তাদের শাস্তির ব্যবস্থা করা হবে?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** যদি জেলা শাসককে এরকম কোনও অভিযোগ দায়ের করে থাকেন তাহলে আমি নিশ্চয়ই সেটা তদন্ত করার জন্য নির্দেশ দেব এবং অভিযোগ প্রমাণিত হলে শাস্তি দেওয়ার জন্যও নির্দেশ দেব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বন্যার সঙ্গে সংশ্লিষ্ট না হলেও আমি বলছি যে, ত্রাণ বিভাগ থেকে বিধানসভার সদস্যদের অত্যন্ত অকিঞ্চিৎকর জামা-কাপড়, কম্বল ইত্যাদি পূজোর সময় এবং ঈদের সময় বিভিন্ন গরিব মানুষের মধ্যে বিলি করার জন্য দেওয়া হয়। কিন্তু এবারে সেটা দেওয়া হয়নি। কিন্তু এসব জিনিস যা বরাদ্দ করা হয় তা গোপনে বিলি করতে হয়। ২০০ শাড়ি, ১৩৩টি ধুতি, ৬৭টি লুঙ্গি, ২০০টি কম্বল এবং বাচ্চাদের কিছু জামা-কাপড় বিলি করার জন্য বিধায়কদের দেওয়া হয়। এই জিনিসগুলো অত্যন্ত গোপনে বিলি করতে হয়। আমার বক্তব্য হয় এগুলো দেওয়া বন্ধ করুন নতুবা বরাদ্দ বাড়ানোর চেষ্টা করুন। এই বরাদ্দ বাড়ানোর জন্য আপনি নজর দেবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** বিধায়কদের ক্ষেত্রে এই বরাদ্দ কম সংখ্যক দেওয়া হয়। যাতে এই বরাদ্দ বাড়ানো হয় তার জন্য আমি নিশ্চয়ই চেষ্টা করব। কম্বল অদ্যাবধি দেওয়া হয়নি। বন্যার জন্য কম্বল বিতরণ করা হয়েছে, সেজন্য দিতে পারিনি।

[1-50 — 12-00 Noon]

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** পূজোর সময় এবং ঈদের সময় যে সমস্ত জামা-কাপড় বিধায়কদের দেয়া হয় বিলি-বন্টন করার জন্য তা মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে পঞ্চায়েতকে দেয়ার ব্যবস্থা করবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আপনার নিজের কোটা'টা পঞ্চায়েতকে দিতে পারেন। সেটা আলাদা কথা। আমাদের পক্ষ থেকে পঞ্চায়েতকে দেয়া যায় না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** বন্যার পরেই রাজ্যের তৎকালীন মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু একটা সর্বদলীয় বৈঠক তার ঘরে ডেকেছিলেন এবং সে সময় বন্যা বিধ্বস্ত এলাকার ক্ষয়-ক্ষতি হিসেব করে ৫০০ কোটি টাকার কিছু বেশি টাকা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করার জন্য একটা সর্বসম্মত প্রস্তাব নেয়া হয়েছিল। তার কিছুদিন পরেই ১,৪০০ কোটির বেশি টাকা চাওয়া হ'ল কেন? অতিরিক্ত টাকা এলে নিশ্চয়ই আমরা খুশি হব, কিন্তু এর মধ্যে দিয়ে কি রাজ্য সরকারের বিশ্বাসযোগ্যতায় টান পড়ছে না? সর্বদলীয় বৈঠক ডেকে ক্ষয়-ক্ষতির হিসেব করে যে টাকার কথা বলা হয়েছিল, পরবর্তীকালে তা পরিবর্তন করার ফলে রাজ্য সরকারে হিসেব-নিকেশের ভিত্তির তথা রাজ্য সরকারের বিশ্বাসযোগ্যতায় টান পড়ছে কিনা ; মন্ত্রী দয়া করে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** না, হয় না। বিশ্বাসযোগ্যতা থাকছে, কি থাকছে না ; এটা ম্যাটার অফ ওপিনিয়ন। এ ভাবে প্রশ্ন হয় না।

**শ্রীমতি শান্তা ছেত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন করছি। স্যার, আপনি জানেন সমতলে যেমন বন্যা হয় তেমন পাহাড়ে ল্যান্ডস্লাইড হয়। বন্যায় এবং ল্যান্ডস্লাইডে, সমতলে এবং পাহাড়ে যে ঘর-বাড়িগুলো পার্শিয়ালি ড্যামেজ সেগুলোর জন্য ১,০০০ টাকা এবং যে ঘর-বাড়িগুলো ফুললি ড্যামেজ সেগুলো ড্যামেজ সেগুলোর জন্য ২,০০০ টাকা ক্ষতিপূরণ দেয়ার কথা রাজ্য সরকার ঘোষণা করেছেন। আমার মনে হয় এটা খুবই সামান্য টাকা। তাই এটা বাড়াবার কোনও পরিকল্পনা বা প্রস্তাব নেয়া হয়েছে কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** এই টাকাটা সত্যিই অতি নগণ্য, এটা বাড়ানো উচিত। আমি নিজেও চাই, এটা বাড়ানো হোক।

## Childrens Science Congress

*72. (Admitted question No. *131) **Shri Pankaj Banerjee : Will**

the Minister-in-charge of the Science, Technology and Non-Conventional Energy Sources Department be pleased to state—

(a) whether it is a fact that the National Children's Science Congress held in Kolkata on the 30th December, 2000 ; and

(b) if so, the sum of money granted by the State Government for the purpose ?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ**

(ক) সায়েন্স কুনিক্টেরস ফোরামের পরিচালনায় জাতীয় শিশু বিজ্ঞান কংগ্রেস ২০০০, হাওড়া বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজ প্রাঙ্গনে ২৭সে ডিসেম্বর—৩১শে ডিসেম্বর, ২০০০ অনুষ্ঠিত হয়।

(খ) রাজ্য সরকারের বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগ অনুদান হিসাবে ৪ লক্ষ টাকা মঞ্জুর করেছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় দু' নং প্রশ্নের উত্তরে বলেছেন স্টেট গভর্নমেন্টের তরফ থেকে ন্যাশনাল চিল্ড্রেন'স সাইন্স কংগ্রেসকে ৪ লক্ষ টাকা গ্রান্ট দেয়া হয়েছে। এই ন্যাশনাল চিল্ড্রেন্স সাইন্স কংগ্রেস যখন মহারাষ্ট্রে তাদের অধিবেশন করে তখন মহারাষ্ট্র সরকার তাদের ২২ লক্ষ টাকা দিয়েছিলেন। দিল্লিতে যখন করেছিল তখন দিল্লির সরকার তাদের ৯ লক্ষ টাকা দিয়েছিলেন শিশুদের মধ্যে বৈজ্ঞানিক চিন্তা-ধারার বিকাশ ঘটাবার জন্য। এটা একটা জাতীয় পরিকল্পনা। প্রত্যেকটা রাজ্য সরকার বিশেষভাবে সাহায্যের হাত বাড়িয়ে দিয়ে এই ধরনের কংগ্রেসকে সাফল্যমন্ডিত করতে সাহায্য করেছে।

আপনি ৪ লক্ষ টাকা যে দিলেন সেটা কি হিসাবে? যেখানে ২০ লক্ষ টাকা, ২৫ লক্ষ টাকা দিচ্ছে সেখানে আপনার ৪ লক্ষ টাকা দেবার বেসিসটা কি? হোয়াট ইজ দি বেসিস ফর সাংসনিং রুপিস ৪ লাখ স টু দিজ কনফারেন্স?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এটা আমাদের সামর্থ অনুয়ায়ী। আমরা অনেক ক্ষেত্রে পারি না, যেটা গুজরাট পারে, দিল্লি পারে সেটা পশ্চিমবাংলা অনেক সময়ে পারে না। এই যে ফ্ল্যাড হয়ে গেল তার ফলে ১,৩০০ লোক মারা গেল। আমাদের যা দেওয়া উচিৎ ছিল তা দিতে পারিনি। গুজরাট দিতে পেরেছে। সামর্থের উপর নির্ভর করে আমরা এইরকম একটায় যেমন ৪ লক্ষ টাকা দিয়েছি, সেইরকম আরও ৪৩টা এন. জি. ও., ইনস্টিটিউশন, ইউনিভার্সিটি— এদেরকে আমরা টাকা দিয়েছি গত বছর। যদিও পরিমাণ

খুবই কম, কিন্তু ৬৩টি অর্গানাইজেশনকে এই ভাবে আমরা সাহায্য করেছি, অনুদান দিয়েছি সায়েন্স অ্যান্ড টেকনোলজির পক্ষ থেকে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আমার দ্বিতীয় প্রশ্ন, যেমন, ন্যাশনাল চিলড্রেন্স সায়েন্স কংগ্রেস আছে যারা ঘুরে-ঘুরে শিশুমনে বিজ্ঞান মানসিকতা নিয়ে আসার জন্য চেষ্টা করে, তাদেরকে কেন্দ্রীয় সরকার নানা পরিকল্পনার মাধ্যমে যেমন ইনভলভড করেছে, ঠিক তেমনি রাজ্য সরকার এখানে স্টেট চিলড্রেন সায়েন্স কংগ্রেস প্রতিষ্ঠা করে রাজ্যের শিশুদের যাতে বিজ্ঞান-মুখী করা যায় এবং বৈজ্ঞানিক চিন্তা-ধারায় তাদের যাতে অনুপ্রাণিত করা যায়, এর জন্য কোনও প্রতিষ্ঠান তৈরি করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এখনই আমি বলতে পারব না। তবে সায়েন্সকে পপুলারাইজ করার জন্য এই বিজ্ঞান প্রযুক্তি দপ্তর প্রতিনিয়ত কাজ করে চলেছে নানা এন. জি. ও.-র মাধ্যমে স্কুল, কলেজে এবং অন্যান্যভাবে। তারা পাড়ায়-পাড়ায় এই সমস্ত সেমিনার ইত্যাদি করেন, সুপারস্টিশন ইত্যাদির বিরুদ্ধে তারা অনেকগুলি সেমিনার করেন বিভিন্ন এন. জি. ওর মাধ্যমে। সেখানে সায়েন্স অ্যান্ড টেকনোলজি অংশ গ্রহণ করেন। তবে আপনি যে প্রস্তাব দিয়েছেন সেটা ভাল প্রস্তাব, আমরা ভেবে দেখব এই বিষয়ে আলোচনা করে আমাদের সামর্থ অনুযায়ী কতটা কি করতে পারি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** শিশুদের আরও বেশি করে বিজ্ঞানমুখী করার জন্য পশ্চিমবাংলার বিভিন্ন স্কুল বা কলেজ লেভেলে ছাত্র-ছাত্রীদের যাতে উৎসাহ দেওয়া যায় তার জন। কোনও স্টাইপেন্ড বা বিজ্ঞান শাখায় যারা খুব ভাল মেধা দেখিয়েছেন, নতুন উদ্ভাবনী শক্তির পরিচয় দিয়েছেন বা বিজ্ঞানের জন্য কালচারকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেন, বিজ্ঞান মহলে নিজেদের স্বপ্নকে বাস্তবায়িত করার চেষ্টা করেন, এইরকম ছাত্র-ছাত্রীদের বেছে নিয়ে বার্ষিক কোনও স্টাইপেন্ড দেবার পরিকল্পনা আছে কিনা, যদি না থাকে তাহলে এইরকম পরিকল্পনা নেওয়ার জন্য চিন্তা-ভাবনা করবেন কিনা?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এই রকম স্কলারশিপ দেওয়া হয়, তবে সবগুলির নাম করে এখনই বলতে পারব না। তবে স্কলারশিপের ব্যবস্থা আছে। শুধু তাই নয়, বাংলায় যাতে বিজ্ঞান পপুলার করা যায় তার জন্য প্রতি বছর বাংলা বিজ্ঞান কংগ্রেস হয় এবং সেখানে বাংলা দেশ থেকে অনেক বিজ্ঞানী আসেন। আমি দুটি জায়গায় দেখলাম, ১ হাজার পেপার জমা পড়েছিল, বাংলা ভাষায় বিজ্ঞানের উপর লেখা এবং সেক্ষেত্রে অনেক ছোট-ছোট ছেলে-মেয়ে এসেছিল, তাদেরকে উৎসাহ দেওয়া হয়েছিল এবং এইভাবে উৎসাহ দেওয়া হয় এবং এইরকম স্টাইপেন্ড দেওয়া হয়। আরও স্টাইপেন্ড দেবার চেষ্টা করা হচ্ছে। এর জন্য চিন্তা করা উচিৎ কি করে একে আন্দোলনের আকারে নেওয়া

যায়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** এই ধরনের ছাত্র-ছাত্রীদের স্কলারশিপ দিচ্ছেন কিনা, দিয়ে থাকলে কত টাকা দিচ্ছেন, বার্ষিক স্কলারশিপের জন্য মঞ্জুর কত টাকা এবং কত জন ছাত্র-ছাত্রীদের দেওয়া হয়?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** নির্দিষ্ট করে প্রশ্ন রাখুন টাকার পরিমাণ এবং ছাত্র-ছাত্রীদের সংখ্যা তাহলে বলে দিতে পারব। এখনই বলতে পারব না, তবে দেওয়া হয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আপনি জানেন, বাইপাশের ধারে নন-কনভেনশনাল এনার্জি পার্ক করা হয়েছিল যেটা অত্যন্ত অভিনন্দনযোগ্য। আমরা দেখেছি, তাদের প্রচেষ্টা খুবই সুন্দর। কিন্তু সেখানে গিয়ে আমরা শুনেছি, সরকারের তরফ থেকে যেটুকু পাওয়া উচিৎ, যতটুকু উৎসাহ পাওয়া উচিৎ সেইটুকু তারা পাচ্ছে না।

এটা আরও বাড়াবার চেষ্টাতে ওরা আছেন। এই এনার্জি পার্কের লাগোয়া একটি সরকারি বড় জমি আছে। তারা চাইছেন এই জমিটা এবং বলছেন এই জমিটা পেলে পার্কটি আরও ভালভাবে গড়তে পারা যাবে। বহু ছাত্রছাত্রী সেখানে আসছেন এবং শিক্ষা লাভ করছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ জানিয়ে বলছি, পাশের জমিটি বা লাগোয়া জমিটি যেটি তারা চাইছেন সেটা দেওয়ার ব্যাপারে আপনি কোনও উদ্যোগ নিতে পারেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আপনি কার কাছ থেকে শুনেছেন আমি জানি না যে সরকার পক্ষ থেকে কোনও রকম সাহায্য দেওয়া হয় না।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আমি একবারও বলিনি পাচ্ছে না। আমি বলেছি সাহায্য পেয়েছে এবং তার জন্য অভিনন্দন জানিয়েছি। কিন্তু যতটা পাওয়া উচিৎ ততটা পাচ্ছে না। আপনি আমার প্রশ্নটা ঠিকমতোন শোনেননি।

**মিঃ স্পিকার ঃ** নো মোর। নাউ।

## Starred Questions
## (to which answers were given laid on the Table)

### জলবিদ্যুৎ উৎপাদন

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭) **শ্রী ইউনুস সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে জলবিদ্যুৎ উৎপাদনের পরিমাণ কত ;

(খ) বর্তমানে কোনও জলবিদ্যুৎ প্রকল্প নির্মিয়মাণ অবস্থায় আছে কিনা ; এবং

(গ) রাম্মাম জলবিদ্যুৎ প্রকল্পের নির্মাণ কাজ বর্তমানে কোনও পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদের চালু জলবিদ্যুৎ কেন্দ্রগুলিতে ১৯৯৯-২০০০ সালের ৩৯৬.৮৯ মিলিয়ন ইউনিট এবং ২০০০-২০০১ সালে (এপ্রিল থেকে ডিসেম্বর ২০০০ পর্যন্ত) ৩৭১.৭৪ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন হয়েছে।

(খ) বর্তমানে পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রকল্প (৯০০ মে. ও.)-টি রাজ্য বিদ্যুৎ পর্ষদের অধীনে নির্মিয়মান অবস্থায় আছে।

(গ) রাম্মাম জলবিদ্যুৎ প্রকল্পের (দ্বিতীয় পর্যায়ের) (৪১২.৭৫ মে. ও.) নির্মাণ কার্য ১৯৯৫-৯৬ আর্থিক বৎসরে সমাপ্ত হয়েছে।

**দুধ সরবরাহ**

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৯) **শ্রী জটু লাহিড়ী ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের দুগ্ধাগারগুলি থেকে বর্তমানে সাধারণ ক্রেতা ও সরকারি হাসপাতালে দৈনিক গড়ে কি পরিমাণ দুধ সরবরাহ করা হয় ; এবং

(খ) সাধারণ ক্রেতাদের গড়ে দৈনিক ভরতুকি পরিমাণ কত?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যের দুগ্ধাগারগুলি থেকে (প্রাইভেট ডেয়ারি বাদে) মোট দৈনিক গড়ে দুগ্ধ সরবরাহের পরিমাণ হ'ল ৯ লক্ষ ২৫ হাজার ২৫০ লিটার এবং সরকারি হাসপাতালে সরবরাহকৃত দৈনিক দুধের পরিমাণ হ'ল গড়ে ৯ হাজার ৫০০ লিটার।

(খ) সরকারি দুধের গ্রাহকদের সরকারের দেয় (বেতন, ভাতা ইত্যাদি বাদে) ভরতুকির পরিমাণ লিটার প্রতি ০.০৩ পয়সা।

### এনার্জি এডুকেশন পার্ক

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩) **শ্রী রামপদ সামন্ত ঃ** বিজ্ঞান, প্রযুক্তি ও অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে কতগুলি এনার্জি এডুকেশন পার্ক তৈরি করা হয়েছে ; এবং

(খ) হুগলি জেলার মগরার কাছে এনার্জি এডুকেশন পার্ক তৈরি করতে এ পর্যন্ত কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**বিজ্ঞান, প্রযুক্তি ও অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বর্তমানে ১টি এনার্জি এডুকেশন পার্ক তৈরি করা হয়েছে।

(খ) এই পার্কটি বিজ্ঞান, প্রযুক্তি ও অপ্রচলিত শক্তি দপ্তরের অর্থে স্থাপিত হয়নি।

### বন্যাত্রাণে মঞ্জুরিকৃত অর্থ

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৮) **শ্রী নির্মল ঘোষ ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বন্যাকবলিত জেলাগুলিতে ত্রাণের জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কত টাকা এ পর্যন্ত মঞ্জুর করা হয়েছে (জেলাওয়ারি হিসাবসহ)?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এবং

(খ) এ পর্যন্ত (৩১/০১/২০০১) রাজ্যে ২০০০ বন্যায় ত্রাণ খাতে মোট ৪৭৩.৯৩ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। এর মধ্যে, ত্রাণ বিভাগ থেকে ৩৮১.৫০ কোটি টাকা বন্যাকবলিত জেলাগুলিতে ত্রাণ বাবদ মঞ্জুর করা হয়েছে। (জেলাওয়ারি হিসাব নিম্নরূপ)

| জেলার নাম | মঞ্জুরিকৃত অর্থের পরিমাণ |
|---|---|
| ১. বীরভূম | ২৫.৭৯ |
| ২. বর্দ্ধমান | ৪৩.৫৪ |

| | |
|---|---|
| ৩. নদীয়া | ৭৯.৩০ |
| ৪. মুর্শিদাবাদ | ৭৬.১৩ |
| ৫. হুগলি | ২২.৩৬ |
| ৬. হাওড়া | ৪.০৫ |
| ৭. উত্তর ২৪-পরগনা | ৮৯.০৩ |
| ৮. মেদিনীপুর | ৫.০৭ |
| ৯. মালদা | ১.৫৪ |
| সর্বশেষ | ৩৪৬.৮১ কোটি টাকা |

উক্ত ৩৮১.৫০ কোটি টাকার মধ্যে বাকি ৩৪.৬৯ কোটি টাকা অন্যান্য প্রাকৃতিক দুর্যোগ (অতিবৃষ্টি, ধ্বস ইত্যাদি)-এর জন্য ত্রাণ বাবদ ক্ষতিগ্রস্ত জেলাগুলিতে মঞ্জুর করা হয়েছে। এ প্রসঙ্গে উল্লেখ্য যে, ২০০০ সালে বন্যাকবলিত জেলাগুলিতে খরচ করার জন্য ত্রাণ কাজের সঙ্গে যুক্ত রাজ্য সরকারের অন্যান্য বিভাগগুলিকে ত্রাণ বিভাগ থেকে মোট ৯২.৪৩ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে।

### বিদ্যুৎ ক্রয়

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** বিদ্যুৎ বিভাগের ারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, বিদ্যুৎ উৎপাদনের তুলনায় বিদ্যুৎ ক্রয়ের প্রবণতা বৃদ্ধি পাচ্ছে;

(খ) সত্যি হলে, এ বাবদ বর্তমানে কত ব্যয়বৃদ্ধি হয়েছে ; এবং

(গ) কোনও কোনও সংস্থা থেকে উক্ত বিদ্যুৎ ক্রয় করা হচ্ছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সত্য নহে। ১৯৯৯-২০০০ বছরের তুলনায় বর্তমান ,বছরে (২০০০-২০০১) বিদ্যুৎ ক্রয়ের পরিমাণ আনুমানিক ১৪% কম হবে। বর্তমান বছরে (নভেম্বর

২০০০) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের প্রথম ইউনিটটির বাণিজ্যিক উৎপাদন শুরু হওয়ার ফলে এটা সম্ভব হয়েছে।

(খ) প্রযোজ্য নহে।

(গ) কেন্দ্রীয় উৎপাদন সংস্থা এন. টি. পি. সি., ডি. ভি. সি., পি. জি. সি. আই. এল (Power Grid corpn. of India Ltd.) ও এন. এইচ. পি. সি. (National Hydel power Corpn.) থেকে প্রয়োজনীয় বিদ্যুৎ ক্রয় করা হয়।

**সরকার পরিচালনাধীন সংস্থা**

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪২২) **শ্রী সঞ্জয় বক্সী** ঃ সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, শিল্প পুনর্গঠন দপ্তরের অধীনস্থ কয়েকটি সংস্থাকে সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগে নিয়ে আসা হয়েছে ;

(খ) সত্যি হলে, উক্ত সংস্থাগুলির নাম কি ; এবং

(গ) উক্ত সংস্থাগুলিকে উল্লিকিত বিভাগের অধীনে আনার কারণ কি?

**সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ;

(খ) সংস্থাগুলির নাম হল—

(১) ন্যাশনাল আয়রণ অ্যান্ড স্টিল কোম্পানি (১৯৮৪) লিমিটেড,

(২) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিমিটেড,

(৩) এঞ্জেল ইন্ডিয়া মেশিনস্ অ্যান্ড টুলস লিমিটেড,

(৪) ভারত জুট মিলস্ লিমিটেড,

(৫) ইন্ডিয়া বেল্টিং অ্যান্ড কটন মিলিস লিমিটেড,

(৬) ওয়েস্ট বেঙ্গল প্লাইউড অ্যান্ড অ্যালায়েড প্রোডাক্টস লিমিটেড,

(৭) লিলি বিস্কুট কোং (প্রাঃ) লিঃ অ্যান্ড লিলি বার্লি মিলস (প্রাঃ) লিঃ

(৮) নিও পাইপস্ অ্যান্ড টিউবস কোং লিঃ

(৯) কার্টার পুলার ইঞ্জিনিয়ারিং কোং লিঃ

(১০) অ্যাপোলো জিপার কোম্পানি (প্রাঃ) লিমিটেড,

(১১) কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস লিমিটেড,

(১২) ইন্ডিয়া পেপার পাল্প লিমিটেড,

(১৩) ম্যাকিনটোস বার্ন লিমিটেড,

(১৪) দার্জিলিং রোপওয়ে কোং লিঃ

(গ) সংস্থাগুলিকে উল্লিখিত বিভাগের অধীনে আনার কারণ ঃ

(১) রাষ্ট্রায়ত্ব সংস্থা দপ্তর যাতে একটি অভিন্ন দৃষ্টিভঙ্গি নিয়ে সরকার পরিচালিত এই সংস্থাগুলির ক্রিয়াকলাপ নিরন্তর পর্যালোচনার মধ্য দিয়ে তাদের সামগ্রিক বিকাশ সুনিশ্চিত করতে পারে এবং অর্জিত সাফল্যগুলি সঠিকভাবে সংহত ও প্রসারিত করতে সমর্থ হয়।

(২) একই বিভাগের অধীনে সংস্থাগুলিকে আনার আরও একটি কারণ হ'ল রাজ্য সরকার পরিচালিত এই সংস্থাগুলির পরিচালন ব্যবস্থায় পেশাদরিত্ব প্রবর্তনের মাধ্যমে তাদের কার্যকলাপের সঠিক গতি নির্দিষ্ট করা।

(৩) শিল্প পুনর্গঠন দপ্তর যাতে রাজ্যের রুগ্নশিল্পগুলির সমস্যাগুলি গভীরভাবে উপলব্ধি করার লক্ষ্যে যথেষ্ট মনোনিবেশ করতে পারে, এবং সমস্যাগুলি সম্যক পর্যালোচনা করে এগুলোর সমাধানকল্পে পরিস্থিতি নির্ভর পদক্ষেপ গ্রহণ করতে সে কারণে এই দপ্তরকে সংশ্লিষ্ট রাজ্য সরকারি সংস্থাগুলি পরিচালনা সম্পর্কিত দায়িত্বভার মুক্ত করা প্রয়োজন ছিল।

**পুননবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা**

***৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬) শ্রী আবু আয়েশ মন্ডল ঃ বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—**

**(ক) এটা কি সত্যি যে, রাজ্যে 'পশ্চিমবঙ্গ পুননবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার একটি প্রশাসনিক কেন্দ্র ভবন নির্মাণ করা হয়েছে ; এবং**

(খ) সত্যি হলে, নবনির্মিত প্রশাসনিক কেন্দ্র ভবনটির নাম কি এবং কোথায়?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সত্যি হলে,

(খ) নব নির্মিত প্রশাসনিক কেন্দ্র ভবনটির নাম "বিকল্প শক্তি ভবন"। ভবনটি বিধাননগরের সেক্টর—পাঁচ, ই. পি. জি. পি. ব্লক, কলকতা-৯১০ ইলেক্ট্রনিকস কমপ্লেকসে অবস্থিত।

**Teesta Cananl Hydel Project**

*80. (Admitted question No. *445) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether it is a fact that the Teesta Canal Falls Hydel Project suffered due to lack of supply of water ; and

(b) if so, details thereof.

**The Minister-in-charge of the Power Department :**

(a) Yes,

(b) Teesta Canal Fall Hydel Power Stations (7.5 MW × 3 units × 3 power stations) utilise water available from Mahananda Main Canal of Teesta Barrage Project under Irrigation and Waterways Deptt. The Mahananda Main Canal and the Power Stations are designed for a maximum discharge of 330 cusecs of water for irrigation as well as power generation. However maximum discharge available at present in Mahananda Main Canal is 100-130 cusecs only. Full discharge of 330 cusecs of water is expected to the available on completion of Dauk Nagar Canal down stream of Mahananda Main Canal and escape Channel.

Irrigation and waterways Deptt. have been taking suitable steps for completion of the works of the Dauk Nagar Canal.

Generation of Power in the Power stations will be increased with increase in release of water from Mahananda Canal.

**পরমাণু বিদ্যুৎ কেন্দ্র**

*৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৩) **শ্রী তপন হোড় :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, সরকার কর্তৃক প্রস্তাবিত পরমাণু বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের প্রস্তাবটি সম্প্রতি বাতিল করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ভারত সরকার কর্তৃক প্রস্তাবিত পরমাণু বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের প্রস্তাবটি বাতিল করা হয়নি। বরং নতুন স্থানের প্রস্তাব পাঠাতে রাজ্য সরকারের কাছে অনুরোধ করেছে।

**বিদ্যুৎ পর্ষদের বকেয়া আদায়**

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২) **শ্রী অশোক দেব :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সি. ই. এস. সি.'র কাছে প্রাপ্য বকেয়া বাবদ একটি বিরাট অঙ্কের অর্থ আদায়ে বিদ্যুৎ পর্ষদ তথা রাজ্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কিনা ; এবং

(খ) গ্রহণ করে থাকলে, উক্ত পদক্ষেপের ফলাফল কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।

(খ) ১) সি. ই. এস. সি.-র কাছে প্রাপ্য বকেয়া আদায়ে রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং রাজ্য সরকার নিয়মিত তাগাদা দিয়ে চলেছে।

২) গত ১৯শে জানুয়ারি রাজ্য বিদ্যুৎ পর্ষদের প্রতিনিধি, সি. ই. এস. সি.-র প্রতিনিধি এবং রাজ্য সরকারের প্রতিনিধিদের উপস্থিতি একটি সভায় সি. ই. এস. সি. প্রস্তাব দেয় যে তারা বকেয়া টাকার মূল অংশের একটা অংশ শীঘ্রই পরিশোধ করবে এবং আগামী তিন মাসের মধ্যে আরও একটি

অংশের বকেয়া পরিশোধ করবে। বাকি টাকা মাসিক কিস্তিতে শোধ করা সহ সি. ই. এস. সি.-র একটা One—time settlement—প্রস্তাব সরকারের এখন বিবেচনাধীন।

### রাজ্যে ডিমের চাহিদা

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৭) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে প্রতিদিন হাঁস ও মুরগির ডিমের চাহিদা কত ;

(খ) এই চাহিদার কি পরিমাণ ডিম রাজ্যে উৎপাদন হয় ; এবং

(গ) কি পরিমাণ আমদানি করতে হয়?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে গড়ে প্রতিদিন ৪০৫ লক্ষ ডিম প্রয়োজন।

(খ) এ রাজ্যে প্রতিদিন গড়ে ৭৩.৪০ লক্ষ ডিম উৎপাদিত হয়।

(গ) সরকারি ব্যবস্থাপনায় ডিম আমদানি করা হয় না, তবে অন্যান্য রাজ্য থেকে প্রতিদিন গড়ে ২৬.০২ লক্ষ ডিম পশ্চিমবঙ্গের বাজার-এ আসে।

### পুরুলিয়া পাম্প স্টোরেজ বিদ্যুৎ প্রকল্প

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৫) **শ্রী শান্তিরাম মাহাতো :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ-এর অধীনস্থ পুরুলিয়া পাম্প স্টোরেজ বিদ্যুৎ প্রকল্পের বাঘমুন্ডি অংশের কাজ বর্তমানে বন্ধ আছে; এবং

(খ) বন্ধ থাকলে,

(১) তার কারণ কি ; এবং

(২) উক্ত প্রকল্পের কাজ পুনরায় চালু করার জন্য পর্ষদ কর্তৃপক্ষের চিন্তাভাবনা কিরূপ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রযোজ্য নয়।

**বিদ্যুৎ সরবরাহ**

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য বিদ্যুৎ পর্ষদ এলাকায় লো ভোল্টেজ ও লোডশেডিংয়ের অভিযোগ আছে ; এবং

(খ) থাকলে,

(১) এর কারণ কি ; এবং

(২) উক্ত সমস্যার প্রতিবিধানে গৃহীত পদক্ষেপ কি রূপ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১. কখনও কখনও এবং কোথাও কোথাও এই সমস্যা হয়।

২. ক) কোনও কারণে বিদ্যুৎ উৎপাদন হ্রাস পেলে।

খ) অথবা কখনও কখনও যান্ত্রিক ক্রটি বিচ্যুতির কারণে।

গ) অথবা গ্রীড ফ্রিকোয়েন্সি নির্ধারিত মানের নীচে নেমে গেলে।

ঘ) হুকিং ও ট্যাপিং জনিত সমস্যা এবং কখনও কোথাও তার চুরি যাওয়ার ফলে।

ঙ) চাষের মরশুমে দিনের সর্বোচ্চ চাহিদার সময় লো ভোল্টেজ জনিত সমস্যার কারণে,

লো ভোল্টেজের অবস্থার উন্নতির জন্যে বিভিন্ন ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ

১) বিদ্যুৎ সঞ্চালন (Transmission) ব্যবস্থা উন্নতির জন্য ৩১টি সাবস্টেশন (১৩২ কে. ভি ও উপরে) ও পরিবহন (Bistribution) ব্যবস্থায় ৭১টি সাবস্টেশন (৩৩ কে. ভি. ও নীচে) তৈয়ারি করা হচ্ছে।

২) পরিবহন (Distribution) নেট ওয়ার্ক সংস্কার ও চলছে। ইহার ফলে তার (Conductor) পরিবর্তন ও ক্যাপাসিটর ব্যাঙ্ক স্থাপন করা চলছে।

**শস্যবিমা প্রকল্প**

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭) **শ্রী অশোক দেব ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে 'শস্যবিমা প্রকল্প' বাধ্যতামূলকভাবে চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শস্যবিমা প্রকল্প কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারভুক্ত। কেন্দ্রীয় সরকার নতুন রাষ্ট্রীয় কৃষিবিমা চালু করেছেন। ঋণগ্রহীতা কৃষকের ক্ষেত্রে শস্যবিমা বাধ্যতামূলক।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিদ্যুৎ নিয়ন্ত্রণ কমিশন**

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬০) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, "পশ্চিমবঙ্গ বিদ্যুৎ নিয়ন্ত্রণ কমিশন" কর্তৃক রাজ্যের সবকটি সংস্থার বিদ্যুতের দাম স্থির করা হবে বলে সিদ্ধান্ত নেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার কর্তৃক গৃহীত পদক্ষেপ কিরূপ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) ভারত সরকারের 'দি ইলেক্ট্রিসিটি রেগুলেটরি কমিশন অ্যাক্ট ১৯৯৮ (নং ১৪ অফ ১৯৯৮) অনুসারে' পশ্চিমবঙ্গ বিদ্যুৎ নিয়ন্ত্রণ কমিশন' গঠন করা হয়েছে। তিন সদস্যের এই কমিশনের কাজ শুরু করার জন্য প্রয়োজনীয় সব ব্যবস্থা

নেওয়া হয়েছে। কমিশন ইতিমধ্যে তার কাজও শুরু করে দিয়েছে।

[12-00 — 12-10 p.m.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motion. The first one is from Shri Asoke deb and Shri Sudhir Bhattacharjee on the subject of reported train dacoity in Hata-Bazera Express. The second one is from Shri Pankaj Banerjee on the subject of reported death of a number of citizens from on cephalitis in Siliguri. The third one is from Shri Jatu Lahiri on the subject of reported arson and murder of some persons at Garhbeta at Midnapore and the fourth one is from Shri Badal Bhattacharjee on the subject of non-implementation of the scheme for dredging Jamuna, Itchamati and Bidyadhari.

On the subject matter of the second Motion a Calling Attention Notice was admitted and a statement on the matter was made by the Minister in the House on 9. 2. 2001. The subject matter of the third Motion was raised and discussed in the Adjournment Motion in the House on 6. 2. 2001. The second and the third Motions are thus out of order and I reject those.

A notice of Adjournment Motion on the subject of fourth Motion was received on 7. 2. 2001 to which consent was withheld by me. The fourth Motion is thus also out of order and I reject it.

The subject matter of the first Motion relates to day-to-day administration of the Government and does not call for adjournment of the business of the House. The members will also get ample scope to raise the matter during the general discussion on Budget which is now going on. The Members may also invite attention of the Ministers concerned through Calling Attention, mention, Question etc.

I, therefore, withhold my consent to the first Motion.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল,

"হাটে বাজারে এক্সপ্রেস ট্রেনে ডাকাতরা গুলি চালিয়ে যাত্রীদের সর্বস্ব লুঠ করে। প্রায়ই এই ধরনের ঘটনা ঘটে। প্রশাসন নীরব। এই ধরনের ডাকাতি প্রতিরোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ না করলে যাত্রীরা নির্ভয়ে ট্রেনে যাতায়াত করতে পারবে না। ট্রেনে কর্মরত রেল কর্মচারিরাও নির্ভয়ে কাজ করতে পারবে না।"

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Reported dacoity infront of a Bank at Baruipur on 19. 2. 2001 | : | Shri Sudhir Bhattacharjee & Shri Ashok Kumar Deb |
| ii) Alleged suicide of 39 employees of Metal Box Co. consequent upon its prolonged closure | : | Shri Pankaj Banerjee |
| iii) Distribution of licence for the foreign and country liquor shops by the State Government | : | Shri Jatu Lahiri |
| iv) Reported dacoity it Hate Bazare Express on 18. 2. 2001. | : | Shri Saugata Roy |

I have selected the notice of Shri Jatu Lahiri on the subject of Distribution on licence for the foreign and country liquor shops by the State Government.

The Minister-in-Charge may please make a statement today, if

possible or give a date.

**Shri Probodh Chandra Sinha** : Sir, the statement will be made on 23rd February.

## Laying of Report

### Audited reports on the Accounts of the West Bengal Scheduled Castes & Scheduled Tribes Development & Finance Corporation for the years 1977-78, 1978-79 & 1979-80

**Shri Probodh Chandra Sinha** : Sir, with your kind permission I beg to lay the Audited Reports on the Accounts of the West Bengal Scheduled Castes & Scheduled Tribes Development & Finance Corporation for the years 1977-78, 1978-79 & 1979-80.

## MENTION CASES

**শ্রীমতী শান্তা ছেত্রী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন, গত ১০ই ফেব্রুয়ারি আমার বিধানসভা এলাকায় সাতঘুমটির কাছে চুংগে বস্তির রাস্তা দিয়ে যখন ডি. জি. এইচ. সি.-র চেয়ারম্যান দিল্লি থেকে ফিরে দার্জিলিং যাচ্ছিলেন তখন তার উপর জঘন্য আক্রমণ হয়েছিল। সেই সময় আমিও ওখানে ছিলাম। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে য়ে, ঐ ঘটনার সময় দার্জিলিং-এর এস. পি., কার্শিয়াং-এর অ্যাডিশনাল এস. পি., ও. সি., আই. সি. আই. জি., এমন কি ডি. এম. পর্যন্ত উপস্থিত ছিলেন না। তাই আমার মনে হয়, এটা ইনটেলিজেন্স ফেইলিওর। আবার আমরা ভাবছি, প্রশাসন ঐ কান্ডে লিপ্ত আছে কিনা। তাই আমরা সি. বি. আই. তদন্তের দাবি করছি। তিনকাটারিতে দু'মাস আগে একটি ঘটনা ঘটেছিল। সেই ঘটনার কালপ্রিট এখনও পর্যন্ত ধরা পড়েনি। তারজন্য এই ঘটনার জন্য আমরা সি. বি. আই. তদন্তের দাবি করছি। যদি রাজ্য সরকার এ ব্যাপারে গুরুত্ব না দেন তাহলে আমরা মহাকরণে ধর্ণা দেব এবং আসল কালপ্রিটদের না ধরলে—এক মাসের আলটিমেটাম দিচ্ছি—১৯শে মার্চ থেকে পুরো পাহাড়াঞ্চলে স্ট্রাইক শুরু করব। এই বলে শেষ করছি।

**শ্রী মানিক মন্ডল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের মাধ্যমে মাননীয় রেলমন্ত্রী তথা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

সম্প্রতি বন্যায় অজুনাতে গত ১৯শে সেপ্টেম্বর থেকে প্রাচীন, ঐতিহাসিক ও ঐতিহ্যপূর্ণ আহমদপুর-কাটোয়া ন্যারোগেজ রেলপথে ট্রেন চলাচল বন্ধ রাখা হয়েছে। এমন কি, রেল দপ্তর বরেণ্য কথাশিল্পী তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের জন্মস্থান লাভপুরের রেল স্টেশনকে বেসরকারিকরণ করে হল্ট স্টেশনে পরিণত করার উদ্যোগ নিয়েছে। ফলে বীরভূম ও বর্ধমান জেলার বিস্তির্ণ এলাকার মানুষ রেল পরিষেবা থেকে বঞ্চিত হচ্ছেন। অথচ মাত্র ৮ লক্ষ টাকা খরচ করলে ৫২ কিলোমিটার দীর্ঘ এই রেলপথে পুনরায় ট্রেন চালানো সম্ভব, কিন্তু রেল দপ্তরের অনীহার ফলে এই কাজ বন্ধ আছে। বর্ধমান এবং বীরভূম জেলার বিস্তির্ণ এলাকার মানুষের স্বার্থে অনতিবিলম্বে এই রেলপথে ট্রেন চলাচল পুনরায় শুরু করার দাবি জানাচ্ছি। সঙ্গে সঙ্গে এই ন্যারোগেজ রেলপথকে ব্রডগেজে রূপান্তরিত করা এবং বরেণ্য কথাশিল্পী তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের স্মৃতি-বিজড়িত লাভপুর স্টেশনকে মডেল স্টেশনে পরিণত করার দাবি জানাচ্ছি। ধন্যবাদ।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ফলতা কেন্দ্রে বকুলতলা থেকে যে রাস্তাটি পশ্চিমে শিববল্লভপুর, পাকুড়তলা, বৈদ্যখানি হয়ে পদ্মপুর পর্যন্ত গেছে, সেই রাস্তাটি জেলা পরিষদের অবহেলার ফলে বেহাল অবস্থায় পড়ে রয়েছে। ১৯৭২ সালে কংগ্রেস আমলে রাস্তাটি তৈরি হয়েছিল, কিন্তু ২৪ বছরের বামফ্রন্ট সরকারের আমলে রাস্তাটির সংস্কারে কোনও কাজ হয়নি। ফলে মানুষজন ঐ রাস্তা দিয়ে চলাফেলা করতে পারছেন না। তার জন্য আপনার মাধ্যমে বিষয়টির প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী ইদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুর এবং সালারে বেশ কিছুদিন ধরে বিদ্যুতের ঘাটতি এবং লো ভোল্টেজ চলছে। কান্দি মহকুমায় লো ভোল্টেজের ফলে চাষীরা মার খাচ্ছে। এবারে সেখানে বন্যা হয়ে গেছে। তাতে আমার এলাকায় ফসল নষ্ট হয়ে গেছে, কোনও জমিতে ফসল নেই। কাজেই সেখানে বিদ্যুতে ভোল্টেজ যদি না বাড়ে তাহলে সাবমার্সেবল ডিপ টিউবওয়েল এবং আর. এল. আই. সেন্টারগুলো চলবে না এবং তারফলে বোরোচাষ মার খাবে। সেখানে যাতে অবিলম্বে বিদ্যুতে ভোল্টেজ বাড়ে তার জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় জি. এন. এল. এফ. সদস্য যে উদ্বেগের কথা বলছিলেন ঘিসিং-এর উপর আক্রমনের প্রতিবাদে এবং তারজন্য তিনি যে তদন্তের দাবি করেছেন সেটা ভেবে দেখবেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, আপনি আপনার নিজের মেনশনটা বলুন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আমার বক্তব্য হচ্ছে, পশ্চিমবঙ্গ জুড়ে স্বাধীনতা সংগ্রামিদের রাজ্য সরকার সাম্মানিক ভাতা দিচ্ছেন না।

[12-10 — 12-20 p.m.]

যদিও ভারতবর্ষের অন্যান্য প্রদেশে যেমন মহারাষ্ট্রে স্বাধীনতা সংগ্রামিদের মাসে ১,৬০০ টাকা দেওয়া হয়, দিল্লি সরকার একজন স্বাধীনতা সংগ্রামীকে মাসে ৯৫০ টাকা দেয়, হরিয়ানা সরকার স্বাধীনতা সংগ্রামিদের মাসে ১,৫০০ টাকা করে ভাতা দেয়। কিন্তু আমাদের রাজ্য সরকার স্বাধীনতা সংগ্রামিদের কোনও সাম্মানিক বা কোনও ভাতা আজ পর্যন্ত দিচ্ছে না। স্বাধীনতা সংগ্রামিদের বেশির ভাগ মারা গেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা ৩০-৪০ দশকে স্বাধীনতা সংগ্রামে অংশগ্রহণ করেছিলেন তাদের মধ্যে যারা বেঁচে আছেন তারা অত্যন্ত অর্থ কষ্টে ভুগছেন। তাই আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে অনুরোধ করছি এই স্বাধীনতা সংগ্রামিদের সাম্মানিক দেওয়া হয় এবং ভাতা হিসাবে আর্থিক সাহায্য সরকার দেন।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের আকাশবাণীতে সুভাষিত অনুষ্ঠান চলছিল এবং এই সুভাষিত অনুষ্ঠানে গীতা, কোরান, বাইবেল এবং বড় বড় মনীষীদের বাণী পাঠ করা হত। প্রসার ভারতী আসার কিছু দিন পর থেকে আকাশবাণীর সুভাষিত অনুষ্ঠানে কোরান পাঠ বন্ধ করে দিয়েছে। তাহলে কি প্রসার ভারতী হওয়ার পর থেকে অনুদারিকরণ করা হল? কোরান থেকে যাতে উদ্ধৃতি পাঠ করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে আকাশবাণী কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ পুলক দাস, আপনি এখানে যে বিষয়ে উল্লেখ করবেন বলেছেন তাতে বলেছেন হাই-কোর্ট, বিস্তারিত ভাবে কিছু বলেননি। হাই-কোর্টের কোনও সাবজুডিস ম্যাটার উল্লেখ করা যায় না।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভার সামনে একটা খুব জরুরি জিনিস উত্থাপন করছি। বিগত ৮০ দশকে কলকাতা হাইকোর্টে আমাদের পশ্চিমবাংলার রাজপুত্র সুভব্রত বসু তার মানে চন্দন বসুর বিরুদ্ধে একটা মামলা দায়ের করা হয়েছিল এবং সেই মামলাটি জনস্বার্থে মামলা। তার বিরুদ্ধে চার্জ হচ্ছে রাজস্ব বিধি লঙ্ঘন করা। সেখানে বিচার ব্যবস্থা এমনই যে কাগজ সরিয়ে ফেলা হল।

**মিঃ স্পিকার ঃ** এটা একটা সব-জুডিস ম্যাটার। হাইকোর্টে বিচারাধীন, রুল অনুযায়ী এখানে উল্লেখ করা যায় না। ইট ক্যাননট বি অ্যালাউড।

**শ্রী মুরসালিন মোল্লা ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তারাতলার মোড় থেকে ক্যালকাটা পোর্ট ট্রাস্টের জমির দীর্ঘ দিন ধরে স্বাধীনতার পূর্ব কাল থেকে ১৬টি শিল্প প্রতিষ্ঠান তাদের কাজকর্ম চালিয়ে আসছে। ব্রিটানিয়া বিস্কুট, ফিলিপস কোম্পানি বর্তমানে ওয়েবেল এই রকম ১৬টি কোম্পানির তাদের লিজের মেয়াদ শেষ হয়ে যাওয়ার পর ক্যালকাটা পোর্ট ট্রাস্ট এখন সেই লিজ পুনর্নবিকরণ করছে না, তারা টালবাহনা করছে। তারা পুনর্নবিকরণ করছে না যাতে শিল্প বিকাশে বাধার সৃষ্টি হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ক্যালকাটা পোর্ট ট্রাস্টের এই অনমনীয় মনোভাব দূর করা যায়, যাতে সমস্যার সমাধান হয় তার ব্যবস্থা তিনি যেন করেন। এখানে যে সমস্ত কারখানা আছে তাতে সাড়ে ছয় হাজার শ্রমিক যুক্ত। ফিলিপস থেকে শুরু করে ব্রিটানিয়া কোম্পানি সহ সমস্ত কারখানার লিজ যাতে পুনর্নবিকরণ হয় এবং শিল্প যাতে সঠিকভাবে চলতে পারে সেই জন্য আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ক্যালকাটা পোর্ট ট্রাস্টের দৃষ্টি আকর্ষণ করার জন্য।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি দেখেছেন কিনা জানি না, কলকাতা বিশ্ববিদ্যালয়ের খোদ কন্ট্রোলার ডিভিশনের কর্মীর অবহেলার জন্য কাজ বন্ধ হয়ে আছে। স্বাভাবিক কারণে যারা পরীক্ষা দিয়েছে তারা চিন্তার মধ্যে আছে। এর ফলে দেখতে পাচ্ছি সময়মতো রেজাল্ট বার হচ্ছে না। আপনার মাধ্যমে আমি উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে কাজ শুরু হয়। তার জন্য যে অ্যাকশন নেওয়া দরকার সেটা যেন তিনি নেন। আমরা প্রায়ই কলকাতা বিশ্ববিদ্যালয়ে যাতায়াত করি, প্রায়ই খবর নিয়ে দেখতে পাচ্ছি কর্মীর অভাবে, অনেক কর্মী কম থাকার ফলে কাজ হচ্ছে না। এটা অন্যায় ব্যাপার। যেখানে আমরা শিক্ষা নিয়ে গর্ব করি, শিক্ষার ক্ষেত্রে যেখানে ভারতবর্ষের মধ্যে আমাদের নাম ছিল, দিনের পর দিন আমাদের সেই ঐতিহ্য নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই, আশা করব, আমরা সবাই মিলে যাতে সুন্দরভাবে শিক্ষা চলে এবং কলকাতা বিশ্ববিদ্যালয় সুষ্ঠুভাবে চলে, তারজন্য আমি আপনার মাধ্যমে বলছি, মাননীয় শিক্ষা মন্ত্রীর উচিৎ এগিয়ে যাওয়া।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে যে বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি সেটি বিশেষ গুরুত্বপূর্ণ। স্যার, আপনিও জানেন, এই যে রেজিস্ট্রেশন অফিসের কপি রাইটার, তারা আজকে কর্মচ্যুত হচ্ছেন। বর্তমানে কম্পিউটারাইজেশন এবং মাইক্রো ফিল্মের মাধ্যমে কাজ করার চেষ্টা হচ্ছে। এটা নিশ্চয়ই করতে হবে। কিন্তু তার মধ্যে দিয়ে কপি রাইটার যারা কর্মচ্যুত হয়ে

যাচ্ছেন, তারা আজ দীর্ঘ ১৭-১৮ বছর ধরে এই কাজ করে আসছেন। এদের জন্য সরকারের কোনও আর্থিক দায়দায়িত্ব নেই, যারা রেজিস্ট্রেশন করতে আসেন, তারাই এদের খরচ বহন করেন। আজকে তিন হাজার পরিবারকে একটা অনিশ্চয়তার মধ্যে ঠেলে দেওয়া হচ্ছে। আমি আপনাকে অনুরোধ করব, আপনার গুড অফিসকে ব্যবহার করে মাননীয় অর্থমন্ত্রীর মাধ্যমে এদের সহায়তা করতে পারেন কিনা, এই সমস্যার সমাধানের জন্য, সেটা আপনি করুন।

**শ্রী জটু লাহিড়ি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে দক্ষিণ বাক্সারা ভিলেজে একটা কেঠো পোল আছে পচাখালের ওপরে। এই পোলটি দীর্ঘ দিনের পুরনো একটি পোল এবং বর্তমানে এটি খুবই জীর্ণ অবস্থায় আছে। স্যার, দক্ষিণ বাক্সারা ভিলেজ রোড এমন জায়গায় অবস্থিত, যার একদিকে বোম্বে রোড এবং অপরদিকে কোনা এক্সপ্রেস ওয়ে, এই দুটি রাস্তার সংযোগ বজায় রেখেছে। আমি এর আগে মাননীয় সেচমন্ত্রী এবং ইরিগেশনের এস. ডি. ও.-র কাছে আবেদন রেখেছি যে, অবিলম্বে এই পোলটির সংস্কার করা প্রয়োজন। একবার যদি এই পোলটি ভেঙে পড়ে তাহলে বিরাট এলাকা—এক দিকে বোম্বে রোড এবং অপরদিকে আবার থাকা জিনিস নষ্ট হয়ে যাচ্ছে। আমি এই বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলা ব্লকে একটি দীর্ঘস্থায়ী সমস্যার সমাধানের জন্য আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। ৮নং পিংরুই এলাকায় শতাধিক মানুষ ভৌগোলিক কারণে বর্ষাকালে জলবন্দি অবস্থায় থাকে। এলাকাটি একটা সরা বা ঢাকনার মতো। বৃষ্টির কারণে, একটু বেশি জল হয়ে গেলে ওখান দিয়ে জল বেরতে পারে না। কাছাকাছি চন্ডীয়া নদী রয়েছে। কিন্তু সেটির বেড উঁচু হয়ে যাওয়ার জন্য কাবাবী খানের সংস্কার করেও অবস্থার কোনও উন্নতি হয়নি, যার জন্য সংশ্লিষ্ট এলাকার বহু মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে প্রচন্ড ভাবে। সংশ্লিষ্ট এলাকার ধান, ঘরবাড়ি, রাস্তাঘাট জলবন্দি অবস্থায় থাকার জন্য যেভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, এই ক্ষতি ঠেকাবার জন্য অবিলম্বে ওখানে ওয়াটার লিফট রিভার পাম্প বসিয়ে জনসাধারণের স্বার্থ যাতে রক্ষিত হয় তার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় কালিয়াগঞ্জে পশ্চিমবঙ্গ সরকারের প্রতিষ্ঠিত চিনিকল, রামনগর সুগার লি, যার বর্তমান নাম হচ্ছে

'খৈতান এগরো কমপ্লেকস' এটি অবস্থিত। নদীয়া, মুর্শিদাবাদ বেং ২৪-পরগনা জেলার হাজার কৃষক আখ চাষ করেন। পশ্চিমবঙ্গ সরকার আইন করেছেন, চাষীদের সমস্ত আখ ঐ মিলে বিক্রি করতে হবে। আমি এই নিয়মের তীব্র বিরোধিতা করছি। চাষীরা আখ ভাঙিয়ে গুড় তৈরি করেন এবং তা রেখে দিয়ে বিক্রি করে লাভবান হন। সেই সমস্ত চাষীদের যদি বাধ্য করা হয় ঐ চিনি কলে আখ দিতে হবে, তাহলে তারা ক্ষতিগ্রস্ত হবে। এটা স্যার, সেই নীলকুঠির মতো হয়ে যাচ্ছে, যারা আগে জমি কিনে নিয়ে তারপর চাষীদের জোর করে নীলচাষ করত। এ যেন জমিদারি ব্যাপার—জমি আমাকে দিতে হবে বাগান করার জন্য, আমি এই অন্যায়ের বিরোধিতা করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্য সরকারের মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরপাড়া স্টেট জেনারেল হসপিটাল আমাদের জেলার একটা গুরুত্বপূর্ণ হাসপাতাল এবং এই হাসপাতালটি হচ্ছে রেফারড্ হাসপাতাল। এখানে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র থেকে বিশেষ করে আমাদের উত্তরপাড়ার সংশ্লিষ্ট এলাকার জাঙ্গীপাড়া, চন্ডীতলা, হাওড়া জেলা থেকে বহু এলাকা থেকে মানুষ চিকিৎসার জন্য সেখানে আসেন। বহু গুরুত্বপূর্ণ অপারেশনও সেখানে হয়। এই হাসপাতালে কোনও ব্লাড ব্যাঙ্ক নেই। আমি আগেও এই বিষয়টি উল্লেখ করেছি। এখানকার মানুষের দীর্ঘদিনের চাহিদা উত্তরপাড়া স্টেট জেনারেল হাসপাতালে যেন ব্লাড ব্যাঙ্ক চালু করা যায়। বহু মুমূর্ষ রোগীর অপারেশনে রক্তের প্রয়োজন হয়। তাই মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন, উত্তরপাড়া স্টেট জেনারেল হাসপাতালে যেন অবিলম্বে ব্লাড ব্যাঙ্ক চালু করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন হাসপাতালের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নার্সিং স্টাফের অভাব স্বাস্থ্য পরিষেবা ব্যবস্থা ভেঙে পড়েছে। অথচ নার্সিং স্কুলগুলি থেকে যে প্রশিক্ষণ প্রাপ্ত নার্স বেরিয়ে আসছেন তারা কর্মহীন হয়ে রয়েছেন। ইন্ডিয়ান নার্সিং কাউন্সিল বা ওয়েস্ট বেঙ্গল নার্সিং কাউন্সিল এর রুল অনুযায়ী যেখানে নার্স এবং পেসেন্ট রেশিও জেনারেল ইউনিটে ১ঃ৫, স্পেশালাইজড ইউনিটে ১ঃ৩, আই. সি. ইউতে ১ঃ১, সেখানে আমাদের পশ্চিমবাংলায় সরকারি হাসপাতালগুলিতে নার্স পেশেন্ট রেশিও ১ঃ৫০ এই রকম একটা অবস্থা আছে। ৯৬-৯৮ সালে পাশ করা নার্সিং স্টাফ যারা ৯৯ সালের জানুয়ারিতে রিলিজ হয়েছে তাদের ৬ মাসের মধ্যে অ্যাপয়েন্টমেন্ট হওয়ার কথা, দেড় হাজারের মতো নার্সিং স্টাফ আছে যাদের সরকারের অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার কথা, আমি সেই নার্সিং স্টাফদের অ্যাপয়েন্টমেন্ট দেবার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, হাওড়া জেলায় ২টি গুরুত্বপূর্ণ শিল্প একটা হচ্ছে রেডিমেড গার্মেন্টস আর একটা হচ্ছে হোসিয়ারি গার্মেন্টস ; যা ঐ জেলার হাজার হাজার মানুষের কর্মসংস্থান করে থাকে এবং গোটা দেশে ও দেশের বাইরে এই সমস্ত পণ্যগুলি রপ্তানি করে আমাদের দেশের ব্যবসাকে তারা কার্যকরি করে থাকেন। এখন দেখা যাচ্ছে, নির্বিচারে বাইরের গুরুত্বপূর্ণ পণ্য আমদানি হওয়ার জন্য একটা ডিক্লাইন অফ মার্কেট অ্যাকসেসিবিলিটি হওয়ায় সেটা বাধাপ্রাপ্ত হচ্ছে। এর ফলে আমাদের জেলায় এবং পশ্চিমবাংলায় ব্যাপক সংখ্যক মানুষ কর্মহীন হওয়ার সম্ভাবনায় সংকট সৃষ্টি হতে পারে। এই ব্যাপারে আমি শিল্প বাণিজ্য দপ্তরের মন্ত্রী ও মুখ্যমন্ত্রীর মাধ্যমে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য দৃষ্টি আর্কষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন যে আমাদের বিধানসভায় বাজেট আলোচনা হচ্ছে এবং এই বাজেট আলোচনার সময় মাননীয় অর্থমন্ত্রী বামফ্রন্টের আর্থিক নীতির সমর্থনে অনেক কথা বলছেন। সেই আর্থিক নীতির ফলে নাকি রাজ্যের অনেক উন্নতি হয়েছে। আমরা দেখছি, শাসক দলের একটা বড় অংশ তারা মনে করছে, বামফ্রন্ট সরকারের ভুল নীতির জন্য এই রাজ্যে ২৫ বছরে যতটা এগুতে পারত ততটা এগোয়নি। বিশেষ করে বেকারের সংখ্যা যখন ৫৮ লক্ষ ছাড়িয়েছে তার জন্য বামফ্রন্টের আর্থিক নীতি মূলত দায়ী। এই কথা আমরা বিরোধী দলের পক্ষ থেকে বলছি না, যারা সি. পি. এম.-এর বেঞ্চে আছেন, নেতৃত্ব দেন যারা তারা বলছেন। পার্টি করেছেন যারা তারা বলেছেন বামফ্রন্টের নীতির কথা, অন্ধ চোরাগলিতে আটকে গিয়েছে। বামফ্রন্টের মন্ত্রী বলছেন যারা বিশ্বায়নের নীতি নিয়ে চলছেন, তারা অর্দ্ধ শিক্ষিত—বামফ্রন্টের শেষ বেলায় তাদের আর্থিক নীতি পরিবর্তন করার সময় এসেছে।

আমরা শুনেছি বামফ্রন্ট সরকারের একজন মন্ত্রী এই নেতাদেরকে অর্ধশিক্ষিত বলে চিহ্নিত করেছেন। এবং তিনিও পার্টি থেকে বেরিয়ে যাবার পথে। এই অবস্থায় বামফ্রন্ট সরকারের যে আর্থিক নীতি তা সংশোধিত হবে কিনা সেই ব্যাপারে আমি বিবৃতি দাবি করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি আপনার বিষয়ের উপরে বলেছেন কি?

**শ্রী সৌগত রায় ঃ** হ্যাঁ বলেছি, আপনি দেখুন আমার এই বিষয়ের উপরেই বলার কথা ছিল।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে শ্রম দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ সরকার তফসিলি জাতি এবং উপজাতিদের নিয়ে আজকে খেলা করছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো আজকে

একটা ঘুঘুর বাসা এবং এস. সি., এস. টি. লোকেদেরকে তারা নানাভাবে হয়রানি করছে। ১৯৭২ সালে যে এক্সচেঞ্জে কার্ড করেছিল তার ১৯৯১ সালে একটা কল এল, তকন তার চাকরির বয়স এক বছর তিন মাস পেরিয়ে গেছে। তারপরে যখন তার বয়স চল্লিশ পেরিয়ে যাচ্ছে তখন তাকে লেখা পরীক্ষার জন্য ডাকছে। আমি কমপ্লিট একটা উদাহরণ দিচ্ছি, বিমল নন্দী, আমার অশোকনগর কেন্দ্রের কয়ডাঙ্গার বাসিন্দা এবং সব থেকে নীচু জাতি 'ঋষি'। এমপ্লয়মেন্টের কাগজ থেকে আরম্ভ করে সমস্ত রকম কাগজ আমার কাছে রয়েছে এবং রাষ্ট্রপতি প্রাইম মিনিস্টার, চিফ মিনিস্টার সবার কাছে কাগজ পাঠানো হয়েছে, কিন্তু তার কোনও সমুচিত জবাব পাওয়া যায়নি। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে সমস্ত কাগজ এখানে রেকর্ড করাতে চাইছি এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে তা পাঠানোর ব্যবস্থা করা হোক। এই ব্যাপারে আমি আপনার সুবিচার চাইছি।

**श्री राम जनम मांझी** : आदरणीय चेयर मैन सर, मै आपके माध्यम से राज्य सरकार का ध्यान आकृष्ट करना चाहता हूं। हमारे उलबेड़िया उत्तर केन्द्र में जहां भोटों के लिए परिचय पत्र का सबाल है। वहां पर भोटर लिस्ट मे बड़े पैमाने पर धांधली और जालयाती हो रहा है। सर, इस बार देखा जा रहा है जिसका पहले से परिचय पत्र मिला हुआ था उसका नाम भी भोटर लिस्ट मे नही आया है। सर, इससे लोगों मे रोष है, पूरे अंचल मे बड़े पैमाने पर जालयाती किया गया है। मै आपके माध्यम से भोटर लिस्ट मे संशोधन कराने का अनुरोध करता हूं। सही लोगों का नाम भोटर लिस्ट मे शामिल किया जाय इसका अनुरोध करता हूं।

## ZERO HOUR

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় পশ্চিমবঙ্গ সরকারের এবং বিশেষ করে তথ্য ও সংস্কৃতি দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। ২০০১ সালে শ্রদ্ধেয় প্রয়াত গোপাল হালদারের জন্মশত বর্ষ বৎসর। গোপাল হালদার একজন রাজনীতিবিদ, শিক্ষাবিদ, বিশিষ্ট সাহিত্যিক, স্বাধীনতা সংগ্রামী, বুদ্ধিজীবী, সাংবাদিক এবং এই বিধান পরিষদের অনেক দিন সদস্য ছিলেন। ওনার জন্ম ১৯০২ সালের ১১ই ফেব্রুয়ারি, বাংলাদেশের ঢাকা শহরে। তিনি পশ্চিমবঙ্গ বিধান পরিষদের সদস্য ছিলেন ১৯৫৮-৬৯ সাল পর্যন্ত। তাছাড়া তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের সেনেটর সদস্য ছিলেন। স্কটিশ চার্চ কলেজ থেকে ইংরাজিতে তিনি অনার্স সহ বি. এ. পাশ করে। ফেনী ও নোয়াখালিতে তিনি শিক্ষকতা ও ওকালতি করেছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ে তিনি ভাষাতত্ত্বে সহকারি গবেষক হিসাবে কাজ করেছেন। তাছাড়া সুনীতি

কুমার চট্টোপাধ্যায়ের অধীনে তিনি ভাষাতত্ত্ব নিয়েও গবেষণা করেছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়, বর্ধমান বিশ্ববিদ্যালয়, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় থেকে তাকে সাম্মানিক ডি. লিট উপাধিতে ভূষিত করেছেন। তিনি সুভাষ বসুর ফরোয়ার্ড সাপ্তাহিকের সম্পাদনা করেছেন। তিনি প্রবাসী মডার্ন রিভিউ, হিন্দুস্থান স্ট্যান্ডার্ড—সম্পাদকীয় বিভাগে কাজ করেছেন। সবুজপত্র—ভারতবর্ষ পত্রিকার সাথেও তিনি যুক্ত ছিলেন। তিনি পরিচয় পত্রিকার এবং স্বাধীনতা পত্রিকার সম্পাদকীয় বিভাগে যুক্ত ছিলেন। ১৯২১ থেকে ৪০ পর্যন্ত তিনি যুগান্তর দলের সঙ্গে যুক্ত ছিলেন এবং কংগ্রেস সদস্যও ছিলেন। ১৯৩৯-৪০ পর্যন্ত তিনি সুভাষ বসুর নেতৃত্বাধীন কংগ্রেসের সহ সম্পাদক ছিলেন। ১৯৩২-৩৮ পর্যন্ত তিনি কারারুদ্ধ ছিলেন। ১৯৪৯ সালে তিনি স্বাধীনতার পর আবার কারারুদ্ধ হন। ১৯৩৮ সালে সারা ভারত কৃষক সভার সংগঠনের সঙ্গে তিনি যুক্ত ছিলেন। ১৯৪১ সালে তিনি কমিউনিস্ট পার্টিতে যোগ দেন। ফ্যাসি বিরোধী লেখক শিল্পী সঙ্ঘ ফ্রেন্ডস অফ দি সোভিয়েট ইউনিয়নের তিনি সক্রি ভূমিকা পালন করেছেন। তার উল্লেখযোগ্য অনবদ সাহিত্য কীর্তি হল একদা—জেলে বসে লেখা ; পঞ্চাশের পর ; উনপঞ্চাশী, ১৩৫০ ; অন্যদি ইত্যাদি। তিনি সম্পাদনা করেছেন—বিদ্যাসাগর, দীনবন্ধু, বঙ্কিমচন্দ্র, দ্বিজেন্দ্র, কালিপ্রসন্ন রচনা সমগ্র। গোপাল হালদারের মতো একজন মহৎ মানুষের জন্য যিনি পশ্চিমবঙ্গ বিধান পরিষদে দীর্ঘ সময় থেকে দক্ষতার পরিচয় দিয়েছেন। তার প্রতি স্মৃতির প্রতি সম্মান জানাতে মাননীয় অধ্যক্ষ মহোদয় সক্রিয় ভূমিকা নেবেন এই আবেদন করি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী গৌতম চক্রবর্তী** ঃ স্যার, আপনি জানেন মালদা জেলায় শতকরা ৯০ ভাগ পানীয় জলই আর্সেনিক যুক্ত। আমার বিধানসভা কেন্দ্র ইংরেজ বাজারে ১ লক্ষ ৯০ হাজার মানুষের বাস। সেখানে আর্সেনিক মুক্ত জল সরবরাহ করা হচ্ছে না। অথচ গঙ্গা থেকে পরিশ্রুত জল অন্যত্র সরবরাহ করা হচ্ছে। অবিলম্বে ইংরেজ বাজার শহরে আর্সেনিক মুক্ত পানীয় জল সরবরাহের আবেদন করছি।

**শ্রী তপন হোড়** ঃ স্যার এখানে সৌগতবাবুরা অনেক কথা বললেন। তারা আজকে যার চরণতলে আশ্রয়প্রার্থী, সেই মমতাদেবীর দল এখানে বামফ্রন্ট এবং বামফ্রন্ট সরকারকে হটানোর চক্রান্ত করছে। এই চক্রান্তের পেছনে যে টাকার খেলা চলছে, সেই টাকা আসছে আমেরিকা থেকে। এর মধ্যে দেখা যাচ্ছে কিছু ভেকধারী বামপন্থীও এই চক্রান্তের খেলায় মেতেছেন। আগে দেখেছি নানুর বিদেশি দূতাবাস থেকে যে গিয়েছিল, সেও মমতাদেবী পাঠিয়েছিল। স্যার, ঐ কালীঘাটের হরিশ চ্যাটার্জি স্ট্রিটের বাড়িতে আমেরিকার টাকা আসছে এই বামপন্থীদের এবং বামফ্রন্ট সরকারকে হটানোর চক্রান্ত সফল করার

জন্য। এদের পশ্চিমবাংলার ক্ষেত-মজুর, বর্গাদার, সাধারণ মানুষ, শ্রমিক, কেউ ক্ষমা করবে না। আগামী নির্বাচনেই তাদের সমুচিত জবাব তারা পাবে।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের রাজ্যে বোরো চাষের কাজ শুরু হয়েছে। অথচ বিভিন্ন জায়গায় লক্ষ্য করছি যে, ব্যাপক বিদ্যুৎ উৎপাদন সত্ত্বেও ঠিকমতো ডিস্ট্রিবিউশন সিস্টেম কোনও জায়গায় না থাকার জন্য অনেক জায়গায় লো ভোল্টেজ হচ্ছে। ফলে সেখানে সেচের কাজ বাধাপ্রাপ্ত হচ্ছে। আমরা শুনছিলাম যে, হাওড়ায় দুটো বড় বড় সাব স্টেশন হচ্ছে। একটা হচ্ছে ডোমজুড়ে, আর একটা উলুবেড়িয়ায়। আমি বিদ্যুৎ মন্ত্রীর কাছে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে উলুবেড়িয়ায় ১৩২ কে.ভি সাব-স্টেশনের কাজটা যেন দ্রুততার সঙ্গে করা হয় এবং লো ভোল্টেজ যাতে কিছুটা নিয়ন্ত্রণ করা যায় এবং প্রতিদিন ২-১ ঘন্টা করে মোটামুটি ইন্টারাপশন হচ্ছে এটা যাতে না হয় এবং সঠিকভাবে সাপ্লাইটা নিয়ন্ত্রণ করা যায় তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পরিবহন ব্যবস্থার ভুল সিদ্ধান্তের ফলে রায়চকে ৩ হাজার শ্রমিক বেকার হয়ে যাচ্ছে। ইট শিল্প ধ্বংস করে দিচ্ছে। গরিব চাষীদের চাষের জমি অধিগ্রহণ করার দরকার নেই, তাও করছে। সরকারের নিজস্ব জায়গা আছে, সেখান থেকে ভূতল পরিবহনের জেটি তৈরি করা হোক। এটা বামফ্রন্ট সরকারের ভুল সিদ্ধান্ত। ভূতল পরিবহন ভুল বুঝিয়ে এই সর্বনাসা কাজ করছে। আমি মন্ত্রী মহাশয়কে বলছি—এই ভুল সিদ্ধান্ত প্রত্যাহিত হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি জানেন যে, আগামী ২৬ তারিখে কেন্দ্রীয় রেল বাজেট এবং ২৮ তারিখে সাধারণ বাজেট কেন্দ্রীয় সরকার পেশ করবেন। সারা দেশে সংসদের এই বাজেট কি রকম হতে পারে তা নিয়ে আলোচনার ঝড় উঠেছে এবং প্রত্যেক পত্র-পত্রিকা ইলেক্ট্রনিক মাধ্যম এই ব্যাপারে আলোচনা হচ্ছে। গতকাল রাষ্ট্রপতির ভাষণে একটা উল্লেখ দেখছি যে, এবারে রেল অপ্রচলিত উপায়ে সম্পদ সংগ্রহ করবে। আমরা কাগজে এটা দেখেছি যে, কেন্দ্রীয় রেলমন্ত্রী চেষ্টা করছেন যে, রেলের ভাড়া না বাড়িয়ে যাতে করা যায়। আমরা এই বাজেটকে অভিনন্দন জানাই। ভারতের সমস্ত রেলমন্ত্রী এর আগে সাধারণ যাত্রীদের উপর ভাড়া চাপিয়ে দিয়েছেন। এখানে দেখছি রেলমন্ত্রী না বাড়িয়ে অপ্রচলিত উপায়ে রেল টেল কর্পোরেশন করে রেলের মাধ্যমে অপটিকাল ফাইবার চালু করে তিনি রেলের আয় বাড়াবার চেষ্টা করছেন। আমরা এখানে রেলের বিভিন্ন প্রকল্পের জন্য দাবি করি। কিন্তু সেই প্রকল্প পেতে হলে সম্পদ সংগ্রহ করা দরকার। সেই সম্পদ সংগ্রহ ভাড়া না বাড়িয়ে করা এটার চেয়ে আনন্দের কিছু হতে পারে না।

**শ্রীমতি শান্তা ছেত্রী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি মাননীয় পুলিশমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, ১০ই ফেব্রুয়ারি ঘটনা সম্পর্কে এখনও পাহাড়ি মানুষরা ভীত আছেন এবং সাধারণ মানুষের রাজ্য সরকারের প্রশাসনের উপর ভরসা হারিয়ে গেছে। সাধারণ মানুষকে নিরাপত্তা দিতে রাজ্য সরকার পাচ্ছেন না। একনও পর্যন্ত জি. এন. এল. এফের শীর্ষ নেতাদের কাছে থ্রেটেনিং কল আসছে। কোনও মানুষের নিরাপত্তা নেই। তাই ডি. জি. এইচ সি.-র চেয়ারম্যান সম্পূর্ণ পাহাড়ের জন্য কমব্যাট ফোর্স করার জন্য রাজ্য সরকারের কাছে আবেদন করতে শীঘ্রণ কলকাতায় আসছেন। কিন্তু রাজ্য সরকারের সাথে এই ব্যাপারের আলাপ আলোচনা না হয়েই মিডিয়া কি করে রিপোর্ট করল যে কমব্যাট ফোর্স হবে না? এই রিপোর্টের আমি প্রতিবাদ করছি—কারণ এটা সত্যি নয়। কারণ আমি দাবি করছি আমাদের মাননীয় চেয়ারম্যান রাজ্য সরকার এর সাথে আলোচনা করে সমস্ত মানুষের নিরাপত্তার জন্য কমব্যাট ফোর্স এর দাবি করবেন এবং পুলিশ বিভাগকে ডি. জি. এইচ. সি.-তে হস্তান্তরিত করার জন্য দাবি জানাচ্ছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত সোমবার দক্ষিণ ২৪ পরগনার বারুইপুরে ব্যাঙ্কের সামনে তিন জন ডাকাত ডাকাতি করে সাড়ে তিন লক্ষ টাকা কেড়ে নিয়ে গেল। স্যার, পশ্চিমবাংলায় কোথাও প্রশাসন, আইন কানুন বলে কিছু নেই। চুরি ডাকাতি নিত্য নৈমিত্তিক ঘটনায় পর্যবসিত হয়েছে অথচ প্রশাসন আজকে নীরব হয়ে রয়েছে। ব্যাঙ্কের সামনে বাইকে চেপে দু'জন ডাকাত ডাকাতি করে নিয়ে গেল। দক্ষিণ ২৪ পরগনার একটার পর একটা বাড়িতে গণডাকাতি হচ্ছে। গত সোমবার ডাকাতি হয়ে গেল পুলিশ কোনওরকম প্রচেষ্টা নিচ্ছে না। তাই আপনার মাধ্যমে জানাতে চাই যে যাতে প্রচেষ্টা নেওয়া হয়, ডাকাতি যাতে বন্ধ হয় সেই দাবি জানাচ্ছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা সংবাদপত্রে দেখলাম যে পশ্চিমবঙ্গ বিধানসভার সঙ্গে দীর্ঘকাল যুক্ত আমাদের মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে সম্বর্ধনা করে সভা অনুষ্ঠিত হবে। আমরা সংবদাপত্রে আরও দেখেছি যে মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী সম্পর্ধনা না করতে বলেছেন। কিন্তু দুর্ভাগ্যজনক, জ্যোতিবাবু কিংবদন্তী বিধানসভার ক্ষেত্রে, তাকে কেন্দ্র করে এক ঐতিহ্যের সৃষ্টি হয়েছে। বিরোধী পক্ষ রাজনৈতিক কারণে সংকীর্ণ দৃষ্টিভঙ্গিতে এই অনুষ্ঠান বয়কট করেছে। তার যে ইতিহাস তাকে মুছে ফেলা যাবে না, তার সংসদীয় যে জীবন তাকে মুছে ফেলা যাবে না। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে আবেদন জানাচ্ছি যে বিধানসভা চত্বরে তার একটি পূর্ণাবয়ব প্রতিকৃতি স্থাপন করা হোক।

**শ্রী জটু লাহিড়ী ঃ** চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া শহর জঞ্জাল নগরীতে পরিণত হয়েছে। জঞ্জাল সাফাইয়ে হাওড়া কর্পোরেশনের নিজস্ব কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। সমস্ত কাজ কন্ট্রাক্টরদের মাধ্যমে হয় এবং বর্তমানে লক্ষ লক্ষ টাকা জঞ্জাল সাফাইয়ের নামে পেয়ে থাকে অথচ প্রত্যেকদিন যেখানে যেখানে জঞ্জাল সাফাই করার দরকার সেই কাজটা নিয়মিতভাবে করে না এবং সেখানে সর্বত্র জঞ্জালের পাহাড় হয়ে গিয়েছে। পলিউশনে মানুষ অতিষ্ঠ হয়ে যাচ্ছে। এই জঞ্জাল ধীরে ধীরে এমন জায়গায় এসে পৌছেছে রাস্তা পর্যন্ত অবরোধ হয়ে যাচ্ছে সি. এম. ডি. এ. ৯টা গাড়ি গারবেজ তোলার জন্য হাওড়া কর্পোরেশনকে দিয়েছে যার আনুমানিক অর্থ মূল্য ৮০ লক্ষ টাকার মতো, সেই গাড়িগুলো কন্ট্রাক্টরদের দিয়ে দেওয়া হয়েছে তারা গাড়িগুলো জঞ্জাল সাফাইয়ের কাজে না লাগিয়ে অন্য কাজে ব্যবহার করা হচ্ছে, দুর্নীতির আখড়াতে পরিণত হয়েছে হাওড়া কর্পোরেশন। অবিলম্বে এই দুর্নীতি দূর করে যাতে জঞ্জাল সাফাই আরও ভাল করে করা যায় তার জন্য পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री राम जनम मांझी :** आदरणीय स्पीकर सर, हमारे उलबेड़िया उत्तर केन्द्र के अन्दर १९९९ मे जो घुन्नी झर आया था, और उसमें बहुत सारे घर गिर चुके थे। पर आज तक उनलोगों को कोई राहत नही दिया गया। कुछ माकपा के लोगो को सुविधा दिया गया। सर, वो लोग अपने कर्मी का बछाई कर सिर्फ उन्हे राहत देते है। और सभी लोग जो सही मे प्रथावित हुआ है उन्हे सहायता और रिलीफ नही दिया जा रहा है। मै रिलीफ मंत्री से अनुरोध करता हूं कि इसे दुर करे एवं प्रभावित लोगों को सहायता दी जाय।

**শ্রী আব্দুল সালাম মুন্সি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যে প্রায় ৬০ লক্ষের বেশি বেকারের নাম নথিভুক্ত এবং নথিভুক্ত নয় এ রকম ৬০ লক্ষের বেশি হবে। অনেকের সরকার চাকরি পাওয়ার বয়স পার হয়ে গেলে আর কোনও চাকরির কল পায় না। সরকারি চাকরি পাবার আর কোনও আশাই থাকে না। তাই এ ব্যাপারে যে উর্ধ্বসীমা আছে ৩২ বছর, ৩৭ বছর। যাতে করে প্রত্যেকে অন্তত সরকারি চাকরি পাওয়ার সুযোগ পায় তার জন্য এই বয়সের উর্ধ্বসীমা ৪৫ থেকে ৫০ বছর করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মিস্টার চেয়ারম্যান স্যার, ত্রাণ মন্ত্রীর এখানে উপস্থিত আছেন। ২ বছর আগে আমার এলাকায় বন্যায় হয়েছিল এবং তখন জিলা পরিষদ এবং মন্ত্রিসভা গিয়ে সেখানে গিয়ে বলেছিল যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের সাহায্য করা হবে। নির্বাচন চলে এল আজ পর্যন্ত তারা সাহায্য পায়নি। কবে পাবে তা জানি না। ত্রাণমন্ত্রী এখানে আছেন যদি দয়া করে তিনি এ ব্যাপারে বলেন। আপনাদের নিজের লোক এবং

আপনার দপ্তরের লোক সেখানে কথা দিয়েছিলেন যারা জলমগ্ন হয়েছে তাদেরকে সাহায্য করা হবে। দুঃখের সঙ্গে জানাচ্ছি ২ বছর হয়ে গেল আজ পর্যন্ত তারা ত্রাণ পায়নি। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নতুন করে অশোকনগরে থানা করেছেন, কিন্তু তার কোনও ব্যবস্থা নেই। আমার বিধানসভা কেন্দ্রে গতকাল রাত্রি ১০টার সময় কালু মিত্র নামে তরুণ ছেলেকে সেখানকার শাসক দলের কিছু অ্যান্টিশোসাল বোম মারে এবং সেই অবস্থায় তাকে আর. জি. কর হসপিটালে নিয়ে যায়। অশোকনগরে বনবনিয়ায় সে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। আবার সকাল বেলায় অ্যান্টিশোসালরা তার বাড়িতে এসে থ্রেট করে বলে তাকে বাড়ি ছেড়ে চলে যেতে হবে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কালু মিত্র সে আর. জি. পার্টি করে, সে পাহারা দেয়। যে ভাবে তাকে বোম মেরে তার উপর আক্রমণ করেছে সেটা প্রাক্-নির্বাচনী সন্ত্রাস। যে ভাবে হুগলি, মেদিনীপুর এবং অন্যান্য জায়গায় শুরু করেছে ঠিক একই রকম ভাবে উত্তর ২৪ পরগনার অশোকনগর বিধানসভার বিভিন্ন অঞ্চলে তারা শুরু করছে। এটা অবিলম্বে বন্ধ করার দাবি জানাচ্ছি।

[12-50 — 1-30 p.m.] (Including House adjourned)

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ সড়ক সেতুর কথা উল্লেখ করে। এটা অবিলম্বে তৈরি করার ব্যবস্থা করুন। আজ থেকে ৬ বছর আগে আমাদের দু' জন মাননীয় মন্ত্রী, পরিষদীয় মন্ত্রী এবং পূর্তমন্ত্রী দু' জন মিলে আমাদের কলকাতা থেকে দিঘা যাওয়ার ১৮৮ কিঃ মিঃ রাস্তার মাঝে পিছাবনীতে একটি কাঠের সেতু আছে, সেটা কংক্রিটের হবে বলেছিলেন।

সেখানে কংক্রিট ব্রিজ তৈরি হবে। দু'জন মাননীয় মন্ত্রী সেখানে উপস্থিত থেকে উদ্বোধনও করে এসেছিলেন কাজ শুরু হয়েছিল, দু-তিনটে পিলারও তৈরি হয়েছিল ৬ বছর হয়ে গেল। তারপর ঠিকাদাররা সেখান থেকে চলে এসেছেন। স্যার, এটা খুব গুরুত্বপূর্ণ একটা সেতু। প্রতিদিন এই কাঠের সেতুর উপর দিয়ে শয়ে শয়ে বাস দিঘা যাচ্ছে। যখন তখন ভেঙ্গে যাচ্ছে, গাড়ি পারাপার বন্ধ হয়ে যাচ্ছে, এই রকম অবস্থা চলছে। এই রকম একটা গুরুত্বপূর্ণ সেতুকে কংক্রিট করার কাজ যাতে অবিলম্বে শুরু করা হয় তার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনিও নিশ্চয় মাননীয় সদস্যদের উদ্বেগ লক্ষ্য করছেন। বেশির ভাগ সদস্যই পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার চূড়ান্ত অবনতি

নিয়ে অত্যন্ত দুশ্চিন্তাগ্রস্ত। জি. এন. এল. এফ.-এর মাননীয়া সদস্যাও বলছিলেন কি ভাবে পাংখাবাড়ি দিয়ে যাবার সময় জি. এন. এল. এফ. নেতা সুভাষ ঘিসিং-র উপর অতর্কিতে হামলা হয়েছে এবং সেই হামলাকারিদের এখনও গ্রেপ্তার করা যায়নি। তাদের আশঙ্কা শাসক দল এই হামলার পেছনে আছে। জি. এন. এল. এফ. এই ঘটনার সি. বি. আই. তদন্ত দাবি করেছে কিন্তু সরকার সন্তর্পনে তা এড়িয়ে যাবার চেষ্টা করছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে পশ্চিমবাংলায় শুধু খুন নয়, খনের পরে গৃহদাহ করা হচ্ছে এবং গৃহদাহের পর নিহত হওয়া মানুষের দেহ লোপাট হয়ে যাচ্ছে। স্যার, আজকে উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি ডাকাতি একটা চূড়ান্ত পর্যায়ে পৌছে গেছে। গতকালেও বারুইপুরে কয়েক লক্ষ টাকা ডাকাতি হয়েছে। তার আগে বড়বাজারে ডাকাতি হয়েছে। তারও আগের দিন বালিগঞ্জে ডাকাতি হয়ে গেল। পশ্চিমবাংলায় আজকে কোনও সরকার নেই। উনি স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে চূড়ান্তভাবে ব্যর্থ হয়েছেন এবং মুখ্যমন্ত্রীত্বে থেকেও একটা শক্ত ভিতের উপর প্রশাসনকে দাঁড় করিয়ে অসামাজিক কার্যকলাপ বন্ধ করতে পারছেন না। এই অপদার্থ সরকার কবে চলে যাবে তার জন্য পশ্চিমবাংলার মানুষ প্রহর গুনছে। তাই আমরা এই সরকারের প্রতি পুনরায় আমাদের চূড়ান্ত অনাস্থা জ্ঞাপন করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** এখন বিরতি, আমরা আবার ১.৩০ মিনিটে মিলিত হব।

(At this stage he House was adjourn till 1.30 p.m.)

[1-30 — 1-40 p.m.]

**Presentation of Supplementary Estimates**

**for the year 2000-2001**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, in terms of Article 205 of the Constitution I beg to lay before the House a statement showing the statement of supplementary expenditure for the year 2000-2001 amounting to Rs. 4107,51,00,000/- of which charged items accounts for Rs. 355,71,00,000/- only and the voted items Rs. 3751,81,00,000/- in the booklet demand for supplementary grants 2000-2001 circulated to the Hon'ble members details of supplementary estimates and the reasons thereof have been given.

**Mr. Chairman :** The latest time for tabling notice of the motion for education of demand for supplementary grants has been fixed at 12 noon on 21st February, 2001.

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু বাজেট পেশ করেছেন। আমি তো বারে বারে বলে আসছি যে, তিনি এমন বাজেট করেন যার মধ্যে সংখ্যাতত্ত্বের কারচুপি থাকে এবং আমরা দেখি তার কোনও শিক্ষা-দীক্ষা রাজ্যের উন্নয়নে কাজে লাগেনি। তিনি রাজনৈতিক সংকীর্ণ দৃষ্টিভঙ্গি চরিতার্থ করতে গিয়ে পশ্চিমবঙ্গের সর্বনাশ করলেন। তিনি এই রাজ্যকে ক্রমাগত ডেথ ট্র্যাপের মধ্যে ফেলে দিয়েছেন, অবক্ষয়ের মধ্যে ঠেলে দিয়েছেন। আর এই যে বাজেটে তিনি পেশ করলেন, আমি বারে বারে বলে আসছি যে, উনি হিসেবের কারচুপি করেন এবং সেটা দিয়েই আমি আমার বাজেট বক্তব্য শুরু করব। সেটা হচ্ছে উনি এখানে বিভিন্ন ক্ষেত্রে যে সব তথ্য দেন, আমি একটা তথ্যের কথা উল্লেখ করব, সেটা হল পশ্চিমবঙ্গে কতগুলো প্রাথমিক স্কুল আছে তার একটা সংখ্যা আমাদের বইতে দেন। তার সঙ্গে সত্যের কতখানি দূরত্ব, সেটা আমি আপনাকে বুঝিয়ে বলছি। এখানে দাঁড়িয়ে অসীমবাবু পায়ের ওপর লাফিয়ে লাফিয়ে বক্তৃতা করে রাজ্যের উন্নয়নের যে তথ্যগুলি পরিবেশন করেন সেগুলির সঙ্গে সত্যের যে কোনও সম্পর্ক নেই তার আমি ১৯৯৮-৯৯ সালের রিপোর্ট অব দি কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল অফ ইন্ডিয়া থেকে একটা প্রমাণ দিচ্ছি। অসীমবাবুর বক্তব্য যে কত অসত্যে ভরা থাকে তা সি. এ. জি.-র রিপোর্টেই প্রমাণিত, আমাকে আলাদা করে আর কিছু প্রমাণ করতে হবে না। রাজ্যের বিভিন্ন জেলার প্রাথমিক বিদ্যালয়ের যে সংখ্যা অসীমবাবু দিয়েছিলেন, সি. এ. জি. বলছে তা সম্পূর্ণ ভুল এবং অসত্য। সরকার দেখিয়েছে মেদিনীপুর জেলায় ৯,৫১৪টি প্রাথমিক বিদ্যালয় আছে। অথচ সি. এ. জি. এনকোয়ারি করে দেখে প্রকৃতপক্ষে আছে ৭,৭১৯টি। রাজ্য সরকারের পক্ষ থেকে অতিরিক্ত ১,৭৯৫টি দেখানো হয়েছিল। অসীমবাবুর কাছ থেকে সব কথার উত্তর না পেলেও, আশা করি এটার তিনি উত্তর দেবেন। আপনি ফেবরিকেটেড স্ট্যাটিসটিক্স এখানে সব সময় পরিবেশন করেন। এ কথা আমি আগেও বলেছি, এখনও বলছি, যত দিন এই বিধানসভায় থাকব তত দিন বলব। আপনি সব সময় অসত্য ভাষণ রাখেন, বিভ্রান্তিকর তথ্য পরিবেশন করেন। স্যার, মালদা জেলায় সরকারের পক্ষ থেকে দেখানো হয়েছিল ১,৯৬৮-টি প্রাথমিক স্কুল আছে। অথচ অডিট বলছে ১,৮৭৭-টি বিদ্যালয় আছে। উত্তর ২৪-পরগনায় সরকারের দাবি ৪,১৭৫-টি প্রাথমিক স্কুল আছে, কিন্তু অডিট ৩,৬১৬টি দেখতে পেয়েছে। নদীয়ার ক্ষেত্রে রাজ্য সরকারের পক্ষ থেকে বলা হয়েছে ২,৬২৭-টি স্কুল আছে। কিন্তু অডিট ২,৪৫০টি খুঁজে পেয়েছে। রাজ্য সরকারের পক্ষ থেকে যেখানে মোট ১৮,২৮৪টি প্রাইমারি স্কুল দেখানো হয়েছে, সেখানে আসলে স্কুল আছে ১৫,৬৬২টি। তাহলে সরকার কত বেশি দেখিয়েছে? ২,৬৬২টি বেশি দেখিয়েছে। কেন সংখ্যা তথ্যে এটা বাড়িয়ে দেখানো হ'ল? আপনারা নিজেরা যতই

ফলে-ফেঁপে উঠুন না কেন, রাজ্য কিন্তু ফুলে ফেঁপে উঠছে না। রাজ্যে বেকারত্ব দূর হচ্ছে না। রাজ্যের মানুষের দুঃখ যন্ত্রণার লাঘব হচ্ছে না। আজকের কাগজেই দেখলাম অসীমবাবু বলেছেন, "ভারতবর্ষকে বিক্রি করে দেওয়া হচ্ছে। পতাকা তুলবে কে?" পতাকা তোলবার জন্য নিশ্চয়ই অসীমবাবুকে ডাকা হবে না। অসীমবাবুকে সে দায়িত্ব নিতে হবে না। উনি পতাকা তোলাবার কে, ওদের রাজনীতি বিশ্বাসঘাতকতার ওপর দাঁড়িয়ে আছে। ওদের কাছ থেকে আমাদের এই সব কথা শুনতে হবে। যারা ১৫ই আগস্ট জাতীয় পতাকা তোলেন না, তাদের কাছ থেকে এই সব কথা শুনতে হবে?

**মিঃ চেয়ারম্যান ঃ** মিঃ চট্টোপাধ্যায়, সি. এ. জি.-র রিপোর্ট এখানে উল্লেখ করা যায় না। পাবলিক অ্যাকাউন্স কমিটি হয়ে তাদের সুপারিশ অনুযায়ী যতক্ষণ না ঐ রিপোর্ট হাউসে প্লেস হচ্ছে ততক্ষণ ওটা নিয়ে এখানে কোনও আলোচনা হতে পারে না।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** Sir it is public property. It is published in the newspaper. Why can't we read ?

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** নিউজ পেপারে যে রিপোর্ট প্রকাশিত হয়েছে, সেটা এখানে কেন উল্লেখ করা যাবে না? Sir, it is public property. Because it is obtainable in the market.

**মিঃ চেয়ারম্যান ঃ** আমাদের হাউসের রুলস অনুযায়ী যতক্ষণ না পি. এ. কমিটি হয়ে কোনও অডিট রিপোর্ট হাউসে আসছে ততক্ষণ তা হাউসে আলোচনা করা যায় না। মিঃ চট্টোপাধ্যায়, আপনি সি. এ. জি. রিপোর্ট বাদ দিয়ে আপনার বক্তব্য রাখুন।

**শ্রী সোভনদেব চট্টোপাধ্যায় ঃ** কাগজে দেখলাম অসীমবাবু বলেছেন—ভারতবর্ষের পতাকা বিক্রি হয়ে যাচ্ছে। তাকে আমি বলছি, চিন দেশের পতাকা বিক্রি হয়নি। সোভিয়েত রাশিয়ার পতাকা বিক্রি হয়নি। আমরা যখন ছোট ছিলাম, তখন থেকে শুনে আসছি—ভারতবর্ষ বিক্রি হয়ে যাচ্ছে। ১৯৪৭ সাল থেকেই শোনা যাচ্ছে ভারতবর্ষ বিক্রি হয়ে যাচ্ছে। আজ আর নতুন করে আপনাদের কাছ থেকে জাতীয়তাবাদের কথা আমরা শুনতে চাই না, দেশপ্রেমের কথা শুনতে চাই না। এই প্রসঙ্গে আমি যে কথাগুলো বলতে চাই সেই কথাগুলো গতকাল সমীর পুতাতুন্ডা বলে দিয়েছেন। এখানে আমি একটা ছবি আপনাদের দেখাতে চাই। ছবিটাতে রয়েছে, দু' মাস আগে দক্ষিণ ২৪-পরগনায় বুদ্ধদেববাবুকে সমীর পুতাতুন্ডা রিসিভ করছেন।

[1-40 — 1-50 p.m.]

এই যে ছবি (ছবি দেখিয়ে বলেন) মহা আদরে, মহা সমাদরে নিয়ে এলেন। কিন্তু

১ মাস যেতে না যেতেই বেলুন ফাটিয়ে দিল। উনি কি বলছেন? উনি বলছেন, ত্রুটিপূর্ণ দৃষ্টিভঙ্গির জন। বেকারদের চাকরির সুযোগ বাড়ানো যায়নি। অসীমবাবু ৮ লক্ষ বেকারের নাকি চাকরি দেবেন বলেছেন। আমার প্রশ্ন, উনি কি এই বাজেট সুস্থ অবস্থায় লিখেছিলেন। তখন কি ওনার শরীরে জ্বর ছিল? জ্বর থাকলে ডাক্তারবাবুকে দেখাতে পারতেন। উনি ৫ বছরে ৪০ লক্ষ বেকারকে চাকরি দেবেন বলেছেন। যে রাজ্যকে ওনারা বেকারের কারাগারে পরিণত করেছেন সেই রাজ্যে ৪০ লক্ষ বেকারকে উনি কি করে চাকরি দেবার কথা বললেন? অথচ আপনাদের পার্টির লোক বলছেন, অসংগঠিত নারী-পুরুষ শ্রমিকদের সামাজিক নিরাপত্তা দেওয়া সম্ভব হয়নি। সুতরাং এই অবস্থায় বামফ্রন্ট সরকার বেশি দিন টিকবে না। আর কি বলেছেন—এই চিন্তার ফলে বিভিন্ন ক্ষেত্রে দীর্ঘমেয়াদি পরিকল্পনা অবহেলিত হয়েছে। দীর্ঘ ২৫ বছর ধরে উন্নয়নের কাজ করা সম্ভব হয়নি। সঠিক রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থাকলে আরও বেশি উন্নয়নের অগ্রগতি সম্ভব ছিল। একথা কে বলেছেন? বলেছেন, সমীর পুতাতুন্ডা, পার্টির জেলা সেক্রেটারি। আপনার পাশেই বসেন সুভাষবাবু। উনি বলেছেন, অর্ধ শিক্ষিতদের নিয়ে সি. পি. এম. পার্টি চলছে। ভাবুন, আপনার ঐ হাবার্ড বিশ্ববিদ্যালয়ের ডিগ্রি ফেলে দিতে হবে কিনা? আপনার পাশেই আপনার কলিগ বলছেন অর্ধ শিক্ষিতদের নিয়ে বামফ্রন্ট চলছে। ওনার সঙ্গে আমার একবার দেখা হয়েছিল। উনি বলেছিলেন, কোনও লোক মারা গেলে আমরা রাশিয়ার নকল করি। আমাদের দেশে কেউ মারা গেলে আমরা তাকে প্রণাম করি। কিন্তু আমাদের পার্টির কমরেডরা এখনও পর্যন্ত হাত আকাশে তুলে হাত মুঠো করে রাশিয়ার কালচার ফলো করে চলেছে। আমাদের দেশের কালচার নেই। এই কথা সুভাষবাবু বলেছিলেন। আপনি তো হার্বাড বিশ্ববিদ্যালয় থেকে পাশ করা ইকনমিক্সের পন্ডিত। তাকে বলছেন, অর্ধ শিক্ষিত। সেই অর্ধ শিক্ষিত দ্বারা লিখিত বাজেটের উপর আমরা আমাদের বক্তব্য রাখছি। আপনি বলেছেন, আমাদের দেশের পতাকা নাকি বিক্রি হয়ে গেছে। আমি ছোট করে আপনাকে একটু স্মরণ করিয়ে দেব, আপনাদের ইতিহাস বিশ্বাসঘাতকতার ইতিহাস। আপনারা কোনও পতাকার কথা বলছেন? ১৯৩০ সালে ভারতবর্ষে স্বাধীনতা আন্দোলন শুরু করেছিলেন। কিন্তু রাশিয়ার নির্দেশে, ষষ্ঠ আন্তর্জাতিক সম্মেলনের অঙ্গুলিহেলনে স্বাধীনতা আন্দোলন থেকে সরে গিয়েছিলেন। আবার সপ্তম আন্তর্জাতিক সম্মেলনের অঙ্গুলিহেলনে ফিরে এসেছিলেন ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে। ১৯৪২ সালের আন্দোলনে আপনারা বিশ্বাসঘাতকতা করেছিলেন। ব্রিটিশ সাম্রাজ্যবাদিদের হয়ে এখানে বাক্স কালেকশন করেছেন। পিপিলস ওয়ারে বলেছিলেন, দ্বিতীয় বিশ্ব যুদ্ধের সময়ে বলেছিলেন আমরা কোনও দলের নই।

যখন রাশিয়া এবং ইংল্যান্ড মিত্র শক্তি হয়েছিল তখন আপনারা বলেছিলেন জনযুদ্ধের আমরা আছি। এইসব পিপিলস ওয়ার পত্রিকায় লেখা হয়েছে। আপনারা

সাম্রাজ্যবাদের দালালি করেছেন। ১৯৪৭ সালে বলেছিলেন এ আজাদি ঝুটা হ্যায়। ১৯৬২ সালে যখন চিন ভারতবর্ষ আক্রমণ করেছিল তখন আপনারা বলেছিলেন, চিন আক্রমণ করেনি, ভারতবর্ষই আক্রমণ করেছে। সুতরাং আপনাদের কাছ থেকে দেশপ্রেম শিখতে হবে? আপনাদের কাছ থেকে দেশ প্রেম শিখতে হলে তার আগে রাজনীতি ছেড়ে বনবাসে চলে যাব, কিন্তু আপনাদের কাছ থেকে দেশপ্রেম শিখব না। এইটুকু জেনে রাখুন, আপনাদের উদ্ধত্য দেখে আমরা অবাক হয়ে যাচ্ছি। আপনি যে বাজেট বই এখানে দিয়েছেন তার প্রথম পাতা থেকে আরম্ভ করে অনেকগুলি পাতা জুড়ে একটি কথাই লিখেছেন, বিশ্ব বাণিজ্য, আন্তর্জাতিক অর্থ ভান্ডার ইত্যাদি ইত্যাদি। আমি জিজ্ঞাসা করতে চাই, অসীমবাবু, পৃথিবী থেকে বিচ্ছিন্ন হয়ে বালির মধ্যে মুখ ঢেকে ভাবছেন ঝড় চলে গেছে। তা যদি ভাবেন, তাহলে আমি বলব, সেটা ভুল হয়ে যাবে। আমি আপনাকে খানিকটা পড়ে শোনাব চিনের চতুর্দশ পার্টি কংগ্রেসের কতকগুলি সুপারিশ সম্পর্কে। তাতে কি লেখা হয়েছে? চতুর্দশ কংগ্রেসের রিপোর্টে সুস্পষ্টভাষায় লেখা হয়েছে যে, অর্থনৈতিক অগ্রগতির পথ পরিষ্কার করতে, তাদের মনকে আরও উন্নত করতে হবে। সংস্কার দ্রুত করতে হবে। দুনিয়ার সামনে দেশকে উন্মুক্ত করে দিতে হবে। শুধু তাই নয়, কোনওটা সমাজতান্ত্রিক এবং কোনওটা পুঁজিবাদী এ নিয়ে বিমূর্ত বির্তকে জড়িয়ে পড়লে চলবে না। ঐ রিপোর্টে আরও বলা হয়েছে, বিদেশি প্রযুক্তি, দক্ষ কর্মী এবং তার সাথে ব্যক্তিগত মালিকানাধীন উদ্যোগ অর্থনীতির পক্ষে উপযুক্ত সাহায্যকারী, এগুলি সমাজতন্ত্রে ক্ষতি করবে না, বরং সাহায্য করবে।

"রাষ্টীয় উদ্যোগ সম্পর্কে ঐ দলিলে বলা হয়েছে যে বৃহৎ ও মাঝারি রাষ্ট্রীয় উদ্যোগগুলির জীবনী শক্তি বাড়বে। উদ্যোগগুলিকে স্বশাসিত করা হবে। এদের প্রতিযোগিতায় নামতে হবে। যারা টিকতে পারবে তারাই থাকবে। বাজার ব্যবস্থা প্রচলেনর উদ্দেশ্য হবে পণ্য বাজার বিশেষ করে বন্ড, স্টক ও অন্যান্য সিকিউরিটি সহ অর্থ বাজার গড়ে তোলা। কারিগরি, শ্রম, তথ্য ও রিয়েল এস্টেটের বাজারও গড়ে তোলা। এইভাবে বিদেশি বিনিয়োগের জন্য উপযোগী পরিবেশ গড়ার দায়িত্ব নিল দেঙপন্থীদের উদারনীতি। ব্যাঙ্কিং, পর্যটন, বাণিজ্য, রিয়েল এস্টেট ও অন্যান্য ক্ষেত্রে বিদেশি পুঁজি বিনিয়োগের পথ করে দেওয়া হল।" অসীমবাবু, এতো কমিউনিস্টদের দেশ। এখনও তো সেই দেশটা লাল পতাকাতে মোড়া আছে। এই প্রসঙ্গে আমি আপনাকে মনে করিয়ে দিচ্ছি ভারতবর্ষের একজন কমিউনিস্ট নেতা, সি. পি. এমের নেতা শ্রী সীতারাম ইয়েচরি কি বলেছেন। তিনি বলেছেন, " আবার বেশ কিছু নতুন সমস্যাও দেখা দিয়েছে। বৈষম্য, বেকারত্ব ও দুর্নীতি বেড়ে গেছে। চিনের কমিউনিস্ট পার্টি তারা এই সব সমস্যার থেকে মুক্ত হওয়ার পথও নিয়েছেন। কিন্তু এটাও ঘটনা যে রাষ্ট্রায়াত্ব সংস্থাগুলির রূপান্তর প্রতি বছর সৃষ্টি করছে বেকার। সরকার ছাঁটাই হওয়া শ্রমিকদের ভাতা ও

পুনপ্রশিক্ষণ-এর ব্যবস্থা নিলেও সমস্যা ভয়াবহ।" একথা কে বলছেন? এ কথা বলছেন শ্রী সীতারাম ইয়েচুরি। আমি বলছি না। পৃথিবীতে তো বাই পোলার ইকনমি ছিল, যার দুটি মেরুর একটিতে অবস্থান করতেন সোভিয়েত রাশিয়া। সোভিয়েট রাশিয়ার রাস্তার তো আমরাও পথিক ছিলাম। তাদের সঙ্গে আমাদের সম্পর্ক ছিল। আজকে আপনি বলুন, পৃথিবীর বুক থেকে কমিউনিস্ট পার্টিগুলি ধ্বংস হয়ে গেল কেন? কেন আজকে কমিউনিস্ট দেশগুলি ধ্বংস হয়ে গেল? অসীমবাবু, আপনি তো অর্থনীতির একজন পন্ডিত ব্যক্তি। সোভিয়েট রাশিয়া with the iron curtain. যে রাষ্ট্রে বাইরে থেকে কোনও প্রভাব বিস্তার করা যেত না। ওখানে তো বি. জে. পি. নেই, তৃণমূল নেই, কংগ্রেস তো ছিল না, তবে কেন সোভিয়েট রাশিয়াতে এরকম অবস্থা হল? সোভিয়েট রাশিয়াতে মাত্র ২২ কোটি লোক এবং তাদের জমির পরিমাণ ভারতবর্ষের ৭ গুণ। ভারতবর্ষ-এর থেকে অনেক বেশি পেট্রোল ও খনিজ পদার্থ নিয়ে যে বিশাল দেশ কেন সেই কমিউনিস্ট দেশের অর্থনীতি ভেঙে পড়ল? আপনি তো অর্থনীতির ছাত্র, আপনি কি এর উত্তর দেবেন? আগে আপনি এর উত্তর দিন তারপর বাজেট বইটা রাখবেন। তা করলে আমার মনে হয় অনেক ভাল উত্তর দিতে আপনি পারবেন।

আজকে চিনকে কে বলেছিল—হোয়েদার দেয়ার ওয়াজ এ কম্পালশন? কোনও কম্পালশন তো ছিল না। পৃথিবীর কোনও রাষ্ট্র তো চিনে গিয়ে বলেনি তোমাকে উদার অর্থনীতিতে আসতে হবে। তাহলে কেন তারা উদার অর্থনীতিতে গেল? কেন তারা বাজার অর্থনীতিতে গেল? কেন সে দেশে ৪৫০ কোটি বিলিয়ন মার্কিন ডলার আজকে খাটছে? কেন বিদেশি বিনিয়োগ সেখানে হচ্ছে? কে দিয়েছিল সুযোগ? এটা মার্ক্সবাদের কোনও পাতায় আছে? আমি বলছি, দিস ইজ কম্পালশন। আপনি আপনার ভাবনার রাজ্যে বসে ভাবতে পারেন। শিশু অনেক সময় বাব, মার কাছে পয়সা চায়। বাবা হয়ত দিতে পারে না। কেন পারে না সে প্রমাণ আপনাদের দিয়ে দিয়েছি। আপনাদের দলের সমর্থনে তো কেন্দ্রীয় সরকার ছিল। আপনাদের দলের সমর্থ নেই কেন্দ্রে সেই সরকার চলেছিল। কোথায় ছিলেন তখন? কোথায় ছিল অসীমবাবু আপনার তাত্ত্বিকতা? সেদিন কেন আপনাদের দলের সদস্যরা, আপনাদের দলের সমর্থন নিয়ে যখন সরকার চলছিল, তারা বলেননি যে ডব্লু. টি. ও.-র সদস্য হওয়া যাবে না, কেন বলেনি গ্যাট চুক্তি বাতিল করতে হবে? কেন সেদিন তারা বলেননি এর থেকে আমাদের দেশকে বেরিয়ে আসতে হবে? পৃথিবীর বৃহত্তম কমিউনিস্ট রাষ্ট্র—চিন—তারা বলছে আমরা ডব্লুটি. ও.-র সদস্য হব, তার জন্য তারা আবেদন করেছে। আমাদের দেশে ১০৩ কোটি মানুষ, সামান্য জমি, সেই সামান্য জমিতে দাঁড়িয়ে সেখানে যেতে আমাকে বাধ্য হতে হচ্ছে। যা কিছু হচ্ছে তার সবটা আমি সমর্থন করি না। গতকাল সৌগতবাবু আপনাকে বলছিলেন যে আপনি নাকি স্বপ্নের বিলাসী। আমি কিন্তু বলছি, আপনি স্বপ্নের বিলাসী নন,

পরিকল্পিতভাবে আপনারা রাজ্যের সর্বনাশ করছেন। কারণ, দারিদ্রকে বজায় রাখতে হবে, ক্ষুধাকে বজায় রাখতে হবে, যন্ত্রণাকে বজায় রাখতে হবে, তা না হলে বিগ্রেড ময়দান ভরাবার লোক আপনারা পাবেন না। তাই এই যন্ত্রণাকে, ক্ষুধাকে বাঁচিয়ে রাখার জন্য পরিকল্পিতভাবে আপনারা রাজ্যের সর্বনাশ করে যাচ্ছেন। আপনি বা জ্যোতিবাবু নিশ্চয় রাবড়ি দেবীর থেকে অযোগ্য লোক নন কিন্তু কোথাও কোথাও আমরা দেখছি আমাদের রাজ্য শিক্ষার ক্ষেত্রে বিহারের থেকেও পিছিয়ে পড়ছে। সে কথায় আমি পরে আসব। আজকে লক্ষ লক্ষ বেকার চিন দেশকে গ্রাস করছে। এর বিস্তারিত ব্যাখ্যায় আমি যাচ্ছি না। ভারতবর্ষে বিদেশি পুঁজি আনার ক্ষেত্রে, বিনিয়োগের ক্ষেত্রে, '৯১ সালে যেটা ছিল, যখন থেকে এই সংস্কার সাধনের কাজ হচ্ছে এবং যার আপনারা বিরোধিতা করছেন—আপনাদের সঙ্গে কোথাও কোথাও আমি একমত। এই র‍্যান্ডাম ডিসেন্ট্রালাইজেশন, র‍্যান্ডাম বিদেশি পুঁজি বিনিয়োগ আমাদের মতোন দেশের পক্ষে তার সবটার উপযোগিতা আছে কিনা সেটা ভেবে দেখতে হবে।

[1-50 — 2-00 p.m.]

ভেবে দেখতে হবে, ব্যাঙ্ক শেয়ারের ক্ষেত্রে যেভাবে শতকরা ৬৬ পারসেন্ট বিদেশি বিনিয়োগ ইনভাইট করা হচ্ছে সেটা সঠিক কিনা। আমরা বলছি, এরক ব্যাপকভাবে সরকারি কর্তৃত্ব ছেড়ে দেওয়া উচিত নয়। মিনিমাম ৫১ পারসেন্ট শেয়ার সরকারের থাকা উচিত। তারপর বিদেশি বিনিয়োগ এলে তাতে বাধা দেওয়ার কিছু নেই এবং সেটা বাধা দিয়েও রাখতে পারব না। পোখরানে বোমা বিস্ফোরণের পর প্রায় সাড়ে ছয়শটি আইটেম নেওয়া বন্ধ করে দেওয়া হ'ল। তারা ৬১৪টি জিনিস ইমপোর্ট করতেন আমাদের দেশ থেকে। তারা বলেছিলেন—তোমাদের দেশ থেকে এত আইটেম নেওয়া যাবে না। অত বড় দেশের ঐ রেস্ট্রিকশন আরোপের কারণে আমাদের কোনও কোনও জায়গায় কম্প্রোমাইজের রাস্তা নিতে হয়েছে। এছাড়া অন্য কোনও রাস্তা আছে বলে আমি মনে করি না। এর সঙ্গে আরও দুটি তথ্য দেব। ১৯৯৫ সালে চিনের গ্রামাঞ্চলে ১৭ কোটি শ্রমিক উদ্বৃত্ত হয়েছিল, ১৯৯৮ সালে চিনে রাষ্ট্রায়ত্ব সরকারি সংস্থায় ৬১ লক্ষ লোককে কর্মচ্যুত করা হয়েছিল। এগুলো বাস্তব। আমি বাস্তবের উপর দাঁড়িয়ে এসব বলছি ; কোনও ইউটোপিয়া আইডিয়ার উপর দাঁড়িয়ে নয়। কাজেই পৃথিবীর বাস্তবতাকে সামনে রেখে আপনার বাজেট তৈরি করা এবং বাজেট বক্তব্য রাকা উচিত বলে আমি মনে করি। আপনি আস্তে আস্তে আমাদের রাজ্যকে ডেটট্র্যাপের দিকে নিয়ে যাচ্ছেন। এ সম্পর্কে আমি দু-একটি তথ্য দেব। আপনার যে রাজস্ব আয় এবং ব্যয়, তারমধ্যে বিরাট পার্থক্য দেখা যাচ্ছে। ১৯৮৯-৯০ সালে আপনার ইন্টার্নাল ডে ছিল ১,০৬০ কোটি টাকা, লোনস অ্যান্ড অ্যাডভান্সেস ফ্রম সেন্ট্রাল গভর্নমেন্ট ছিল ৫,১৪৭ কোটি টাকা। টোটালি

পাবলিক ডেট—আদার লায়বিলিটিজ ছিল ৪৪৪ কোটি টাকা, টোটাল লায়বিলিটিজ-এর পরিমাণ ছিল ৬,৫৯৮ কোটি টাকা। এই সময় ভারতবর্ষে টোটাল লায়বিলিটিজ কত—৯৮,২২৪ কোটি টাকা। আপনি বাড়তে শুরু করলেন। ১৯৯২-৯৩ থেকে ১৯৯৮-৯৯—এই সময়ের মধ্যে আপনার ইন্টার্নাল ডেট হয়ে গেল ৪,৮৫১ কোটি টাকা, লোনস ফ্রম সেন্ট্রাল গভর্নমেন্ট ২১,৫৯৩ কোটি টাকা, টোটাল পাবলিক ডেট হয়ে গেল ২৬,৪৪৪ কোটি টাকা, আদার লায়বিলিটিজ ৪,৫১০ কোটি টাকা, টোটাল লায়বিলিটিজ এসে দাঁড়িয়েছে ৩১,৯৪৪ কোটি টাকা। আবার আপনি রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের তুলনামূলক তথ্য দিয়ে ধোকা দেন এবং সারা দেশের ২৮-২৯টি রাজ্যকে রেশিওর মধ্যে টেনে এনে পশ্চিমবঙ্গের অগ্রগতি দেখাবার চেষ্টা করেন। কিন্তু আপনার টোটাল লায়বিলিটিজ ইনক্রিজ করেছে ৪.৮৪ টাইমস, অর্থাৎ ১৯৯০-৯১ যেখানে টোটাল লায়বিলিটিজ ছিল ৬,৫৯৮ কোটি টাকা, সেটা বর্তমানে এসে দাঁড়িয়েছে ৩১,৯৪৪ কোটি টাকা। অথচ দেশের টোটাল লায়াবিলিটিজ-এর পরিমাণ দাঁড়িয়েছে ৩,৪১,৬৭৯ কোটি টাকা—ইনক্রিজড বাই ৩.৬০ টাইমস। এখানে আপনি সারা দেশের মধ্যে সবচেয়ে বেসি লায়বিলিটিজের ধাক্কা সহ্য করছেন।

গত ১০ বছর ধরে আপনার রাজস্ব ঘাটতি হয়েই চলেছে, তারপরেও গত ২১ বছর ধরে আপনার রাজস্ব ঘাটতি চলছে। ১৯৭৭-৭৮ সালে রেভিনিউ ডেফিজিট ছিল ১ কোটি ৮১ লক্ষ টাকা। গত ২১ বছরে আপনার রেভিনিউ রিসিপ্ট হয়েছে ৭৫,৫১৩ কোটি ৯৬ লক্ষ টাকা। গত ২১ বছরে রেভিনিউ এক্সপেন্ডিচার হয়েছে ৮৬,৯১৬ কোটি ৮৯ লক্ষ টাকা। অর্থাৎ গত ২১ বছরে টোটাল ডেফিজিট হয়েছে ১১,৪০২ কোটি ৯৩ লক্ষ টাকা। গত ২ বছলে ১৯৯৮-৯৯ সালে রেভিনিউ ডেফিজিট হয়েছে ১,৬৯১ কোটি ৩৯ লক্ষ টাকা এবং ১৯৯৯-২০০০ সালে ৭,৬০৩ কোটি টাকা রেভিনিউ ডেফিজিট হয়েছে। অর্থাৎ মাত্র ২ বছরে মোট রেভিনিউ ডেফিজিট হয়েছে ৯,২৯৬ কোটি টাকা। আপনার আস্তে আস্তে ইনকাম কমছে এক্সপেন্ডিচার বাড়ছে, ক্যাপিটাল এক্সপেন্ডিচার কমছে। আপনার সমস্ত টাকা মাইনে দিতে চলে যাচ্ছে, রাজ্যের উন্নয়নমূলক কাজ করতে পারছেন না। আমি একটা দুঃখের কথা বলছি। আমি মাননীয় স্পিকারের ঘরে গিয়েছিলাম বিজনেস অ্যাডভাইসরি কমিটির মিটিং-এ। সেখানে এম. এল. এ.-রা কমপ্লেন করছে স্পিকারের কাছে যে আমরা মাইনে পাচ্ছি না, সরকার মাইনে দিতে পারছে না। ব্যাঙ্ক আমাদের টাকা দিতে পারছে না, রাজ্য সরকার আমাদের টাকা ব্যাঙ্কে জমা দেবে সেই টাকা জমা হচ্ছে না। এর পরেও আগামী কাল মাননীয় অর্থমন্ত্রী বক্তৃতা দেবেন লাফিয়ে লাফিয়ে, অনেক তথ্যও দেবেন কিন্তু বাস্তব জীবনে তার কোনও মিল থাকবে না। তাতে বেকার যুবকদের কোনও সুরাহা হবে না, বেকার যুবকদের মুক্তির পথ হিসাবে আত্মহত্যার পথকে বেছে নেবে, বন্ধ কারখানার শ্রমিক মুক্তির পথ হিসাবে

আত্মহত্যার পথকে বেছে নেবে। আপনার বাক্যে, আপনার কতকগুলি স্ট্যাটিস্টিক্স পশ্চিমবাংলার মানুষের জীবনে বিশেষ কোনও পরিবর্তন আনেনি। আজকে আমাদের রাজ্যের মানুষের মাথাপিছু আয়ের ক্ষেত্রে কি অবস্থা দেখুন। মহারাষ্ট্রের ক্ষেত্রে মাথা পিছু আয় হচ্ছে ১৮,৩৬৫ টাকা, পাঞ্জাবের হচ্ছে ১৯,৫০০ টাকা, গুজরাটের হচ্ছে ১৬,২৫১ টাকা, হরিয়ানার ক্ষেত্রে হচ্ছে ১৭,৬২৬ টাকা, কর্ণাটক হচ্ছে ১১,৩৯৩ টাকা, কেরালা হচ্ছে ১১,৯৩৬ টাকা, তামিলনাড়ু হচ্ছে ১২,৯৮৯ টাকা, আর সেখানে পশ্চিমবাংলা হচ্ছে ১০,৬৩৬ টাকা। এই তথ্য ভারত সরকারের ইকনমিক সার্ভে ১৯৯৯-২০০০ সালের। এটা আমার তথ্য নয় বা আমাদের পার্টি অফিসে তৈরি করা তথ্য নয়। এবারে আসছি শিল্পোন্নয়নের ক্ষেত্রে কি অবস্থা দেখাতে। আপনি খুব বড় বড় করে বলেছেন হলদিয়ায় শিল্পোন্নয়নের কথা। আমি একটা কমিটিতে আছি, আমি হলদিয়ায় গিয়েছিলাম। হলদিয়ায় গিয়ে আমি একটা প্রশ্ন সেখানে করেছিলাম এবং আজকেও আমার সেই প্রশ্ন থাকবে। হলদিয়া অনেক বড় প্রোজেক্ট, নিঃসন্দেহে বলা যায় একটা বড় প্রোজেক্ট। আগামী দিনের যুবক যুবতীদের স্বপ্ন যে হলদিয়ায় অনেক চাকুরি হবে। আমার প্রশ্ন হচ্ছে, আমরা যে অর্থনৈতিক অবস্থার মধ্যে পড়ে আছি, ইচ্ছা থাক বা না থাক আমরা যে বিশ্বায়নের অর্থনীতির মধ্যে দিয়ে চলছি তাতে ভারতবর্ষে এই গুলি ইমপোর্টেড হবে। আজকে যে পেট্রোলিয়ামজাত দ্রব্য আমাদের হলদিয়ায় তৈরি হবে সেটার যা দাম হবে তা কি আন্তর্জাতিক দামের সঙ্গে কমপিটিশন করতে পারবে কি পারবে না? আজকে এই হলদিয়া পেট্রো কেমিক্যালকে নির্ভর করে ডাউন স্ট্রিমগুলি আসবে। আজকে বিদেশ থেকে আমদানিকৃত জিনিসগুলি যদি আমাদের রাজ্যের থেকে কম দামে কেউ পায় তাহলে কি হবে। হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স তার ব্যবসা তুলে দেবে না সেই ব্যাপারে যথেষ্ট সন্দেহের অবকাশ আছে। আজকে পর্যন্ত এটা লসে রান করছে। হলদিয়া পেট্রো কেমিক্যালসের ব্যাপারে আপনি তথ্য দিয়েছেন যে অনেক ডাউন স্ট্রিম তৈরি হয়ে যাবে। অসীমবাবু এখানেও তথ্যের কারচুপি করেছেন। এর মধ্যে কিছু আগে থেকেই ছিল। এই সংস্থাকে কেন্দ্র করে কত লোকের চাকুরি হয়েছে? তথ্যে বলেছেন ৩০০-৪০০ ডাউন স্ট্রিম তৈরি হয়েছে। আপনি যে সংখ্যা দিয়েছেন তার মধ্যে ৯০ পারসেন্ট সংস্থা ছিল সেখানে।

[2-00 — 2-10 p.m.]

এটা হতে পারে যে প্রোডাক্ট কিনছে। প্রোডাক্ট কেনা মানে নতুন ডাউন স্ট্রিম তৈরির হওয়া নয়। নতুন করে এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি জেনারেট করা নয়। আমাদের ডাউন স্ট্রিম করে কত এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি জেনারেট হবে, এটাই মূল কথা। কোনও কারখানায় চার জন লোক কাজ করত, বসে গিয়েছিল, সে কাজ করছে, এটা

কোনও তথ্য নয়। আপনি শিল্পায়নের যে কথা বলেছেন, সেই তথ্য আপনার বইয়ের মধ্যে আছে। আমি তাতে যাচ্ছি না। আপনি বলুন তো, কতগুলো 'মৌ' চুক্তি হয়েছিল, আর কত ইনভেস্ট করেছে? কতগুলো 'মৌ' চুক্তি হয়েছিল, সেগুলো বন্ধ হয়ে গেছে, চুক্তি সই করা কাগজ পরবর্তীকালে বাতিল হয়ে গেছে? আমাদের রাজ্যে ১৯৯১-১৯৯৮ পর্যন্ত কত টাকা ইনভেস্ট করা হয়েছে? আমাদের রাজ্যে হয়েছে ১৪,৯৭২ কোটি টাকা। অন্ধ্রে হয়েছে ৪০,৪৪৩ কোটি টাকা, গুজরাটে হয়েছে ৯৩,৫৪৩ কোটি টাকা, মধ্য প্রদেশে হয়েছে ৪০,৪৪৪ কোটি টাকা, মহারাষ্ট্রে হয়েছে ৮৭,৩৯২ কোটি টাকা, উত্তরপ্রদেশে হয়েছে ৪৬,২২৩ কোটি টাকা, কর্ণাটকে হয়েছে ১৯,৮৫৫ কোটি টাকা, রাজস্থান পর্যন্ত আমাদের ছাড়িয়ে গেছে, ২২,৭৫৩ কোটি টাকা হয়েছে। আর এর মধ্যে দিয়ে যে এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি জেনারেট হবে, সেই জায়গায় দাঁড়িয়ে আমরা কোথায় আছি? হরিয়ানায় হয়েছে ২৫,৫৩,৩২৭ অন্ধ্রে হয়েছে ৩,৩৯,৯৪০, উত্তর প্রদেশে হয়েছে ৪,৮,৫৭৬, কর্ণাটকে ১,৩২,০০০, রাজস্থানে হয়েছে ২,৫১,০০০। তুলনায় পশ্চিমবঙ্গে এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি জেনারেট হয়েছে ১,৭৩,৯১৩। অসীমবাবু, কি বুঝব এর থেকে? আপনি এখানে শিল্পের পরিবেশ সৃষ্টি হয়েছে বলেছেন। তাই যদি হয়ে থাকে তাহলে তো আমাদের রাজ্যে সবচেয়ে বেশি শিল্প হওয়া উচিত। কারণ এখানে সবচেয়ে বেশি দিন ধরে একটা সরকার আছে, স্টেবল গভর্নমেন্ট আছে। তাহলে আমরা কেন দিনের পর দিন অন্যান্য রাজ্যগুলোর থেকে পিছিয়ে যাচ্ছি? আমরা ভারতবর্ষের সমস্ত রাজ্যের তুলনায় কোনও জায়গায় আছি সেটা বলবেন না। তা যদি বলেন, তাহলে আপনার দলের সদস্যরা যারা টেবিল চাপড়ায়, তারা আর টেবিল চাপড়াবে না। দেশে অনেক পিছিয়ে পড়া রাজ্য আছে। আপনি কোথায় আছেন? সি. আই. আই. আপনি নিশ্চয়ই জানেন, আপনি হ্যান্ডসেক করেছিলেন জন মেজরের সাথে। সি. আই. আই. তারা কনফারেন্স করেছিল। শিল্পপতিদের এই রাজ্যে টানবার জন্য আপনি তাদের সাথে কনফারেন্স করেছিলেন। একজনও আসেনি। সি. আই. আই. তারা বেসড অন সোশ্যাল অ্যান্ড ইকনোমিক কন্ডিশন অনুযায়ী বিজ্ঞান ভিত্তিক একটা অ্যানালিসিস করেছিল। সেই অনুযায়ী আমাদের রাজ্যের অবস্থানটা কোনও জায়গায়—জেনারেল অ্যাচিভমেন্ট-এর ক্ষেত্রে আমরা ৯টি রাজ্যের পিছনে আছি। ১৮টি রাজ্যের মধ্যে, ১৮টি সিলেক্টেড রাজ্যের মধ্যে আমাদের স্থান দশম। ইনভেস্টমেন্ট অ্যান্ড অ্যাচিভমেন্টের ক্ষেত্রে, রাজ্যে বিনিয়োগের পরিবেশের ক্ষেত্রে আমরা কোনও জায়গায় আছি? এটা তো আমার করা নয়, এটা সি. আই. আই.—কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিজ, ভারতবর্ষে যে বড় বড় ব্যবসায়ী আছে, তাদের নিয়েই এই কনফেডারেশন, তারা এখানে বলে দিয়েছে, বিজ্ঞান ভিত্তিক সব জায়গার তথ্য নিয়ে কম্পাইল করে বলে দিয়েছে। তারা ব্যাঙ্কিংও করেছে যে, ক'টা রাজ্য কোনও জায়গায় যাবে। ইনভেস্টমেন্ট ক্লাইমেটের ক্ষেত্রে আমাদের স্থান ১৫তম। অর্থাৎ ১৮টি রাজ্যের

মধ্যে আমরা ১৪ নম্বরের পরে আছি। ইনপ্রাস্ট্রাকচার প্রেজেন্টেশনে আমাদের স্থান ৮ম। ফিনান্সে ৮ম, লেবারে ১২তম স্থান। সোশ্যাল সিকিউরিটিতে আমাদের স্থান ৮ম। ল'অ্যান্ড অর্ডারে আমাদের স্থান ৭ম। অ্যাফ্লুয়েন্সে ১৪তম, মাস মিডিয়াতে ৮ম, কনজুমার প্রোডাকশনে ১৬তম স্থানে আছি আমরা। আর লিটারেসির ক্ষেত্রে আমাদের স্থান হচ্ছে ১৮তম। আপনাদের সদস্যরা চিৎকার করেন—লিটারেসির ক্ষেত্রে আমাদের অবস্থান কোথায় আমাদের স্থান ১৮তম।

আমরা আমাদের রাজ্য ১৮তম স্থানে আছি। লিটারেসির ক্ষেত্রে ১৮তম স্থানে আছি। শিল্পের ক্ষেত্রে বলছিলাম, আমার কাছে অন্তত পক্ষে ১২টি কোম্পানির নাম আছে। '৯৪-'৯৫ সালে ডাবলিউ বি. আই. ডি. সি.-র সঙ্গে চুক্তি করেছিলেন, সেগুলি অ্যাবানডান হয়ে গেছে। তার পরিমাণ ৩ হাজার কোটি টাকা। আপনারা এগুলি দেখিয়ে নির্বাচন করেন, আর তার পরবর্তীকালে ইমপ্লিমেন্টেশন হয় না। অসীমবাবু চাইলে আমি নামগুলি দিতে পারি।

(সময় শেষ হয়ে যাওয়ায় বক্তার মাইকের সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)

**শ্রীমতি মিলি হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২০০০-২০০১ সালের প্রথম ৪ মাসের জন্য যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব রেখেছেন, মাননীয় অর্থমন্ত্রী, তাকে আমি সার্বিকভাবে সমর্থন করছি। এবং ইতিমধ্যে বলছিলেন আমাদের সম্মানীয় মাননীয় সদস্য শোভনদেববাবু ওনার কথা শুনতে শুনতে একটি কথাই মনে হচ্ছিল অবক্ষয় ঘটে গিয়েছে পশ্চিমবাংলায় বিশ্বাসঘাতকতা করছে পশ্চিমবাংলায় নির্বিকারে। অনেক কথা বললেন, আমার একটি প্রচলিত কথা মনে পড়ছে—"কয়েন না, কয়েন না কথা, কর্তা-ঘোড়ায় হাসব"। আমার ঠিক এই কথাটাই মনে হল। বলছিলেন পশ্চিমবাংলা অবক্ষয়ের দিকে যাচ্ছে। বিশ্বাসঘাতকতা করছে কে, একবারও বললেন না। যে দলে আপনি অবস্থান করছেন, কেন্দ্রে যে সরকার চলছে, সেই সরকারের কথা বললেন না, বেকারি কেন বাড়ছে, বললেন না। কৃষি কেন মার খাচ্ছে বললেন না, শিল্প কেন ধসে যাচ্ছে—বললেন না। একজন দায়িত্ব প্রাপ্ত বিরোধী দলের সদস্য হিসাবে উল্লেখ করার দরকার ছিল, গোটা ভারতবর্ষের প্রেক্ষাপটকে বাদ দিয়ে চিনকে ডাকলেন, চিনের আর্থিক স্বয়ম্ভরতাকে বাদ দিয়ে, নিজেদের কৃষি, শিল্পের অগ্রগতিকে বাদ দিয়ে কিছু হয় না সেখানে ; সেইজন্য মানুষের শিক্ষা, স্বাস্থ্য, কর্মসংস্থান এইগুলি বলা ঠিক নয়। যেটা উল্লেখ করার দরকার ছিল, আমাদের জোটের মূল্যায়ণে এটা বাধার মধ্যে আসছে। কেন্দ্রে যে সরকারটা চলছে, এটা বিভীষণের সরকার, সেখানে রাজ্যেও এ রকম কিছু আছেন বিভীষণের দল। আওয়াজ উঠছে খুব জোরে-লিবারালাইজেশন, গ্লোবালাইজেশন এর, ত্রিশূল মাথায় নিয়ে নাচ্ছেন কেন্দ্রের জোট সরকার। ত্রিশূলের তিনটে ফলা, এক ফলায় হচ্ছে আই. এম. এফ. আর

একটা ডাবলিউ. টি. ও., আর এক পলায় ওয়ার্ল্ড ব্যাঙ্ক। যা বলে দিচ্ছে তাই করছেন। পাশাপাশি আমরা সর্বত্রভাবে বলছি, বিকল্প দৃষ্টিভঙ্গি বিকল্প আর্থিক দৃষ্টিভঙ্গি এবং তাকে রক্ষা করে চলার জন্য পশ্চিমবঙ্গ একটা বিশাল পরিকল্পনা হচ্ছে, এটা অস্বীকার করার কোনও জায়গা নেই। এটা সবাই জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্যদের অনুরোধ করব এইগুলি বোঝার দরকার আছে। অর্থনীতির মূল ভিত্তি তিনটি—কৃষি, শিল্প, অর্থনৈতিক প্রতিষ্ঠান। এই তিনটিকে একেবারে বিধ্বস্ত করে দিয়ে কোনও অর্থনীতি দাঁড়াতে পারে না। কি করেছেন কেন্দ্রের সরকার, আসার পর থেকে—দামামা বাজাচ্ছেন তুলে দেব, বিদেশিদেরকে ঢালাও ভাবে আসতে দিচ্ছেন। আমদানি করা হোক এবং বিদেশি বাণিজ্যে ঘাটতি হোক এবং বলছেন কৃষি ব্যবস্থায় দায়িত্ব নেবে না। কৃষি চুলোয় যাক, বিদেশ থেকে কৃষি পণ্য আসবে। পলত কি দেখছি, ১০ বছর আগে লিবারালাইজেশন এর জন্য এখানে যখন কৃষি পণ্যর হার ছিল ৩.৪ শতাংশ, ১০ বছর পরে সেটা নেমে এসেছে সরাসরি ১.৪ শতাংশ। এবং আরও যেটা দুঃখের এই আর্থিক বছরে ঘাটতি দাঁড়াচ্ছে ঋণাত্মক, মাইনাস ৪.৭ শতাংশ এবং লজ্জা হয় না ভাবলে কৃষিতে আমরা স্বয়ম্ভর। আমাদের পাট চা উন্নতমানের, তা সত্ত্বেও আমদানি করা হচ্ছে প্রধানত পাকিস্থান, তাইওয়ান, থাইল্যান্ড থেকে পাট আসছে নানা দেশ থেকে। বনস্পতি আসছে, প্যাডি আসছে, ফলে দাম বেড়ে যাচ্ছে বাজারের। উৎপাদনের খরচ উঠছে না। চাষী আত্মহত্যা করতে বাধ্য হচ্ছেন এইগুলি বলবেন না আলোচনায়? এই ব্যাপারগুলি ঘটেছে। আমরা প্রথম থেকে বলছি, গোটা ভারতবর্ষে কোথায় কি হয়েছে, ভূমি সংস্কার পরিসংখ্যান দিয়ে দেখাচ্ছি ; এটা আমার ব্যক্তিগত মতো নয়। গোটা পশ্চিমবাংলার মধ্যে ক্ষুদ্র প্রান্তিক কৃষকের হাতে ৭০ শতাংশ জমি বিলিবন্টন হয়েছে। বলুন পরিসংখ্যান দিয়ে, গোটা ভারতবর্ষে লেস দ্যান ওয়েস্ট বেঙ্গল, গত ৫ বছরে উদ্বৃত্ত জমি বন্টনের হার একেবারে শূণ্য ; শুধু উদ্বৃত্ত জমি, ক্ষুদ্র প্রান্তিক কৃষকের হাতে দেওয়া নয়, পরিকাঠামোর বৃদ্ধি ঘটেছে, এটা আমার কথা নয়। গ্রামেগঞ্জে ঘুরলে দেখতে পাবেন, ২০০০-০১ সালে আজকে সেচের আওতায় এসেছে ২ শতাংশ ল্যান্ড, অথচ '৭৭-'৭৮ সালে ছিল মাত্র ৩১ শতাংশ জমি। সেচ বাড়ছে ৮০ শতাংশ গ্রামের মৌজায় বিদ্যুৎ পৌঁচেছে। সমস্ত জল তোলা হচ্ছে, হাইব্রিড ভ্যারাইটি আনা হচ্ছে এবং হাইব্রিডকে ব্যবহার করা হচ্ছে। যেখানে আগে '৭৭-'৭৮ সালে হাইব্রিড ভ্যারাইটিকে ব্যবহার করা হোত মাত্র ২৭ শতাংশ, আজকে সেখানে ৮৭ শতাংশ ব্যবহার হচ্ছে।

[2-10 — 2-20 p.m.]

সারের ব্যবহার গোটা ভারতবর্ষে যখন ৯০ কেজি পার হেক্টর, সেখানে পশ্চিমবঙ্গে সারের ব্যবহার ১১৭ কেজি পার হেক্টর, ফলত পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদন বেড়েছে।

১৯৮০-৮১ থেকে ১৯৯৯-২০০০, অল ইন্ডিয়াতে কৃষি উৎপাদনের বৃদ্ধির হার যেখানে ২.৫ শতাংশ, সেখানে পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বৃদ্ধির হার ৪.১ শতাংশ, প্রোডাক্টিভিটি বেড়েছে, গ্রোথ রেট বেড়েছে এবং সেই রেট যখন ৩ শতাংশ, সেখানে অল ইন্ডিয়ার ফিগার ২.৮ শতাংশ। এর পরেও বলবেন কৃষিতে মার খাচ্ছি, পশ্চিমবঙ্গে অবক্ষয়ী অর্থনীতি। অবক্ষয়ী অর্থনীতির সংজ্ঞাটা কি সেটা জেনে রাখা দরকার। গ্যাট চুক্তি আজকে কৃষি ক্ষেত্রে টালমাটাল অবস্থা করে দিয়েছে। অন্ধ্রে কেন কৃষকরা আত্মহত্যা করে? কেন তারা তুলা চাষ করছে ভাববেন না একবারও। আপনারা একটা দল করছেন সেই সব কথা ভাববেন না একবারও। প্রচুর কৃষি পণ্য বাড়ার ফলে আয় বেড়েছে, এটাই হচ্ছে বিকল্প দৃষ্টিভঙ্গি। আমি গোটা বাজেটটা পড়তে গিয়ে দেখলাম, এই বাজেটের মূল মোটো হচ্ছে উৎপাদন বৃদ্ধি করে কর্মসংস্থান বৃদ্ধি এবং ভারসাম্যমূলক উৎপাদন। অর্থনৈতিক সংস্কার মানে একদম নির্বিচারে আমদানি করা, ঋণ নেওয়া, দেশিয় শিল্পকে মার খাইয়ে ভারসাম্যহীন অর্থনীতি নয়। পশ্চিমবঙ্গ সরকারের এই দৃষ্টিভঙ্গি জেনে রাখার দরকার আছে। আমরা দায়িত্বশীল সদস্য, রাজনীতি করি, দায়িত্বশীল কথাবার্তা বলি। কৃষি, শিল্প এবং ফিনান্সিয়াল ইন্সটিটিউশন হচ্ছে মূল স্তম্ভ। দেশিয় শিল্প মার খেয়ে যাবে, দেশ বাঁচবে? এটা পরিষ্কার করে বলা দরকার শিল্পের উপরে কিভাবে এর প্রভাব পড়েছে। দশ বছর আগে ১৯৮১-৮২ থেকে ১৯৯০-৯১ সালে শিল্পোৎপাদনের গ্রোথ রেট ছিল ৭.৬৫ শতাংশ, ১৯৯১-৯২ থেকে ২০০০-০১ সালে সেটা এসে দাঁড়ায় ৬.০২ শতাংশ, আর এখন ২০০০-০১ সালে সেটা দাঁড়িয়েছে ৫.৭৮ শতাংশে। এটাই কি অগ্রগতি? বিরোধিরা কি বলছেন, এটাই কি অগ্রগতি? ৭.৬৫ থেকে নেমে গেল ৫.৭৮, এটাই কি অগ্রগতির লক্ষ্ণ? সকাল থেকে রাত্রে শুতে যাবার আগে পর্যন্ত আমরা যে সমস্ত জিনিস ব্যবহার করি—টুথপেস্ট, সাবান, গুড়ো সাবান, মাথার তেল, গরম পানীয়, শ্যাম্পু, বিস্কুট, জেলি,—এর বাজার কারা দখল করে রেখেছে? টাটা, গোদরেজ, নিরমা, নিম এরা বাজার দখল করতে পারছে না, আজকে নাভিশ্বাস উঠেছে এই সব শিল্পপতিদের। কাদের রমরমা বাজার, বাজার কারা দখন করেছে? এদের বাজার দখল করেছে স্মিথ ক্লাইন বিচেম, সরিলি, প্রোক্টর অ্যান্ড গ্যাম্বেল, হিন্দুস্থান লিভার। প্রোডাক্টগুলো বাড়িতে এনে যদি দেখি, প্রোডক্টেড বাই হুম, দেখবেন এই নামগুলো। আজকে সিমেন্ট কোম্পানিগুলোকে গিলে নিচ্ছে লাফার্জ। ওরা কিন্তু এখানে কোনও নতুন শিল্প স্থাপন করছে না—একই কারখানা, একই শ্রমিক, একই প্রযুক্তি, একই উৎপাদন, অন্য ব্রান্ডে ভারতের বাজারে তা চালিয়ে দিচ্ছে। ভারতবর্ষের মানুষ তা চড়া দামে কিনতে বাধ্য হচ্ছে। এটাই কি দেশপ্রেম? বিশ্বাঘাতকতা কাকে বলে? ভারতের শিল্প মার খাচ্ছে, শিল্পগুলোর নাভিশ্বাস উঠছে, হটে যাচ্ছে। এর ফলে ভারতের উন্নতি ত্বরান্বিত হবে? এটাই কি আপনারা বলতে চাইছেন। অথচ একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি, বিকল্প দৃষ্টিভঙ্গি

নিয়ে আমাদের এখানে শিল্পের জয়যাত্রা শুরু হয়েছে। আমাদের বিরোধী বন্ধুরা রাজ্যপালের ভবনের দিন কি করেছিলেন দেখেছি। রাজ্যপালের ভাষণ নাকি পশ্চিমবঙ্গ সরকারের লিখে দেওয়া ছিল। আপনারা কাগজে নিশ্চয় দেখেছেন, 'হলদিয়া গেটওয়ে ২০০১' সেখানে রাজ্যপাল কি বললেন। সেটা কিন্তু সরকারের লিখে দেওয়া বক্তব্য ছিল না। সেখানে রাজ্যপাল কি বললেন? সেখানে মাননীয় রাজ্যপাল, বিবেক দেবরায়ের লেখা বই থেকে উদ্ধৃতি দিয়েছেন— 'যা ভাবা গিয়েছিল, তার চাইতে পশ্চিমবঙ্গ অনেক এগিয়েছে।' কর্মসংস্থান বৃদ্ধি পেয়েছে, শিল্পের পরিকাঠামো বৃদ্ধি করে বিনিয়োগ বেড়েছে, শ্রমিক মালিককে নিয়ে বসা, বিনিয়োগকে উৎসাহিত করা, এতগুলো ফ্যাক্টারকে কাজে লাগিয়ে পশ্চিমবঙ্গে শিল্পায়নে একটা কর্মোদ্যোম গতি ফিরে এসেছে। এটা অস্বীকার করার কোনও জায়গা নেই। এই জন্যই আমরা দেখতে পাচ্ছি দু' হাজার সালের নভেম্বর মাস পর্যন্ত রূপায়িত প্রকল্পের সংখ্যা ৫৬ এবং নির্মিয়মান প্রকল্পের সংখ্যা ১৪৪। শোভনদেববাবুর বক্তৃতা আমার শোনার সৌভাগ্য হল, তিনি চিনের বেকারের সংখ্যা বললেন, কিন্তু ভারতের কর্মসংস্থানের কথা বললেন না। শিল্প বন্ধ হলে কি কর্মসংস্থান হবে? এখানে হলদিয়া পেট্রোকেমিকেল নিয়ে আপনারা অনেক রাজনীতি করেছেন। হলদিয়ার ব্যাপারে বইটা আপনারা পড়ে নেবেন, নইলে সরেজমিনে গিয়ে দেখে আসবেন, হলদিয়া পেট্রোকেমে প্রত্যক্ষ কর্মসংস্থানের সুযোগ হয়েছে ১১,০৫৫ এবং অদূর ভবিষ্যতে যে ডাউন স্ট্রিম প্রকল্পগুলো হবে তা বাস্তবায়িত হলে আরও ৬৬,০০০ মানুষের কর্মসংস্থান হবে।

পাবেন আপনারই পশ্চিমবাংলার মানুষ, এতে লজ্জিত হবার তো কিছু নেই। এতে গর্ববোধ করুন, এটাই হবে বড় মাপের মানুষের লক্ষণ। সল্টলেকে যে ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স গড়ে উঠেছে, সেখানে ১১,৫৫৫ জন মানুষের সরাসরি কর্মসংস্থান শুরু হয়েছে। পশ্চিমবঙ্গ থেকে ৭০০ কোটি টাকার তথ্য-প্রযুক্তি রপ্তানি হয়েছে। গর্ববোধ করবেন না? আজকে পশ্চিমবাংলার মানুষ বাইরে গেলে সমাদর পান কেন? তাদের আছে অসম্ভব মেধা। অনেক ভাল মেধা পশ্চিমবঙ্গ তৈরি করে, শিল্প, কৃষি, সর্বত্র তার ব্যবহার আমাদের সমৃদ্ধ করছে। বলছেন শিল্প, কৃষি, সব নষ্ট হয়ে গেছে—শিল্প নেই, কৃষি নেই এখানে। তাহলে এসব হচ্ছে কি করে? আপনারা ভুল তথ্য দিচ্ছেন। যে ভাবে শিল্পের ক্ষেত্রে পশ্চিমবাংলা এগিয়ে গেছে, সেখানে ভারতবর্ষের অন্যান্য রাজ্য অনেক পিছিয়ে আছে। যখন ভারতবর্ষের অন্যান্য জায়গায় গ্রোথ রেট অনেক কমে গেছে, সেখানে পশ্চিমবঙ্গে অনেক বেশি হয়েছে। এমপ্লয়মেন্ট জেনারেশনের ক্ষেত্রে ভারতবর্ষে কর্মসংস্থান কমছে। ভারতবর্ষে শিক্ষিত বেকার সাড়ে ৪ কোটি এবং আনরেজিস্টার্ড, অর্ধ বেকারের সংখ্যা সব মিলিয়ে সাড়ে ১০ কোটি। এমপ্লয়মেন্ট জেনারেশন ভারতবর্ষের ক্ষেত্রে ২.৫২ পারসেন্ট, সেখানে পশ্চিমাংলায় চেষ্টা হচ্ছে ২.৭৫ পারসেন্ট করার। আমরা দেখতে পাচ্ছি অ্যানুয়াল

গ্রোথ রেটের ক্ষেত্রে বিরাট বৈষম্য। গোটা ভারতবর্ষের ক্ষেত্রে দৃষ্টান্ত পশ্চিমবঙ্গ। কৃষির উন্নতি, শিল্পে কর্মসংস্থার এর কারণ। এইগুলো আন্তর্জাতিক নিরিখে আছে। মানব উন্নয়নের সূচক পশ্চিমবঙ্গ সরকার করে না। আন্তর্জাতিক স্ট্যান্ডার্ড ১৯৯৯-২০০০ সালে পশ্চিমবঙ্গের মানব উন্নয়নসূচক দিচ্ছে ০.৬০৮ আর ভারতবর্ষের ক্ষেত্রে ০.৫৪৫। গতবার অনেক আলোচনা হয়েছে ক্যালরি ইনটেক পশ্চিমবঙ্গে অনেক বেশি। সোশ্যাল এডুকেশনের ক্ষেত্রে দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গে সাক্ষরতা ৭২ শতাংশে গেছে, কেরালার পর। আর মহিলাদের ক্ষেত্রে ৬৩ শতাংশ—কেরালা, মহারাষ্ট্রের পর। জনসংখ্যা বৃদ্ধি এবং মৃত্যুহার বিশেষ করে শিশু মৃত্যু হারের ক্ষেত্রে আমরা বিশেষ জায়গায় আছি পশ্চিমবাংলায়। বিশেষ করে শহরাঞ্চলে শিশু মৃত্যু হার তো খুব কমে গেছে। এত কমেছে যে, যা আমরা অ্যাচিভ করতে চেয়েছিলাম, তার থেকেও বেশি হয়েছে। রাজনৈতিকভাবে, সামগ্রিক স্বদিচ্ছা এবং সুনির্দিষ্ট পরিকল্পনার জন্যই হয়েছে। বিরোধীরা নানারকম কথা বলেছেন—যেগুলো তারা বিশ্বাস করে না, সেইগুলোও বলেছেন। শিল্পায়নের প্রশ্ন তুলেছেন। বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের তিনটে ইউনিট আমরা ইতিমধ্যেই চালু করতে পেরেছি। আপনারা বিদ্রূপ করে বলেছিলেন— 'বাঙালির বুকের রক্তের তেজ দেখা যাবে'। আমার একটা কবিতা মনে পড়ছে—

'ভারতবর্ষ মাটি দেয়নিকো, দেয়নি জল?

দেয়নি তোমার মুখেতে অন্ন বাহুতে বল?

পূর্ব পুরুষ অনুপস্থিত রক্তে তাই

ভারতবর্ষে আজকে তোমার নেইকো ঠাঁই।'

আপনারা পশ্চিমবঙ্গের মাটিতে জন্ম নিলেন, তারই জল পান করলেন, তারই অন্ন গ্রহণ করে বন হলেন আর তারই সম্বন্ধে অপপ্রচার করলেন বিধানসভায় দাঁড়িয়ে। আপনারা আবার বলছেন বাঙালির রক্তে তেজ নেই। আপনারা কি নিজেকে বাঙালি মনে করেন না? বক্রেশ্বর ছিল অনেক যুব-ছাত্রের মর্যাদার লড়াই, আমাদের আত্মমর্যাদার লড়াই। তিনটে ইউনিট এখন সেখানে সগর্বে চলছে। আপনারা তো এখন লজ্জায় মুখ লুকোবেন। এর আগে কোনও সরকার পেরেছে? আপনারা অপপ্রচার ছাড়া কোনও দায়িত্ব পালন করেননি। যখন বক্রেশ্বর হচ্ছিল, তখন একজন বলেছিল—'হাতের তালুতে চুল গজাবে'। তিনি এখন আর মানচিত্রে নেই। একের পর এক দেখতে পাচ্ছি, যে ভাবে কেন্দ্রীয় সরকার চলছে, এই ভাবে চললে শুধু পশ্চিমবঙ্গ আক্রান্ত হবে না, অন্যান্য সরকারগুলোও ক্ষতিগ্রস্ত হবে। যে ভাবে ডব্লু. টি. ও. ঢুকছে, গোটা দক্ষিণ-পূর্ব এশিয়া তার বিরুদ্ধে প্রোটেস্ট করছে।

[2-20 — 2-30 p.m.]

মহিলারা তাড়া করেছেন দেখবেন। আমরা সংবাদপত্রে দেখেছি। টিভিতে দেখেছি। আক্রমণ এত সরাসরি। আমার অবাক আগে যে, সেই আক্রমণ প্রতিহত করার কথা বলছেন না। এখানে ভয়াবহ বন্যা হয়ে গেল। এই কিছু দিন আগে ভয়াবহ ভূমিকম্প হয়ে গেল গুজরাটে। সেখানকার মানুষের জন্য আমরা টাকা পাঠিয়েছি। সব ঠিক আছে। কিন্তু যে বন্যায় গোটা ৯টি জেলা ভেসে গেল, প্রচুর মানুষ মারা গেল। গবাদি পশু মারা গেল। প্রচুর ফসল নষ্ট হয়ে গেল। এরজন্য আপনারা একবারও চোখের জল ফেললেন? ফেলেননি। শুনছি সংসদে ঝড় উঠবে। বিরোধীরা তৈরি হচ্ছেন। ভূমিকম্প হচ্ছে প্রাকৃতিক বিপর্যয়। আর বন্যা নাকি মনুষ্য সৃষ্ট। এই কথার কোনও মানে আছে? তাই বলছি পশ্চিমবঙ্গের মানুষের কাছে বিরোধীরা কি মেসেজ পৌঁছে দিলেন। বিপর্যয় তহবিল গড়া হল না। আমি কোনও বিরোধিতা করছি না। কিন্তু পশ্চিমবঙ্গের বন্যার জন্য ৬০০ কোটি টাকা ক্ষতি হয়ে গেল। একটা পয়সাও দিলেন না কেন্দ্রীয় সরকার। আবার বলছেন এটা নাকি মনুষ্য সৃষ্ট। আর গুজরাটের ভূমিকম্পের জন্য আমাদের সংগঠন টাকা পাঠিয়েছে। তাদের জন্য আমাদের সমবেদনা আছে। আর এরা পশ্চিমবঙ্গের মানুষের পাশে এসে দাঁড়ায়নি। কেউ বলেননি ত্রাণ দেওয়ার কথা। এরাই আবার ভোট চাইতে যাবেন মানুষের কাছে। কি মেসেজ দিলেন জনগণের কাছে সেটা একটু ভাববেন। আপনারা মানুষের জন্য কিছু করেননি। একজন নয়, চার চার জন্য মন্ত্রী এই রাজ্যের ২৮টা বিধানসভার প্রতিনিধি হয়েও এই রাজ্যের জন্য একটা কথাও বলেননি। মানুষ এর জবাব দেবে। মানুষ প্রস্তুত হচ্ছেন। উন্নয়নের যে ধারা এই ২৪ বছর ধরে চলছে, তার প্রতিফলন এই বাজেট এ আছে। বিরোধীরা এখানে থাকেন। গণতান্ত্রিক ব্যবস্থায় বিরোধীরা এখানে থাকবেন, এটাই প্রচলিত ব্যবস্থা। এদের দেখে আমার মাইকেল মধুসুদনের একটা কবিতার লাইন মনে পড়ছে। একটা সময় ছিল বাংলার নাটকের খুব দুর্দশা ছিল। তা দেখেই মাইকেল লিখেছিলেন—অলীক কু-নাট্য রঙ্গে, মজে লোকে রাঢ় বঙ্গে, নিরখী প্রাণে নাহি সয়। মধুসুদন বাংলা ভাল জানতেন না। তাই তিনি বাংলা শিখে শর্মিষ্ঠা লিখেছিলেন। তাই বলছি আপনারা যে নাটক করছেন, এই নাটক মানুষ সহ্য করবেন না। বামফ্রন্ট সরকার এই কু-নাটক এর বিরোধী। এবার আমি একটা কথা বলছি—আমাদের নানা মন্ত্রক রয়েছে। আমরা প্রতিবারই বলি যতগুলি মন্ত্রক আছে, সে শিক্ষাই হোক, স্বাস্থ্য হোক, আরবান ডেভেলপমেন্ট হোক, শিল্প-বাণিজ্য পুনর্গঠন হোক, সমস্ত দপ্তরের মধ্যে একটা সুসমন্বয় রক্ষা করার একটা প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে এবং কর্ম প্রক্রিয়া ফিরিয়ে আনার চেষ্টা হচ্ছে। এখানে আমি দুটো বিষয়ে উল্লেখ করব। আজকে এখানে মাননীয় প্রাণী সম্পদ বিকাশ মন্ত্রী এখন নেই। তার দপ্তরের উল্লেখযোগ্য কাজকর্মের ফলে প্রচুর গবাদি পশু বেড়েছে। এরপরে আমি মাননীয় বনমন্ত্রীকেও বলছি

এখানে বনসম্পদেরও উন্নয়ন ঘটেছে। আমরা বনজ সমপ্দ বাইরে পাঠাচ্ছি এবং এতে স্বনির্ভর হচ্ছি। আমি মাননীয় বনমন্ত্রীকে মাননীয় অর্থমন্ত্রীর মাধ্যমে বলতে চাই যে, বনমন্ত্রীর সাফল্যজনক কাজকর্মের ফলে বনসম্পদ অনেক বেড়েছে। অবশ্য বন্যপ্রাণীর কিছু কিছু ক্ষেত্রে আক্রমণ বেড়েছে। এখন বন্যপ্রাণী কপিকুলের সংখ্যা অনেক বেড়েছে এবং এর ফলে উত্তরের বনাঞ্চলের থেকে তারা বেরিয়ে লোকালয়ে চলে আসছে। আমি জানুয়ারির শেষ দিকে, ফেব্রুয়ারির মাঝামাঝি দেখলাম, তাদের এত দাপাদাপি এত লাফালাফি, তাই অর্থমন্ত্রীর কাছে অনুরোধ আছে বন দপ্তরের জন্য খানিকটা অর্থ বাড়িয়ে দেওয়া হোক।

আমি বলি বন্যেরা বনে সুন্দর শিশুরা মাতৃক্রোড়ে। এখন একটু আগে যাদের কথা বললাম ব্যয় বরাদ্দ তাদের জন্য আরেকটু বাড়িয়ে দেওয়া হোক। শিক্ষার বিষয়ে অনেকে বলেছেন। শিক্ষার ক্ষেত্রে যা করা হয়েছে তার জন্য আমাদের গর্ববোধ করা উচিত। শিক্ষার ক্ষেত্রে এটা আলোচনা না করলে খুব অন্যায় হবে এই সময়ের মধ্যে যা করা হয়েছে, বিশ্ব-বিদ্যালয়ের সংখ্যা বেড়েছে এর জন্য গর্ববোধ করছি। একটা নতুন কৃষি বিশ্ববিদ্যালয় হয়েছে। টেকনিক্যাল ইউনিভার্সিটি করা হয়েছে। বাঁকুড়াতে রুর‍্যাল ইউনিভার্সিটি হওয়ার কথা আছে। ল ইউনিভার্সিটি হয়েছে। এই সব জায়গায় পড়লে সুশিক্ষিত হবে। শোভনদেববাবু বললেন যে শিক্ষা ক্ষেত্র নাকি একেবারে ধ্বংস হয়ে গিয়েছে। সেকেন্ডারি স্কুল, হায়ার সেকেন্ডারি স্কুল সংখ্যায় প্রচুর বেড়েছে। ৮০-৮১ সালে হায়ার সেকেন্ডারি স্কুলের ,সংখ্যা ছিল ৫১৮৪ আর ২০০১ পর্যন্ত সেই স্কুলের সংখ্যা হয়েছে ৯ হাজার ৫০১। এখন ওরা যদি মনে করেন যে ৫-এর থেকে ৯ কম তাহলে আমার বলার কিছ নেই। শিক্ষা, স্বাস্থ্য, জনস্বাস্থ্য, জনশিক্ষা, শিল্প, কৃষি, নারী উন্নয়ন, নারীর মর্যাদা রক্ষা সমস্ত ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার একটা বিকল্প দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছে সেটা অবশ্যই প্রশংসার দাবি রাখে। এইগুলোকে ধরে রেখেই ব্যয় মঞ্জুরি চাওয়া হয়েছে। আমি এই ব্যয় বরাদ্দকে সেই কারণেই সমর্থন করছি। আরেকটা কথা দিয়ে শেষ করব। নীরেন্দ্রনাথ চক্রবর্তী একটা কবিতায় বলেছেন, ''যার যেখানে জায়গা যেন সে সেখানে থাকে, যা মনে রাখবার সে মনে রাখে নিতান্ত সেটুকু। আমিও সেই কথা বলি ওদেরও যে দিকে থাকবার ওরা যেন সেদিকেই থাকবেন। আমরা এই দিকে ছিলাম আমরা এই দিকেই থাকব। প্রগতিমূলত কাজকে এগিয়ে নিয়ে যাব। আগামী বছরের মার্চ মাসে এখানে দাঁড়িয়ে আমরা বাজেট পেশ করব। পশ্চিমবঙ্গের এই গতিকে ত্বরান্বিত করব একে ব্যাহত করার ক্ষমতা কারও নেই। পশ্চিমবঙ্গ সরকার মানুষের সঙ্গে আছে। এই দুইয়ে মিলে যে ইতিহাস রচিত হয়েছে সেই ইতিহাস আবার রচিত হবে। এই কথা বলে বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** স্যার, যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব এখানে এসেছে তাকে বিরোধিতা করে দু-চারটি কথা বলব। নাটক লেখা হলে মুখবন্ধ থাকে। প্রত্যেক বাজেটে বক্তৃতায় সেরকম আমাদের অর্থমন্ত্রী ধান ভানতে শিবের গীত গেয়ে থাকেন। আন্তর্জাতিক অর্থ ভান্ডার, গ্যাট চুক্তি, বিশ্বব্যাঙ্ক এই সব মিলে উনি বলেন ভারতবর্ষের স্বাধীনতা বিকিয়ে যাবে। ভারতবর্ষের মানুষ আরও দরিদ্র হবে, বেকারি বাড়বে। এই কথাটা নিয়ম করে উনি প্রতি বছর বলবেন। মজার কথা হচ্ছে যে, উনি যখন ওর রাজ্যের কথা বলবেন তখন দেখবেন যে উনি সব ক্ষেত্রে এগিয়ে যাচ্ছেন। এবারে উনি স্বপ্নের ফিরিওয়ালা হয়ে নির্বাচন সামনে আবার মানুষকে ধোঁকা দিয়ে ক্ষমতায় আসতে হবে ৪ মাসের ব্যয় মঞ্জুরি পেশ করেছেন আগামী ৫ বছরে রাজ্যে কত কর্মসংস্থান হবে। তার আগাম ফিরিস্তি উনি দিয়ে রেখেছেন। ৮ লক্ষ করে প্রতি বছর চাকরি হবে ৫ বছরে ৪০ লক্ষ বেকারের কর্মসংস্থান হয়ে যাবে। এই রকম একটা অসত্য কথা উনি প্রতি বছর বলে যাচ্ছেন। সভার সদস্যদের বিভ্রান্ত করছেন। দেশের মানুষের কাছে অসত্য কথা বলছেন।

[2-30 — 2-40 p.m.]

উনি ১৯৯১-৯২ সালের বাজেট বক্তৃতায় বললেন ৩০০ কোটি টাকার হলদিয়া প্রকল্প হবে এবং এই প্রকল্পে বড় শিল্পের সঙ্গে ছোট শিল্পের সমন্বয়ে ঘটানো হবে এবং তার ফলে প্রায় দেড় লক্ষ কর্মসংস্থান হবে। একথা কবে বলেছেন? একথা বলেছেন ১৯৯১-৯২ সালের বাজেট বইতে। হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের উৎপাদন হয়েছে ২০০০ সালে অর্থাৎ ১০ বছর আগে গীত গেয়েছেন যে দেড় লক্ষ লোকে কর্মসংস্থান হবে। তাহলে কত হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে সেটা বলবেন। ১৯৯১-৯২ সালে উনি বললেন কর্মসংস্থানের উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করে রাজ্য সরকার স্বনিযুক্তি প্রকল্প রূপায়ণে সাড়ে ৪ লক্ষের মতো নতুন কর্ম সংস্থানের উৎপাদন হচ্ছে। রাজ্য সারকার সিদ্ধান্ত নিয়েছেন যে গ্রাম এবং শহরাঞ্চলে বর্তমান বছরে আরও অন্তত ৮ লক্ষ মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা সম্ভব হবে। এ কথা তিনি ১৯৯১-৯২ সালের বাজেট বক্তৃতায় বলেছিলেন, সেই একই কথা এ বছরের বাজেট বক্তৃতাতেও বলেছেন। অর্থাৎ একই কথা প্রতি বছরেই বলে যাচ্ছেন। ১৯৯২-৯৩ সালে কি বললেন, বললেন স্বনিযুক্তি প্রকল্পগুলির মাধ্যমে গ্রাম ও শহরাঞ্চলে অন্তত ৫ লক্ষ উপকৃতকে ঋণ ও ভরতুকি শুধু মঞ্জুরি করাই নয় বস্তুত দাদন দেওয়া যায় তার ব্যবস্থা সুনিশ্চিত হয়। ১৯৯৩-৯৪ সালে বলেছেন আগামী বছরে স্বনিযুক্তি প্রকল্পের সহায়তা করে লক্ষ্যমাত্রা অন্তত ৫ লক্ষ এবং অন্যান্য কর্মসংস্থানের কর্মসূচির মাধ্যমে প্রত্যেকটি ক্ষেত্রে উৎপাদন ও উদ্যোগের মাধ্যমে আরও অন্তত ৩ লক্ষ মানুষের জন্য কর্মসংস্থান সৃষ্টির লক্ষ্যমাত্রা চেষ্টা করার প্রস্তাব আমি রাখছি। এবারে বলেছেন ৮ লক্ষ। ১৯৯৪-

৯৫ সালে বললেন স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে অন্তত কৃষি, মৎস্য চাষ, বন সম্পদ বিকাশ ইত্যাদির মাধ্যমে প্রতি বছর প্রায় ৪ লক্ষ নতুন নথিভুক্ত বেকারের সংখ্যা অতিক্রম করে বকেয়া বেকার সমস্যার সমাধান হবে। তাহলে ৯ লক্ষ ৫০ হাজার মানুষের এতে কর্মসংস্থান হবে। উনি এই অদ্ভুত ফিগারগুলি কোথা থেকে পান এবং কি ভাবে সভাকে বিভ্রান্ত করেন তা প্রতি বছরের বাজেট বক্তৃতাই তা প্রমাণ করছে। ১৯৯৫-৯৬ সালের কৃষি উৎপাদন বৃদ্ধির মাধ্যমে কর্মসংস্থান হবে ১ লক্ষ ৫০ হাজার। মৎস্য চাষ, শিল্প, পরিবহন, বিদ্যুৎ ইত্যাদিতে কর্মসংস্থান হবে ১ লক্ষ ৬২ হাজার। স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে কর্মসংস্থান হবে ৩ লক্ষ ৩১ হাজার। মোট হচ্ছে ৬ লক্ষ ৪৩ হাজার। ১৯৯৫-৯৬ সালে কৃষি উৎপাদন বৃদ্ধির মাধ্যমে অতিরিক্ত কর্মসংস্থান হবে ১ লক্ষ ৫০ হাজার, মৎস্য চাষ, শিল্প বিদ্যুৎ, পরিবহন ইত্যাদিতে কর্মসংস্থান হবে ১ লক্ষ ৬৩ হাজার, স্বনির্ভর প্রকল্পের অতিরিক্ত কর্মসংস্থান হবে ৪ লক্ষ ১৩ হাজার, তাহলে মোট ৭ লক্ষ ২৬ হাজার। এ ছাড়াও নথিভুক্ত বেকারদের থেকে বেশি কর্মসংস্থান হবে ফলে বকেয়া বেকার সমস্যা কমবে। উৎপাদন বৃদ্ধির ভিত্তিতে আগামী বছর অতিরিক্ত কর্মসংস্থান হবে ৭ লক্ষ, আগামী বছর নথিভুক্ত কর্মহীনের সংখ্যা হবে ২ লক্ষ ৫০ হাজার। কর্মসংস্থান কেন্দ্রে যারা রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কমে যাবে। নথিভুক্ত বেকারদের কর্মসংস্থান হওয়ার পর বকেয়া বেকারদের সমস্যার সমাধান এর মাধ্যমে হবে। ২০০০-২০০১ সালে ১ লক্ষ কর্মসংস্থান হবে। উনি হিসাব যা দিয়েছেন তাতে ২ লক্ষ ৫০ হাজার থেকে ৩ লক্ষ লোককে নতুন করে বেকার হবেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে। উনি প্রতি বছর বিভিন্ন জায়গা ৭ থেকে ৮ লক্ষ মানুষকে চাকরি দিচ্ছেন। তাহলে অতিরিক্ত কর্মসংস্থান হয়ে যাচ্ছে রেজিস্ট্রিকৃত বর্তমান সালে হচ্ছে ৪-৫ লক্ষ।

তাহলে পশ্চিমবাংলায় আর কোনও বেকার থাকার কথা নয় ওনার হিসাব অনুযায়ী। ১৯৯২-৯৩ সালে উনি বলেছিলেন পশ্চিমবাংলায় রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৪০ লক্ষ। আর, ২০০১-০২ সালে বলছেন, এখানে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৫৮ লক্ষের মতো। তাহলে ওনার কথা অনুযায়ী আট-নয় বছরে বেকারের সংখ্যা ৫৮ লক্ষে পৌঁছে গেছে এবং প্রতি বছরে দু লক্ষ করে বেকার বেড়ে যাচ্ছে। উনি এই ভাবে মিথ্যা সংখ্যাতত্ত্ব দিয়ে সভাকে বিভ্রান্ত করছেন, দেশের মানুষের সাথে প্রতারণা করছেন।

স্যার, শিল্পায়নের গল্প ওনার কাছে বেশ শোনা যায়। উনি গত বছরের বাজেট বক্তৃতায় বলেছিলেন, ১৯৯১ সালের থেকে ২০০০ সালের মার্চ মাস পর্যন্ত ২০৩১-টা শিল্প প্রকল্প বিনিয়োগের অনুমোদন লাভ করেছে এবং তাতে আর্থিক বিনিয়োগের পরিমাণ হচ্ছে ৪৭,৩৯৪ কোটি টাকা। এর মধ্যে স্যার, হলদিয়া পেট্রোকেমিক্যালসের ৫,১৭০ কোটি টাকা এবং পি. টি. এ. রসায়ন প্রকল্পের ১,৬০০ কোটি টাকা ধরা আছে। আর,

২০০০ সালের নভেম্বর, অর্থাৎ ৮ মাস বাদে বললেন, ২,৪৬৫টি শিল্পে বিনিয়োগের পরিমাণ ৫৪,৮০৩ কোটি টাকা। মানে আট মাসের মধ্যে ৪৩৪টা শিল্প প্রকল্প অনুমোদন পেয়েছে, তারা বিনিয়োগ করবে বলেছে। আপনি আরও বলেছিলেন, ১৯৯১ থেকে ২০০০ সালের নভেম্বর পর্যন্ত ৪৫১-টা শিল্প প্রকল্প উৎপাদন শুরু করেছে এবং তাদের আর্থিক পরিমাণ ১৭,৪০৮ কোটি টাকা। এর মধ্যে আবার হলদিয়া পেট্রোকেমিক্যালস এবং পি. টি. এ. রসায়ন প্রকল্প আছে। কিন্তু ২০০০ সালের মার্চ থেকে নভেম্বর, এই আট মাসের মধ্যে ৩৪০-টা শিল্পের অনুমোদন পেল, বিনিয়োগ করল, কারখানা তৈরি করে, পরিকাঠামো তৈরি করে উৎপাদন শুরু করে দিল কোনও যাদু কাঠিতে তা আমি বুঝতে পারলাম না। দেখা যাচ্ছে এক্ষেত্রে তারা ৭,৪০৯ কোটি টাকা বিনিয়োগ করেছে। এই অবাস্তব কথাগুলো কি করে বলছেন দয়া করে আপনার জবাবি ভাষণে বলবেন। আট মাসের মধ্যে ৩৪০টাও নয়, হলদিয়া পেট্রোকেমিক্যালস এবং পি. টি. এ. রসায়ন প্রকল্প বাদ দিলে ৩৩৮-টা শিল্পের অনুমোদন দিলেন, তারা বিনিয়োগ করল এবং প্রোডাকশনও শুরু হয়ে গেল। এবং এতে আর্থিক মূলধন বিনিয়োগের পরিমাণ ৭,৪০৯ কোটি টাকা।

স্যার, এরকম আর্থিক সংখ্যাতত্ত্বের জাগলারি মাননীয় অর্থমন্ত্রী করে থাকেন। স্যার, বেকারদের কর্ম সংস্থানের জন্য উনি একটা নতুন উপায় উদ্ভাবন করেছেন। বিধানসভায় সদস্যদের কোনও অনুমতি না নিয়ে আমি বলব আমাদের সদস্যদের অপমানিত করে উনি গাঁজা, সিদ্ধির দোকানগুলোকে বেআইনিভাবে রাম, বিয়ার বিক্রির অনুমতি দিয়েছেন, কিন্তু আমরা জানি না। আমি এ ব্যাপারে তৎকালীন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর কাছে লিখিতভাবে অভিযোগ করেছিলাম যে, আমার এলাকায় ৪টে স্কুল, হায়ার সেকেন্ডারি স্কুল আছে— তার মাঝখানে, যারা এক সময় গাঁজা, সিদ্ধি বিক্রি করত তারা সেখানে হুইস্কি, বিয়ার বিক্রি করছে। রাস্তার উপর দাঁড়িয়ে ছেলেরা সেগুলো খাচ্ছে। উনি এই সভায় বলেছিলেন বিধানসভার সদস্যদের অনুমতি ব্যতিরেকে সংশ্লিষ্ট বিধানসভার ক্ষেত্রে কোও মদ বিক্রির লাইসেন্স দেওয়া হবে না। একথা আপনি এই সভায় দাঁড়িয়ে বলেছিলেন। গতকাল টি. ভি.-তে দেখলাম লটারি হচ্ছে। বেকারদের কর্মসংস্থানের জন্য লটারির মাধ্যমে মদের দোকানের লাইসেন্স দেওয়া হবে। বিধায়কদের কোনও অনুমতির প্রয়োজন নেই। আমার ওখানে ৩টি দোকানকে মদ বিক্রির অনুমতি দেওয়া হয়েছিল। আমি বাধা দিয়েছি। বেকারদের কর্ম সংস্থান করবেন মদের লাইসেন্স দিয়ে? এত বড় লজ্জার কথা পশ্চিমবঙ্গের মানুষ আগে শোনেনি। মাননীয় অর্থমন্ত্রী সংখ্যাতত্ত্বের জাগলারি দিয়ে সভাকে বিভ্রান্ত করছেন।

(এখানে মাইক অফ হয়ে যায়।)

[2-40 — 2-50 p.m.]

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রীর আনীত ২০০১-২০০২ সালের ব্যয় বরাদ্দের মঞ্জুরি প্রস্তাবকে আমি সমর্থন করছি। কেন্দ্রের আর্থিক উদারনীতির ফলে বিদেশ থেকে নির্বিচারে আমাদের ঘরে বাইরে, বৈঠকখানায় এমনকি রান্নাঘরে বিদেশি পণ্য হাজির হচ্ছে। যার ফলে আমাদের দেশের কৃষি পণ্য, শিল্প দ্রব্য সমস্ত কিছু মার খাচ্ছে। আমাদের দেশের কৃষক যে ধান উৎপাদন করছে সেই ধান বাজারে বিক্রি করতে গিয়ে কৃষক বিক্রি করার জায়গা পাচ্ছে না। সেই ধান বাজারে নিয়ে গেলে তাকে বলা হয়, ধান রেখে যান, দু' দিন পরে আসবেন। কারণ বিদেশ থেকে ধান আসছে—৪ প্যাকেট কিনলে এক প্যাকেট ফ্রি পাওয়া যাবে। সেজন্য আমাদের দেশের কৃষকরা সম্পূর্ণ মার খাচ্ছে। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আমরা মার খাচ্ছি। পশ্চিমবঙ্গের একটা বিরাট সংখ্যক মানুষ কৃষি কাজের সঙ্গে প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে যুক্ত। যার ফলে আমাদের যে সমস্ত পণ্য উৎপাদন হয় সেই সমস্তকে ভিত্তি করে অনেক ইন্ডাস্ট্রি গড়ে তোলা যেতে পারে। কিন্তু কৃষক যদি কৃষিতে নিজস্ব জিনিস উৎপাদন করতে সক্ষম না হয়, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাহায্য না পায় তাহলে কৃষি পণ্যকে ভিত্তি করে শিল্প তৈরি করার চিন্তা কখনও বাস্তবায়িত হতে পারে না। এত দিন সারে যে ভরতুকি দেওয়া হত ভারত সরকার তা তুলে দেওয়ার ফলে আজকে কৃষি পণ্যের দাম অত্যন্ত বেড়ে গেল। এখন বীজ আমাদের দেশে তৈরি হয় না, বিদেশ থেকে আসে। সেই বীজ একবার জমিতে রোপণ করলে দ্বিতীয় বার এর থেকে আর বীজ পাওয়া যাবে না। বিদেশের উপর নির্ভর করতে হবে, বিদেশের সঙ্গে চুক্তি হয়েছে।

ইতিমধ্যে ভারত সরকার বিভিন্ন রকম চুক্তি করার ফলে আমাদের কৃষকদের বিদেশি বীজ পর্যন্ত ব্যবহার করতে বাধ্য করা হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরে নয়। এটা তা ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য। এখানে কৃষকদের চিরাচরিত দেশিয় বীজ সরবরাহ করা হচ্ছে না। অথচ জাপান বা পৃথিবীর অন্যান্য দেশ থেকে যে বীজ আমদানি করা হচ্ছে তা দিয়ে কৃষক সঠিক পরিমাণে ফসল উৎপাদন করতে পারছে না। ফলে কৃষি মার খাচ্ছে, কৃষক মার খাচ্ছে। তা ছাড়াও সার, তেল ইত্যাদির ক্ষেত্রে দীর্ঘ দিন ধরে যে অনুদান দেয়া হচ্ছিল তা বন্ধ করে দেওয়া হয়েছে। সাথে সাথে বিদেশ থেকে খাদ্যশস্য আমদানি করা হচ্ছে। ফলে আমাদের দেশের কৃষকরা আজকে এক চরম দুরবস্থার সম্মুখীন হয়েছে। এই অবস্থায় ইন্ডাস্ট্রির সম্প্রসারণ কখনও হতে পারে না। দেশে যতই ইন্ডাস্ট্রি হোক না কেন, ইন্ডাস্ট্রিতে উৎপন্ন সামগ্রী কিনবে কে? কৃষক যদি বাঁচে, যে যদি দুটো পয়সা পায় তবেই সে ইন্ডাস্ট্রিতে উৎপন্ন সামগ্রী কিনতে পারবে। সুতরাং শিল্প এবং কৃষির উন্নতি ঘটাতে হলে কৃষককে বাঁচাতে হবে। যে সব পণ্য

আমাদের দেশে সহজে উৎপন্ন হয় তাতে বৈজ্ঞানিক প্রযুক্তি যুক্ত করে, বিক্রয়ের ক্ষেত্রে কিছু অনুদান দিয়ে এবং বিদেশি পণ্যের ওপর কর ধার্য করলেই কৃষক বাঁচবে। নচেৎ অচিরেই ভারত কৃষকহীন হয়ে পড়বে। আমরা লক্ষ্য করছি উদারনীতির ফলে গোটা দেশে শিল্প এবং কৃষির উৎপাদন বৃদ্ধির হার ক্রমশ হ্রাস পাচ্ছে। এই অবস্থার মধ্যে কয়েক দিন আগেই গুজরাটে ভূমিকম্প হ'ল। গত সেপ্টেম্বর মাসে আমাদের রাজ্যের ৯টি জেলায় ভয়াবহ বন্যা হ'ল। সেপ্টেম্বর মাসের ১৭, ১৮, ১৯ এবং ২০ তারিখ যে অতিবৃষ্টি হয়েছিল তা কোনও দিন কেউ কল্পনাও করতে পারেনি। আমার উত্তর ২৪-পরগনা জেলার বাগদা বিধানসভা কেন্দ্রে ৯৯% এলাকাই তিন ফুট জলের নীচে চলে গিয়েছিল। আমার ঘরেও ৩ থেকে ৪ ফুট জল উঠেছিল। দেড় থেকে দু' মাস আমাদের ঐ পরিস্থিতির মোকাবিলা করতে হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী আমার এলাকায় গিয়ে মানুষের সঙ্গে কথা বলে সব রকম প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছিলেন। গোটা রাজ্যের ৯টি জেলার ১৭১টি ব্লক এবং ৬৮টি পৌর এলাকা বন্যা কবলিত হয়ে পড়েছিল। ২ কোটির ওপর মানুষ বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছিল। ১,৩৬২ জন লোকের মৃত্যু হয়েছে। ১৫৪ জন মানুষের কোনও খোঁজ পাওয়া যায়নি। পরবর্তীকালে কিছু লোকের খোঁজ পাওয়া গিয়েছে। দুর্গত মানুষদের রক্ষা করার জন্য ৩০ হাজার ত্রাণ শিবির খোলা হয়েছিল। সেনা বাহিনীর সাহায্য নিয়ে স্পিড বোটে করে বন্যা কবলিত মানুষদের উদ্ধার করা হয়েছিল। মোট উৎপন্ন ফসলের ৫০%-ই ক্ষতিগ্রস্ত হয়েছে। বন্যায় ক্ষতিগ্রস্ত ঘর-বাড়ির সংখ্যা ২২ লক্ষ। দেড়শো থেকে দুশো কিলোমিটার রাস্তার ক্ষতি হয়েছে। সাধারণ মানুষের ক্ষতির পরিমাণ ৫,৬৬০ কোটি টাকা। এই ভয়াবহ বন্যার যেভাবে মোকাবিলা করা হয়েছে তাতে কোথাও রোগের মহামারি দেখা দেয়নি। সরকারি ডাক্তারদের সাথে সাথে বিভিন্ন মেডিক্যাল কলেজে যে সব ছাত্ররা ডাক্তারি পড়ছেন তারাও বন্যা কবলিত মানুষের সেবায় নিযুক্ত হয়েছিলেন। ৫ লক্ষ টিউবওয়েলকে ব্লিচিং দিয়ে শোধন করা হয়েছে। পর্যাপ্ত পরিমাণ হ্যালোজেন ট্যাবলেট সরবরাহ করা হয়েছে। ১২ লক্ষ ত্রিপল, হোগলা ইত্যাদি সরবরাহ করা হয়েছে। মোট ৬৭.১৫১ মেট্রিক টন গম এবং চাল বন্টন করা হয়েছে। প্রায় ৮৫ হাজার গবাদি পশু মারা গেছে। কেন্দ্রীয় সরকারের নিকট রাজ্যের এই ব্যাপক ক্ষতির কিছুটা পূরণের জন্য জাতীয় ত্রাণ তহবিল থেকে ১,৪৮৭ কোটি টাকা দাবি করা হয়েছিল। দাবির মাত্র ৭%, অর্থাৎ ১০৩ কোটি টাকা সাহায্য দেয়ার কথা বলা হয়েছে।

আমাদের এলাকায় উৎপাদন যেভাবে বাড়ছিল, আজকে কেন্দ্রের উদারনীতির ফলে তা আস্তে-আস্তে কমে যাচ্ছে। সমস্ত কৃষি পণ্য আস্তে-আস্তে বিপর্যস্ত হয়ে পড়ছে। কেন্দ্রের উদারনীতির ফলে শিল্পে গত ২০ বছরের গড় বার্ষিক হার ৭.৬৫ পারসেন্ট থেকে কমে দাঁড়িয়েছে ৬.০২ পারসেন্ট। বর্তমান আর্থিক বছরে তাও কমে দাঁড়াবে ৫.৭৮ পারসেন্ট।

গত ২০ বছরে খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধির হার ৩.৪ পারসেন্ট থেকে কমে ১.৪ পারসেন্ট হয়েছে। এ বছর সেটা আরও কমে যাবে। এই ভাবে কমতে কমতে একদিন দেশ বিরাট সমস্যার সম্মুখীন হবে। গোটা দেশ এখন আমদানি নির্ভর হয়ে পড়েছে। ফলে দেশবাসী বিপদগ্রস্থ হয়ে পড়বে। যেমন, সবজি, ধান, পাট, আলু এইসব ক্ষেত্রে আমাদের উৎপাদনের হার ছিল ১৯৮৮-৯৯ সালে ১৩৩.১৬ লক্ষ মেট্রিক টন, আর ১৯৯৯-২০০০ সালে সেটা বেড়ে হয়েছে ১৩৭.১৪ লক্ষ মেট্রিক টন। পাট উৎপাদনের ক্ষেত্রে ১৯৯৮-৯৯ সালে ৭৩.৭৩ লক্ষ গাঁট। আর ১৯৯৯-২০০০ সালে সেটা বেড়ে হয়েছে ৭৫.৯৫ লক্ষ গাঁট। আলু উৎপাদনের ক্ষেত্রে ১৯৯৮-৯৯ সালে যেখানে ছিল ৬৬.৮৯ লক্ষ টন, ১৯৯৯-২০০০ সালে সেটা বেড়ে হয়েছে ৭৪.৮২ লক্ষ টন। বিভিন্ন জাতীয় শস্যবীজ দেওয়া হয়েছে কৃষকদের। ২০ পারসেন্ট উৎপাদন বাড়াতে ১,০৭৮টি পাওয়ার টিলার দেওয়া হয়েছে। আমাদের রাজ্যে কম বেশি কারও না কারও ক্ষতি হয়েছে। এর জন্য কাউকে ২ হাজার টাকা আবার কাউকে ১ হাজার টাকা করে দিয়ে যাতে তারা ঘর তৈরি করতে পারে তার জন্য পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এ বছর যাদের ভিটেতে জল থাকবে তারা আগামী বছর বোরো ফসল ফলাতে পারবে না। এর ফলে তারা মার খাবে। তাই আমি মনেকরি, যারা বোরো চাষ করতে পারে এরজন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি আবেদন করছি। ঐ ঋণ দিলে ঐ সব এলাকার মানুষের অনেক উপকার হবে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় দাঁড়িয়ে গত ১৬ ফেব্রুয়ারি আমাদের রাজ্যের অর্থমন্ত্রী মাননীয় ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে ভোট অন অ্যাকাউন্ট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আজকে গোটা দেশে যে গভীর সংকট, অর্থনৈতিক সংকট, সামাজিক সংকট, সেই অবস্থায় দাঁড়িয়ে পশ্চিমবাংলার মতোন একটি অঙ্গ রাজ্য তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্য দিয়ে যে জনমুখী বাজেট, সেই বাজেটে পশ্চিমবাংলার যে অর্থনৈতিক অগ্রগতি, যে ভূমি সংস্কার এর বাইরে আর বেশি কিছু করা যায় না বলে আমি মনে করি। মাননীয় অর্থমন্ত্রী দেশের অভ্যন্তরে যে সম্পদ আছে সেই সম্পদকে কাজে লাগিয়ে বিকল্প অর্থনীতির মাধ্যমে রাজ্যকে যেভাবে অর্থনৈতিক অগ্রগতির দিকে এগিয়ে নিয়ে যাচ্ছেন তা সত্যিই প্রশংসার যোগ্য। আজকে গোটা ভারতবর্ষে উদারিকরণের নামে, মুক্ত অর্থনীতির নামে দেশকে যেভাবে নিয়ে যাচ্ছেন তাতে গোটা দেশে উন্নয়নের পথ স্তব্ধ হয়ে যাচ্ছে। কংগ্রেসি রাজত্বে দিল্লিতে যখন প্রধানমন্ত্রী নরসিমা রাও প্রধানমন্ত্রী ছিলেন এবং অর্থমন্ত্রী ছিলেন মনমোহন সিং, সেই

মনমোহন সিং-এর নয়া অর্থনীতি, উদারীকরণ, খোলাবাজার সারা পৃথিবীর কাছে গোটা ভারতবর্ষকে উন্মুক্ত করে দেয় গ্যাট চুক্তির মাধ্যমে। এই গ্যাট চুক্তির মাধ্যমে আজকে গোটা ভারতবর্ষকে বিশ্বব্যাঙ্কের কাছে লোন নিতে নিতে বিকিয়ে দিয়েছে। এখন তাদের কথাই মেনে চলতে বাধ্য আমরা। তখনকার যিনি বিদেশ মন্ত্রী ছিলেন, শ্রী প্রণব মুখার্জি তিনি বিদেশে গিয়ে গ্যাট চুক্তি সই করে ভারতবর্ষকে যেভাবে বিদেশিদের কাছে বিক্রি করে দেবার ব্যবস্থা করে গিয়েছিলেন, বর্তমান কেন্দ্রীয় বি. জে. পি. সরকার সেই পথেই এগুবার চেষ্টা করছেন।

বর্তমানে কেন্দ্রের অটল বিহারি বাজপেয়ী নেতৃত্বে বি. জে. পি. জোট সরকার সেই পথ ধরেই এগুবার চেষ্টা করছে। আজকে আমরা দেখছি ঐ মার্কিন সাম্রাজ্যবাদ, বিদেশি সাম্রাজ্যবাদ শক্তি তারা অবাধে আমাদের দেশে তাদের পণ্য নিয়ে আসছে এবং তার ফলে আমাদের দেশিয় কৃষি ও শিল্প সামগ্রির বিক্রি কমে যাচ্ছে এবং আমাদের কৃষি ও শিল্প ব্যবস্থা মার খাচ্ছে। এরই ফলশ্রুতি হিসাবে আমরা দেখছি গোটা দেশ জুড়ে চলেছে একটা আর্থিক সংকট। আমাদের দেশের যে কুটির শিল্প সেই কুটির শিল্প আজ এক সংকটের মুখে দাঁড়িয়েছে। ঐ মার্কিন সাম্রাজ্যবাদের কথা মেনে নিয়ে এবং শর্ত মেনে নিয়ে আমরা দেখছি সার, ডিজেল, কেরোসিন, বিদ্যুৎ ইত্যাদির উপর থেকে ভরতুকি তুলে নেওয়া হচ্ছে এবং তা করে আমাদের দেশের মানুষদের গভীর সংকটের মধ্যে ফেলা হচ্ছে। এর থেকে বেরিয়ে আসার কোনও পথ তারা পাচ্ছে না। এই রকম একটা নিদারুন অবস্থার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার গত ২৪ বছর ধরে পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করার কাজ চালিয়ে আসছেন। আজকে পশ্চিমবঙ্গে সফল ভাবে পঞ্চায়েত ব্যবস্থাকে কার্যকরি করে এবং সঠিকভাবে ভূমি সংস্কার করে আমরা পশ্চিমবঙ্গের গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করেছি। কংগ্রেস আমলে আমরা দেখেছি জোতদার, জমিদাররা তাদের আত্মীয়স্বজন এমন কি কুকুর, বেড়ালের নামে বেনামি করে জমি লুকিয়ে রেখে দিত। আমরা সেই জমি উদ্ধার করে ভূমিহীন কৃষকদের মধ্যে তা বিলি করে এখানে কৃষি ব্যবস্থার প্রসার ঘটিয়েছে এবং এক্ষেত্রে পঞ্চায়েতকে সাফল্যের সঙ্গে ব্যবহার করেছি। পশ্চিমবঙ্গের যে পথ সেই পথে কিন্তু সারা ভারতবর্ষ যেতে পারেনি। পারেনি বলেই সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গের মতোন ভূমি সংস্কারের কাজও হয়নি। আমরা শুধু ভূমি সংস্কারের কাজই করিনি, সেই ভূমি যে ভূমিহীনদের মধ্যে বন্টন করেছি তারা যাতে সেই জমিতে চাষ করতে পারে সেচের সম্প্রসারণ ঘটিয়ে তার ব্যবস্থাও আমরা পাকা করেছি। কংগ্রেস আমলে এখানে তো সেচের কোনও ব্যবস্থাই ছিল না বলতে গেলে, সেখানে আরা কোথাও ডিপ-টিউবওয়েল, কোথাও সাবমারসিবল পাম্প, কোথাও আর. এল. আই. করে সেচের ব্যবস্থা করেছি। সঙ্গে সঙ্গে ক্যানেল সিস্টেমেরও আর সম্প্রসারণ ঘটিয়েছি যাতে একই জমিতে দু-তিনটি করে ফসল উৎপাদন

হতে পারে। সবজি চাষের ক্ষেত্রে আমরা অগ্রগতি ঘটিয়েছি। ধানের ক্ষেত্রে তো আমরা প্রথম স্থানে আছি। কিন্তু মুশকিল হচ্ছে, আমাদের কৃষকরা একদিকে তাদের উৎপাদিত ধানের দাম পাচ্ছেন না অপর দিকে দিনের পর দিন ফসল উৎপাদনের খরচ বেড়েই চলেছে। যেভাবে বিদ্যুতের দাম, সারের দাম বাড়ানো হচ্ছে, ভরতুকি তুলে দেওয়া হচ্ছে তাতে আমাদের চাষীরা অত্যন্ত অসুবিধার মধ্যে পড়ছেন। শুনছি, সামনের বাজেটে বিশ্বব্যাঙ্কের নির্দেশের কাছে মাথা নত করে ভরতুকি আরও কমিয়ে দেওয়া হবে বা তুলে দেওয়া হবে ফলে সার, জল, বিদ্যুতের দাম আরও বাড়বে। এর ফলে আমাদের তৈরি ধানের প্রোডাকশন কস্ট অনেক বেশি হয়ে যাচ্ছে অপর দিকে দেখছি থাইল্যান্ড, বার্মা, ইন্দোনেশিয়া থেকে চাল নিয়ে এসে তা সস্তায় দেবার ব্যবস্থা হচ্ছে ফলে আমাদের দেশে তৈরি ধান, চাল বিক্রি হচ্ছে না, আমাদের দেশের কৃষকরা তাদের ধানের প্রকৃত দাম পাচ্ছেন না। এ দিকে কিন্তু কেন্দ্রের ঐ বি. জে. পি., তৃণমূল জোট সরকারের কোনও নজর ‚াই। পাঞ্জাবের ক্ষেত্রে আমরা দেখেছি যেহেতু অকালি দলের সাহায্যে বি. জে. পি. কেন্দ্রে সরকার চালাচ্ছে সেই হেতু সেখানে তিনশ কোটি টাকা ভরতুকি দিয়ে ধান কেনা হচ্ছে কিন্তু পশ্চিমবাংলায় জুট কর্পোরেশন পাট কিনছে না, কেন্দ্র ধানও পশ্চিমবঙ্গ থেকে কিনছে না। এই অবস্থার মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে। আমরা আলু চাষে প্রথম হলেও চাষীরা আলুর দাম পাচ্ছেন না। কেন্দ্রের উদারনীতির ফলে আমাদের কুটির শিল্প মার খাচ্ছে। এমন কি চাইনিস দল আমাদের দেশে চলে আসছে ফলে আমাদের কুটির শিল্প মার খাচ্ছে।

[3-00 — 3-10 p.m.]

আমাদের দেশের শিল্পব্যবস্থা মার খেয়ে যাচ্ছে, এ দেশের কলকারখানা বন্ধ করে দেওয়া হচ্ছে, গোল্ডেন হ্যান্ডশেকের নামে কর্মচারিদের বিদায় দেওয়ার চেষ্টা করা হচ্ছে, কোথায়ও আবার টাকা না দিয়ে তাদের বিদায় দেওয়া হচ্ছে। আমাদের দেশের লাভজনক একটি সংস্থা—জীবনবিমা নিগমকে বেসরকারিকরণ করা হচ্ছে। ব্যাঙ্ক জাতীয়করণ করা হয়েছিল। কিন্তু আজকে সেই ব্যাঙ্ককে বিদেশিদের হাতে তুলে দিয়ে বেসরকারিকরণ করা হচ্ছে। অর্থাৎ কংগ্রেসের নীতি ধরেই আমাদের দেশের অর্থনীতিকে তৃণমূল-বিজেপি বিক্রি করে দেওয়ার ব্যবস্থা করছে। এরকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের মতো একটি ছোট্ট রাজ্যে গ্রামীণ অর্থনৈতির উন্নতি ঘটেছে, রাস্তার উন্নতি ঘটেছে, বিদ্যুতের উন্নতি ঘটেছে, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মানুষের হাতে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। গত বন্যার পর রাইটার্স বিল্ডিংয়ে সর্বদলীয় বৈঠকে বসে ঠিক করা হয়েছিল যে, কেন্দ্রীয় সরকারের কাছে ১,৪৮০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাচে দাবি করা হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের টাকা দিন না। গুজরাটে যে

ভূমিকম্প হয়েছে সেখানে কিন্তু কেন্দ্রীয় সরকার সাহায্য করেছে। মানবিক কারণেই অবশ্য সেখানে সাহায্য করা দরকার আচে। বামফ্রন্ট সরকারও ঐ রাজ্যকে সাহায্য করেছে, অন্যান্য রাজ্যও করেছে। সারা পৃথিবী থেকে সেখানে সাহার্য্য এসেছে। ওড়িষ্যাকেও কেন্দ্রীয় সরকার এবং অনেক রাজ্য সাহায্য করেছে, কিন্তু গেলো বন্যায় এই রাজ্যের ৯টি জেলা ভেসে গিয়ে ২ কোটি মানুষ বিপন্ন হবার পর, তাদের ঘরবাড়ি ভেঙে যাওয়ার পর কেন্দ্রীয় সরকার কিন্তু আমাদের দাবি গ্রহণ করেননি। আমরা তৃণমূল-বিজেপিকে বলেছিলাম—চলুন, আমরা এর বিরুদ্ধে দিল্লিতে পার্লামেন্টের সামনে অবস্থান করি। কিন্তু তারা আমাদের ডাকে সারা দেননি। আমরা সেখানে অবস্থান করেছি, কিন্তু তার কোনও সাফল্য আমরা পাইনি। অন্যদিকে বামফ্রন্ট সরকারকে ফেলে দেবার জন্য রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতির কথা বলে ৩৫৬ জারি করে এই রাজ্যে রাষ্ট্রপতির শাসন জারি করবার দাবি তুলেছেন। এই রাজ্য থেকে কেন্দ্রীয় সরকারে যে চার জন রয়েছেন তাদের মুখ থেকে কখনও পশ্চিমবঙ্গকে সাহায্য করবার দাবি তুলতে শুনলাম না। কিন্তু এই সরকারকে ফেলে দেবার ব্যাপারে সমর্থন আদায় করবার জন্য ক্ষমতা ব্যানার্জিকে চন্দ্রবাবু নাইডুর কাছে ছুটে যেতে দেখলাম। আমরা বারবার কেন্দ্রীয় সরকারকে জাতীয় বিপর্যয় তহবিল গঠন করবার কথা বলেছি, কিন্তু আমাদের ডাকে তারা সারা দেননি। কিন্তু গুজরাটে যখন বিপদগ্রস্ত হয়েছে, সঙ্গে সঙ্গে তারা জাতীয় বিপর্যয় তহবিল গঠনে এগিয়ে এসেছেন, অথচ পশ্চিমবঙ্গের প্রতি তাদের কোনও ভ্রুক্ষেপ নেই। তাই মাননীয় অর্থমন্ত্রীর এই বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী সেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে অর্থ মঞ্জুরি চেয়েছেন, আমি তার বিরোধিতা করছি। শুধু ভাবছি, আর কত কেজি ধাপ্পা দিলে পশ্চিমবঙ্গকে আরও রসাতলে ঠেলে দেওয়া যায়। ঠিক সেই ব্যবস্থাই তিনি হাজির করেছেন। আজকে কথাটা শুনে এখানে যারা হাসছেন, তাদের এই হাসি কিন্তু দুদিন পরেই বন্ধ হয়ে যাবে।

আপনারা নিশ্চয়ই শুনেছেন যে উনি বলেছেন যে ৮ লক্ষ বেকারের কর্মসংস্থান উনি করবেন। এই সরকারের এই ২৪টি বছর কম পথ নয়, একটা শট টার্ম নয় একটা লং টার্ম। বর্তমান বছরের হিসাবে উনি ৮ লক্ষ বেকারের চাকুরি দিতে পারবেন। তাহলে ২ বছরে কত লক্ষ বেকারের চাকুরি দিয়েচেন? তাকে একজন পান্ডিত্বপূর্ণ ধাপ্পাবাজ ছাড়া আর কি বলা যেতে পারে? উনি বেকারদের জন্য সুন্দর করে বলেছেন। আমরা কি দেখছি? "আমরা দেখেছি তরুন বেকার উন্মাদ হয়ে ছোটে, কত যন্ত্রণায় মরেছে পাথরে নিষ্ফল মাথা কুটে"। তারা আত্মহত্যা করেছে। তারা চাকুরি না পেয়ে বাবুদের দরজায় ধর্ণা দিয়েছে। স্কুল সারভিস কমিশন থেকে আরম্ভ করে ওনাদের যত

রকম প্রশাসন আছে সেখানে চোর জোচ্চর দুর্নীতিগ্রস্ত লোক আছে। তাদের অহং বোধ জলাঞ্জলি দিয়ে তারা বারে বারে সেখানে গেছে এবং শেষ পর্যন্ত মৃত্যুর কবলে পড়েছে। আজকে বেকারদের কথা বলতে গিয়ে উনি বলছেন এই বছর ৪ মাসের বাজেট বরাদ্দে ৮ লক্ষ বেকারকে কর্মসংস্থান দেবেন। আমার জানতে ইচ্ছা করে এই দীর্ঘ পথ পরিক্রমা করে কত লক্ষ বেকারের চাকুরি উনি দিয়েছেন। স্যার আপনি জানেন পশ্চিমবাংলায় যত কর্মসংস্থান কেন্দ্র আছে সেইগুলি সব অপকর্মের আখড়া হয়ে গেছে আড্ডাখানা হয়ে গেছে। আপনি জানেন কি আপনাদের কমরেডদের যে ২,৫০০ টাকা করে দিচ্ছেন তারা ক্লাসিক না কি খায়? এই টাকা কত জন পেয়েছে যারা গরিব মানুষ গরিব ছেলেমেয়েরা? স্যার, আপনি মনে করতে পারেন, আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন—বাবা, চাকুরি না পাও তো কি করবে, ব্যবসা করে খাও। কি ব্যবসাটা আপনি রেখেছেন চাকুরির জন্য বেকার ছেলেমেয়েদের জন্য কত টাকা রাখতে পেরেছেন? স্যার, আপনি জানেন সরকারের এই ভ্রান্ত নীতির ফলে ছেলেরা বেকার হচ্ছে, চাকুরি দেওয়া যাচ্ছে না। এমন পলিশি যে সরকার বিশেষ করে পরিবহন দপ্তর ইট শিল্পকে খুন করে দিচ্ছে, তারা নিজেরা ৩০০-৪০০ শ্রমিকের মুখের রুটি কেড়ে নিচ্ছে। যেখানে কখনও সুপার মারকেট তৈরি হবে না, সেখানে মরে গেলেও লোক কিনতে যাবে না সেই সব জায়গায় আপনার সরকার এই সব গরিব ছেলেদের চাকুরি দেওয়ার ধান্দা করছে। বলুন তো, আপনার কথা বিশ্বাস করবে যে না এটা সম্ভব। তারপর যা কিছু অসুবিধা হচ্ছে—বেকার ছেলেরা চাকুরির জন্য জ্বালা যন্ত্রণায় ভুগছে, দেশের উন্নয়ন পেছিয়ে চলেছে, সমস্ত রকম অসুবিধা সমস্ত রকম জ্বালা যন্ত্রণা নাকি কংগ্রেসের পাপ। ওনাদের কোনও পাপ নেই, ওনারা সবাই সৎ এবং সাঁচ্চা। নজরুলের কথায় বলি "এই দুনিয়ায় আমরা সবাই পাপী, আপন পাপের বাটখারায় অন্যের পাপ মাপি"। ওনারা ওনাদের নিজের বাটখারায় দিয়ে দেখছে অন্যেরা কত পাপ করেছে। এই ভাবে অপমান করার চেষ্টা করছে অন্যদের। বলুন না, আপনারা কোনও পাপ করেননি? আপনারা যদি পাপ না করেন তবে কচি শিশু দুধের বাচ্ছা মারা যায়? আমার সাথে যাবেন স্যার, আমি দেখিয়ে দেব স্বাস্থ্য কেন্দ্রগুলির কি অবস্থা। তা সত্ত্বেও আপনারা স্বাস্থ্য দপ্তরকে বলছেন—বাহবা বাহবা বেশ বেশ। আমাদের সময় যে সমস্ত ছোট ছোট স্বাস্থ্য কেন্দ্র ছিল সেইগুলি সব মারা গেছে। সেখানে আপনাদের সৃষ্টি অসামাজিক লোকগুলির দৌরাত্ম বেড়ে গেছে, সেখানে দুর্নীতির আখড়া তৈরি হয়েছে একটা আড্ডাখানা তৈরি হয়েছে। ছোট ছোট স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তার বসে আছে, শিয়াল, কুকুর চরছে। সেখানে কি বলছেন? বলছেন সুন্দর বিধি ব্যবস্থা হয়েছে। আপনি বলছেন জন্মের হার কমে গেছে। আপনি জানেন লোক যদি বাড়ে তখন ফসল বাড়াবার ব্যবস্থার হয় লোক যদি বেশি হয় তখন ফসল ফলাবার চেষ্টা বেশি হয়। জন্মের হার কমছে, মৃত্যুর হার কমছে অথচ ৯০ কোটি লোকের দেশ থেকে ১০০ কোটির দেশে

পরিণত হচ্ছি।

[3-10 — 3-20 p.m.]

লোকসংখ্যা একশো কোটির ওপরে চলে গেছে। আমি তাই আপনার মাধ্যমে বলছি, আমাদের অনেকেই এখানে বলেছেন যে, আমরা ফসল তুলছি—ধান থেকে শুরু করে আলু, পাট চাষীরা উৎপাদন করছে। আর আমাদের সরকারের যারা মন্ত্রীবর্গ, তাদের চোখে ঘুম নেই তাদের জন্য কি ধরনের ঘুম নেই—চাষীরা বর্তমানে বোরো চাষে জল পাচ্ছে না। চাষীদের যখন এই অবস্থা তখন এখানে এরা চিৎকার করছেন, চাষীরা সাংঘাতিক ভাবে ভাল আছে। এরা বলছেন, কেন্দ্রীয় সরকারের দৌরাত্মে বাজারের অনেক জিনিসের দাম চড়ে গেছে। সেজন্যই খোল, বীজ, সার থেকে আরম্ভ করে প্রত্যেকটা জিনিসের দামটা বেড়েছে। কিন্তু ফসল যারা তুলছে, বামফ্রন্ট সরকারের অনেকেই বলছেন, দেশের ৭০ ভাগ লোক চাষের সঙ্গে যুক্ত, সেই কৃষক যারা ফসল ফলায়, তাদের খবর কি আপনারা রাখছেন? ধানের দামটা, আলুর দামটা, পাটের দামটা যুতসই কিনা তার খবর কি রেখেছেন? হিমঘরে বসে কলম পিষছেন, কিন্তু হিমঘর কি তৈরি করেছেন তাদের জন্য? অথচ এখানে দেখছি বলছেন, কৃষির ওপরে নির্ভর করে দপ্তরের উন্নতি, আমরা চাই কৃষকের আর্থ সামাজিক উন্নতি। কৃষকদের আর্থ সামাজিক মান সম্মান থাকুক বা না থাকুক একটা দিকে উন্নতি অবশ্যই হয়েছে। যেমন, ক্যাডাররা এখন ক্লাসিক সিগারেট ছাড়া খায় না। সেদিন যাদের দেখেছিলাম সামান্য বিড়ি জুটতো না, সামান্য জামা জুটতো না, আজকে তাদের এই অবস্থা। কাজেই, আজকে আমরা বুঝতে পারছি গরিব মানুষদের সুখ-সুবিধা নিয়ে তাচ্ছিল্য প্রদর্শন করছেন কেমন করে। বক্তব্যের আড়ালে কেবল চোখের জল ফেলছেন, আর সুন্দর সুন্দর কথা বলছেন। এখানে মৎস্যমন্ত্রী নেই, থাকলে তাকে বলতাম। মৎস্য উৎপাদনে আমরা প্রথম হয়েছি, যদিও আমাদের পুরোটা পেটে যায় না। তবুও তিনি পুরস্কার পেয়েছেন। কিন্তু আলুর মন্ত্রী, কৃষিমন্ত্রী তিনি কি পুরস্কার পেয়েছেন? তাকে পুরস্কারের ব্যবস্থা কি আপনি করতে পেরেছেন? কৃষকদের ভাতা দেবার জন্য আপনার সরকার মাথা ফাটাফাটি করছেন। বলুন তো, কতজনকে সামাজিক বিকাশ কেন্দ্র থেকে ভাতা দিয়েছেন? কত জন কৃষককে ভাতা দিয়েছেন? কতজনকে আপনি বৈধব্য ভাতা দিতে পেরেছেন? পারেননি। এই বামফ্রন্ট সরকারের আমলে জেলখানাকে নাম দিয়েছেন 'সংশোধনাগার'। এদেরকে সেখানে পাঠিয়ে দিন। মিথ্যা, কেবলই মিথ্যার বেসাতি করে এমনি করে পশ্চিমবাংলার মানুষকে ধোঁকা দিচ্ছেন এরা। শিক্ষার ক্ষেত্রে অনেক টাকা খরচ করা হয়েছে। শিক্ষার নামে কত রকমের সেকশন আছে। অথচ আজকে শিক্ষকদের পেটে অন্ন যাচ্ছে না। আপনি নিশ্চয়ই জানেন, আমাদের মাইনে দিতে গেলে পি. এফের টাকা নিয়ে মাইনে দিতে হয়। মাস্টার মহাশয়ের

পি. এফের টাকা তুলে তাদের মাইনে দিয়ে মানসম্মান রক্ষা করছেন তাদের। হাসাপাতালে চাকুরির ক্ষেত্রে বলছেন চাকুরি হবে না। সরকার বলছেন, সেখানে কন্ট্রাক্ট সিস্টেমে চাকুরি হবে। ফলে পশ্চিমবাংলায় যতটুকুও কাজ হচ্ছিল, এদের ভ্রান্ত নীতির ফলে সেটুকুও চলে যাচ্ছে। আমি বলতে পারি না যে অগ্রগতি হয়নি। কিভাবে হয়েছে—না আপনি ঘরে ঘরে স্কুল দিয়েছেন। সেই স্কুলে বেঞ্চ নেই, মাস্টার মহাশয় নেই, সাহায্য সহযোগিতা কিছু নেই। নেই কেন, না আমরা চলে যাব। আর কয়েক মাস পরে চলে যাব। সেই চলে যাবার আগে একবার দপ করে জ্বলে ওঠবার চেষ্টা করছেন। জুনিয়র হাইস্কুলকে হাইস্কুল করছেন, হাইস্কুলকে হায়ার সেকেন্ডারি স্কুল করছেন, আর কলেজকে টেনে নামিয়ে দিয়েছেন স্কুলে। শিক্ষকের অভাবে স্কুলগুলো চলছে না। ছাত্রের অভাবে স্কুল চলছে না। সাহায্য সহযোগিতা কিছু নেই। সি. পি. এম. ক্যাডারদের দৌরাত্মে টাকা কড়ি নিজেদের কাছে রাখে না। তাহলে স্কুলের সংখ্যা বাড়াচ্ছেন কেন? শিক্ষকদের সেখানে উন্নতি হয়নি। অথচ বলছেন শিক্ষাখাতে শিক্ষকদের উন্নতির জন্য নাকি অনেক টাকা দিয়েছেন।

আমরা কি আর হেড মাস্টার পাচ্ছি না, কি হল, স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষার মাধ্যমে আপনি হেড মাস্টার নেবেন, হেড মাস্টার পাচ্ছেন না? দলের মাস্টার মশাই পাচ্ছেন না নাকি? নাকি দলের মাস্টার মশাইরা সেখানে যেতে চাইছেন না? আবার পুর্নমূষিকভব? এবারে তো আবার দেখছি সার্কুলার দিয়েচেন—এর চেয়ে—হেড মাস্টার নেওয়ার যে ক্ষেত্রটা আগেকার মতো আমাদের প্রাইভেট ম্যানেজিং কমিটির হাতে যে সিস্টেমে ছিল, সেই সিস্টেমে পেপার অ্যাডভার্টাইজমেন্ট করে দিতে হবে। আমাদের এই যে বোধগম, এই যে বোধদয় এই বোধদয়টা কত দিন পরে হচ্ছে? অথচ শিক্ষা দপ্তরে সব মহা মহা পণ্ডিত আছেন। আর অসীমবাবু তার অর্থে সেখানে—তিনি যে ডোজগুলি দিয়েছেন সেখানে চলছে। স্যার, শুনেছেন কখন, পঞ্চায়েতের মাধ্যমে আমাদের শিশু শিক্ষা কেন্দ্র চলবে? আবার আমাদের সোশ্যাল ওয়েলফেয়ারের—আই. সি. ডি. এস চলছে। স্যার, বলুন তো, আপনার গ্রামে শিশু শিক্ষা কেন্দ্র হলে যেহেতু আপনি সি. পি. এম.-এর বামফ্রন্ট সরকারের অংশীদার, আপনি যেটা বলবেন সেটাই হবে। সেখানে যে শিক্ষককে নেওয়া হবে, স্যার, ভাবুন একবার, বলছে মাস্টারির মতো জায়গায় কাউকে নেওয়া হবে, যদি তোমার ১৮ থেকে ৪০ বছরের মধ্যে উর্দ্ধে বয়স হয়, তোমাকে ঠাউকো নিচ্ছি, তুমি মাসে হাজার টাকা করে পাবে। আর যদি আমার মনের সাথে না মেলে তাহলে পরের বছরে তুমি আউট। স্যার, এতে শিক্ষাকে কি পণ্য করা হচ্ছে না? স্যার, উনি এর জন্য টাকা খরচ করে পশ্চিমবাংলার মানুষের শিক্ষা জগতটাকে কোথায় নিয়ে গিয়ে হাজির করছেন? আবার সেই ছেলেরা যারা—বাচ্ছারা—ঐখানে শিশু শিক্ষাকেন্দ্রে পড়ছিল তারাই আবার সকাল বেলায় তাদের পাশে আমাদের আই. সি. ডি.

এস.-এ সুসংহত শিশু শিক্ষা প্রকল্পে ঐ একই ছেলেরা সেখানে যাচ্ছে। এবং সেখানে তারা পড়াশুনা করছে। টাকা যাচ্ছে, এই সরকারের অথবা কেন্দ্রীয় সরকারের। আর আমরা বলছি, শিক্ষা জগতকে কি ধরনের চালাচ্ছি আমরা। স্যার, জনশিক্ষার মন্ত্রীরা এখানে নেই। স্যার, আমি অবশ্যই আমাদের অর্থমন্ত্রীকে বলব, আপনি কি দেখেছেন আমাদের নিরক্ষরদের স্বাক্ষর কতখানি পেরেছেন জীবনের সঙ্গে? দেখবেন বাচ্ছারা যাচ্ছে যখন স্বাক্ষরতার মিছিল হচ্ছে। প্রাইমারি স্কুলে ওয়ান টু ফোরের ছাত্র-ছাত্রীদের ধরে নিয়ে এসে সেই মিছিলে তাদের হাজির করানো হয়। আর সেখানে কি হয়, ঐ বাচ্ছারা স্লোগান দেয়, আপনাদের বামফ্রন্টের স্লোগান, শিক্ষা আমাদের চাই। শিক্ষা আমাদের বাঁচবার অধিকার। আবার এখন বলছেন শিক্ষাকে বিভিন্নভাবে সম্প্রসারণ করতে হবে। বলতে বলতে যাচ্ছে কারা, ঐ বাচ্ছা যারা প্রাইমারি স্কুলের ছাত্র-ছাত্রী। কোথায় যাচ্ছে, কাদের টানে, জনশিক্ষা মন্ত্রীর টানে, নিরক্ষরতা দূরীকরণে। অসীমবাবু, তারা কি খাচ্ছে, যারা নিয়ে গিয়েছে, ওদের ঐ শানিনিকেতনী ব্যাগ ঝুলি-ঝোলানো অনেকেই আছেন, তারা যাচ্ছেন ; স্যার ভাল ভাল খাবার, পাঁউরুটি থেকে মিস্টি পর্যন্ত উনি খরচ করছেন। এটায় একটু গাত্রদাহ হবে স্যার। কিন্তু কি করব? আজকে মাননীয় অর্থমন্ত্রী আছেন, চলে যাওয়ার সময় হয়েছে, একটু শুনে যান। আজকে এই শান্তিনিকেতনির আর একটা ব্যাগ এসেছে ওর ওখানে। কি আছে? আমি গিয়েছিলাম স্যার, শিক্ষা কমিটির সঙ্গে, সেখানে যা দেখেছি, তা তাজ্জব কি বাৎ স্যার। আমি যেটা বলতে চাইছি, আপনাদের, সেই বুথে যে শিশু শিক্ষা কেন্দ্র হবে তার পরিচালনায় কে আছে, না আপনার পঞ্চায়েত দপ্তর। তার পাশে আর একটা সুসংহত আই. সি. ডি. এস. প্রকল্প, সেটা কে চালাচ্ছে না বিশ্বনাথ চৌধুরি মহাশয়। এদের আবার খাওয়া দাওয়ায় অনেক সময় টান পড়ে—স্যার, সেখানেও গিয়েছি—আজকে এই জনশিক্ষার নাম করে স্বাক্ষরতার নাম করে আপনি জানবেন স্যার, সবচেয়ে বড় ধাপ্পাবাজি যদি চলে তাহলে জনশিক্ষা দপ্তরের ঐখানে চলছে। সেই শেয়াল পন্ডিতের ৭টি বাচ্ছা স্যার, আপনি পন্ডিত মানুষ, আপনি জানেন স্যার, পরপর খেয়ে যাচ্ছে, খেয়ে যাচ্ছে—সি. পি. এম.-এর নেতারা ক্যাডাররা খেয়ে যাচ্ছে, খেয়ে যাচ্ছে—আর একটাকে সাতবার করে দেখাচ্ছে। তারপরে দেখবেন, তার কত রকমের উত্তোরণ। আপনি কি সেইভাবে হিসাব করতে পেরেছেন যে আজকে স্বাক্ষরতায় আপনারা কতখানি কাজ করতে পেরেছেন? তাও আমাদের শিক্ষা দপ্তরে? স্যার, আমরা সবাই বলছি, আপনিও বলছেন শিক্ষা কাতে প্রচুর অর্থ দিচ্ছে, বলুন তো কয়টি মাদ্রাসা করেছেন? আপনারা ২৪ বছরে কয়টি মাদ্রাসা করেছেন? কয়টি টোল খুলেছেন? কয়টি পন্ডিতদের শিক্ষালয় করেছেন? আপনারা চাইছেন এখন যে স্কুলে সংস্কৃত টিচার আছে তিনি যেদিন রিটায়ার্ড করবেন ; আর সেই স্কুলে সংস্কৃত টিচার যাবে না। আর মাদ্রাসা নিয়ে—মনে হয় বললে আপনাদের কাছে বলতে পারি,

নিশ্চয় আমার সেই অধিকার আছে, আমরা মনে হয়, মাদ্রাসা শিক্ষাটাকে একটা বৈমাতৃসুলভ অবস্থায় নিয়ে গিয়েছি স্যার।

[3-20 — 3-30 p.m.]

আপনারা একটু ভেবে দেখবেন, মাদ্রাসা শিক্ষাকে একেবারে কবর দেবার ব্যবস্থা করা হয়েছে। যারা মাদ্রাসা শিক্ষাকে ভালোবাসে না, তারা কোনও শিক্ষাকেই ভালবাসবে না। আপনারা অনগ্রসরদের জন্য, ব্যাকওয়ার্ড ক্লাসের জন্য অনেক কিছু করছেন, কিন্তু মুসলিমদের ব্যাপারে আপনাদের কোনও কোটা আছে কি? মহসিন ফান্ডের টাকা আজকে মুসলিম ছেলে-মেয়েরা পাচ্ছে না কেন? একটা টাকাও আজকে তাদের দেওয়া হচ্ছে না। আজকে পশ্চিমবাংলায় কতগুলো স্কুল আছে যেখানে একটাও মাস্টার নেই, সেখানে স্কুলের প্রাক্তন ছাত্ররা স্কুল চালাচ্ছে। আমি ব্যাঙ্গালোরের কথা বলব না—আমাদের ছেলেরা ডাক্তারি পড়তে পারছে না বলে আজকে তারা পশ্চিমবাংলার বাইরে ডাক্তারি পড়তে যাচ্ছে। আপনারা বিশ্বায়নের বিরোধিতা করছেন, অটোমোশনে বিরোধিতা করে বলছেন অটোমেশন চাই না, আবার আমরা দেখতে পাচ্ছি অটোমেশন থেকে আরম্ভ করে সব জায়গায় আপনারা যাচ্ছেন উদ্বোধন করতে। বিশ্বায়নের দিকে না গেলে আমরা বিশ্বটাকে উপভোগ করব কি করে। অনেকে এখানে চিনের কথা বললেন, রাশিয়ার কথা বললেন, তারা তো বিশ্বায়নের দিকে এগিয়ে গেছে। এখানে অনেকে নরসিমা রাওয়ের নিন্দার পরিবর্তে গুণকীর্তন করেছেন। এখানে আপনারা গ্যাট চুক্তির বিরোধিতা করে অনেক কথা বলছেন, কিন্তু গ্যাট চুক্তির ব্যাপারে কি আপনাদের কোনও সমর্থন ছিল না। তারপের তো মোর্চা সরকার ক্ষমতায় এসেছিল এবং আপনাদের নেতারাও ছিল, তখন আপনারা কেন মুখ বুঁজে ছিলেন। গ্যাট চুক্তির ভিত্তিতে বিশ্বায়নের দিকে আমাদের এগোতে হবে, বিশ্বায়ন ছাড়া আমাদের কোনও পথ নেই। আমাদের কুয়োর ব্যাঙের মতো টিপ টিপ করলে হবে না। তাই আমি আপনাকে বলব, আপনি যে বাজেট এনেছেন তাতে শিল্পের ক্ষেত্রে একটা ঘা লাগবে। আপনি কয়েক মাস আগে বলেছিলেন ১০০ কোটি টাকা আমি রাখছি এই রুগ্ন শিল্পগুলোকে সুস্থ করবার জন্য। আজকে বলতে পারবেন সেই ১০০ কোটি টাকা কোথায়? আপনাদের রাজত্বে যে কারখানা ছয় মাস আগে তৈরি হয়েছিল, এখন সেখানে লালবাতি জ্বলছে, পশ্চিমবাংলায় আজকে সিমেন্ট কোম্পানিগুলোতে লালবাতি জ্বলছে। আর আমাদের কুটির শিল্পের কথা কি বলবেন, চর্মজ থেকে, তন্তুজ থেকে, তাঁত থেকে আরম্ভ করে সব জায়গায় আজকে দাঁতে দাঁতে ঠেকে গেছে। তাই পশ্চিমবাংলার কুটিরশিল্পের কথা আপনি নাম মাত্র লিখেছেন। পিছিয়ে পড়া যে চটশিল্প, রুগ্ন শিল্পগুলোকে আপনারা ভালভাবে সাহায্য করতে পারেননি, অথচ আপনারা হলদিয়া নিয়ে নাচানাচি করছেন। হলদিয়া নাকি আমাদের পশ্চিমবঙ্গের

প্রাণকেন্দ্র। হলদিয়ার অনুসারী প্রকল্পগুলোর কথা আমরা শুনে আসছি, এবং আমাদের ডায়মন্ড হারবার দিয়েও যাওয়ার কথা ছিল, কিন্তু আজও পর্যন্ত আমরা তা দেখতে পাইনি। বক্রেশ্বরের বাঁকা চাঁদের কথা একজন মাননীয় বলে গেলেন, রক্ত দিয়ে আমরা বক্রেশ্বর করেছি। কত বছর লাগল আপনাদের এই বক্রেশ্বর করতে? এই ২৪ বছর রাজত্বে কত রক্ত মানুষের কাছ থেকে আপনারা শোষণ করেছেন এবং তাই নিয়ে এত লাফালাফি করছেন?

বিদ্যুতায়ন নাকি আপনাদের সাংঘাতিক ভাবে বেড়েছে। আমাদের অন্যান্য নেতৃবর্গ একেবারে নানরকম হিসাব, তথ্য দিয়ে দেখিয়েছেন আপনারা সকলের নিচে। সবার নিচে, সবারা পিছে, সব হারাদের পিছে। এর যোগ্য উত্তর দিতে হবে না?

'যারে তুমি নীচে ফেল সে তোমারে বাঁধিবে, যে নীচে।

পশ্চাতে রেখেছ যারে সে তোমারে পশ্চাতে টানিছে।

অজ্ঞানের অন্ধকারে আড়ালে ঢাকিছ যারে।

তার মঙ্গল ঢাকি পড়িবে সে ঘোর ব্যবধান।।'

সেইজন্য দেখুন দক্ষিণ ২৪ পরগনায় আপনাদের এক নেতা আজকে বিপ্লব সৃষ্টি করে দিয়েছেন। বলুন তো, আপনাদের নেতা নয়? এত দিন পরে আপনাদের ভুলগুলো বুঝতে পেরেছে, বঞ্চনা বুঝতে পেরেছে, আপনাদের ঠগবাজি বুঝতে পেরেছে, তাই আজকে বাতাসে বাতাসে মিলিয়ে যাচ্ছে। এক জন বাতাসের গন্ধে চলে গেল, আর এক জন চলে যাবে বাতাসে সুবাস নিয়ে। বলুন তো, এই কান্ড-কারখানাগুলো কাদের জন্য? দক্ষিণ ২৪ পরগনা দারুন ভাবে বঞ্চিত। কলে-কারখানায়, সব সব জায়গায় বিক্রি করে দেওয়ার একটা প্রচেষ্টা শুরু করেছেন। বলুন তো স্যার, জ্যোতি বসুর সময় আরম্ভ হয়েছিল কোথায়? না, আমার মতো এক হতভাগ্য এম. এল. এ.-র ডেরায়। নামটা কি রায়চক। সেখানে কি আলোচনা হ'ল? গন্তব্য পশ্চিমবঙ্গ, ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল। আমি তো স্যার বুক ফুলিয়ে সব জায়গায় বলতাম, আমি কংগ্রেসের লোক হলেও বামফ্রন্টের তারিফ করছি। আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু সেখানে বসে বড় বড় বিজনেস ম্যাগনেটদের নিয়ে গেছেন, পশ্চিমবঙ্গ কাজ শুরু করবেন। কোথায় পৌঁছল সেই গন্তব্য পশ্চিমবঙ্গ? ম্যাকেঞ্জি যে রিপোর্ট দিয়েছে এবং তার কতখানি আপনার কাছে রিপোর্টেড হয়েছে? অনেক সংস্থার নাম দিয়েছেন—এত করেছি, অত করেছি। কিন্তু সত্যিকারের হিসাব আপনি লিখছেন, না পরের মুখে ঝাল খেয়ে এই রিপোর্ট আপনি চালিয়ে দিচ্ছেন? আপনি অর্থনৈতিক সংস্কারের কথা বলেছেন। বলেছেন অনেক ভাল কাজ হয়েছে।

আমরা সেটা অস্বীকার করছি না। বলছেন ট্যাক্স সরলীকরণ করতে গিয়ে কোথায় নিয়ে এসেছেন। আমাদের আর্থিক সঙ্গতিকে ভাল করে দিয়েছেন। সেটা কি পরিষ্কার করে বলবেন না? আমার বক্তব্য হচ্ছে, সব দিক থেকে ভাল করবার চেষ্টা থাকলে করতে পারতেন। প্রত্যেকটা ক্ষেত্রে, আপনাদের চলার পথে চরম বিভ্রান্তি ছিল। আপনাদের এই বিভ্রান্তি এবং ভ্রান্ত নীতির ফলে আজকে পশ্চিমবাংলার জনসাধারণ যে আশা-আকাঙ্খা করেছিল চাকরি পাবে, একটা ভাল পশ্চিমবঙ্গ উপহার পাবে সেটা তারা পাবে না।

অন্য দিক বাদ দিয়ে শুধু শিল্প এবং স্বাস্থ্য ধরছি। বলছি, স্বাস্থ্যটা একেবারে ওছা হয়ে গেছে। এত খারাপ হয়েছে যে বলার নয়। কংগ্রেসিরা এই রাজ্যে যে স্বাস্থ্য ব্যবস্থা করেছিল সেটা তারা ভোগ করবে বলে করেনি। কিন্তু আপনারা কি করেছেন? বলুন তো, সেই সব প্রাইমারি হেলথ সেন্টারগুলোতে ডাক্তার দিতে পেরেছেন? পারেননি। বলুন গ্রামীণ হাসপাতাল তৈরি করেছেন? চলে যান আমতলায়, দেখবেন তলায় শুধু পচা আম পড়ে আছে, ডাক্তার নেই, ওষুধ নেই, পত্তর নেই। আর ছোট ছোট যে সব হেলথ সেন্টারগুলো ছিল, সেই সব সমূলে উৎপাটিত হয়ে গেছে। তাই আমি বলতে চাইছি, আজকে এই বাজেটে অসীমবাবু যে ভাবে ধাপ্পার পর ধাপ্পা দিয়েছেন, একেবারে সুগার কোটিং দিয়ে উপহার দিয়েছেন, তাতে আপনাদের সংশোধনাগারে পাঠানো উচিত। এটা করতে পারলে আজকে লাঞ্ছিত কৃষক থেকে শুরু করে বিধবা মায়েরা পর্যন্ত একটু শান্তি পাবে। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বিবৃতি এখানে উপস্থিত করেছেন, তাকে আমি সমর্থন জানাচ্ছি। স্যার, আজকে বাজেট বিতর্কের সূচনায় মাননীয় বিরোধী সদস্য সোভিয়েত রাশিয়া, চিনের অর্থনীতির বিষয়, সেখানকার পার্টি কংগ্রেসের কয়েকটা লাইন তুলে ধরেছেন। সেই প্রসঙ্গে সীতরাম ইয়েচুরির কথাও বললেন—হয়ত সবটা বলেননি বা জেনেও ভুল ভাবে উত্থাপন করেছেন। সেটা হল এই চিনের পার্টি নিশ্চিতভাবে আমদানি করার বিরোধী নয়। কিন্তু তারা নির্ধারিত ক্ষেত্রে আমদানির পক্ষে, আর তারা নির্বিচার আমদানির বিরোধী। আমরা বামপন্থীরা যারা সরকারে আছি আমরাও আমদানির বিরোধী নয়। আমরাও যে ক্ষেত্রে উন্নতমানের কৌশল প্রয়োজন, সেক্ষেত্রে আমদানির সমর্থনে আছি। কিন্তু থাইল্যান্ড থেকে যে চাল আনা হচ্ছে সেটা আমাদের দেশের কোনও স্বার্থে লাগবে? আমার দেশের জিনিস কাজে না লাগিয়ে অন্য দেশ থেকে আমদানি করা হচ্ছে। দক্ষিণ আফ্রিকা থেকে কয়লা আমদানি করা হচ্ছে কার স্বার্থে? আমার দেশের কেরালায় নারকেলের চাষ হয়। সেই নারকেল থেকে তেল তৈরি হয়। অথচ সে ক্ষেত্রেও বাইরে থেকে নারকেল তেল আমদানি করা

হচ্ছে। কার স্বার্থে করা হচ্ছে? তাই এই ধরনের উদার আমদানি করার আমরা বিরোধী। তবে আমরা উন্নত প্রযুক্তির আমদানি করার বিরোধী নই। এই উদার আমদানি করার নীতি গ্রহণ করার ফলে আমরা কি সুফল দেখতে পাব? আমরা দেখছি—১৯৭৮ সালে মহারাষ্ট্রে দারিদ্র সীমার নীচে বাস করতেন ৬৭.৮ শতাংশ মানুষ। এই উদার আমদানিকরণ নীতির ফলে সেখানে কতটা অগ্রসর হতে পেরেছি—না সেখানে দাঁড়িয়েছে ৪৩.০৫ শতাংশে। মধ্য প্রদেশে ছিল ৪৬.৭ শতাংশ ছিল ১৯৭৮ সালে। সেটা কমে দাঁড়িয়েছে ৪০.২ শতাংশ। আর আমরা যারা উদার আমদানিকরণ নীতিকে মেনে নিতে পারিনি, এখানে পশ্চিমবঙ্গে শতকরা ৫১ জন মানুষ দারদ্রিসীমার নীচে বসবাস করতেন, আজকে সেই সংখ্যা কমে দাঁড়িয়েছে ২০ শতাংশে এসেছে। তাহলেই দেখুন যারা উদার আমদানিকরণ নীতির সমর্থক তাদের আর্থিক অবস্থা কি দাঁড়িয়েছে, আর আমরা যারা এই নীতির বিরোধী আমাদের পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের আর্থিক অবস্থা কি দাঁড়িয়েছে। এটা আমি সবাইকে ভেবে দেখার জন্য অনুরোধ করব। এবারে আমি শিক্ষাতে আসছি। শিক্ষা ক্ষেত্রে আমরা কোনওটাকে গুরুত্ব দেব। আমাদের সমাজের মুষ্টিমেয় কিছু মানুষ আছেন, যাদের এলিট বলি। যাদের বিত্ত আছে, যারা নানাভাবে শিক্ষা গ্রহণ করতে পারে। যাদের থেকে আমাদের গুরুত্ব বাড়বে বেশি। আমাদের দেশের সাধারণ মানুষের জনশিক্ষা যেটা আমাদের জাতীয় শিক্ষা নীতির অন্যতম প্রধান বৈশিষ্ট্য, সেই দিকেই গুরুত্ব দেবে। আমার বিচারে ডাউন ইনফিলট্রেশন নীতি অনুসরণ নয়, জন শিক্ষার দাবি মেটানোই সোশ্যাল ওয়েলফেয়ার স্টেটের প্রধান কর্তব্য হওয়া উচিত এবং সেই নিরিখেই আমাদের সরকার যথেষ্ট সফল বলে মনে করি। আমাদের রাজ্যে এ পর্যন্ত মোট ৫২ হাজার ৩৬৫টি প্রাথমিক বিদ্যালয় আছে। প্রথা বর্হিভূত শিক্ষা কেন্দ্র আছে দু' হাজার পাঁচশোটা। আমার বিধানসভা কেন্দ্র আমি দেখাতে পারি ৮১টা শিশু শিক্ষা কেন্দ্র আছে। আমার বিধানসভা কেন্দ্র পাঁশকুড়াতে এমন কোনও গ্রাম নেই যেখানে প্রাথমিক বিদ্যালয় নেই। প্রাথমিক শিক্ষা কেন্দ্র এবং শিশু শিক্ষা কেন্দ্র দুটো মিলিয়ে যদি ধরি তাহলে আমাদের রাজ্যে এমন কোনও গ্রাম পাওয়া যাবে না যেখানে এই শিক্ষা কেন্দ্র নেই। সুতরাং আমি দায়িত্ব নিয়ে বলছি যে সারা ভারতবর্ষে কোনও রাজ্য কেরালা ছাড়া অন্য কোনও রাজ্যে আছে কিনা যথেষ্ট সন্দেহের অবকাশ আছে। সাধারণভাবে শিক্ষা সংক্রান্ত কতগুলো গুরুত্বপূর্ণ নীতি আমাদের সরকার অনুসরণ করেছে, সেই বিষয়ে বললে ব্যাপারটা স্বীষ্টিকৃত স্পষ্টকৃত হবে। যারা বললেন যে পশ্চিমবঙ্গে শিক্ষা ব্যবস্থা ভেঙে পড়েছে তাদের উদ্দেশ্যে বলি সারা ভারতবর্ষে এমন কোনও রাজ্য আছে কি যেখানে, এমন কোনও রাজ্য দেখাতে পারেন যেখানে শিক্ষার পরিচালন ব্যবস্থায় অভিভাবকদের প্রতিনিয়ত ক্রমবর্ধমান অংশগ্রহণের বন্দোবস্ত। আপনারা কি দেখাতে পারবেন সারা ভারতবর্ষের কোনও রাজ্যে প্রতিনিয়ত পরিচালক সমিতির নির্বাচন হয়, পর্ষদের নির্বাচন হয়, সংসদের নির্বাচন হয়,

সিন্ডিকেটের নির্বাচন হয়। দেখাতে পারবেন কোনও রাজ্যে একমাত্র কেরালা ছাড়া? এটা কি শিক্ষা সংক্রান্ত একটা সুনির্দিষ্ট দৃষ্টিভঙ্গি প্রতিফলন নয়। এমন কোনও রাজ্য দেখাতে পারবেন? এমন কোনও রাজ্য আছে যেখানে জোর করে সরস্বতীর বন্দনাকে চাপিয়ে দেওয়া হয় না? এখানে ধর্মীয় নিরপেক্ষতার নীতিকে অনুসরণ করা হচ্ছে, ইতিহাসকে বিকৃত করা হচ্ছে না। ভারত মহাসাগরকে হিন্দু মহাসাগর বলে চিহ্নিত করা হচ্ছে না। ভারতবর্ষের কোনও রাজ্য আছে যেখানে নিয়ম মতো পরীক্ষা গ্রহণ করা হয় এবং ফল প্রকাশ করা হয়। কোনও রাজ্য এখানে দেখাতে পারবেন না। যে মাতৃভাষা মাতৃদুগ্ধ সম, সমধিক গুরুত্ব আরোপ করা হয় পশ্চিমবঙ্গে ছাড়া কোনও রাজ্যে? শিক্ষা মানে তো নতুন একটা ব্যাপার না। সামগ্রিকভাবে যে শিক্ষানীতি গ্রহণ করে চলেছেন সেটা এলিটদের জন্য নয়, ডাউন ইনফিলট্রেশন থিয়োরি নয় সেটা সার্বিক জনশিক্ষার নীতি, সার্বিক সাক্ষরতার নীতি। শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার একটা যুগান্তকারি পদক্ষেপ গ্রহণ করেছেন। আপনারা এটা দেখতে পাবেন না। এক চক্ষু বিশিষ্ট কানা হরিণের মতো আপনারা কিছু দেখতে পাবেন না। হ্যাঁ, আমাদের কিছু ঘাটতি আছে যে ছেলেমেয়েরা আমাদের প্রাথমিক শিক্ষায় শিক্ষিত হওয়ার পর তাদের আমরা উচ্চমাধ্যমিক শিক্ষার স্তর পর্যন্ত নিয়ে যেতে পারছি না। তার প্রধান কারণটা কি? কারণটা কি এই যে রাজ্য সরকার মাহিনা নিচ্ছে, এই কারণে পারছে না, রাজ্য সরকার মিড ডে মিলের ব্যবস্থা করতে পারছেন না সেই কারণে পারছে না, রাজ্য সরকার তফসিলিদের টাকা দিচ্ছে না সেজন্য পড়তে পারছে না। ব্যাপারটা তা নয়। পারছে না তার মূল কারণ সামাজিক, অর্থনৈতিক কারণের শিকার। সারা ভারতবর্ষে যদি এই ভাবে উদার আমদানিকরণ চলতে থাকে তাহলে ভারতবর্ষের অর্থনীতি ক্রমান্বয়ে দুর্বল হয়ে পড়বে। গ্রামে গঞ্জের বাজার বিদেশি পণ্যে ভরে যাবে। এখানকার পয়সা ড্রেনেজ হয়ে চলে যাবে বাইরের দেশে। কারণ আমাদের দেশের যারা তারা তো বেবি ফুড খেয়ে বড় হয়নি তারা বড় হয়েছে সাবু বার্লি খেয়ে তারা প্রতিযোগিতায় পেরে উঠবে সেই কারণে নির্বিচারে আমদানির নীতির আমি বিরোধিতা করি। তার ফলে কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে, তার ফলে কৃষকের স্বার্থের প্রতিটি ক্ষেত্রে প্রতিবন্ধকতার সৃষ্টি করছে এর ফলে সামাজিক অর্থনৈতিক সংকট সৃষ্টি হচ্ছে। এ সমস্যা সর্বভারতীয় সমস্যা। এই সমস্যা এই রাজ্যেরই শুধু নয়, এই সমস্যা সারা ভারতবর্ষে। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব সেই দিকে বিশেষ গুরুত্ব দিয়ে দেখবেন, এই বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৬ তারিখে আমাদের অর্থমন্ত্রী যে ভোট অন অ্যাকাউন্ট পেশ করেছেন আমি তার বিরুদ্ধে। সর্বপ্রথমে ভোট

অন অ্যাকাউন্ট ইংরাজিতে যাকে বলে লেমডাক মানে খোঁড়া হাঁস। যে ঘাটতি শূণ্য বাজেট দিয়ে বামফ্রন্ট সরকার শুরু করেছিলেন আর সেই ঘাটতি শূণ্য বাজেট সাড়ে ২৪ বছরে ল্যাংচাচ্ছে। কোথায় এসে দাঁড়িয়েছে সেটা আমরা আজকে সম্যক উপলব্ধি করতে পারছি। অসীমবাবুকে স্মরণ করিয়ে দিই উনি বিদেশি ডিগ্রি হোল্ডার, শ্রদ্ধেয় অর্থনীতিবিদ। ইংরাজিতে একটা কথা আছে লাই, টোটাল লাই স্ট্যাটিস্টিক্স। অসত্যের থেকে বড় সম্পূর্ণ অসত্য এবং তার থেকে আরও বড় সংখ্যাতত্ত্ব। সম্পূর্ণ সংখ্যা ত্বত্ত্বের উপর দাঁড়িয়ে উনি অনেক গোলাপি রঙ গুলে সমাজের সামনে স্বপ্নের বাতাবরণ দিয়েছেন। স্বপ্নই যদি দেখাতে হয় তাহলে পান্তা ভাতে পেঁয়াজ দিয়ে খাবেন? কেন পোলাও খাবেন না? এ স্বপ্ন সেই স্বপ্নেই নিয়ে গেছে। এর একটা চোট উদাহরণ দিয়ে বলছি, উনি ৮ লক্ষ লোকের চাকরির কথা বলছেন, সাধুবাদ জানাই। কিন্তু আজকে সাড়ে ২৪ বছরে রেজিস্ট্রিকৃত বেকার হচ্ছে ৫৮ লক্ষ। আন-রেজিস্ট্রিকৃত নয়। আজকে শিল্পের আলোচনায় আমি পরে আসছি। আমাদের সরকারে পক্ষের বন্ধুরা বারবার করে বলেছেন সারা ভারতবর্ষের মধ্যে আমরা এগিয়েছি প্রগতির দিকে। প্রগতি মানে কি পিছনের দিকে যাওয়া। আজকে সেখানেই নিয়ে এসেছেন। ১৯৯৯-২০০০ সালে রাজ্যে ৯,৭২০টি ক্ষুদ্র শিল্প সংস্থা নথিভুক্ত হয়েছে। চলতি আর্থিক বছরে ২,৬৩১ স্থাপন হয়েছে। অর্থাৎ যা নথিভুক্ত হচ্ছে তার চার গুণের এক ভাগ। আজকে আমরা শিল্পে কোনও জায়গায় দাঁড়িয়েছি। আমরা শ্মশানের উপর দাঁড়িয়েছি। যাই হোক আমি পরে সেই আলোচনায় আসছি। ছেলেবেলা থেকে পড়ছি, শুনেছি এবং সেই ঘড়ানায় মানুষ, শিক্ষাই আনে চেতনা, চেতনা আনে বিপ্লব। সেই বিপ্লব আজ কোথায় এসে দাঁড়িয়েছি। আমাদের জনসংখ্যা কি নেমে গেছে। ১৯৯১-৯২ সালে প্রাইমারি স্কুলের সংখ্যা ৫১,০২১টি, আপনার স্ট্যাটিস্টিক্স আপনার ইকোনমিক রিভিউ থেকে বলছি, এই ৫১,০২১টি আবার আমরা ১৯৯৬-৯৭ সালেও দেখলাম। তাহলে সংখ্যাটা বাড়েনি, এটাই কি প্রগতি? ভদ্রলোকের এক কথা। জুনিয়র হাই স্কুল ১৯৮০-৮১ সালের প্রথম আর্থিক সমীক্ষায় বলেছে ৩,৬৯৬টি।

আবার আসুন ১৯৯১-২০০০-এ কত বলছেন? ৩,০১৯। আর, ২০০০-০১ সালে তা কমে গিয়ে ২,৩৮৩ হল। শিক্ষা কোনও জায়গায় যাচ্ছে? মাননীয় অসীমবাবু নিশ্চয় এব্যাপারে তার চিন্তা-ভাবনা কি তা বলবেন। একটা জাতিকে যদি মেরুদন্ড নিয়ে সোজা হয়ে দাঁড়াতে হয় তাহলে প্রথমে চাই শিক্ষা এবং সাথে সাথে চাই স্বাস্থ্য। কিন্তু স্বাস্থ্য এবং শিক্ষার ক্ষেত্রে আজকে বেহাল অবস্থা বিরাজ করছে। স্বাস্থ্যে আমরা কোথায় আছি? ১৯৯৪-৯৫-তে হেলথ সেন্টারের সংখ্যা ছিল ৮,১২৬। ১৯৯৯-২০০০ সালে কত হল? ৮,১২৬। কোথাও বাড়েনি। তাহলে কি সব রোগ কমে গেল? পশ্চিমবাংলা থেকে কি রোগ নির্মূল হয়ে গেল? ভাবতে হবে তো। বেডের অবস্থা আরও ভয়াবহ। হেলথ সেন্টারে ১৯৯৪-৯৫ সালে শয্যার সংখ্যা ছিল ১২,৪৮৬। ১৯৯৯-২০০০ সালে শয্যার

সংখ্যা কমে গিয়ে হল ১২,৩১৯। ভাবতে পারা যায় না। এবং এর জন্য আজকে পশ্চিমবাংলায় চিকিৎসার উপর কারও ভরসা নেই। এমন কি বর্তমান মুখ্যমন্ত্রীরও নেই এবং তাই তিনি চোখ দেখাতে কিউবা যান। কারণ তিনি জানেন পশ্চিমবাংলায় কেউ যদি দু-পায়ে হাসপাতালে যায় তাকে চার পায়াতে করে বেরোতে হয়।

আজকে শিক্ষায় উন্নয়ন কোথায়? ভাবতে অবাক লাগে। আমি সেদিনও বলেছিলাম, এই যে ভোট-অন-অ্যাকাউন্ট, এটা সম্পূর্ণ প্রাক-নির্বাচনী বাজেট। এখানে আমরা দেখতে পাচ্ছি আপনারা প্রায় ২৫ হাজার স্কুলকে ওয়ান-ম্যান স্কুল করতে চাচ্ছেন। হোয়ার অ্যাজ, আমি আগেই বলেছি, প্রাথমিক বিদ্যালয়গুলো তুলে দেওয়ার পরিকল্পনা নিয়েছেন। সেখানে বলছেন, ছাত্র কম তাই স্কুল তুলে দিচ্ছি। আজকে স্কুলগুলোর অবস্থা কি? ছাত্র আছে তো শিক্ষক নেই, শিক্ষক আছে তো ক্লাস রুম নেই, ক্লাস রুম থাকলে বেঞ্চ নেই। একটা বেহাল অবস্থা চলছে, সাড়ে ২৪ বছরে নাভিশ্বাস তুলে দিয়েছেন। আজকে একই জায়গায় দাঁড়িয়ে তিনি তার বাজেট যে ভাবে করেছেন তার দু-একটা উদাহরণ রাখব।

আজকে ৩.৯-এ তিনি বলছেন, 'প্রয়োজনের তুলনায় মাত্র ৭ শতাংশ।' ১,৪৮৭ কোটি টাকা কেন্দ্রের কাছে চেয়েছিলেন। নিশ্চয় প্রয়োজন আছে, আমি অস্বীকার করছি না, নিশ্চয় দরকার আছে। কিন্তু অসীমবাবুর মতো এই ধরনের লোক, যিনি ন্যাচারাল ক্যালামিটিসের মিটিং-এ ছিলেন, তিনি ভাল ভাবে জানেন ৫০০ কোটি টাকার ফান্ড করা হয়েছে এবং সেখান থেকে ১০৩ কোটি টাকা দেওয়া হয়েছে। তাহলে কত শতাংশ? ২৩ শতাংশ। আবার যদি পুরোটাও দিয়ে দিত পশ্চিমবাংলাকে তাহলেও কিন্তু ওয়ান থার্ডের বেশি হয় না। সত্যটা স্বীকার করুন। মাননীয় অসীমবাবুকে প্রশ্ন রাখব, আজকে অ্যাডজর্নমেন্ট মোশনেও রেখেছিলাম, আপনি গত বছর ৭৯ কোটি টাকা হাডকোর লোন নিয়ে যমুনা, ইচ্ছামতি সংস্কারের কাজে হাত দেবেন বলেছিলেন।

[3-50 — 4-00 p.m.]

স্বরূপনগরে ভেড়ি সংস্কারের কাজ বন্ধ হয়ে পড়ে আছে। আপনারা সেই ভেড়ি সংস্কারের কাজ হতে দেননি কেন? এই বন্যা কি মনুষ্য সৃষ্ট বন্যা নয়? কেন আজকে টাকা স্যাংশন করেছেন? মাননীয় দেবব্রতবাবু, তিনি মন্ত্রী মহাশয়,—তিনি বলে গিয়েছেন যে, আগামী বছরেও এই মাসের প্রথম সপ্তাহে বন্যা হবে। মাননীয় বুদ্ধদেববাবুকে একটা কথা বলি, পুলিশ প্রশাসনকে নিয়ে মাছের ভেড়ি, ইটের পাঁজা সংস্কার না হলে আগামী বছরেও বন্যা হবে। মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করি টাকাটা কি ড্রেনেজ করার জন্য? ব্যাপারটা কি? আজকে এরা কাঁদছে। আজকে সেই জায়গায় দাঁড়িয়ে একের পর এক ঘটনা আমরা দেখছি, আমরা মজা লুটছি। কেন? এটা কি নির্বাচনের

আগে বলে? আজকে এই জায়গায় প্রশ্ন, কেন চূর্ণী নদী কপোতাক্ষীর মুখে খুলে দিয়েছিলেন? উত্তর ২৪ পরগনার বাগদা, বনগাঁ, গাইঘাটা, হাবড়া অশোকনগর বন্যায় ডুবছে। অনেক টাকা ৭৯ কোটি টাকা স্যাংশন করেছিলেন। আমি আপনাকে বার বার বলেছিলাম বাগজোলা খাল মুক্ত করে সংস্কারে হাত দিন। আপনি কেন্দ্রীয় মন্ত্রী মাননীয় তপন শিকদারকে নিয়ে সংস্কারে হাত দিয়েছিলেন। কিন্তু এখন কেন সংস্কার হতে দেবেন না? কারণ রাজনৈতিক দলের নেতার পুত্র, ভাই, ভাতিজা তাদেরকে নিয়ে চলেছেন। তাই কেন্দ্রীয় সরকারের ঘাড়ে দোষ চাপাচ্ছেন। বন্যা নিয়ন্ত্রণের জন্য আপনি একটা পার্মানেন্ট সলিউশন করছেন না কেন? বন্যা নিয়ন্ত্রণে বড় বড় প্রোজেক্টের জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্যের দরকার। এ ব্যাপারে আমরা এক মত। কিন্তু বন্যা নিয়ন্ত্রণের জন্য শর্ট টার্ম কাজটা কে করবে? শর্ট টার্মের কাজ করার দায়িত্ব রাজ্য সরকারের। সেই দায়িত্ব থেকে আপনারা হটছেন কেন? তাই আজকে বন্যা ব্যপারে অনেক বলার আছে। সেই দিকে যাব না, না গিয়ে একটা কথা বলব। হলদিয়া পেট্রোকেমিক্যালের ব্যাপারে বলি—এক কুমির ছানা কতবার দেখাবেন? হলদিয়া পেট্রোকেমিক্যালের উপর বক্তব্য রাখতে গেলে সময় চলে যাবে। হলদিয়া পেট্রোকেমিক্যাল যদি এতই লাভ জনক হয়, যদি এত কিছু থাকে তাহলে ৪৯ পারসেন্ট শেয়ার তারা কেন বিক্রি করতে চাইছেন? আজকে বিদ্যুৎ নিয়ে ৩.১৯ প্যারাতে বলছেন যে, বিদ্যুতে আমরা তর তর করে এগিয়ে চলেছি, আমাদের উপর বাবা বক্রেশ্বর গ্রোথ রেট ৮.৪, ওড়িষ্যায় বিদ্যুতের গ্রোথ রেট ৭.৭, আর ওয়েস্ট বেঙ্গলে বিদ্যুতের গ্রোথ রেট কত? ওয়েস্ট বেঙ্গলে বিদ্যুতের গ্রোথ রেট ২.৯। আসুন না আমরা নিজেদের পিঠ নিজেরাই চাপড়াই। বড় ভাল আছি আমরা। আজকে বিদ্যুতে আমরা টোয়েন্টি-ফিফথ পজিশনে দাঁড়িয়েছি। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করেছিলাম, সামনে মাধ্যমি পরীক্ষা, লোডশেডিং হচ্ছে, ছাত্ররা পড়তে পারছে না। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, 'বিদ্যুৎ ঠিক আছে, কিন্তু ডিস্ট্রিবিউশনে কিছু প্রবলেম আছে। ব্যাপারটা একই, রেজাল্ট একই। বিদ্যুৎ নিয়ে বলার নিশ্চয়ই অবকাশ থাকে না।

মাননীয় অর্থমন্ত্রী, আপনি আপনার বাজেট ভাষণের ৩.২০ প্যারায় কি বলছেন, আপনি বলছেন, 'উচ্চ শিক্ষার প্রসারের সঙ্গে সঙ্গে কারিগরি শিক্ষার প্রসার ও প্রয়োজনীয় যোগসূত্র স্থাপন' ইত্যাদি, ইত্যাদি, ইত্যাদি। সমস্তটাই সত্যের অপলাপ করেছেন। আমরা কোথায় দাঁড়িয়ে আছি? কেন আমাদের ছেলেরা ইঞ্জিনিয়ারিং পড়তে রাজ্যের বাইরে চলে যাচ্ছে, কেন আমাদের ছেলেরা ডাক্তারি পড়তে রাজ্যের বাইরে চলে যাচ্ছে? আপনি বলছেন, আপনারা অনেকগুলো ইঞ্জিনিয়ারিং কলেজ করেছেন। কত করেছেন? যেখানে মহারাষ্ট্রে ১৫৭টি, কর্ণাটকে ১৩৩টি, তামিলনাড়ুতে ৯৬টি সেখানে ওয়েস্ট বেঙ্গলে ১৭টি। ছাত্র সংখ্যা দেখুন, আমাদের রাজ্যে মাত্র ২৯৯৭। আর মহারাষ্ট্রে ২৫ হাজার। কর্ণাটকে

২০ হাজার। তামিলনাড়ুতে ১৪ হাজার। পরিশেষে আমি এখানে একটা কথাই বলতে চাই—আমাদের মাননীয় অর্থমন্ত্রী বিদেশের ডিগ্রি নিয়ে এসেছেন, তিনি কিছুই জানেন না তা নয়। তিনি সব জানেন। জেনে শুনে উনি ওর বাজেট বক্তৃতা বাজেট বক্তৃতা ৩৬ পাতায় শেষ করেছেন ৪২০ দিয়ে। অর্থাৎ এই যে ভোট অন অ্যাকাউন্ট বাজেট, এটা ৪২০।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্র ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় গত ১৬ই ফেব্রুয়ারি যে বাজেট উত্থাপন করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করে দু' একটা কথা বলছি। স্যার, বিরোধীরা প্রথমেই বললেন, ভোটের দিকে তাকিয়ে থাকি নাকি এই বাজেট করা হয়েছে। আমি ওদের এই কথার সম্পূর্ণ বিরোধিতা করছি। কারণ বাজেরে একটা নিয়ম আছে—প্রতি বছরই বাজেট হয় এবং সেটা কখনওই ভোটের দিকে তাকিয়ে হয় না। এটা আমার বিরোধী বন্ধুদের জানা উচিত। মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণের কোথাও একটা অসত্য তথ্য নেই। কেন্দরীয় সরকারের যোজনা কমিশনের রিপোর্টে যে তথ্য দেয়া আছে সেগুলোই এখানে উল্লিখিত হয়েছে মাত্র। যারা পড়াশুনা করেন তারা এটা জানেন। আমাদের রাজ্য সরকার যে কাজগুলো করেছেন এবং যে কাজগুলো করতে চান তা পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষরা বুঝতে পেরেছেন, সে জন্যই তারা আবার এই সরকারকে ফিরিয়ে নিয়ে আসবেন, এ বিষয়ে আপনারা নিশ্চিন্তে থাকুন। বিরোধিদের যে কোনও কর্মসূচি নেই, এটাও তারা খুব ভালভাবেই জানেন। যদি ওরা কোনও ভাবে সরকারে আসেনও সরকার চালাবেন কি করে? ওদের যেহেতু কোনও কর্মসূচি নেই, সেহেতু ওদের সরকার চালাবার ক্ষমতাও নেই। ফলে মানুষ কখনওই ওদের সরকার করতে সুযোগ দেবেন না। আমাদের গোটা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্য সরকারই ভূমি সংস্কারের ক্ষেত্রে সবচেয়ে বেশি কার্যকরি ভূমিকা গ্রহণ করেছেন। কেন্দ্র নানা ভাবে এ রাজ্যের প্রতি লাগাতার অবহেলা এবং বঞ্চনা করে চলেছে। তা সত্ত্বেও শিল্প বিনিয়োগ থেকে শুরু করে কোনও ক্ষেত্রেই রাজ্যকে আর দমিয়ে রাখা সম্ভব হচ্ছে না। এই প্রসঙ্গে আমি বলছি—

উদয়তি যদি ভানু পশ্চিমে দিক বিভাগে

বিকশতি যদি পদ্মং পর্বতানাং শিখাগ্রে

প্রচলতি যদি মেরু শীততাং যাতি বহ্নি

ন চলতি খলু বাক্যং সজ্জানানাংকদা চিৎ।

সজ্জন ব্যক্তি কখনও কথার খেলাপ করে না। বামফ্রন্ট সরকার যা যা প্রতিশ্রুতি দিয়ে এসেছে তা তা পালন করেছেন। শোভনদেববাবু মনে মনে এটা বিশ্বাস করেন, কিন্তু বাইরে প্রকাশ করেন না। ওরা শিক্ষার কথা বললেন। শিক্ষা হচ্ছে মানুষের মধ্যে একটা বিরাট আন্দোলনের মতো। নিরক্ষরতা দূরীকরণ আন্দোলনের মধ্যেই তার একটা বিরাট প্রতিফলন ঘটেছে। সর্বস্তরের মানুষ এক সাথে সমবেত হয়ে এই আন্দোলনকে বহুলাংশেই সফল করে তুলেছেন। এটা আজ আর অস্বীকার করা যায় না। এখানে বেকার সমস্যার কথা বলা হ'ল। কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন প্রতি বছর এক কোটি করে বেকারকে চাকরি দেবেন। অথচ আমরা বাস্তবে কি দেখছি, প্রতি বছর আরও বেশি সংখ্যায় মানুয কর্মচ্যুত হচ্ছেন। কেন্দ্রীয় সরকার মানুষকে নতুন কাজ দেওয়া তো দূরের কথা, পুরোনো কাজে যারা নিযুক্ত আছেন তাদেরও কাজ থেকে তাড়িয়ে দিচ্ছেন। এরপরেও ওরা বলছেন বেকারত্ব দূরীকরণের কথা। আমাদের রাজ্যের ৯টি জেলায় যে ভয়াবহ বন্যা হয়ে গেল, সেই বন্যার ক্ষয়ক্ষতির ক্ষতিপূরণ হিসাবে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ১,৪৮৭ কোটি টাকা চেয়েছিলাম। আর কেন্দ্র দয়া করে কত দিল, না ১০৩ কোটি টাকা। যেখানে ২ কোটি মানুষ বন্যায় ডুবে ক্ষতিগ্রস্ত, হাজার মানুষ যেখানে মারা গেছেন সেখানে তাদের শ্রাদ্ধশান্তি পিন্ডদানের জন্য ১০৩ কোটি টাকা দিলেন। লজ্জা করে না? ওদের লোক এখানে পরিদর্শনে এসেছিলেন। কি পরিদর্শনে? বন্যা, না ৩৫৬ ধারা জারি করা যায় কিনা সেটাই পরিদর্শনে এসেছিলেন? পশ্চিমবাংলার মানুষ ওদের কখনও ক্ষমা করবেন না, এটা ওরা জেনে রাখুন।

এই বাজেটে আমরা দেখেছি, বক্রেশ্বর, হলদিয়া এই সমস্ত শিল্প সৃষ্টির কথা বলা হয়েছে এবং বিদ্যুৎ তৈরির কথা বলা হয়েছে। বিদ্যুতের আগে যে সংকট ছিল সেই সংকট এখন অনেকটা মুক্ত। তাহলেও এটা ঠিকই, মাধ্যমিক পরীক্ষার সময়ে ছেলে-মেয়েরা অভিযোগ আনছে যে তারা বিদ্যুৎ পাচ্ছে না, ফলে পড়াশুনা করতে পারছে না। আমাদের রাজ্যে বিদ্যুৎ আছে, কিন্তু তার সঠিক ডিস্ট্রিবিউশন যাতে হয় সেটা দেখা দরকার। কারণ, ছাত্ররাই দেশের ভবিষ্যৎ। তাদের পড়াশুনা যদি বিঘ্নিত হয় তাহলে তারা ছেড়ে কথা বলবে না। এর পর উচ্চ-মাধ্যমিক পরীক্ষা। সবক্ষেত্রেই ছাত্ররা একই কথা বলছে। সুতরাং বিদ্যুতের পরিষেবা ভাল করুন। ডিস্ট্রিবিউশন যাতে ভাল করে করা যায় সেই দিকে নজর দেবেন। এখানে মাদ্রাসা শিক্ষার কথা বলা হয়েছে। এই সরকার মাদ্রাসা শিক্ষাকে কখনও অবহেলা করেছে? করেনি। তবে আরও ভাল করা উচিৎ। সংস্কৃতের জন্য চতুষ্পাঠিতে শিক্ষা-দীক্ষা যাতে ভাল হয় তার জন্য অধ্যাপকদের মাহিনা দেবেন। সামান্য ডিয়ারনেস দেওয়া হয়। এই ডিয়ারনেস ছাড়াও চতুষ্পাঠিতে অধ্যাপকদের মাহিনা দেবার ব্যবস্থা করুন। বেদ-বেদান্ত, উপনিষদ, ন্যায়, যোগ, বৈশষিক এই ষড়দর্শনের পঠন-পাঠন যাতে ভালভাবে হয় তার জন্য যথোযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। ভারতের কৃষ্টি,

ভারতের ঐতিহ্যকে রক্ষা করার জন্য চতুষ্পাঠির উপর নজর দেওয়া উচিৎ। জাতপাতের উর্দ্ধে থেকে সর্বস্তরের মানুষকে নিয়ে এগিয়ে চলা উচিৎ। ধর্মের ধ্বজা তুলে যারা ধর্মকে বিনষ্ট করতে চাইছে তারা প্রকৃতই ধর্ম কি তা তারা জানে না। ভারতবর্ষ এক জাতি, এক প্রাণ। ভারতীয় দর্শনে বলা আছে, "সংগচ্ছধ্বং সংবদধ্বম, সংবোমনাংসি জানতাম"। সবাইকে নিয়ে কাজ করার কথা বলেছেন। সেখানে গৈরিকিকরণের কথা বলা নেই। জাতিতে জাতিতে ভেদাভেদ, ধর্মে ধর্মে পার্থক্যের কথা বলা নেই। সারা ভারতবর্ষ এই নীতিতেই বিশ্বাস করে চলেছে। সুতরাং আপনাদের এগুলো বোঝা উচিৎ। আমাদের দেশ বিশ্ব কবি রবীন্দ্রনাথ ঠাকুরের দেশ, আমাদের দেশ কাজি নজরুল ইসলামের দেশ, আমাদের দেশ স্বামী বিবেকানন্দের আদর্শে উদ্বুদ্ধ। এখানে মারামারি, কাটাকাটি, পাঁশকুড়া লাইন এই সব চলবে না। এখানকার মানুষকে ধোঁকা দেওয়া চলবে না। মানুষে-মানুষে সামাজিক সম্পর্ক গড়ে তুলতে হবে। মানুষই তার গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করবেন। জোর করে ভোট দেওয়ানো যায় না। মানুষকে তার ইচ্ছামতো, খুশিমতো ভোট দিতে হবে এবং তাদেরই ভোটের মাধ্যমে আগামী বছর বামফ্রন্ট সরকার-এর রজত-জয়ন্তী পালন হবে এবং এটাও নিশ্চিত, আরও ২৫ বছর পরে বামফ্রন্ট সরকারের সুবর্ণ জয়ন্তী উৎসব আপনাদের দেখে যেতে হবে। আপনারা কখনও সরকারে আসতে পারবেন না। ভুল করেও পশ্চিমবাংলার মানুষ আপনাদের মসনদে বসাবেন না। তাই আমি মনে করি, এই বাজেটে প্রতি ছত্রে-ছত্রে সত্য কথা বলা আছে এবং ডঃ অসীমকমার দাশগুপ্তের বাজেটে মানুষের প্রতি অসীম ভালবাসার কথা আবার ফুটে উঠেছে। সেইজন্য তাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ২০০১ থেকে ২০০২ সালের যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করছি। ভারতবর্ষের মানুষ আজকে বিপন্ন এবং পশ্চিমবাংলার মানুষ আজকে বঞ্চিত হচ্ছে কেন্দ্রীয় সরকারের নয়া নীতির ফলে। আজকে ভারতবর্ষে দেশি এবং বিদেশি ঋণের পরিমাণ প্রায় ৯ লক্ষ কোটি টাকায় দাঁড়িয়েছে এবং রাজস্ব যাচ্ছে ৫৬ শতাংশ। এই যে আর্থিক সংকট এই আর্থিক সংকট আজকে কৃষকদের উপর চাপিয়ে দেওয়া হয়েছে। তাই পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট সাধারণ মানুষের বাজেট বলে আমি মনে করছি। মাননীয় বিরোধী দলের সদস্য, শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় মহাশয় চিন দেশের তথ্য দিলেন। চিন সমাজতান্ত্রিক দেশ—এটা আমরা জানি। কিন্তু সেখানেও ইলেক্ট্রনিক এবং কম্পিউটারের মাধ্যমে খেলাধুলা হয়। কিন্তু ভারতবর্ষে এমন অনেক মানুষ আছে যারা খোলা আকাশের নিচে কাল টাকাচ্ছে, তারা চিকিৎসা পাচ্ছে না, তারপর শিশু শ্রমিক তৈরি করছে। এর জন্য দায়ী কারা—সেই কথা এক বারও বললেন না? আজকে ভারতবর্ষের এই রকম একটা পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার

বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্য দিয়ে যেখানে ৭০ শতাংশ মানুষ কৃষির উপর নির্ভরশীল সেই কৃষিতে ভরতুকি দিয়ে কিভাবে চাষাবাদ করা যায়, কিভাবে ধান উৎপাদনে প্রথম হওয়া যায়, তার জন্য চেষ্টা করে যাচ্ছেন। জমির দিক থেকে কম হলেও আমরা আলু উৎপাদনে প্রথম স্থানে আছি। আগে আমাদের রাজ্যে পাট উৎপাদন হত। কিন্তু সেই পাট থেকে যে থলি তৈরি হত আজকে তার পরিবর্তে সিন্থেটিক থলিতে চাল, সার, গম ইত্যাদি ব্যবহার করার জন্য পাটের উৎপাদন উঠে যাচ্ছে। তার পরিবর্তে ধান, আলু দেখা যাচ্ছে আজকে উদারীকরণ নীতির ফলে।

বন্ধ কলকারখানার শ্রমিকদের কাজের সুযোগ সৃষ্টি করার জন্য আমি বলব, যেগুলি লাভজনক হতে পারে সেই সমস্ত বন্ধ কলকারখানা খোলার ব্যবস্থা করতে পারলে বেকারত্ব খানিকটা দূর করা যেতে পারে। স্যার, আপনি জানেন, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আজকে সার, পেট্রোল, ডিজেল, কেরোসিন, কৃষি যন্ত্রপাতির উপর থেকে ভরতুকি তুলে নেওয়া হচ্ছে। গত মরশুমে বোরো চাষের জন্য সব জায়গায় জলের ব্যবস্থা করা যায়নি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, প্রতিটি মৌজাতে যাতে বিদ্যুৎ পৌছে দেওয়া যায় তার ব্যবস্থা করা হবে। এই প্রসঙ্গে আমি বলব, চাষের খেতে বিদ্যুৎ পৌছে দেওয়ার ব্যবস্থাটা সর্বাগ্রে করা দরকার সেচের সুবিধার্থে। মাননীয় মন্ত্রী মহাশয় সঠিক্‌ভাবেই কৃষক ও খেত মজুরদের কথা চিন্তা করেছেন। তিনি তাদের জন্য প্রভিডেন্ট ফান্ডের ব্যবস্থা করার কথা চিন্তাভাবনা করছেন। এর জন্য মাননীয় অর্থমন্ত্রীকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এবারে যে ভয়াবহ বন্যা হয়ে গেল তাতে ৯টি জেলাতে ব্যাপক ক্ষয়ক্ষতি হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে ৫ হাজার ৮৮২ কিঃ মিঃ রাস্তা তিনি করবেন, ৫২টি সেতু করবেন এবং কর্মসংস্থানের ব্যবস্থা করার জন্য মৎস্য চাষ ও পশু পালন ইত্যাদির উপর জোর দেবেন। তিনি কৃষকদের উৎপাদিত ফসল সমবায়ের মাধ্যমে ক্রয় করার কথাও ভাবছেন। এই প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রীকে বলব, বেকার ছেলেরা যারা ব্যাঙ্ক থেকে লোন নিয়ে পশুপালন করছেন—হাঁস, মুরগি পালন করছেন তাদের উৎপাদিত ফসলের দাম কিন্তু তারা পাচ্ছেন না। তাদের উৎপাদিত মাংস, ডিম ইত্যাদি ঠিক মতো দামে তারা বিক্রি করতে পারছেন না। সমবায়ের মাধ্যমে এগুলি যাতে বিক্রি করতে পারছেন না। সমবায়ের মাধ্যমে এগুলি যাতে বিক্র করা যায় তার ব্যবস্থা করলে খুবই ভাল হয়। এর পর মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব, তিনি জানেন, ভয়াবহ বন্যাতে কৃষকরা একেবারে নিঃস্ব হয়ে গিয়েছেন। সমবায় থেকে ঋণ নিয়ে তারা যে ফসল উৎপাদন করেছিলেন তা প্রায় সবই নষ্ট হয়ে গিয়েছে। যেটুকু বেঁচে ছিল রোগ, পোকার আক্রমণে তাও নষ্ট হয়ে গিয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব, কৃষকরা সমবায় থেকে যে স্বল্প মেয়াদি ঋণ নিয়েছিলেন সেগুলি দীর্ঘ মেয়াদি ঋণে পরিণত করার ব্যবস্থা করুন। আমি আশা করি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সহৃদয়তার সঙ্গে এটা বিবেচনা করবেন।

আমার জেলাতে অনেক চাষ নষ্ট হয়ে গিয়েছে, কাজেই চাষীরা আজ খুবই বিপন্ন, তাই তাদের কথা ভাবা দরকার। স্যার, কেন্দ্রীয় সরকার মানুষের উপর যে বোঝা চাপাচ্ছেন তাতে তারা খুবই বিপন্ন অপরদিকে কৃষকরা তাদের ফসলের ন্যায্য দাম না পেয়ে আরও কষ্টের মধ্যে পড়ছেন। তাদের কথা বিশেষভাবে চিন্তা করার অনুরোধ জানিয়ে, বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের বাজেটের উপর সাধারণ আলোচনার প্রায় শেষ পর্বে আমার পূর্ববর্তী বক্তার বক্তৃতা শুনে ভাবছিলাম তিনি সবটা বিরোধিতা করেও কি করে বাজেটকে শেষ পর্যন্ত সমর্থন করলেন? সবটার বিরোধিতা করে শেষে তাকেই কি করে সমর্থন করা যায় আমি জানি না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে যে বাজেট বক্তৃতা রেখেছেন তা আমি খুব মন দিয়ে যত্ন করে পড়লাম। তিনি অনেক সুন্দর সুন্দর কথা এখানে বলেছেন। তিনি বলেছেন, ৫ বছরে পাড়ায় পাড়ায় ইঞ্জিনিয়ারিং কলেজ করে দেবেন, তিন বছরে সমস্ত জায়গায় মাথা পিছু ৪০ লিটার করে জল দেবেন, ৫ বছরের মধ্যে সমস্ত বাড়িতে বাড়িতে বিদ্যুৎ পৌঁছে দেবেন, রাস্তাঘাটগুলি সুন্দর করে দেবেন, ৫ বছরে স্বনিযুক্তি প্রকল্পে সমবায় ব্যাঙ্কের মাধ্যমে তিন লক্ষের কর্মসংস্থানের ব্যবস্থা করবেন, ৫ বছরে ৪০ লক্ষ মানুষকে চাকরি দেবেন।

এত আশাবাদী কথাবার্তা শুনে মনে হয়েছিল এটা আমাদের হজম হবে কিনা। আর সেটা যদি সত্যি হয় তাহলে তো স্বপ্নের দেশ হয়ে যাবে এটা এবং তাহলে আর বাজেট বক্তৃতা করতে হবে না। কিন্তু কয়েকটি ছোট্ট জিনিসের প্রতি বিদ্যান অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ কব এবং আশা করব, তিনি যেভাবে সমস্ত বিষয়ের প্রতি লক্ষ্য রাখেন সেরকম নজর দেবেন এ ব্যাপারে। উনি বলেছেন, প্যারা ৪.৯-য়ে বলেছেন—'আগামী দিনে অভিজ্ঞতার ভিত্তিতে আরও গুরুত্ব দেওয়া সম্ভব রুগ্ন শিল্প পুনরুজ্জীবন এবং বন্ধ কল-কারখানা খোলার ক্ষেত্রে। রাজ্য সরকারের সঙ্গে যুক্ত যে ৬৭টি সংস্থা আছে, তার মধ্যে ১৬টিতে ইতিমধ্যেই লাভজনক করা সম্ভব হয়েছে।' ৬৭টির মধ্যে ১৬টি সংস্থা লাভজনক হলে ৫১টি লোকসান সংস্থা হয়। এবং যে ১৬টি লাভজনক হয়েছে, তারা চার বছর ধরে লাভ করছে। তাহলে ২৪ বছর ধরে প্রায় সবগুলি সংস্থাই লোকসানি সংস্থা ছিল এবং সংস্থাগুলোকে দিনের পর দিন শত শত কোটি টাকা ভরতুকি দিয়ে চালানো হয়েছে। উনি বলেছেন—'পরিচালনার উন্নতি এবং দায়বদ্ধতার ভিত্তিতে একটা বিশেষ উদ্যোগ নেওয়ার কথা চিন্তা করা হয়েছে, যাতে এর মধ্যে সম্ভাবনাময় প্রতিটি সংস্থাকে আগামী পাঁচ বছরের মধ্যেই ধাপে ধাপে ক্ষতি কমিয়ে লাভজনকভাবে চালানো যায়।'

যদি চালানো না যায় তাহলে কি হবে? সেক্ষেত্রে উনি বলেছেন—'অন্যথায় কর্মীদের স্বার্থে এবং সামাজিক দৃষ্টিভঙ্গি অটুট রেখে, সংস্থাগুলোকে অন্য ধরনের উৎপাদন এবং ব্যবহারের দিকে যেতে হতে পারে।' আমি অত্যন্ত বিনীতভাবে বলতে চাই ভাষার কারিগরি বাদ দিয়ে, আজকে কেন্দ্রীয় সরকারকে যেহেতু অসংখ্য সংস্থা লোকসানে চলার কারণে বাধ্য হয়ে সেসব তাদের বন্ধ করে দিতে হচ্ছে, উনিও সেদিকেই চলেছেন। দিনের পর দিন সংস্থাগুলো লোকসানে চলার কারণে সরকারি কোষাগার থেকে যে প্রচুর টাকা চলে যাচ্ছে, সেটা এতদিনে উনি উপলব্ধি করতে পেরেছেন, এটা আনন্দের। অবশেষে সেই উদ্যোগ নিলেন, কিন্তু সেটা নিতে ২৩ বছর দেরী হয়ে গেল। কর্মীদের দায়বদ্ধতা এবং দায়িত্বশীলতাও দরকার ছিল, কিন্তু সেটাও দেখানো যায়নি। আমাকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, এস. ই. বি. বছরের পর বছর শত শত কোটি টাকা লোকসান করে আজকে তলানির দিকে পৌঁছেছে, স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনও তলানিতে পৌঁছেছে। এক্ষেত্রে দায়বদ্ধতাকে আপনারা মেলাতে পারছেন না এবং তার ফলে আমরা একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছি। এস. ই. বি.-তে একজন নতুন চেয়ারম্যান এসেছেন। তিনি বলেছেন—কোনও কথা শুনব না, এস. ই. বি-কে লাভজনক সংস্থা করতেই হবে। আমি বলব, আপনাকেও এরকম উদ্যোগ নেওয়া দরকার। আজকে দায়বদ্ধতার কথা বলে সংবাদপত্রের শিরনামে আসা যায়। আজকেরই একটি সংবাদপত্রের শিরোনামে দেখলাম, সেখানে বলা হয়েছে—অফিসে এসে বসে বসে কাগজ পড়া, পান খাওয়া, উল বোনা, এসব চলবে না। কিন্তু গত ২৩-২৪ বছর ধরে এক্ষেত্রে যে অবস্থা তৈরি হয়েছে তার বিরুদ্ধে এত দিন কোও ব্যবস্থা না নিয়ে হঠাৎ করে তাদের দায়বদ্ধতার কথা স্মরণ করিয়ে দিয়ে হাততালি পাওয়া যেতে পারে, কিন্তু কাজের কাজ কিছু হবে না। আমি আর একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি বলেছেন প্যারা ৪.১২-তে 'গত তিন বছরে ৮,০০০ শিশু শিক্ষা কেন্দ্র স্থাপিত হয়েছে পঞ্চায়েতের তত্ত্বাবধানে এবং কারিগরি শিক্ষা কমিটির পরিচালনা, যেখানে শিক্ষা সহায়িকারা দায়বদ্ধতার ভিত্তিতে নিযুক্ত হয়ে পাঠদান করছেন।

মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ কব, পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চলে যে ৮,৫০০ শিশু শিক্ষা কেন্দ্র করেছেন তার মধ্যে যে কোনও জায়গায় যে কোনও দিন যান, নিজে ব্যক্তিগত ভাবে যান, খবর না দিয়ে গিয়ে উপলব্ধি করুন কি অবস্থা সেখানে। আমি নিজে দু-চারটি সংস্থার কথা জানি, সেখানে যখন কিছু খাওয়ানো হয় বা উৎসব হয়. তখন ১০০ জন থাকে, যখন কোনও বিশিষ্ট মানুষ যান বা বি. ডি. ও. যান তখন ৫০ জন উপস্থিত থাকে আর যখন শিক্ষা দান হয় তখন ২৫ জন থেকে ৩০ জন থাকে। অথচ বিল হয় ১০০ জনের নামে এবং সেই অনুযায়ী বেতন দিতে হয়। এই ক্ষেত্রে দায়বদ্ধতা আছে কিনা আমি জানি না। এর সঙ্গে আপনি বলেছেন এই যে ৮,০০০ শিশু

শিক্ষা কেন্দ্র স্থাপন করেছেন তাতে "এই অগ্রগতির ভিত্তিতে আগামী ৫ বছরের মধ্যে প্রাথমিক শিক্ষায় এই রাজ্য সার্বজনীনতা অর্জন করা অবশ্যই সম্ভব হবে"। আমি জানি না আপনি এই ধরনের হাস্যকর সিদ্ধান্ত কি ভাবে নিলেন। আমি যখন প্রথম আসি তখন আপনার প্রথম বাজেট বক্তৃতায় বলেছিলেন আই. আর. ডি. পি.-র মাধ্যমে অনেক বেশি মানুষের কর্মসংস্থানের কথা। আমি বলেছিলাম আই. আর. ডি. পি. একটা ধাপ্পা, এটার উপর আপনি নির্ভর করবেন না। আই. আর. ডি. পি.-র টাকা নিয়ে ব্যক্তিগত ভাবে খেয়ে নিচ্ছে ফ্রিজ, টি. ভি. কিনছে। কারণ এর একটা বড় অংশ ফেরত দিতে হয় না। ব্যাঙ্কের সঙ্গে চুক্তি করে এই সমস্ত করছে। আসলে মানুষের রুজি রোজগারের পথ হচ্ছে না। যাই হোক আপনি এখন আর. আই. আর. ডি. পি.-তে কর্মসংস্থানের নজির দেখিয়ে বলেননি যে এত বেশি কর্মসংস্থান হবে। এটা দেখে আমি খুশি। সেই রকম শিশু শিক্ষা কেন্দ্র আপনি নিজে দেখবেন যে একটা অবাস্তব ব্যাপারে পরিণত হচ্ছে। গ্রামাঞ্চলে শিশু শিক্ষা কেন্দ্রর কি অবস্থা সেটা সবাই জানেন। আমি আর একটা বিষয়ে আপনার দৃষিটি আকর্ষণ করছি। ১.৪ নম্বর অনুচ্ছেদে একটা কথা দিয়ে শুরু করেছেন। শুরু যেটা করেছেন সেটা অবশ্য পুরানো কথা—যে ব্যাঙ্ক বিমা শিল্পে ব্যাপকভাবে বিদেশি শক্তির প্রবেশ ঘটানো হয়েছে। তারপর আপনি বলেছেন, 'ইদানিংকালে রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কগুলি লক্ষ্যণীয় ভাবে দক্ষতার উন্নতি করা সত্ত্বেও তাদের মালিকানার প্রায় ৬৬ শতাংশ বেসরকারি হাতে তুলে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গে অবস্থিত রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রেও মালিকানার ৬৬ শতাংশ বেসরকারিকরণের সিদ্ধান্ত চাপানো হচ্ছে। এ ছাড়া কলকাতা শহরের উপর এই ব্যাঙ্কগুলির লাভজনক শাখাগুলি বন্ধ করা শুরু হয়েছে, এবং আশঙ্কা করা হচ্ছে যে, এই লাভজনক এলাকাগুলিতেই এরপর বিদেশি ব্যাঙ্কগুলিকে শাখা খুলতে অনুমতি দেওয়া হবে। এই সকল সিদ্ধান্তের ফলে ব্যাঙ্ক ও আর্থিক প্রতিষ্ঠানগুলি ইতিমধ্যেই তাদের সামাজিক দৃষিভঙ্গি হারিয়ে ফেলতে শুরু করেছে। পশ্চিমবঙ্গে ব্যাঙ্কগুলির ঋণ আমানতের অনুপাত আরও কমে দাঁড়িয়েছে মাত্র ৪৫ শতাংশে, এবং জেলাতে এই অনুপাত অনেক ক্ষেত্রেই ২৫ শতাংশেরও নীচে নেমে গেছে।" আপনি এটা বলেছেন, এর সঙ্গে যোগ করে ৪.৭ অনুচ্ছেদে বলেছেন "সমবায় ব্যাঙ্কগুলির মজুত আমানতের (বর্তমানে মোট প্রায় ৪,০০০ কোটি টাকা) গতি প্রকৃতির ভিত্তিতে আগামী ৫ বছরে এই আমানতের পরিমাণকে অন্তত ৫ গুণ বৃদ্ধি করা সম্ভব, এবং সম্ভব ঋণদান ব্যবস্থারও সম্প্রসারণের। বর্তমানে রাজ্যে স্বনির্ভর জোষ্ঠি সংখ্যা প্রায় যে আট হাজারে পৌঁছেছে, তাকেও আগামী ৫ বছরে এক লক্ষে বৃদ্ধি করা যায়।" আপনি আশার কথা বলেছেন। এটা বলতে গিয়ে এটা নিয়ে রাজনৈতিক আক্রমণ করেছেন। এই ব্যাপারে একটা কথা বলা যেতে পারে আজ থেকে ২৫ বছর আগে ডালহৌসি পাড়ায় যখন ব্যাঙ্কগুলির আধুনিকীকরণ শুরু হয়েছিল তখন আপনার দল বিরোধিতা করেছে। তখন সেই গণ

উদ্যোগকে আপনারা নষ্ট করে দিয়েছিলেন। এখন যে ভাবে গণ উদ্যোগ নেওয়া হচ্ছে সেখানেও আপনারা বাধা দিচ্ছেন। তখন সেই গণ উদ্যোগ যদি নেওয়া হত এখন যে ক্ষতি সহ্য করতে হচ্ছে সেটা আর হত না। আপনি বলেছেন ঋণ আমানত কমে যাচ্ছে। এই হাউসের মধ্যে রাজ্যের সমবায় ব্যাঙ্কের একজন অগ্রণী ব্যক্তি আছেন। আমাদের জেলার সমবায় ব্যাঙ্ক পশ্চিমবাংলার সমবায় ব্যাঙ্কগুলির মধ্যে প্রথমে আছে। তিনি এক সময় মালিকানায় ছিলেন, এখন তিনি চেয়ারম্যান হয়ে আছেন পরিচালন মন্ডলীর। একাধিকবার ব্যক্তিগত ভাবে ওনার সঙ্গে আমার আলোচনা হয়েছে, আমি জিজ্ঞাসা করেছি এই ব্যাঙ্কগুলিতে ঋণ আমানতের পরিমাণ কমে যাচ্ছে কেন? তিনি বলেছেন ব্যাঙ্কগুলিতে মানুষ লোন নিতে আসে কিন্তু দিতে পারে না। একটা সার্বিক রাজনৈতিক প্রচেষ্টা, একটা সার্বিক সামাজিক প্রচেষ্টা, একটা সার্বিক সংঘবদ্ধ প্রচেষ্টা যদি না হয় তাহলে ঋণ আমানতের পরিমাণ বাড়ানো যাবে না। মোনমোহন সিং ব্যাঙ্কগুলির ক্ষেত্রে যখন দেখলেন নকল লাভ দেখানো হচ্ছে তখন তিনি নন-পারফরমিং অ্যাসেটগুলিকে আলাদা করে দিলেন। তারপর দেখা গেল ব্যাঙ্কগুলিতে লোকসান হচ্ছে। মোনমোহন সিং-এর থাপ্পড় খেয়ে লাভ করতে শুরু করল যখন ওরা ব্যাড ডেটগুলিকে বাদ দিতে আরম্ভ করলেন।

[4-20 — 4-30 p.m.]

সমবায় ব্যাঙ্কের সেই চেয়ারম্যান এবং পরিচালন মন্ডলীর সদস্য প্রাক্তন চেয়ারম্যান, শৈলজা দাস বলেছেন, প্রতি বছর আমরা যে টাকা দিই, প্রতি বছর আমরা যে টাকা লোন দিই—আমাদের ইনকাম অনেক বেশি ছিল—আজকে যে টাকা দিচ্ছি তা ফেরৎ আসছে না। আমাদের সেজন্য লোকসান হচ্ছে। আজকে এখানে সমবায়ের পক্ষ থেকে যে আইন করেছিলেন, সেটা এমন একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে যে সেটা ভয়ঙ্কর। আপনি বলেছেন, সমবায় ব্যাঙ্ক যারা চালান, তাদের চতুর্থ শ্রেণীর কর্মচারি নিয়োগের জন্য আপনাদের কাছে অনুমতি নিতে হবে। সমবায় ব্যাঙ্কের কর্তা ব্যক্তিরা বলছেন, প্রতি বছর নিয়ম করে আমরা ইলেকশন করি এবং ইলেকশনের মাধ্যমে আমরা নির্বাচিত হই। আমরা আমাদের শেয়ার হোল্ডারদের কাছে দায়বদ্ধ। কিন্তু কর্মচারি কাকে নিয়োগ করব, সেখানে ওরা আপনাদের খবরদারি শুনবেন না। তারজন্য ওরা হাইকোর্টে গেছেন। বর্তমানে সমবায় ব্যাঙ্কে কর্মী নিয়োগ বন্ধ আছে। গোটা বিষয়টাকে নতুনভাবে ভেবে দেখার জন্য আমি অনুরোধ করব। আপনাদের এই চাপাচাপির জন্য সমবায় ব্যাঙ্কের অগ্রগতি ব্যাহত হবে। অন্যদিকে ঋণ আমানতের পরিমাণও কমে যাবে—রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কের যে অবস্থা হয়েছে সেই অবস্থা হবে। আমি আর একটা বিষয় আপনার নজরে আনতে চাই, যদিও এটি পুরনো কথা, তবুও এটা না বলে পারছি না। আপনি ৩.৮ অনুচ্ছেদে

বলেছেন, এই বছরে যে ভয়াবহ বন্যা হয়েছিল, সেই ভয়াবহ বন্যায় বন্যার্তদের জন্য ১০ লক্ষ ত্রিপল এবং ৬৪ লক্ষ টন খাদ্যশস্য আপনি পাঠিয়েছেন। যদিও আপনি ১০ লক্ষ ত্রিপল দিয়েছেন বলেছেন, সংবাদপত্রের পাতায় এ নিয়ে নানা ধরনের খবর প্রকাশিত হয়েছে। আপনি দেননি বলে খবল প্রকাশিত হয়েছে। আমি মনে করি এটা মিথ্যাচার। তবে আজ থেকে তিন-চার বছর আগেকার একটা ঘটনার কথা আমার মনে পড়ছে। তিন-চার বছর আগে আমার এলাকায় কংসাবতীর বাঁধ ভেঙে যাওয়ায় লক্ষ লক্ষ মানুষ বন্যার কবলে পড়েছিল। বন্যাক্লিষ্ট মানুষ তারা খোলা আকাশের নীচে রাস্তায় বসে ছিল। আমি তাদের নিয়ে মাননীয় অর্থমন্ত্রীর সঙ্গে কতা বলতে বাংলোয় গিয়েছিলাম। সেই সময়ে সম্মানীয়া মন্ত্রী ছায়া বেরা বসে ছিলেন। আমি সেদিন বলেছিলাম, লোকেরা এত কষ্ট নিয়ে, এত দুর্দ্দশা নিয়ে মাথার ওপরে আকাশ নিয়ে রাস্তায় বসে আছে। এই সমস্ত মানুষদের জন্য আপনি কিছু ত্রিপল দিন। আপনি সহানুভুতির সঙ্গে বলেছিলেন, দু' হাজার ত্রিপল আমি কালকেই পাঠিয়ে দেব। আমি জেলা শাসকের কাছ থেকে জানতে পারি, মানুষ আন্দোলন করেছিল বলে সেটা আপনি বাতিল করে দিয়েছেন। আমি বেদনাহত হয়েছিলাম। আমি একজন শিক্ষিত মানুষের কাছ থেকে এই রকম ব্যবহার পেয়ে মর্মাহত হয়েছিলাম। আমি একজন শিক্ষিত মানুষের কাছ থেকে শিক্ষিত মানুষের ব্যবহার আশা করেছিলাম। সেই সমস্ত মানুষ তারা আজও বেঁচে আছে। তারা সেদিনের সেই কষ্টের কথা ভোলেনি। আমরা বেঁচেছিলাম রামকৃষ্ণ মিশন, ভারত সেবাশ্রম এবং লুথার্ন ওয়ার্ল্ড সার্ভিস তাদের বদান্যতার জন্য। তারা আমাদের পাশে এসে দাঁড়িয়েছিল এবং সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছিল। এই সমস্ত মানুষদের ওপরে যে মানুষ এই রকম ব্যবহার করতে পারেন, তাহলে সেই মানুষ অন্য এলাকার মানুষের ওপরে কি রকম ব্যবহার করতে পারেন তা ভেবে আমি খুবই উদ্বিগ্ন এবং চিন্তিত। এই সমস্ত মানুষদের সম্বন্ধে ভাবা দরকার। যে ধরনের আশাবাদের কথা উনি গত পাঁচ বছর ধরে শুনিয়েছেন, সেই ধরনের আশা বাস্তবায়িত হবার সম্ভাবনা গত চার বছরে আমরা যেমন দেখিনি, আগামী দিনেও তা দেখতে পাব না। সরকার পক্ষের মাননীয় সদস্য যারা ওধারে বসেন, তারা বলেন, আমরা যেমন বিরোধিতা করি, ওরা তেমনি সমর্থন করেন। কিন্তু এর ভেতরের চিত্রটা যখন ওরা বুঝতে পারবেন, হাজার হাজার কোটি টাকা যা দেনা আছে, ফাঁকি আছে, সেই সব কথা যখন ওরা বুঝতে পারবেন, তখন ওরা বলবেন—তোমায় এই নৌকায় উঠে পড়েছি। আগে জানলে তোর এই ডাঙা নৌকায় চড়তাম না।

**শ্রী প্রত্যুষ মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ২০০১-২০০২ সালের পশ্চিমবঙ্গে সরকারের অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব করেছেন এবং যে সময়ে বাজেট প্রস্তাবিত হচ্ছে আমাদের দেশের স্বাধীনতার পরে এত বিপদজনক এবং জটিল পরিস্থিতির মধ্যে আমাদের সমস্ত রাজ্য সরকারগুলিতে পড়তে হচ্ছে এবং আমাদের পশ্চিমবঙ্গের

সরকারকে আরও বেশি এবং আরও নানা রকম প্রতিকূলতা এবং বাধা যা কেন্দ্রীয় সরকার বারে বারে করে থাকেন তার মধ্যে আমাদের পশ্চিমবঙ্গের উন্নয়ন, পশ্চিমবঙ্গর সার্বিক অগ্রগতির বিরোধিতা, সমালোচনা এবং তারা ভাবছেন যে আমরাই ভারতবর্ষের একটা সরকার। আমাদের প্রতিপক্ষ মাননীয় সদস্য শোভনদেববাবু যে বক্তব্য রাখলে আমার মনে হচ্ছে পশ্চিমবঙ্গ সরকার যেন ভারতবর্ষের সরকারে পর্যবসিত হয়েছে। তারা চিনের উদাহরণ টানলেন, তারা গ্লোবালাইজেশনের কথা বললেন, লিবারালাইজেশনের কথা বললেন, প্রকারান্তরে সেইগুলিকে সমর্থন করলেন। এবং তারা স্থান কাল পাত্র বিবেচনা করছেন না। আমরা একটা রাজ্যের কথা বলছি, আপনারা এখানে সমালোচনা করবেন ঠিকই, কিন্তু কোনও পরিপ্রেক্ষিতে সেই সমালোচনা করা উচিত— আমি তাদের উপদেশ দিতে চাই না, আমি বলতে চাইছি, আমরা রাজ্য সরকার বিগত কয়েক বছর ধরে যে কথা বলতে চাইছি, গোটা দেশে স্বাধীনতার পরে আমাদের দেশের কৃষি ব্যবস্থাকে জনমুখী করার জন্য আমূল ভূমি সংস্কারকে তীব্রভাবে কার্যকরি করার জন্য এবং গ্রামাঞ্চলের ক্রয় ক্ষমতা বৃদ্ধি করে তার উপরে শিল্পায়নকে এগিয়ে নিয়ে যাওয়ার যে কথা তা নূতন কথা নয়। কিন্তু আমাদের কাছে এই বিকল্প ছাড়া পথ নেই। আমরা জানি ভারত সরকারের যারা অবস্থান করছেন তারা যে সমস্ত পদক্ষেপগুলি গ্রহণ করছেন, আজকে নিশ্চিতভাবে ইউনিপোলার ওয়ার্ল্ড এর বিপদ আছে, নিশ্চিতভাবে আজকে সমস্ত রকমভাবে বিশ্বের যে ধনী দেশগুলির যাদেরকে জি. এইট. কান্ট্রি বলা হয়, তারা আজকে সমস্ত পৃথিবীকে গ্রাস করে নিচ্ছে। তারা আমাদের মতো দেশগুলিকে কব্জা করার জন্য পরিকল্পনা করবেন। আমি এই কথা স্মরণ করিয়ে দিতে চাইছি আজকে যে পরিকল্পনার বাজেট যে টোটাল বাজেট আমরা গ্রহণ করছি, এটা কোনও বিচ্ছিন্নভাবে করতে পারি না। আপনাদের ইচ্ছা থাকলেও করতে পারবেন না। কেন্দ্রীয় সরকার যদি ধ্বংসাত্মক নীতি গ্রহণ করেন যাদের বিরুদ্ধে বলছেন আজকে—যা আমাদের বলবে তা আমাদের করতে হবে, এটা কোনও সরকারের নীতি হতে পারে না। আজকে আমরা দেখছি, স্বাধীনতার পরে ২৩৯টি রাষ্ট্রীয় সেক্টর গড়ে তোলা হয়েছিল। সেইগুলি এমনি এমনি গড়ে তোলা হয়নি। খনি, তেল, ইন্ডাস্ট্রি শিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প, টেক্সটাইলস ইন্ডাস্ট্রি, ভেষজ শিল্প সমস্ত রকমভাবে আমাদের মাইনিং অ্যান্ড মিনারেল এই সমস্তগুলিকে আমরা সরকারিভাবে পরিকল্পনা করে তার মধ্যে দিয়ে সমগ্র সম্পদের বিকাশ করার চেষ্টা যা স্বাধীনতার পরে সীমাবদ্ধ অবস্থার মধ্যে দিয়ে চেষ্টা হয়েছিল। কিন্তু একটি রাষ্ট্র কাঠামোর মধ্যে সীমাবদ্ধতার মধ্যে থেকেও আমরা কিছুটা কার্যকরি করার চেষ্টা করেছিলাম। তার মধ্যেও বিশেষ শ্রেণী দৃষ্টিভঙ্গি ছিল। আমূল ভূমিসংস্কার করে গ্রামাঞ্চল এর সম্পদকে সঠিকভাবে ব্যবহার করা হয়নি। একটা সমাজ ব্যবস্থায় সম্পদকে সঠিকভাবে বন্টন করে মানুষকে সঠিকভাবে কাজে লাগান যারা সরকারে আসীন ছিলেন কংগ্রেস ও বি. জে. পি. পরবর্তী কালে

তারা ব্যর্থ। এই রকম একটা পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে নিশ্চিতভাবে দফাওয়ারি আলোচনা যা হওয়া উচিত ছিল নিশ্চয় তারা তাদের বক্তব্য এখানে বলবেন। কিন্তু আমার কথা হচ্ছে, আজকে কোনও পরিপ্রেক্ষিতে আমাদের পশ্চিমবঙ্গ সরকার এর বাজেট পাশ করতে হচ্ছে, এটা তাদের বিবেচনার মধ্যে রাখতে হবে। আজকে সমস্ত ভারতবর্ষে সামগ্রিকভাবে সমস্ত রাজ্যগুলি ডিজম্যানটল হয়ে যাচ্ছে।

[4-30 — 4-50 p.m.]

চিনে এই কাজ করা হয়নি, বাংলাদেশে এই কাজ করা হয়নি। ইন্দোনেশিয়া, শ্রীলঙ্কা তারা প্রোটেকশনিজিম করছে, তারা কৃষকের সাবসিডি চালু রেখেছে। আমাদের দেশের সরকার ভাবছে সাবসিডি চালু রেখেছে। আমাদের দেশের সরকার ভাবছে সাবসিডি তুলে দিলেই বুঝি সমস্ত মুশকিল আসান হয়ে যাবে। আমরা আজকে যে জায়গায় অবস্থান করছি, কৃষিক্ষেত্রে যে সম্ভাবনা তাকে যদি রক্ষা করতে হয় তাহলে নির্বিচারে সমস্ত রকম জিনিস আমদানি করতে দেওয়া এবং তার উপর থেকে কাস্টম ডিউটি তুলে নেওয়া উচিত নয়। আমাদের সরকারের পক্ষ থেকে যে দায়িত্ব নেওয়া উচিত ছিল তা তারা নিতে চাইছেন না। আমি ব্যক্তিগতভাবে মনে করি এটা অন্যায় কাজ এবং দেশ বিরোধী কাজ এবং আমাদের সমস্ত রাজ্য সরকারগুলোকে উন্নয়নের জন্য আজকে সংগ্রাম করতে হচ্ছে। আজকে যে পরিকল্পনা বাজেট এখানে পেশ করা হয়েছে ৭,১১১ কোটি টাকার, তা ২৩ পারসেন্ট বেশি গত বছরের চেয়ে। বিরোধী পক্ষের সদস্যরা আলোচনার সময়ে বলেছেন রেভিনিউ এক্সপেন্ডিচার এবং রেভিনিউ রিসিপটের মধ্যে এত তফাৎ হচ্ছে কেন। আজকে সেলস ট্যাক্সের ক্ষেত্রে ডেফিসিয়েন্সি নিশ্চয় কার্যকরিভাবে আমরা লক্ষ্য করেছি এবং অর্থমন্ত্রী বলেছেন আবগারি থেকে ৫১০ কোটি টাকা আমরা অর্জন করব এবং কর বহির্ভূত কাতে যে ট্যাকসেশন এবং যে টাকা আদায় করবার লক্ষ্যমাত্রা আমরা স্থির করেছি, ৮,৮১৮ কোটি টাকা সেটাকে আমরা আদায় করতে পারব। কেন্দ্রীয় সরকার পঞ্চম বেতন কমিশন করার ফলে আজকে রাজ্য সরকারগুলোকে আর্থিক দায়ভার বহন করতে হচ্ছে। সমস্ত রাজ্য সরকারগুলোর পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করা হয়েছিল বেতন কমিশনের পুর্নবিন্যাসের ফলে যে কয়েক হাজার কোটি টাকা লাগবে, সেটা কন্দ্রেীয় সরকারের বাজেটকে ক্ষতিগ্রস্ত না করে ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের কাছ থেকে রাজ্য সরকারগুলিকে লোন হিসাবে দেবার কথা হয়েছিল, কিন্তু সেটা কার্যকর হয়নি। আপনারা জানেন শুধু এই বছর নয়, ১৯৯৮-৯৯ সালেও আমাদের রাজ্যে ভয়াবহ বন্যা হয়েছিল এবং ব্যাপক ক্ষয়ক্ষতি সংগঠিত হয়, ২,২০০ কোটি টাকার মতো সম্পদ আমাদের ক্ষতিগ্রস্থ হয়েছিল। এবারে আমাদের পশ্চিমবাংলায় নয়টি জেলায় ছয় হাজার কোটি টাকার মতো সম্পদ ক্ষতিগ্রস্থ হয়েছে। কিন্তু এই ব্যাপারে

কেন্দ্রীয় সরকারের ভূমিকা অত্যন্ত নেকেটিভ, নিশ্চয় তাদের উচিত ছিল মিনিমাম সাহায্য দেওয়া ছয় মাস লেগে গেল তারা জাতীয় ত্রাণ তহবিল গঠন করতে পারল না। ওরা আমাদের দিয়েছে মাত্র ১০৩ কোটি টাকা। ওরা কি আমাদের ভিক্ষা দিচ্ছে। আমরা বলেছিলাম সেন্ট্রাল অ্যাসিস্টেন্সের ক্ষেত্রে ৩৩.৩ শতাংশ অ্যাসিস্টেন্স হিসাবে প্রত্যেকটি রাজ্য সরকারকে দেওয়ার জন্য। তাহলে যে অসুবিধাগুলো হচ্ছে সেগুলো তারা সামাল দিতে পারে। ইনকাম এবং এক্সপেন্ডিচারের মধ্যে যে ডেফিসিয়েন্সি হচ্ছে সেটা আমরা মিট করতে পারতাম। ইচ্ছা করলেই আমরা কোনও ব্যাঙ্ক থেকে ধার নিতে পারব না বা রিজার্ভ ব্যাঙ্ক থেকে ওভারড্রাফঠ নিতে পারব না। এই বিষয়টা আমরা বিবেচনার মধ্যে রাখার জন্য এই সভায় আবেদন করছি। স্বল্প সঞ্চয় নিয়ে ওরা প্রত্যেকবারই বলেন, বিরোধী পক্ষের মাননীয় সদস্য সৌগত রায় বললেন, আমি তো এন. এস. সি. বাটি, কিষাণ বিকাশ পত্র কাটি। কিন্তু এই রকম ভাবে তোসবাই কাটে না। আজকে প্রচারের ফলেই এই জায়গায় আসা সম্ভব হয়েছে। ভূমি সংস্কারের ফলে আজকে কয়েক লক্ষ ভূমিহীন কৃষকের মধ্যে কৃষিযোগ্য জমিকে বিলি বন্টন করা সম্ভব হয়েছে এবং এর পরিসংখ্যান শুনলেই ওরা বিরোধিতা করে থাকেন।

এটা তো আমাদের কথা নয়, যোজনা কমিশনের কথা। আজকে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গেই ভূমি সংস্কারে ডাইরেক্টলি ৫০ পারসেন্ট গ্রামাঞ্চলের মানুষ উপকৃত হয়েছে। আজকে প্রভার্টি রিপোর্টে ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলেছে যে, পশ্চিমবঙ্গে দারিদ্র সীমার নিচে মানুষের সংখ্যা দ্রুত এবং সবচেয়ে বেশি হ্রাস পেয়েছে ৫১.৮ থেকে ২৬ শতাংশে নেমে এসেছে। আজকে গ্রামাঞ্চলে স্বল্প সঞ্চয় বৃদ্ধি, গ্রামীণ উন্নয়ন, উৎপাদন বৃদ্ধির ফলে নানারকম কৃষিজ বিকাশের ফলে প্রত্যেক বছরের মতো এ বছরও গ্রামাঞ্চলের সম্পদ শিল্পোন্নয়নের জন্য ব্যবহৃত হচ্ছে। এই বছর তার পরিমাণ ১২,০৩৮ কোটি টাকা। এটা প্রত্যেক বছর ১০ শতাংশ বৃদ্ধি পাচ্ছে। আজকে গোটা দেশের পরিস্থিতি কঠিন, ধ্বংসাত্মক, এর মধ্যে দাঁড়িয়ে এই বাজেট করতে হয়েছে। গণবন্টনের ক্ষেত্রে আমাদের পরিকল্পনা নির্দিষ্ট আছে। গ্রামাঞ্চলের দরিদ্র মানুষ একটা নির্দিষ্ট জায়গায় না পৌছনো পর্যন্ত, গরিব মানুষ, যারা দারিদ্র সীমার নিচে বাস করেন, তাদের গণবন্টন ব্যবস্থার মধ্যে নিয়ে আসতে চাই। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ভূমিকা নেতিবাচক। তারা বলছে এই দায়িত্ব তারা পালন করতে পারবে না। পশ্চিমবঙ্গ কিন্তু চেষ্টা করছে। গতবারে ৩ লক্ষ ৩৬ হাজার মেট্রিক টন খাদ্যশস্য সংগ্রহের পরিকল্পনা ছিল। এই বছর ৮ লক্ষ টন খাদ্যশস্য সংগ্রহ করার চেষ্টা করছি। গ্রামাঞ্চলের বেসিক ডেভেলপমেন্ট ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে হয়নি, যতটা হয়েছে এই রাজ্যে। শোভনদেববাবুকে বলব গত বছরের হিসেবটা দেখবেন। গত চার বছরে পশ্চিমবঙ্গে ১৫ হাজার একর জমি নতুন করে ন্যস্ত হয়েছে। যদিও আপনারা বলেন—কই, জমি তো অত বেরচ্ছে না। আরে, জমি কি রবার, যে

টানলেই বাড়বে? আমরা পশ্চিমবাংলায় একটা স্ট্যান্ডার্ড পয়েন্টে পৌছবার চেষ্টা করছি। কৃষি যোগ্য জমি, যা খাস হবার কথা ছিল বিভিন্ন আইন-কানুনের মধ্যে দিয়ে, সরকারি দপ্তরের মাধ্যমে, ৯০ ভাগ কৃষকের হাতে সেই জমি পৌছে দেওয়ার চেষ্টা হয়েছে। গোটা ভারতবর্ষে এই জিনিস দেখাতে পারবেন? ভারতবর্ষের অন্যত্র দেখবেন জমির মালিকানা ৩৪ জন মালিকের হাতে রয়ে গেছে, পশ্চিমবঙ্গ সেখানে ব্যতিক্রম। এখানে ভূমি সংস্কার সঠিকভাবে কার্যকর হয়েছে যার ফলে এই রাজ্যের কৃষকরা ডাইরেক্টলি এত উপকৃত হয়েছে। একজন বিরোধী পক্ষের মাননীয় সদস্য সৌগতবাবু স্বীকারও করেছেন, হ্যাঁ, ভূমি সংস্কার হয়েছে, দারিদ্র্য সীমার নিচের মানুষের সংখ্যা কমেছে, কৃষকের অবস্থার উন্নতি ঘটেছে। তবুও তিনি দৃষ্টিভঙ্গির থেকে সমালোচনা করেছেন। শিল্পায়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ আবার নতুন করে ঘুরে দাঁড়াবার চেষ্টা করছে। আপনাদের জানা দরকার, ১৯৭২ সালে কংগ্রেসের আমলে শিল্পায়ন, শিল্প উৎপাদনের গড় সূচক কত ছিল এবং ৭৭ সালের পর কোথায় দাঁড়িয়েছে। আজকে শিল্পায়নের নবদিগন্ত এসেছে। ১৯৭২ সালে গড় শিল্প বৃদ্ধির সূচক ছিল ১২০।

[4-40 — 4-42 p.m.]

১৯৭০-কে বেস ধরলে। সেটা কংগ্রেসের জমানার শেষ বছরে, ১৯৭৬ সালে দাঁড়িয়েছিল ১০৫। সেটা তো অস্বীকার করার কথা নয়। নানারকম ভাবে পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের পথে বাধা সৃষ্টি করা হয়েছে। হলদিয়ার ছাড়পত্র, বক্রেশ্বরের ছাড়পত্র, ইলেক্ট্রনিক্সেও ছাড়পত্র দেওয়া হয়নি, বিভিন্ন রকম পরিকল্পনা করে বারে বারে একে অবহেলিত করার চেষ্টা হয়েছে।

স্যার, আজকে পশ্চিমবঙ্গে শিল্পে লাইসেন্স প্রথা কিছুটা বাতিল হয়েছে। ওই যে মাসুল সমীকরণ আংশিক প্রত্যাহারে হয়েছে। ৯৪ সাল থেকে পশ্চিমবঙ্গ সরকার একটা নতুন দৃষ্টিভঙ্গি ঘোষণা করেন এবং যে শিল্পনীতির মধ্য দিয়ে আমরা একটা ব্যবস্থা গ্রহণ করার চেষ্টা করছি, তাতে কৃষিতে উৎপাদনের মধ্য দিয়ে আমরা সামগ্রিকভাবে একটা শিল্পকে একটা উন্নতসূচকে পৌছে দেওয়া যাবে। স্যার, আজকে গোটা দেশের শিল্পকে ধ্বংস করে দেওয়ার চেষ্টা চলছে। পশ্চিমবঙ্গের ৬টি শিল্প কারখানাকে ইচ্ছা করে নষ্ট করে দেওয়া হচ্ছে। ব্যাঙ্ক বিমা সমস্ত রকম বন্ধ করে দেওয়া হচ্ছে। এই কথা বলে এই বাজেটের পূর্ণ সমর্থন করে আপনাদের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Adjournment**

The House was then adjourned at 4.42 p.m. till 11-00 a.m. on Wednesday, the 21st February, 2001, at the Assembly House, Kolkata.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta on Wednesday, the 21st February, 2001 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 09 Ministers, 05 Ministers of State, and 84 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[11-00 — 11-10 a.m.]

### Ganga-Padma Erosion Protection Scheme

*91. (Admitted question No. *173) **Shri Pankaj Banaerjee :** Will the Minister-in-charge of the Irrigation & Waterways Department be pleased to state—

(a) is it a fact that, there is no account for Rs. 37 Crore out of Rs. 70.77 Crore spent under the Ganga-Padma Erosion Protection Scheme in the Districts of Maldah and Murshidabad; and

(b) if so, the reasons thereof ?

**Shri Debabrata Bandyopadhyay :**

(a) No. All expenditure hae been shown regularly by the concerning Divisions of the I & W. Deptt. through their monthly accounts submitted to the Accountant General, West Bengal.

(b) Does not arise.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ঠিক আছে কিন্তু এটা ঘটনা যে আজকে দিনের পর দিন গঙ্গা পদ্মার ইরোশন প্রোটেকশন স্কীম যেটা করা হয়েছে

তাতে কত টাকা অনুমোদন করা হয়েছে, কোনও খাতে কত টাকা খরচ করা হয়েছে এবং সে সম্পর্কে কোনও অ্যাকাউন্ট জমা পড়েনি। এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের বক্তব্য কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমি মাননীয় বিধায়ককে ধন্যবাদ জানাই এবং এ বিষয়ে তিনি যথেষ্ট আইনবিদ। আই অ্যাম থ্যাঙ্কফুল টু ইউ যে তিনি এই প্রশ্ন করেছেন। আমি অল্প সময় নিয়ে এই উত্তরটা দেওয়ার চেষ্টা করছি। আমরা অ্যান্টি ইরোশন এবং রিভার প্রোটেকশনে মুর্শিদাবাদ এবং মালদা জেলায় ৪টি খাতে আমরা টাকা খরচ করেছি। ৪টি খাতের টাকা আমরা পেয়েছি, এক নম্বর। আপনি আপনি নিশ্চয়ই জানেন যে যে, এক্সপার্ট কমিটির হেড কেশকর যে কমিটি হয়েছল সেই কমিটির রেকমেন্ডেশনে ৯৭-৯৮ থেকে কাজ শুরু হয়েছে এবং আজ পর্যন্ত ৭২ কোটি ৯৯ লক্ষ টাকার কাজ হয়েছে। সেটাও ব্রেক আপ করে সমস্ত সদস্যকে আমরা জানিয়ে দিতে চাই। ৯৭-৯৮ সালে ২০ কোটি ৫৩ লক্ষ টাকা, ৯৮-৯৯ সালে ২৩ কোটি ৭৩ লক্ষ টাকা, ৯৯-২০০০ সালে ২১ কোটি ১০ লক্ষ টাকা, ৩১. ১২. ২০০০ পর্যন্ত ৭ কোটি ৫৩ লক্ষ টাকা মোট ৭২ কোটি ৯৯ লক্ষ এই টাকা খরচ করতে গিয়ে আমরা স্পেশ্যাল গ্র্যান্ট হিসেবে সেন্টারের কাছ থেকে ফান্ডিং প্যাটার্ন বিটুইন দি স্টেট গভর্নমেন্ট অ্যান্ড ইউনিয়ন গভর্নমেন্ট আমরা ৩০ কোটি টাকা পেয়েছি। দ্বিতীয়ত, অন্য আরেকটা সূত্র আছে—টেনথ ফিনান্স কমিশন, টি. এফ. সি. সেখানে আমরা ১০ কোটি ৮১ টাকা পেয়ে গিয়েছি। তৃতীয়, আরেকটা আছে সেন্ট্রালি স্পন্সর্ড স্কীম, আপনার হয়ত খেয়াল আছে যে, যখন অর্জুন শেঠ মন্ত্রী ছিলেন তখন পরাক্কা গিয়েছিলাম। তদানিন্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এবং অসীম দাশগুপ্ত ছিলেন ৭৫ এবং ২৫ বেসিসে ফান্ডিং প্যাটার্নে তারা টাকা দেবেন। এবং সেই ভাবে এখনও পর্যন্ত ৫ কোটি ৪৯ লক্ষ টাকা মালদায় একজিকিউশন হচ্ছে। আরেকটা হচ্ছে, হাডকো এমব্যাঙ্কমেন্টের জ্য ১০ কোটি ৮০ লক্ষ টাকা খরচ করেছি এবং সমস্ত এক্সপেন্ডিচারগুলে ডিউলি ভেটেড বাই এ. জি. ওয়েস্ট বেঙ্গল অ্যান্ড হ্যাভ অলরেডি বিন রিপোর্টেড টু গভর্নমেন্ট অফ ইন্ডিয়া।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী বলেছেন, যে ৭২ কোটি টাকা খরচ করেছেন তার মধ্যে ৪২ কোটি টাকা তিনটে সূত্র থেকে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছেন। দেখা যাচ্ছে, ৭২ কোটি টাকার মধ্যে ৪০ কোটি টাকাই বিভিন্ন কেন্দ্রীয় প্রতিষ্ঠান থেকে পেয়েছেন। অথচ, আমাদের বিভিন্ন প্রশ্নের উত্তরে আপনাদের বলতে শোনা যায়, কেন্দ্র দিচ্ছে না তাই হচ্ছে না। কিন্তু কেন্দ্র দিলেও কাজ হচ্ছে না এই গঙ্গা-পদ্মা ইরোশন প্রোটেকশন স্কীমে। এই স্কীমের ফলে কতটা এরিয়া প্রোটেক্ট করতে পেরেছেন ইরোশনের হাত থেকে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** অ্যাকাউন্টসের ব্যাপারে বলি, ৭৩ কোটি টাকার মধ্যে ৩০ কোটি টাকা পেয়েছি ৫০:৫০ বেসিসে। আমরা অলরেডি ৪২/৪৩ কোটি টাকা স্টেট গভর্নমেন্ট থেকে খরচ করেছি টোটাল টাকার মধ্যে। সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে যে টাকা পেয়েছি— ১০-ম অর্থ কমিশন থেকে পেয়েছি এবং ১১-শ অর্থ কমিশনের কাছ থেকেও টাকা পেতে চলেছি এবং এর থেকে আমরা যে কাজগুলো ধরেছি তা হচ্ছে মালদা জেলায় ২৫ কোটি এবং মুর্শিদাবাদ জেলায় ২৫ কোটি টাকা। এই কাজের মধ্যে দিয়ে কোথায় কোথায় কি কি করতে যাচ্ছি সেটা জানাচ্ছি। হাডকোর মাধ্যমে একটা বড় কাজ মালদায় করতে চাইছি। মালদায় অষ্টম রিটায়ার্ড এমব্যাঙ্কমেন্ট করার জন্য প্রথম দেড় কি. মি. বোল্ডার পিচিং করে বাকি ৪ কি. মি. ধরে টোটাল ৫.৫ কি. মি.। এটা আমরা করছি। আপনি ভাল ভাবে জানেন, কারণ আপনি মাঝে মাঝে ওদিকে যান, গঙ্গাভবনের পেছনে মার্জিনাল এমব্যাঙ্কমেন্ট ভাল ভাবে করার জন্য একটা রিপিলিং স্পার, যাতে ধাক্কা দিয়ে ডাইভার্ট করে দিতে পারে। ১৮-তম স্পার রিমডেলিং করা হচ্ছে। এছাড়াও, আপনি জানেন গ্র্যান্টস-ইন-এইডে জেলা পরিষদ এবং আই. ডব্লু. ডি. যৌথ ভাবে কাজ করে চলেছে এফ. ডি. আর.-এ। মুর্শিদাবাদে ২৫ কোটি টাকা মধ্যে ধুলিয়ানের রিজে ৫ কোটি টাকা, কামালপুর রিজে, লালগোলা অঞ্চলে, শেখ আলিপুরে, চিন্তামনিতে, ময়ায় এবং আখেরিগঞ্জ ব্লকের অফিসের সামনে ১৪ কোটি টাকার কাজ করছি। শুধু একটা জায়গা করতে পারছি না। সেটা হচ্ছে জলঙ্গী বাজারের কাছে টলটলিতে। এটা ধরার চেষ্টা করছি। এই কাজগুলো হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** কিন্তু তা সত্ত্বেও ভয়াবহ নদী ধ্বস, নদীর স্রোতের জন্য যে ধ্বস তা বন্ধ করতে পারেননি এবং এর ফলে গ্রাম, শিক্ষা প্রতিষ্ঠান, বাজার, সব নষ্ট হয়ে যাচ্ছে রক্ষা করতে পারছেন না। স্বাভাবিকভাবেই প্রশ্ন ওঠে ইরোশন রক্ষা করার জন্য বোল্ডার এবং মাটি ফেলার কাজ কেন ফেব্রুয়ারি থেকে জুন অর্থাৎ গ্রীষ্মের সময় না করে আগস্ট থেকে সেপ্টেম্বর অর্থাৎ বর্ষা বা যে সময় বন্যা হওয়ার সম্ভাবনা থাকে, প্রচন্ড বারিপাত হয় তখন এই কাজগুলো শুরু করা হয়? মার্চ, এপ্রিল, মে, জুন এই ৪ মাস প্রখর সূর্যালোক থাকে। তখন মাটির কাজ, বোল্ডারের কাজ করলে তার আল্টিমেট অ্যাফেক্ট বেশি পাওয়া যায়, কাজের সময়ও পাওয়া যায়, কাজের গতি আসে। তখন অতিরিক্ত জল থাকে না, তাতে খরস্রোত কম থাকে। কিন্তু আগস্ট, সেপ্টেম্বর, অক্টোবর মাসে কাজ শুরু করলে কোটি কোটি টাকা নদী গর্ভে বিলীন হয়ে যায়। তার জন্য কোনও বন্দোবস্ত করে কোনও স্কীম বা সিদ্ধান্ত নিয়েছেন কি? সিদ্ধান্ত নিলে সেটা কবে থেকে সিদ্ধান্ত নিয়েছেন এবং কবে থেকে শুরু করছেন?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা নাকি বর্ষার সময় কাজ করি, আগে থেকে করি না। এখন যেটা বলার দরকার সেটা হল, ইট ইজ এ ভেরি মাচ হেক্টিট কোশ্চেন। আমরা সব কাজই অ্যাডভান্স প্ল্যানিং করি এবং সাধারণত আমরা নভেম্বর থেকে কাজ শুরু করি। এবারে করেছি। সেই ভাবে বার বার করে চলেছি। গত বছর মালদায় অসাধারণ কাজ করেছিলাম। সেখানে জমি অধিগ্রহণ করে ১৪ কিলোমিটার দীর্ঘ অ্যামব্যাঙ্কমেন্ট করা হয়েছিল, সময়মতোই করা হয়েছিল। বেশির ভাগ ক্ষেত্রে সময়মতো করে থাকি। আর যেখানে এক সঙ্গে সময়মতো টাকা পাওয়া যায় না সেখানে সময়মতো কাজ করতে পারি না। কেস্কার কমিটি এবং অন্যান্য কমিটি এব্যাপারে সুপারিশ করেছেন। স্বাভাবিকভাবে আখরিগঞ্জে যেখানে কাজ করতে ১৪ কোটি টাকা লাগবে সেখানে যদি ৪ কোটি টাকা খরচা করি তাহলে কাজটা নষ্ট হয় যাবে। অ্যাট অ্যা টাইম টাকাটা না পাওয়ায় অসুবিধা থেকেই যাচ্ছে। ভবিষ্যতেও থেকে যাবে। তা সত্ত্বেও অনেকগুলো সোর্স থেকে আমরা মোবালাইজ করতে পেরেছি, হাডকো থেকে প্রচন্ড ইন্টারেস্টে টাকা নিয়েও আমরা কাজ করতে পেরেছি। আশা করা যাচ্ছে, এ বছর এবং সামনের বছর সেন্ট্রাল গভর্নমেন্ট যেটাতে এগিয়ে এসেছেন, ইলেভেন্থ ফিনান্স কমিশনও এগিয়ে আসার প্রতিশ্রুতি দিয়েছেন এবং তারা বলেছেন ভাগিরথী এবং পদ্মার যে ক্রিটিক্যাল গ্যাপকে মিনিমাইজ করার জন্য তারা আরও টাকা দেবেন। সেটা যদি পাই তাহলে বিপদ অনেক কমে যাবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী দেবব্রতবাবু, আপনি ১৯৭৭ সাল থেকে এই মন্ত্রিসভায় আছেন। সাড়ে চব্বিশ বছর এই মন্ত্রিসভায় আছেন। আমরা যখনই প্রশ্ন করি তখন টাকার কথা বলেন। পসিটি অফ ফান্ড আছে, এটা অস্বীকার করার উপায় নেই। আন্ডার ডেভেলপড কান্ট্রি, এখানে প্রয়োজন মাফিক টাকা পাওয়া যায় না। কিন্তু ভাঙন প্রতিরোধের জন্য টাকা পাচ্ছি না বলে হাত গুটিয়ে বসে থাকলে হবে না। ২৪ বছর ধরে আপনি এই মন্ত্রিসভায় আছেন। আপনি আগামী ৩ বছরের পরিকল্পনা করে তার ইনভলভমেন্ট অফ মানি ফেজ ওয়াইজ আগের থেকে পরিকল্পনা করছেন। এবারে রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী ২০০০-২০০১ সালের বাজেটে আপনার দপ্তরের যে ব্যয় বরাদ্দ করেছেন তার কতটা আপনি পেয়েছেন? কতটা পাননি? না পেলে তার কারণ কি? এবং এই ক্ষয়-ক্ষতি ছাড়িয়ে যাওয়ার জন্য ভবিষ্যতে যাতে ২-৩ বছর আগে থেকে পরিকল্পনা করে ফেজ ওয়াইজ কাজটা করতে পারেন তার জন্য কি চেষ্টা করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** দিন চৌদ্দ আগে এখানে একটা প্রশ্ন করা হয়েছিল যে বন্যার কারণ কি? এবং স্থায়ীভাবে বন্যা প্রতিরোধের জন্য আমরা কি করতে পারি?

এর উত্তরে আমি একটা ইলাবোরেট স্টেটমেন্ট আপনাদের সামনে দিয়েছিলাম। তাতে আপনারা মোটামুটি সন্তুষ্ট হয়েছিলেন। তাতে বলার চেষ্টা করেছি যে, আমাদের এখানে পশ্চিমবঙ্গের বন্যা শুধু পশ্চিমবঙ্গের বৃষ্টির উপর নির্ভরশীল নয়। এটা ডিপেন্ড করে অ্যাট দি টেল অ্যান্ড অফ গঙ্গা বেসিন। এর ফলে উত্তরপ্রদেশ ও বিহারে প্রবল বন্যা হলে সেই জল রাজমহল দিয়ে মালদায় প্রবেশ করে। তারপর মালদা ও মুর্শিদাবাদের জেলাকে সাংঘাতিক ক্ষতিগ্রস্ত করে। অনুরূপভাবে উত্তরবঙ্গের তিস্তা, তোর্ষা, কালচিনি, জলঢাকা প্রভৃতি যে নদীগুলি ভূটানের ওপর দিক থেকে আসছে সেখানে যদি প্রচন্ড বৃষ্টি হয় তাহলে উত্তরবঙ্গের জেলাগুলিতে আমরা বাঁচতে পার না। আবার অনুরূপভাবে যদি বিহারের মালভূমি অঞ্চল সাঁওতাল পরগনায় প্রচন্ড বৃষ্টিপাত হয় এবং একই সঙ্গে যদি মুর্শিদাবাদ ও মালদায় বৃষ্টিপাত হয়— যেটা '৭৮ সালে হয়েছিল এবং '৯৯-২০০০ সালে হয়েছে—তাহলে আমাদের কঠিন পরিস্থিতির সম্মুখীন হতে হয়। তথাপি হাল ছেড়ে দেয়া যায় না। যদিও আমাদের কোর বাজেট কমে গেছে এবং এর জন্য অর্থমন্ত্রীকে দোষারোপ করা ঠিক হবে না—তবুও পরিস্থিতি সামাল দেয়ার জন্য জেলা পরিষদ এবং আমাদের মিলিয়ে অন্যভাবে ২০২ কোটি টাকার বরাদ্দের ব্যবস্থা করা হয়েছে। এর বেশির ভাগটাই হাডকোর কাছ থেকে আসছে, হার্ড আয়ারন মানি, ১৫% থেকে ১৮% ইন্টারেস্ট দিয়ে নিতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারও সামান্যভাবে হলেও এগিয়ে আসছেন এবং আরও ২/৩-টে সোর্স থেকে টাকা পাওয়ার ফলে আপনি নিজে জানেন, বহু দিনের অভিজ্ঞ লোক, আগের দিনের চেয়ে কাজের পরিমাণ অনেক বেড়ে গেছে। যখন প্রভাস রায় মহাশয় মন্ত্রী ছিলেন তখন গঙ্গার ভাঙন প্রতিরোধের জন্য, ঐ এলাকার জন্য যে টাকা খরচ হ'ত এখন তার চেয়ে ১০ গুণ বেশি টাকা খরচ হচ্ছে। শ্রদ্ধেয় ননী ভট্টাচার্য পরে গত ১০/১২ বছর আমি এই দপ্তর দেখছি। আমার সময়কালের প্রথম দিকে যে পরিমাণ টাকা বরাদ্দ হ'ত, বর্তমানে তার চেয়ে বহু গুণ বরাদ্দ বৃদ্ধি পেয়েছে। এটা শুধু আমার দপ্তরের নয়, সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গ সরকারের সদিচ্ছার পরিচয়।

**শ্রী জয়ন্ত বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহোদয়, এবারে রাঢ় বঙ্গ ছাড়াও উত্তরবঙ্গে বন্যা হয়েছে। রাঢ় বঙ্গের বন্যার কারণ আলাদা। ডি. ভি. সি. ময়ূরাক্ষী ইত্যাদি তেকে জল ছাড়ার ফলে রাঢ় বঙ্গে বন্যা হয়েছে। কিন্তু মুর্শিদাবাদ জেলা এবং নদীয় জেলার বন্যার প্রধান কারণ হচ্ছে, আপনি জানেন প্রধানত বাঁধগুলো ভেঙে যাওয়া। লোকনাথপুর, রামপাড়া প্রভৃতি বিস্তীর্ণ এলাকার দীর্ঘ দিনের বাঁধগুলো ভেঙেছে, এই ভাঙার ক্ষেত্রে বা ঐ বাঁধগুলোর রক্ষণাবেক্ষণে কোনও গাফিলতি ছিল কি? দ্বিতীয়ত, আগামী বছরে আবার যাতে এই জিনিস না ঘটে তার জন্য—বন্যা প্রতিরোধের জন্য কি কি পরিকল্পনা গ্রহণ করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথম কথা হচ্ছে আমাদের ৩৩ হাজার কিলোমিটার বাঁধকে ঠিক ঠিক রক্ষণাবেক্ষণ করতে গেলে আমাদের নন-প্ল্যান বাজেটে যে পরিমাণ টাকা থাকার দরকার তা আমাদের নেই। এটাই হচ্ছে আমাদের সবচেয়ে বড় প্রতিবন্ধকতা। তা সত্ত্বেও মাননীয় সদস্য মুর্শিদাবাদ জেলার যে বাঁধগুলির কথা বললেন সেগুলি সম্পর্কে আমরা যথেষ্ট সজাগ ছিলাম। কিন্তু এ-বারের অভূতপূর্ব বৃষ্টিপাতের ফলে সেগুলোকে রক্ষা করা সম্ভব হয়নি। মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস যে এলাকার বিধায়ক তার পার্শ্ববর্তী এলাকার লোকনাথপুর, মনসমপুরের বাঁধগুলো সম্বন্ধে আমরা যথেষ্ট পরিমাণে সজাগ রয়েছি এবং এটা উনি ভাল করেই জানেন। আমরা এ বছর ইতিমধ্যেই বহরমপুর ডিভিশন থেকে প্রচুর পরিমাণে অর্থ বরাদ্দ করেছি। জেলা পরিষদ এবং আমরা যৌথভাবে মুর্শিদাবাদ জেলায় ২৫ কোটি টাকার কাজ করছি। সেই কাজের একের তিন অংশের টেন্ডার হয়ে গেছে, ওয়ার্ক অর্ডারও গিয়েছে। সামনের ১৫ দিনের মধ্যে আমরা বেশ খানিকটা এগুতে পারব। ৩১শে মার্চের মধ্যে আশা করছি কিছু কাজ করব এবং ৩১শে মে মধ্যে আশা করছি সেগুলি সম্পূর্ণ করতে পারব।

[11-20 — 11-30 a.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন, গঙ্গা-পদ্মা এরোশন স্কীমে আপনি যা করছেন তাতে প্রতি বছরই হচ্ছে। এ ব্যাপারে বিভিন্ন রকম কাজে বাঁধ দেওয়া হলেও দেখা যাচ্ছে তারপর সেটা ভেঙে যাচ্ছে, নানা সমস্যা দেখা দিচ্ছে। এর জন্য আপনি কোনও সেন্ট্রাল স্টেট কোঅর্ডিন্টে প্রোগ্রাম করে একটা অ্যাকশন প্ল্যান কমিটি করে টেকনিক্যাল কমিটি করেছেন কিনা যার মাধ্যমে দীর্ঘস্থায়ীভাবে করার সম্ভাবনা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেন্ট্রালের সহায়তায় করা হয়নি, উই আর সাফিসিয়েন্টলি কম্পিটেন্ট। সেইজন্য টেকনিক্যাল যে কমিটি আছে, চিফ ইঞ্জিনিয়ারস কমিটি রয়েছে—আপনাদের যে শ্বেত পত্রের কাগজ দিয়েছি তাতে দেখবেন যে সব ইঞ্জিনিয়ার আছে তারা ভারত দক্ষ ইঞ্জিনিয়ারস, এই রকম ৩/৪ জন রয়েছেন। তারাই যথেষ্ট, তারাই টেকনিক্যাল কমিটিতে থাকছেন। সেই এক্সপার্টদের নিয়েই কাজ করি। আসল ফ্যাক্টর হচ্ছে, এই সমস্যার ভয়াবহতা যতখানি টাকার ফ্লো সেই তুলনায় নেই। যদিও আগের তুলনায় প্রচুর পরিমাণ টাকা খরচ করা হচ্ছে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** আপনি বললেন বিগত বন্যায় মুর্শিদাবাদ জেলায় যে সমস্ত বাঁধ ভেঙেছে তার মেরামতি করার জন্য ২৫ কোটি টাকার কাজ আরম্ভ করবেন এবং মার্চের মধ্যে সেই কাজ আরম্ভ হবে। আমার জিজ্ঞাস্য, নদীয়া জেলার জগৎখালি বাঁধ থেকে আরম্ভ করে শান্তিপুর, চাকদা, ঘাসুড়িয়া ডাঙা, এড়িয়ার ডাঙা, মাটিয়ারি

প্রভৃতি নদীয়া জেলায় যে সব বাঁধ ভেঙেছে সেই সব বাঁদ মেরামতি করার জন্য কত কোটি টাকার স্কীম নিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমি অ্যাকচুয়াল ফিগারটা এই মুহূর্তে বলতে পারব না, তবে প্রায় ১০/১২ কোটি টাকার কাজ সামগ্রিকভাবে নদীয়া জেলায় করব আর জগৎখালি বাঁধ তার মধ্যে থেকে যাবে।

**পরিবেশ রক্ষায় পরিবেশ-মঞ্চ**

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১১২) **শ্রী ব্রহ্মময় নন্দ :** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পরিবেশ রক্ষায় বিজ্ঞানী, গবেষক, শিক্ষাবিদ, ও স্বেচ্ছাচারী সংস্থাদের নিয়ে একটি 'পরিবেশ-মঞ্চ' গড়ার পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ সেই পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** আমার প্রশ্নে ভুল থেকে গেছে। শিক্ষাবিদ এবং স্বেচ্ছাচারী যেখানে আছে সেটা স্বেচ্ছাসেবী হবে। যাই হোক, উনি না বললেন। আমি জিজ্ঞাসা করছি, আপনার দপ্তরের সঙ্গে পরিবেশ বিজ্ঞানীর যোগসূত্র আছে কিনা অথবা আপনি পরিবেশ বিজ্ঞানীদের পরামর্শ প্রয়োজনে নেন কিনা?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** পরিবেশ বিজ্ঞানীদের পরামর্শ ছাড়া পরিবেশ দপ্তর এক পাও এগুতে পারে না। ফলত,- সাধারণভাবে ওদের সাথে যোগসূত্র রেখেই চলি। কিন্তু আপনার নির্দিষ্ট প্রশ্ন ছিল বিজ্ঞানী, গবেষক, শিক্ষাবিদ ও স্বেচ্ছাসেবী সংস্থাদের নিয়ে একটি পরিবেশ মঞ্চ গড়ে তোলা। আমার উত্তর হচ্ছে, না। আমরা সরকারের তরফ থেকে এই মঞ্চ তৈরি করছি না। কিন্তু ওদের সাথে আমাদের নিয়মিত যোগাযোগ আছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** যেভাবে আজকে পরিবেশ দূষিত হচ্ছে—বাতাস দূষিত হচ্ছে, জল দূষিত হচ্ছে আবার মাটির নিচে আর্সেনিকের প্রভাব দেখা যাচ্ছে। এর থেকে রক্ষা

পাবার জন্য আপনি কিভাবে—এই দূষণের মাত্রাটা কি হচ্ছে, জল বা বায়ু—সেগুলি পরিমাপের জন্য কি ব্যবস্থা আছে সেটা জানাবেন কি?

**শ্রী মানববেন্দ্র মুখার্জি ঃ** এ বিষয়ে বিস্তারিত আয়োজন আমাদের পরিবেশ দপ্তর এবং দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ-এর পক্ষ থেকে করা আছে। যেমন শুধু কলকাতার বায়ু দূষণ মাপবার জন্যই আমাদের ২৩টি সেন্টার আছে যারা কলকাতার বায়ু দূষণ মাপে। অনুরূপ কেন্দ্র আমাদের আছে গঙ্গার জলের দূষণের পরিমাণগত মাত্রা ঠিক করবার জন্য। এখন আমাদের প্রধান যে মফস্বল শহরগুলি সেখানকার বায়ু দূষণের পরিমাণও আমরা নিয়মিত মাপছি। ফলত, এই রাজ্যের পরিবেশ সংক্রান্ত যে মাত্রাগুলির কথা আপনি উল্লেখ করেছেন তা পরিমাপ করার মতো যথেষ্ট আয়োজন মানুষের সহযোগিতা নিয়ে আমরা এ রাজ্যে তৈরি করতে পেরেছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আজ থেকে তিন/চার দিন আগে মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বলেছেন, মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন বা ঘোষণা করেছেন যে কলকাতা এবং কলকাতার আশে পাশে যেসব শিল্প তৈরি হয়ে রয়েছে দীর্ঘদিন যাবৎ, কলকাতাকে দূষণ মুক্ত করার জন্য আপনার এই কলকারখানাগুলি বা প্রোডাকশন সেন্টারগুলি কলকাতার বাইরে নিয়ে যাবেন। এই যে এটা ঘোষণা করলেন, আমার প্রশ্ন, এর পেছনে কোনও বেসিক পেপার তৈরি হয়েছে কিনা, কোনও অনুসন্ধান হয়েছে কিনা, কোনও অনুসন্ধানী দল আপনারা নিয়োগ করেছিলেন কিনা, কোনও এক্সপার্ট কমিটির কাছ থেকে আপনারা মতামত নিয়েছিলেন কিনা? যদি নিয়ে থাকেন তাহলে কি কি পর্যায়ে আপনারা আলোচনা করেছেন, গবেষণা করেছেন, অনুসন্ধান করেছেন এবং তারপর সিদ্ধান্ত নিয়েছেন এবং কবে এই সিদ্ধান্ত কার্যকরি করার ব্যবস্থা করবেন জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাই, আমরা প্রাথমিক ভাবে চিহ্নিত করার চেষ্টা করি আমাদের কলকাতার বায়ু দূষনের ক্ষেত্রে প্রধান প্রধান ভূমিকা কোনও কোনও গ্রুপ অব ইন্ডাস্ট্রিগুলি নেয়—বায়ু দূষণ এবং জল দূষণের ক্ষেত্রে। আমরা যাদের তথাকথিত হ্যাজাডাস ইন্ডাস্ট্রি বলি, আমাদের কলকাতা শহরের সামগ্রিক চিত্রটা সামনে নিয়ে, আমাদের স্মলস্কেল ইন্ডাস্ট্রিজ ডিপার্টমেন্টের সহযোগিতা নিয়ে আমরা চিহ্নিত করি ২০ ধরনের হ্যাজডাস ইন্ডাস্ট্রিজ শহরের জনবহুল অঞ্চলে যেগুলি কাজ করছে। প্রাথমিকভাবে আমরা শিল্পগুলি চিহ্নিত করি। দ্বিতীয়, কাজ যেটা আমরা প্রায় শেষ করে এনেছি, এর একটা পর্যায়ের কাজ আমাদের শেষ হয়ে গিয়েছে, সেটা হচ্ছে, কম্পিউটারের মাধ্যমে যাকে বলে সি. আই. এস. গোটা কলকাতার ১৪১টা ওয়ার্ডের পলিউশন ম্যাপিং আমরা করি। আপনারা জেনে খুশি হবেন যে প্রতিটির রাস্তার প্রতিটি কারখানা, তার উৎপাদনের প্রক্রিয়া, তার দূষণের সম্ভবনা এসবগুলি আমাদের কলকাতার

১৪১টা ওয়ার্ডের তৈরি করা আমরা সম্পূর্ণ করেছি। ফলত, আমাদের কাছে মোটামুটি চিত্রটা প্রায় পরিষ্কার হয়ে আসছে যে কলকাতা শহরের কোনও কোনও শিল্পগুলি থেকে এই দূষণটা বেশি হচ্ছে এবং কোনও কোনও অঞ্চলের মধ্যে এই শিল্পগুলি প্রধানত কেন্দ্রীভূত হয়ে আছে। এই ডিটেল্ড ম্যাপিংটা প্রায় তৈরি হয়ে এসেছে। এখন এ ক্ষেত্রে যেটা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন সেটা একটা দীর্ঘমেয়াদি প্রশ্ন যে শহরের জনবহুল অঞ্চল থেকে এই হ্যাজাডাস ইন্ডাস্ট্রিগুলি আস্তে আস্তে সরিয়ে দেওয়া। দিল্লিতে যে ঘটনা ঘটেছে তার পুনরাবৃত্তি আমাদের রাজ্যে ঘটুক এটা আমরা চাই না। এর মধ্যে আদালতের সাহায্য নিয়েই একটা কাজ বেশ কিছুটা এগিয়ে গিয়েছে সেটা হচ্ছে ট্যানারির ক্ষেত্রে। আর বাকি গ্রুপ অব ইন্ডাস্ট্রিগুলির সাথে আমরা প্রাথমিক আলোচনা শুরু করেছি। কারণ আমরা এটা মনে করি যে তাদের সাথে সহমতের ভিত্তিতেই এটা করতে হবে। এটা জাস্ট একদিন নির্দেশ পাঠিয়ে বলে দিলাম যে আপনাদের কারখানা নিয়ে চলে যেতে হবে—এ করে সমস্যার সমাধান হবে না। বিভিন্ন গ্রুপ অব ইন্ডাস্ট্রিগুলির অ্যাশোসিয়েশন আছে তাদের সাথে আমরা নিয়মিত কথাবার্তা বলছি যাতে আস্তে আস্তে—এদের জন্য বিকল্প স্থান এবং তার পরিকাঠামো এটা তৈরি করার দায়িত্ব আমাদের রাজ্য সরকারকে নিতে হবে। ফলত, আমাদের তিনটি দপ্তর —পরিবেশ দপ্তর, নগর উন্নয়ন দপ্তর এবং ক্ষুদ্র শিল্প দপ্তর—আমরা কো-অর্ডিনেট ওয়েতে আস্তে আস্তে একটা দীর্ঘ মেয়াদি লক্ষ্য নিয়ে এই কাজটা চালাচ্ছি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** শব্দ দূষণ নিয়ন্ত্রণের জন্য আমরা জানি এর আগে পরিবেশ দপ্তর থেকে একটা নির্দেশ প্রতিটি থানায় থানায় দেওয়া হয়েছিল এই বলে যে ৬৫ ডেসিবেলের বেশি শব্দে মাইক ইত্যাদি বাজানো যাবে না। তা সত্ত্বেও গত পূজা এবং অন্যান্য সময় আমরা দেখেছি ৬৫ ডেসিবেলের অনেক বেশি মাত্রায় মাইক, বক্স ইত্যাদি বাজানো হয়েছে কিন্তু তার কোনও প্রতিকার হচ্ছে না। বিশেষ করে গ্রামাঞ্চলে একটা ভীষণ অবস্থা দাঁড়িয়েছে। কাজেই এ সম্পর্কে পুনরায় কোনও নির্দেশ দেবেন কিনা?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** যদিও এই প্রশ্ন মূল প্রশ্নের সঙ্গে সম্পর্কিত নয়, তবুও আমি মাননীয় সদস্যকে জানাই, শব্দ দূষণ নিয়ন্ত্রণের ক্ষেত্রে যে আইন সেটা জানিয়ে দিয়েছি এই প্রত্যাশা নিয়ে যে, এই আইন সবাই মেনে চলবেন। কেউ যদি এই আইন ভাঙে সেক্ষেত্রে আইনানুগ ব্যবস্থা নিতে হবে। কিন্তু এক্ষেত্রে আমাদের অভিজ্ঞতা হচ্ছে, স্থানীয় মানুষ যারা দূষণে ক্ষতিগ্রস্ত হচ্ছেন তারা এগিয়ে এলে সরকারের পক্ষে কাজটা সহজ হয়। কলকাতার আশেপাশে মাইকের শব্দ দূষণ নিয়ন্ত্রণের ব্যাপারে দেখা গেছে, যেখানে স্থানীয় মানুষ এগিয়ে এসেছেন সেখানে দৃঢ়তার সঙ্গে কাজটা করা গেছে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মন্ত্রী মহাশয় জানেন যে, মৌড়ির আপ্লানা কারখানাকে দূষণের কারণে আপনার দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ গত ২৯শে জুলাই ২০০০ তারিখে বন্ধ করে দেয়। কিন্তু দেখা গেল, অক্টোবর মাসে আবার সেই প্ল্যান্ট চালু হয়ে গেল। এবং তারপরই দেখা গেল, ঐ প্ল্যান্ট থেকে অ্যামোনিয়া গ্যাস লিক করে ঐ সংস্থার কর্মী অন্ধ হয়ে যাচ্ছে, মারা যাচ্ছে। ঐ অ্যামোনিয়া গ্যাসের কারণে এলাকার অনেক মানুষও অসুস্থ হয়ে পড়েছিলেন। এলাকায় ক্ষয়ক্ষতির কারণে কারখানাটি আবার বন্ধ হয়ে যায়। আপনি নিজে কারখানাটি সরেজমিনে দেখতে গিয়েছিলেন, কিন্তু কি সিদ্ধান্ত নিয়েছেন সেটা এখনও জানা যায়নি। দয়া করে সিদ্ধান্তটা জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** নির্দিষ্ট ভাবে এই ব্যাপারটা নিয়ে এরপরই একটা প্রশ্ন আছে। তখনই এর উত্তর দেব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী অনেকগুলো প্ল্যানিং-এর কথা বলছিলেন। আমার বেসিক প্রশ্ন, আপনি কি স্পেশ্যালাইজড লোক, পরিবেশ বিজ্ঞানী, যারা পরিবেশ নিয়ে গবেষণা করছেন, তাদের কি আপনি আপনার পরিবেশ দপ্তরে রেখেছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাই, এ সংক্রান্ত ব্যাপারে আমাদের সরকারের নীতি খুবই পরিষ্কার। তা হ'ল, পরিবেশ সংক্রান্ত সমস্যাটা এমন একটা সমস্যা, এক্ষেত্রে আপনিও একমত হবেন, হয়ত একটা নতুন করে পৃষ্ঠা খোলা হ'ল এবং তাতে আজকে যেটা ঠিক বলে মনে হ'ল, কালকে গিয়ে সেটা ভুল প্রমাণিত হচ্ছে। পরিবেশের মতো ব্যাপক একটা বিষয়ে টোটাল এক্সপার্টাইজ কখনই সরকারের একার পক্ষে তৈরি করা সম্ভব নয়। এ বিষয়ে আমাদের দৃষ্টিভঙ্গি খুবই পরিষ্কার। পরিবেশ সম্পর্কে উই মাস্ট হ্যাভ এ কমন নলেজ পুল। ভাল ভাল এন. জি. ও. যারা রয়েছেন, যে সব একাডেমিক ইনস্টিটিউশন রয়েছে, তারা এবং আমাদের সরকার ও দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই সমস্যার ক্ষেত্রে যদি যৌথভাবে কাজ না করেন, তাহলে একা সরকারের সায়ান্টিস্ট এবং ইঞ্জিনিয়ারদের দিয়ে এই সমস্যার সমাধান করা যাবে না। আপনি নিশ্চয়ই জানেন, হাওড়ায় ফাউন্ড্রির ব্যাপারে সবচেয়ে বেশি সাহায্য করেছে বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজ। একইভাবে অ্যাসিড প্ল্যান্টের ক্ষেত্রে যাদবপুর ইউনিভার্সিটির কেমিক্যাল ইঞ্জিনিয়ারিং বিভাগের মুখাপেক্ষী আমরা হয়েছি এবং এক্ষেত্রে তারা সল্যুশন দেবার চেষ্টা করেছেন। এছাড়া পল্যুশন কন্ট্রোল বোর্ড গঠনের সময় কেন্দ্রের যে আইন আছে তাতে ৫ জন বিজ্ঞানীকে রাখবার সুযোগ রয়েছে।

সেই বিজ্ঞানীদের পলিউশন কন্ট্রোল বোর্ডে রেখে তাদের দিয়ে একটা নির্দিষ্ট ভূমিকা পালন করানো হয়। সেই সঙ্গে পলিউশন কন্ট্রোল বোর্ডের নিজস্ব স্ট্রেন্থ গত ৫ বছরে

অনেকটা বাড়িয়েছি। সেখানে আমাদের নূতন ম্যান পাওয়ার নিতে পেরেছি। কিন্তু এ ছাড়াও গুরুত্বপূর্ণ হচ্ছে এন. জি. ও.। এই এন. জি. ও.-গুলির ক্ষেত্রে আমি নির্দিষ্ট করে বলেছি নিয়মিত ভাবে যোগাযোগ রাখতে। আমাদের দপ্তর, পলিউশন কন্ট্রোল বোর্ড এন. জি. ও.-গুলির সাথে নিয়মিত যোগাযোগ রাখে এবং বছরে সমস্ত এন. জি. ও.-দের একটা মিটিং করা হয়। এই সমস্ত এন. জি. ওগুলিকে আমরা টাকা দিই। অ্যাওয়ারনেস প্রোজেক্টে ২০০০-২০০১ সালে ১৯টি এন. জি. ও.-কে আমরা টাকা দিয়েছি। একই ভাবে রিসার্চের জন্য ৩টি এন. জি. ও.-কে আমরা টাকা দিয়েছি ২০০০/২০০১ সালে এবং পার্টিসিপেটারি ম্যানেজমেন্টের জন্য ২০০০/২০০১ সালে ১৭টি এন. জি. ও.-কে আমরা টাকা দিয়েছি। এন. জি. ও., একাডেমিক ইনস্টিটিউশন এবং সরকার পক্ষে যারা আছেন তারা সবাই মিলে এগোতে হবে। এই ব্যাপারে আমার বিন্দুমাত্র বলতে দ্বিধা নেই সরকারের একার পক্ষে সমস্ত কিছু তৈরি করে পরিবেশের মতো একটা জটিল ব্যাপার মোকাবিলা করা সম্ভব নয়। এই ক্ষেত্রে একটা চ্যালেঞ্জ নিয়ে একটা কমোন নলেজ পুল তৈরি করে এক সাথে দাঁড়াতে হবে। একটা খোলা মন নিয়ে বিষয়টা দেখার চেষ্টা করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, আমার এই প্রশ্নটা প্রাসঙ্গিক হবে কিনা জানি না। আমার ডমজুর কেন্দ্রে ৮০/৮৫টি পরিবার আছে যারা এনোডাইজিং অর্থাৎ কৃত্রিম অলঙ্কার তৈরির কাজ করে। পলিউশন কন্ট্রোল বোর্ড থেকে চিঠি দিয়েছে মেশিন কিনতে। কিন্তু তাদের এই মেশিন কেনার পুঁজি নেই। তাদের যা অবস্থা এই মেশিন যদি তাদের কিনতে হয় তাহলে এই শিল্প উঠে যাবে। তারা জরির কাজ করে, হিবে সেটিং-এর কাজ করে। পলিউশন কন্ট্রোল বোর্ড যাতে নিয়ম শিথিল করেন সেই সম্পর্কে মন্ত্রী মহাশয় কিছু চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** ৮৫টি পরিবারের জন্য ৮৫ হাজার পরিবারের মৃত্যু ডেকে আনতে পারি না। এই এনোডাইজিং ইন্ডাস্ট্রি আমাদের কাছ এটা হ্যাজাডাস ইন্ডাস্ট্রি। যারা এই ঘন বসতি পূর্ণ এলাকায় কাজ করছে সেই এলাকা থেকে তাদের তুলে দিতে হবে। তাদেরকে আমরা কিছু দূষণ নিয়ন্ত্রণ করতে বলেছি। মাননীয় সদস্যকে আমি অনুরোধ করছি, এই বিষয়ে নির্দিষ্ট ভাবে আসুন, আমরা তাদের ২টি প্রক্রিয়ার মাধ্যমে সাহায্য করতে পারি। ইন দি লং রান তারা যদি টেকনোলজি বেস সাহায্যের জন্য উদ্যোগী হন তাহলে তাদের আমরা ব্যাঙ্ক থেকে ঋণ জোগাড় করে দেব এবং কিছু ভরতুকি দেওয়ার ব্যবস্থা করার ব্যাপারে দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ সাহায্য করবে। আমরা চাই সবার জন্য রুটি সবার জন্য অক্সিজেন, সবার জন্য রুটি দিতে গিয়ে সবার জন্য অক্সিজেন বন্ধ করতে চাই না। এই ব্যাপারে দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে ব্যবস্থা নিতে হবে, এই বিষয়ে কোনও আপস নেই।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, মাননীয় সদস্য পঙ্কজবাবু প্রশ্নের উত্তরে একটা প্ল্যান তৈরি করার কথা বলেছেন। তারপর কলকাতার বিভিন্ন ধরনের ইন্ডাস্ট্রি অ্যাশোসিয়েশনের সঙ্গে কথা বলবেন, তারপর এই ইন্ডাস্ট্রিগুলি ৩টি ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করে সরাবার চেষ্টা করা হবে। দিল্লিতে সুপ্রিম কোর্ট অর্ডার দিয়েছে যে অমুক তারিখের মধ্যে সমস্ত পলিউটিং ইন্ডাস্ট্রি সরিয়ে নিতে হবে। মন্ত্রী মহাশয়ের ভাগ্য ভাল যে কেউ কেস নিয়ে হাইকোর্টে বা সুপ্রিম কোর্টে যায়নি। কলকাতায় অনেক ইন্ডাস্ট্রি রয়েছে যেগুলি আবহাওয়া দূষিত করছে, কলকাতায় যে ব্যাটারি ইন্ডাস্ট্রি রয়েছে তারা জলটাকে দূষিত করছে, আন্ডারগ্রাউন্ড ড্রেনেজকে দূষিত করছে। একটা কমপ্রিহেনসিভ ইমিডিয়েট প্ল্যান তৈরি করে, সুপ্রিম কোর্ট বা হাইকোর্টের অর্ডার আসার আগে সিফট করা যায় এই ব্যাপারে মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নিয়েছেন?

এটা লক্ষ্য নিয়েই তো আমরা পরিকল্পনা তৈরি করেছি। আমাদের শিল্পগুলিকে তাদের জিওগ্রাফিক্যাল প্লেসমেন্ট চিহ্নিত করে অ্যাশোসিয়েশনগুলোর সঙ্গে আমরা কথাবার্তা শুরু করেছি। চূড়ান্ত শিফট করবার আগে তাদের মধ্যবর্তী পদক্ষেপ নিতে হবে—যেমন, এনোডাইজিং ইন্ডাস্ট্রি, তাকে মধ্যবর্তী পদক্ষেপ নিতে হবে। কাজেই শর্ট টার্ম এবং লং টার্ম, দু'দিক দিয়ে আমরা মোকাবিলা করবার চেষ্টা করছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রীমতী শান্তা ছেত্রী :** আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, দার্জিলিং অঞ্চলে পলিউশন কন্ট্রোলের জন্য সরকারের তরফে কি কি পদক্ষেপ নিয়েছেন, এবং শিলিগুড়ি ছাড়া দার্জিলিংয়ের পাহাড়ী অঞ্চলে পলিউশন কন্ট্রোলের অফিস আছে কিনা এই কাজটা করার জন্য?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয়া সদস্যার অবগতির জন্য জানাই যে, দু'বছর আগে শিলিগুড়িতে আমাদের অফিস তৈরি করেছি, যেটি উত্তরবঙ্গের জেলাগুলি সহ তার মধ্যে দার্জিলিংয়ের পাহাড়ি এলাকাও পড়ে, ঐ অফিস থেকে নিয়ন্ত্রিত ও পরিচালিত হবে। দু' বছর আগে আমাদের কোনও অফিস ওখানে ছিল না। আমাদের নতুন বাড়ি, বিকশিত সেন্টার অফিস এবং ল্যাবরেটরি, দুটোই থাকবে। এই বাড়ি এবং অফিসের কাজ আমরা শেষ করতে পেরেছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** রাজ্য সরকারের একটা সুনির্দিষ্ট নীতি আছে, নতুন কোনও কারখানা হতে গেলে তাকে পরিবেশ দূষণ মুক্ত হতে হবে, এই রকম সার্টিফিকেট নিতে হবে। আমাদের হাওড়া জেলায় মৌড়ীগ্রামে 'আলনানা' কোম্পানি একটি কারখানা করে। সেখানে পরিবেশ দূষণ হচ্ছে বলে কারখানাটি বন্ধ করে দেওয়া হয়। আমি মাননীয় মন্ত্রী

**মহাশয়ের কাছে জানতে চাইছি, এই কারখানাটি হবার আগে পরিবেশ দপ্তরের ছাড়পত্র ছিল, কি ছিল না?**

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনার প্রশ্নের উত্তর এক কথায় দিলে বলব, হ্যাঁ, ছিল। আমি জানি, আপনি এতে স্যাটিসফায়েড নন। পরবর্তী সময়ে একটা এক্সটেনশন রেন্ডারি প্ল্যানের সময়ে ওরা আমাদের এন. ও. সি. নেয়নি। ফলে আমরা কারখানাটি বন্ধ করে দিই। পরে যখন পুনরায় আবেদন করে তখন আমরা এন. ও. সি. দিই। আমরা ট্রায়াল রান করার অনুমতি দিয়েছি।

### মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক পাঠ্যসূচির পরিবর্তন

***৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৭০) শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ২০০১ সালের শিক্ষাবর্ষ থেকে রাজ্যের মাধ্যমিক ও উচ্চমাধ্যমিকের পাঠ্যসূচিতে আমূল পরিবর্তন ঘটছে , এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে বিশিষ্ট শিক্ষাবিদ্‌দের পরামর্শ গ্রহণ করা হয়েছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) আমার বিশ্বাস মাননীয় সদস্য পাঠ্যক্রমের কথা বলতে চেয়েছেন। পাঠ্যক্রম বা পাঠ্যসূচিতে কোনও আমুল পরিবর্তনের কোনও প্রস্তাব নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে যেটি বলতে চাইছি, আপনি প্রধান শিক্ষক ছিলেন, আমরাও শিক্ষকতা করি। একটা অদ্ভুত ধরনের বিষয়, মাধ্যমিক এবং উচ্চ-মাধ্যমিকের যে পাঠ্যক্রম, তার মধ্যে কোনও সমতা নেই। যার ফলে প্রতি বছর পরীক্ষায় মাধ্যমিকে ভাল রেজাল্ট হচ্ছে—ফার্স্ট ডিভিশন আর ফার্স্ট ডিভিশন। এমনকি মফস্বলের স্কুলগুলি থেকেও ফার্স্ট ডিভিশনে পাশ করছে। সেই ছেলেগুলো উচ্চ-মাধ্যমিকে গিয়ে দেখা যাচ্ছে পাশ করতে পারছে না, অনেকেই থার্ড ডিভিশনে পাশ করছে। দুটি পাঠ্যক্রমের মধ্যে কোনও সমতা থাকছে না, কোনও ধারাবাহিকতা থাকছে না। আমি যেটা জানতে চাইছি, এই দুটি পাঠ্যক্রমের মধ্যে সমতা রক্ষার জন্য, উচ্চ-মাধ্যমিকে ছাত্রদের ওপরে যে গুরুভার চাপানো হয়েছে তা লাঘব করার জন্য কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি একাধিক প্রশ্নের উত্তরে আগেও বলেছি। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিকের মধ্যে একটা ব্যবধান থাকবে। উচ্চ মাধ্যমিকের সাথে স্নাতকোত্তর পাঠ্যক্রমে পার্থক্য থাকবে। এটা কাঙ্খিত। তবে যে পাঠ্যক্রম আছে সেটা বিজ্ঞানভিত্তিক কিনা, তাকে হ্রাস করা যেতে পারে কিনা, যদি তা না থাকে, সমস্ত কিছু বিচার বিবেচনা করার জন্য আমরা একটা কমিটি করেছি। তারা সাময়িক একটা লিখিত প্রতিবেদন আমাদের কাছে পেশ করেছেন। সেটি পূর্ণাঙ্গ নয়।

আমরা বলেছি, শুধু আমাদের রাজ্যে নয়, অন্য রাজ্যে এবং কেন্দ্রীয় সরকারের অধীনে যে সমস্ত শিক্ষা সংস্থা আছে, সেই শিক্ষা সংস্থারও যে পাঠ্যক্রম তা আপনারা অনুসরণ করুন, অধ্যয়ন করুন। এর জন্য অন্য রাজ্যতে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রিত সংস্থা এবং তারা আমাদের রাজ্যে মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিকের সাথে স্নাতক ও স্নাতকোত্তর স্তরে যে ব্যবধান আছে, সেই ব্যবধান কাঙ্খিত পর্যায় থেকে বেশি কিনা এই সবটা নিয়ে বিবেচনা করে পূর্ণাঙ্গ প্রতিবেদন পেশ করুন। সেই পূর্ণাঙ্গ প্রতিবেদন যখন পেশ করবেন তখন তাদের সঙ্গে কথা বলে আমরা এই সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার দ্বিতীয় প্রশ্ন, যে কমিটি গঠন করেছেন, তারা যে সুপারিশ করেছে সেই সুপারিশগুলি কার্যকরি করার জন্য চেষ্টা করছেন কিনা এবং আপনাকে ভাবতে হবে—আপনার পাশে উচ্চশিক্ষামন্ত্রী আছেন, তিনি মাঝে মাঝে বলেছেন—উচ্চশিক্ষা হচ্ছে যারা কৃতবিদ্য মেধাসম্পন্ন তারা সেইসব জায়গায় যাবে। সব দেশেই হয়। যারা সাধারণ শিক্ষা নেবে অন্য প্রযুক্তির মধ্যে ছড়িয়ে দিতে হবে। এটা আপনারাই বলেন। মাধ্যমিক উচ্চ মাধ্যমিকে ইংরাজি অবশ্য পাঠ্য রয়ে গেছে। ইংরাজি থাকার দরকার নেই। উচ্চ মাধ্যমিকে ইংরাজি থাকার দরকার নেই, এইগুলি নিয়ে ভাবা দরকার। এইটা বৈজ্ঞানিক ভিত্তিতে বলুন, যেখানে ইংরাজি ভাষার দরকার হচ্ছে না সেখানে পরিবর্তন করতে হবে। ছেলেদের একটা ব্যাপক সময় ইংরাজিতে চলে যায়। অথচ ইংরাজিতে রপ্ত হতে পারে না। আমাদের ইংরাজি শিক্ষার অনুকূল অবস্থাও নেই, স্কুলের পরিবেশ নেই, এইগুলি নিয়ে ভাবার প্রয়োজন আছে। যে কমিটি গঠন করেছেন, তাদেরকে আরও কাজ করতে বলুন, আরও যে অসুবিধাগুলি দেখা দিচ্ছে এই সমস্ত বিষয়গুলি নিয়ে ভাবনা-চিন্তা করে নূতন কিছু করুন যাতে বৈজ্ঞানিক ভিত্তিতে হয়, সময়োপযোগী হয়।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক স্তর থেকে ইংরাজি প্রত্যাহার করবার কোনও পরিকল্পনা নেই। এবং আমি মনে করি তা সঙ্গতও হবে না এই যুগে। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক-এ ইংরাজি আবশ্যিক রাখা উচিত বলে মনে করি।

প্রাথমিকভাবে তারা যে প্রতিবেদন দিয়েছে তাতে কোনও সুনির্দিষ্ট প্রস্তাব নেই। তারা কি কি কাজ করছেন, কি ভাবে করছেন সেটা বলেছেন। আমরা সেই কাজের পরিধি বিস্তৃত করতে বলেছি এবং সময়সূচি ধরে কাজটা সম্পন্ন করতে বলেছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি কিন্তু ভেবেছেন এটা পরিবর্তন করার দরকার। সেই জন্য কমিটি গঠন করেছেন। আপনি ভেবেছেন এটা প্রয়োজন। শিক্ষার পাঠ্যক্রম পরিবর্তন করার প্রয়োজন আছে। এটা ভেবেছেন বলে কমিটি গঠন করেছেন। তাই যদি হয় তাহলে আরও পূর্ণাঙ্গভাবে কমিটি গঠন করে সুপারিস করতে বলুন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা যে ধরনের কমিটি করেছি যেগুলি তাদের বিবেচ্য বিষয়ের মধ্যে বলা আছে। মাধ্যমিক উচ্চমাধ্যমিকে যে ব্যবধান সেইগুলি বিজ্ঞানভিত্তিক কিনা, যদি বিজ্ঞান ভিত্তিক না হয় তাহলে কি রকমভাবে তা করা যেতে পারে। আর যদি বিজ্ঞান ভিত্তিক হয় তাহলে সুপারিশ করার কিছু নেই। সেইজন্য বলেছি অন্য রাজ্যের সঙ্গে বিবেচনা করবেন। কেন্দ্র নিয়ন্ত্রিত সংস্থার সঙ্গেও বিবেচনা করবেন। ইংরাজি থাকবে কি থাকবে না এটা বিবেচনার মধ্যে নেই। ইংরাজি আবশ্যিক আছে, থাকবে ; ইংরাজির চাপ কমাবার জন্য তাদের বোঝা কমাবার জন্য এই কমিটির কাছে আমরা পাঠায়নি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় সদস্য জয়ন্তবাবু প্রশ্নটা করতে গিয়ে বলেছেন, পাঠ্যসূচির আমূল পরিবর্তন নয়, স্পিরিটটা হচ্ছে, মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিকের সিলেবাসে সমতা বিধানের জন্য আমাদের এই রাজ্যে কমিটি গঠন করা হয়েছিল। আপনি বলেছেন তারা ছোট্ট একটা প্রতিবেদন দিয়েছেন। এখন বলছেন সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে বিচার করবেন। আমি জানতে চাইছি এই কমিটি কত দিন আগে তৈরি হয়েছিল, এদের রিপোর্ট দেওয়ার টার্ম, সময় সীমা বেঁধে দিয়েছিলেন কিনা, কত দিনের মধ্যে রিপোর্ট দিতে হবে এই রকম কিছু উল্লেখ ছিল কিনা? কবে হয়েছিল, সেটা আপনি বলবেন। তাহলেই বোঝা যাবে সরকারের কাজের গতি কেমন। ছয় মাস বাদে তারা একটা চটি রিপোর্ট দিলে তো হবে না।

[11-50 — 12-00 Noon]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা এই কমিটি নিয়োগ করেছিলাম ১৯৯৭ সালে এবং এই কমিটির কাছে আমরা বলেছিলাম, মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক সিলেবাসের মধ্যে যে ব্যবধান আছে সেই ব্যবধান কাঙ্খিত কিনা। যে ব্যবধান আছে তাতে মাধ্যমিকের মানটাকে উদি উঁচু করতে হয় করবে এবং উচ্চ মাধ্যমিকে মানটাকে যদি নীচু করতে হয় করবে।

তবে এর জন্য কোনও সময় সীমা আমরা বেঁধে দিইনি।

## গ্রেট ইস্টার্ন হোটেল আধুনিকিকরণের পরিকল্পনা

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬১) **শ্রী তপন হোড়ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গ্রেট ইস্টার্ন হোটেলটি আধুনিকিকরণের জন্য সরকার বিশেষ পরিকল্পনা নিয়েছেন/নিচ্ছেন ;

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনাটির পরিকাঠামো কিরূপ ; এবং

(গ) উক্ত পরিকল্পনাটির বাস্তবায়নে মোট কত খরচ হবে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ ; পশ্চিমবঙ্গ সরকার গ্রেট ইস্টার্ন হোটেলের আধুনিকিকরণের জন্য একটি বিশেষ পরিকল্পনা নিচ্ছেন।

(খ) রাজ্য মন্ত্রিসভার ৩১. ১০. ২০০০ তারিখের সভায় গৃহীত চূড়ান্ত সিদ্ধান্ত অনুযায়ী হোটেলটি এ. এসি. সি. এশিয়া পিটিই লিমিটেড (অ্যাকর গ্রুপ) সংস্থাকে প্রাথমিকভাবে ৩০ বছরের জন্য ইজারা দেওয়া হবে। এ বিষয়ে একটি সমঝোতা পত্র তৈরি করা হচ্ছে। সমঝোতাপত্র স্বাক্ষরিত হওয়ার পরই পরিকল্পনাটির বিস্তারিত বিবরণ দেওয়া সম্ভব হবে।

সামগ্রিকভাবে হোটেলটির আধুনিকিকরণ, ৫ তারা হিসেবে উন্নয়ন এবং পরিষেবার মান বাড়ানোর কথা ভাবা হয়েছে।

(গ) পরিকল্পনাটির বাস্তবায়নের জন্য আনুমানিক ১০০ কোটি টাকার খরচ ধরা হচ্ছে।

**শ্রী তপন হোড়ঃ** অতিরিক্ত প্রশ্ন, আপনি বললেন যে, একটা সমঝোতা পত্র তৈরি করা হয়েছে এবং সমঝোতা পত্র স্বাক্ষরিত হওয়ার পর পরিকল্পনার বিস্তারিত বিবরণ দেওয়া সম্ভব। কতদিনের মধ্যে এই সমঝোতা পত্র হতে পারে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** সমঝোতা পত্র একটা দ্বিপাক্ষিক চুক্তির বিষয়। অ্যাকর স্পেসিফিকের সঙ্গে এই সমঝোতা পত্র তৈরির জন্য যা যা তথ্য ওরা চেয়েছিলেন তা আমরা পাঠিয়ে দিয়েছি। তারপরে ওদের কাছ থেকে ড্রাফট আসবে। তবে এই বিধানসভার

ফ্লোরে দাঁড়িয়ে এই ব্যাপারে আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী তপন হোড় ঃ** কত দিনের মধ্যে এই হোটেলটির পরিষেবার মান উন্নত হতে পারে এবং বর্তমানে যে সমস্ত কর্মচারিরা ওখানে কাজ করছেন ভবিষ্যতে তাদের নিরাপত্তার বিষয়টি নিয়ে আপনার দপ্তর কি চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** বর্তমানে কর্মচারিদের নিরাপত্তার বিষয়টি আমাদের সরকারের অগ্রাধিকার পাচ্ছে এবং পাবে।

**শ্রী তপন হোড় ঃ** এই আধুনিকিকরণ করতে ১০০ কোটি টাকা লাগবে বললেন এবং সমঝোতা পত্রও কিছু দিনের মধ্যে স্বাক্ষরিত হবে। কবে নাগাদ এটা শেষ হতে পারে তার কোনও সময় সীমা আছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** সমঝোতা পত্র সই হওয়ার পরে পরিকল্পনার রূপরেখা তৈরি হবে, তারপরে আমরা বলতে পারব সময় কত লাগবে।

**শ্রী সৌগত রায় ঃ** গ্রেট ইস্টার্ন হোটেল আধুনিকিকরণের প্রস্তাব দুবার এসেছে, প্রথমবার এসেছিল ১৯৯৬ সালে এবং তখন ইউনিয়নগুলো এর বিরোধিতা করায় তা বন্ধ হয়ে যায়। তারপরে আবার মানববাবু মন্ত্রী হওয়ার পরে একটা শর্ট লিস্ট তৈরি করেন এবং সেই শর্ট লিস্ট অনুসারে তিনটে কোম্পানি নাম জমা দেয়।

তারপর মানববাবু এক দিন আমাদের ডেকে বললেন—তিনটে কোম্পানির মধ্যে একটা কোম্পানি—একর-কে বেছে নিয়েছে। তারা বলেছে কোনও শ্রমিককে রাখা যাবে না, তাদের কম্পেনসেশন দেওয়া হবে একরের সঙ্গে কথা বলেছি।' আমরা বললাম, ঠিক আছে, আপনি ফাইনাল প্রস্তাব দিন। কিন্তু চার-ছয় মাস হয়ে গেল, আমরা কিছু জানতে পারছি না। হোটেলে নতুন বুকিং নেওয়া বন্ধ হয়ে গেছে, হোটেলটা ভেঙেচুরে যাচ্ছে, উপর থেকে চাপড়া খসে পড়ছে, কিন্তু চূড়ান্ত সিদ্ধান্ত হচ্ছে না। আমার নির্দিষ্ট প্রশ্ন—(ক) কবের মধ্যে গ্রেট ইস্টানের আধুনিকিকরণের সিদ্ধান্ত চূড়ান্ত হবে। (খ) সেই চূড়ান্ত করণের ক্ষেত্রে শ্রমিকদের ব্যাপারে কি প্রস্তাব গ্রহণ করছেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এই বিষয়ে রাজ্য মন্ত্রিসভার সিদ্ধান্ত হয় ৩০শে নভেম্বর। তার আগের দিন ইউনিয়নের সভাপতিদের ডাকা হয়, আপনিও ছিলেন। নতুন করে মন্ত্রিসভার সিদ্ধান্ত চূড়ান্ত হবার পর কোম্পানির নাম জানাই। মাননীয় সদস্য তপন হোড়ের প্রশ্নের উত্তরেই জানিয়েছি। ওরা যে তথ্য চেয়েছিল, একাধিক পর্যায়ে সে সব তথ্য পাঠিয়েছি। তারা জানিয়েছে খসড়া প্রস্তুত করছে এবং প্রস্তুত হয়ে গেলেই আমাদের পাঠিয়ে দেবে। মাননীয় সদস্যকে জানাই, এক্ষেত্রে সিদ্ধান্ত চূড়ান্ত হবার আগে পর্যন্ত

কিন্তু গ্রেট ইস্টার্ন হোটেলের ম্যানেজমেন্টের ১০০ শতাংশ দায়িত্ব সরকারের এবং আমরা সেটা চালাব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** বহুদিন ধরেই শুনছি গ্রেট ইস্টার্ন হোটেল জয়েন্ট ভেঞ্চারে চালাতে চাইছেন। যখন থেকে সরকার নিয়েছে, তখন থেকেই লস হচ্ছে। লেবার প্রবলেম সমাধান হয়নি। আমাদের দেশের এত বড় বড় হোটেল যারা চালাচ্ছে, তাদের এটা না দিয়ে কেন বিদেশি একটা কোম্পানিকে দিলেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের তিনটে ভাগ আছে। গ্রেট ইস্টার্ন হোটেল সরকার চালাবেন—এই সিদ্ধান্ত আমাদের সরকার নেয়নি, আপনাদের সরকারই নিয়েছিল। দ্বিতীয়ত, গ্রেট ইস্টার্ন হোটেলের আধুনিকিকরণের সিদ্ধান্ত ১৯৯৬ সাল থেকে আলোচিত হচ্ছে। ঐ সময় কেন এটা চূড়ান্ত করা গেল না, এটা আমাকে জিজ্ঞেস না করে সৌগতবাবুকে জিজ্ঞেস করলেই হবে। তৃতীয়, হচ্ছে কোনও পার্টি এটা করবে, সেই কোম্পানির নাম আমরা নির্দিষ্ট করতে পারি না। আমরা টেন্ডার দিয়ে জানতে চেয়েছিলাম কারা আগ্রহী। যারা অ্যাপ্লাই করেছে তাদের মধ্যে একটা পার্টির প্রোপজাল আমাদের বেস্ট মনে হয়েছে, তাদের গ্রহণ করেছি। মাননীয় সদস্যকে জানাই, রাজ্যের পর্যটনমন্ত্রী হিসাবে আমি মনেকরি এই গ্রুপটাকে নির্বাচিত করা হবে সবচেয়ে গুরুত্বপূর্ণ এবং সঠিক সিদ্ধান্ত।

[12-00 — 12-10 p.m.]

অ্যাকর এশিয়া প্যাসিফিক একটা ফ্রেথ হসপিট্যালাট জয়েন্ট। গোটা পৃথিবীতে ১৪১টা দেশে ৩ হাজার হোটেল চালায়। গ্রেট ইস্টার্ন হোটেলকে ফাইভ স্টার হোটেল, সৌফিটেল হোটেলে কনভার্ট করতে চাই যেটা আমাদের রাজ্যের পর্যটন ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ। অ্যাকর এশিয়া প্যাসিফিক হোটেল কলকাতায় থাকলে আন্তর্জাতিক পর্যটনের ক্ষেত্রে কলকাতার অবস্থান দৃঢ়তার সাথে আসবে। ফলত, তাদের প্রস্তাব যখন আমাদের কাছে এসেছিল সবচেয়ে শক্তিশালী পার্টি সিলেক্ট করে পর্যটনের ক্ষেত্রে সবচেয়ে সঠিক সিদ্ধান্ত নেওয়া গেছে।

## Starred Questions
## (to which answers were laid on the Table)

### পর্যটন সংক্রান্ত তথ্য ওয়েবসাইটে

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের পর্যটন সংক্রান্ত যাবতীয় তথ্য পর্যটকদের জ্ঞাতার্থে ওয়েবসাইট চালু করা হয়েছে ;

(খ) সত্যি হলে, কবে থেকে উক্ত ওয়েবসাইট চালু হয়েছে ; এবং

(গ) ওয়েবসাইটের মাধ্যমে পর্যটকদের জ্ঞাতার্থে কি কি তথ্য জানানোর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য যে রাজ্যের পর্যটন সংক্রান্ত যাবতীয় তথ্য পর্যটকদের জ্ঞাতার্থে ওয়েবসাইট চালু করা হয়েছে।

(খ) বিশ্ব পর্যটন দিবস তথা সেপ্টেম্বর মাসের ২৭ তারিখ (২০০০ খ্রীস্টাব্দে) থেকে উক্ত ওয়েবসাইট চালু হয়েছে।

(গ) উক্ত ওয়েবসাইটে পশ্চিমবঙ্গের পর্যটন সংক্রান্ত বিভিন্ন তথ্যাদি লিপিবদ্ধ হয়েছে। পশ্চিমবঙ্গের দর্শনীয় স্থানসমূহ, বিভিন্ন উৎসব, হোটেল, পশ্চিমবঙ্গ পর্যটন নিগমের পরিচালনাধীন পর্যটক আবাসসমূহের অবস্থান এবং ভাড়ার তালিকা সহ যাবতীয় তথ্যাদি এবং উক্ত নিগমের তৈরি বিশেষ পর্যটন ব্যবস্থা প্রভৃতি ওয়েব সাইটে দেখানোর ব্যবস্থা হয়েছে।

## মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৭) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ২০০০ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতগুলি মাধ্যমিক স্কুলকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করা হয়েছে ; এবং

(খ) বর্তমানে রাজ্যে উচ্চমাধ্যমিক স্কুলের মোট সংখ্যা কত?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৬৮ (চারশত আটষট্টি)-টি ;

(খ) ২,৫১৯ (দুই হাজার পাঁচশত উনিশ)-টি।

**দূষণমুক্ত হুগলি নদীর জন্য পরিকল্পনা**

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৮) **শ্রী শীতলকুমার সরদার** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি নদীকে দূষণমুক্ত করতে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। কেন্দ্রীয় পরিবেশ ও বন মন্ত্রণালয়ের অনুমোদন অনুসারে হুগলি নদীকে দূষণ মুক্ত করতে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) হুগলি নদীকে দূষণ মুক্ত করার পরিকল্পনা দুটি পর্যায়ে ভাগ করা হয়েছে।

প্রথম পর্যায়ে পশ্চিমবঙ্গের গঙ্গা তীরবর্তী প্রথম শ্রেণীর ১৫টি শহর সহ মোট ২৮টি শহরের নির্গত বর্জস্রোতকে অবরোধ করে ১৫টি স্থাপিত বর্জ্য শোধনাগারে শোধনের ব্যবস্থা হয়েছে। অকেন্দ্রগত প্রকল্পের (Non-Core Scheme) মাধ্যমে গঙ্গার ধারে বৈদ্যুতিক শব্দাহগৃহ, স্বল্প ব্যয়ে সুলভ শৌচাগার নির্মাণ ও নদী তীরের বিকাশ সাধন করা হয়েছে। ৪৬টি কেন্দ্রগত ও ৬৪টি অকেন্দ্রগত (মোট ১১০টি) প্রকল্পের কাজের মধ্যে ১০৯টির কাজ সম্পূর্ণরূপে শেষ হয়েছে। সাউথ সুবার্বন (পূর্ব) এর বর্জ্যশোধনাগারের কাজ সামান্য বাকি আছে। পশ্চিমবঙ্গ সরকারের কলকাতা মহানগর উন্নয়ন নিগম (CMDA), জনস্বাস্থ্য কারিগরি অধিকার (PHE Directorate) কলকাতা মহানগর জল ও স্বাস্থ্য ব্যবস্থাপক নিগম (CMWSA) এবং পুর কারিগরি অধিকার (Municipal Engineering Directorate) এর মাধ্যমে এই কাজগুলি সম্পন্ন হয়েছে। এর জন্য বরাদ্দ ১৮৮ কোটি টাকার মধ্যে ১৮৬ কোটি টাকা ব্যয় করা হয়েছে। গঙ্গা কার্য যোজনার দ্বিতীয় পর্যায়ের কাজের জন্য পশ্চিমবঙ্গের গঙ্গা তীরবর্তী ২৩টি শহর বেছে নেওয়া হয়েছে এবং এর সাথে দামোদর তীরবর্তী ৪টি শহর যুক্ত হয়েছে জাতীয় নদী সংরক্ষণ যোজনায়। দ্বিতীয় পর্যায়ের কাজের খরচের পরিমাণ প্রায় ৩৪৮ কোটি টাকা। দ্বিতীয় পর্যায়ের কিছু কিছু কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। ১৪৪টি প্রকল্প এর অন্তর্গত।

পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ন্যাশনাল রিভার কনসারভেশন ডাইরেক্টরেট নির্দিষ্ট শর্ত অনুসারে ৯৮টি প্রধান দূষণকারী, শিল্প সংস্থাগুলিকে চিহ্নিত করেছে। এর মধ্যে ৭০টি শিল্প সংস্থার নির্গত জল হুগলি নদীতে এসে পড়ে। এই শিল্প সংস্থাগুলিকে নির্দিষ্ট সূচির মাধ্যমে নিয়মিত মাসিক বা দ্বিমাসিক ভিত্তিতে পরিদর্শন করা হয় ও সংস্থা থেকে নিষ্কাশিত জল পরীক্ষা করা হয়। কোনও শিল্প সংস্থা থেকে নির্গত জলে যদি দূষণ সৃষ্টিকারী পদার্থ অনুমোদিত সীমার থেকে বেশি পরিমাণে পাওয়া যায় তবে সেই সংস্থার বিরুদ্ধে আইনসম্মত ব্যবস্থা গ্রহণ করা হয়।

এছাড়া রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ গঙ্গার আটটি স্থানে প্রত্যেক মাসে নদীর জলের গুণগত মান পরিমাপ করে থাকে। এই স্থানগুলি হল বহরমপুর, পলতা, শ্রীরামপুর, উলুবেড়িয়া, শিবপুর, গার্ডেনরিচ, দক্ষিণেশ্বর এবং ডায়মন্ডহারবার। এছাড়া পর্ষদ এখন প্রত্যেক মাসে গঙ্গার যে চারটি স্থান থেকে জল পরিশোধন করে পানীয় জল সরবরাহ করা হয় সেই স্থানের নদীর জলের গুণগতমান পরিমাপ করে।

**বলাগড়ের 'সবুজ দ্বীপ' পর্যটনকেন্দ্র**

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৪) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার বলাগড় থানাতে জেলা পরিষদের উদ্যোগে গঙ্গার চরে "সবুজ দ্বীপ" নামে একটি পর্যটনকেন্দ্র গড়ে উঠেছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত পর্যটনকেন্দ্রকে উন্নত করার জন্য কি কি পরিকল্পনা সরকার গ্রহণ করেছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) একথা সত্যি যে হুগলি জেলা পরিষদ বলাগড় থানার সবুজ দ্বীপকে একটি পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার জন্য উদ্যোগ নিচ্ছে।

(খ) উক্ত পর্যটন কেন্দ্রকে উন্নত করার জন্য পর্যটকদের সুবিধার্থে হুগলি জেলা পরিষদ কর্তৃক প্রাথমিক পরিকাঠামো তৈরি করা হয়েছে এবং ধাপে ধাপে তা উন্নত করার চেষ্টা হচ্ছে।

(গ) বিষয়টি সম্পূর্ণভাবে জেলা পরিষদের আওতাভুক্ত হওয়ার এযাবৎ সরকারিভাবে

পর্যটন দপ্তরের পক্ষ থেকে কোনও উদ্যোগ নেওয়ার প্রয়োজন হয়নি।

**দিঘার সমুদ্র তটরেখা রক্ষার ব্যবস্থা**

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬০০) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দিঘা সমুদ্র তটরেখা রক্ষার জন্য ডিসেম্বর, ২০০০ সাল পর্যন্ত কি কি ব্যবস্থা গৃহীত হয়েছে ; এবং

(খ) ঐ বাবদ উল্লেখিত সময়ের মধ্যে কত টাকা ব্যয়িত হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দিঘা সমুদ্র তটরেখা রক্ষার জন্য গৃহীত ব্যবস্থাগুলি পর্যায়ক্রমে নিম্নরূপ ঃ

প্রথম পর্যায় ঃ

সমুদ্রতটের ২.৯২৬ কি.মি. থেকে ৩.১৩৯ কি.মি. এবং ৩.১৭৬ কি.মি. থেকে ৩.৫১২ কি.মি. পর্যন্ত ভগ্নপ্রায় অংশে পাথর ফেলা ও তটের ঢালের উপরি ভাগ কংক্রিটে বাঁধানো ;

১) প্রথম পর্যায়ের বর্ণিত অংশগুলিতে সীট পাইল-এর (ভূগর্ভস্থ লৌহ প্রাচীর) রক্ষণাবেক্ষণ ;

২) উল্লিখিত অংশগুলিতে অতিরিক্ত পাথরের সংস্থান ;

৩) পুরনো সমুদ্র প্রাচীরের (গার্ড ওয়াল) উচ্চতা বাড়ানো ;

৪) সি-হক হোটেলের পূর্বদিকে ৯৫ মিটার এবং বু-ভিউ র‍্যাম্পের পশ্চিমদিকে ৬০ মিটার দৈর্ঘ্য ল্যাটেরাইট ও কালো গ্রানাইট পাথরের সাহায্যে মজবুতিকরণ;

৫) সি-হক হোটেলের পূর্বদিকের ক্ষতিগ্রস্ত সমুদ্রতট পাথর দিয়ে বাঁধানো ও তারের জাল (সসেজ)-এর সাহায্যে মজবুতিকরণ ;

অতিরিক্ত পর্যায় ঃ

জোয়ারের সময় সমুদ্রের জল সমুদ্র প্রাচীর ছাপিয়ে চলে যায়। এই ছাপানো জল এবং বৃষ্টির জল আবার সমুদ্রে ফেলে দেওয়ার জন্য সারফেস

ড্রেন নির্মাণ।

(খ) ডিসেম্বর, ২০০০ পর্যন্ত প্রকল্প বাস্তবায়নের জন্য ব্যয়িত অর্থের মোট পরিমাণ তিন কোটি তিরানব্বই লক্ষ চল্লিশ হাজার (৩,৯৩,৪০,০০০ টাকা)।

**হাওড়া জেলায় বে-আইনি চর্বি, হাড়, রক্ত ও চামড়া প্রসেস কোম্পানি**

***৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৯) শ্রী শীতলকুমার সরদার ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলায় অবস্থিত ফিজারিও কনগারভা আল্লানা কোম্পানিটি বে-আইনিভাবে চর্বি, হাড়, রক্ত এবং চামড়া প্রসেস করার ফলে ঐ এলাকায় পরিবেশ দূষণ হচ্ছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ দূষণ বন্ধ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করছে/করছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, বর্তমানে ঐ কারখানার কোনও দূষণ সংক্রান্ত সমস্যা নেই। তবে আরও পর্যবেক্ষণের পর ঐ কারখানাকে দূষণ নিয়ন্ত্রণ সংক্রান্ত পূর্ণাঙ্গ ছাড়পত্র দেবার কথা বিবেচনা হবে।

(খ) প্রযোজ্য নয়।

**রাজ্যে কম্পিউটারে দূরায়ত শিক্ষা প্রকল্প**

***১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯) শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে কম্পিউটার-এ দূরায়ত শিক্ষা প্রকল্প চালু করা হচ্ছে;

(খ) সত্যি হলে, প্রকল্পটি কিরূপ ; এবং

(গ) প্রকল্পটি চালু করার কাজটি বর্তমানে কোনও পর্যায়ে আছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) কলকাতা রিজিওনাল কম্পিউটার সেন্টারের কারিগরি সহায়তায় নেতাজি সুভাষ মুক্ত বিশ্ব বিদ্যালয় "স্কুল অব ডিজিটাল লার্নিং" নামে একটি কম্পিউটার শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন করেছে এই প্রতিষ্ঠানের মাধ্যমে দূরায়ত শিক্ষা ব্যবস্থায় কম্পিউটার প্রশিক্ষণ দেওয়া হবে।

(গ) স্কুল অব ডিজিটাল লার্নিংয়ের মাধ্যমে বর্তমানে তিনটি শিক্ষাক্রমে কম্পিউটার প্রশিক্ষণের জন্য ইতিমধ্যে দরখাস্ত আহ্বান করা হয়েছে। প্রশিক্ষণ প্রকল্প ফেব্রুয়ারি ২০০১ থেকেই শুরু হবে।

**দিঘা ও শঙ্করপুরকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করার পরিকল্পনা**

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৮) **শ্রী মৃণাল কান্তি রায় :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দিঘা ও শঙ্করপুরকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করার উদ্দেশ্যে একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, ঐ পরিকল্পনার রূপরেখা কিরূপ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) শঙ্করপুরকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করার উদ্দেশ্যে পর্যটন দপ্তরের পক্ষ থেকে একটি পরিকল্পনা রচনা করা হচ্ছে। সেই সাথে দিঘাকেও পর্যটকদের কাছে আকর্ষণীয় করার উদ্দেশ্যে কিছু ব্যবস্থা নেওয়ার কথা ভাবা হচ্ছে। দিঘা উন্নয়ন কর্তৃপক্ষও দিঘার উন্নয়নের জন্য কিছু পরিকল্পনা নিয়েছেন বা নিচ্ছেন।

(খ) শঙ্করপুরকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের অধীনস্থ হাউসিং অ্যান্ড আরবান ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড নামক সংস্থার মাধ্যমে শঙ্করপুরে পর্যটন সম্ভবনা বিষয়ে একটি প্রতিবেদন তৈরি করা হয়েছে। এই প্রতিবেদনের শঙ্করপুরের পর্যটন কেন্দ্রে সমষ্টি কেন্দ্র যেমন দোকান-বাজার, সিনেমা হাউস, পোস্ট অফিস পেট্রল পাম্প ইত্যাদি গড়ে তোলার পরিকল্পনা রয়েছে। এছাড়া হস্ত শিল্প বাজার, সাংস্কৃতিক কেন্দ্র, পরিবেশ ও বাস্তুতন্ত্র বিষয়ক উদ্যান, সামুদ্রিক সংগ্রহশালা, গল্ফ কোর্স, ক্রীড়া ও বিনোদন উদ্যান, হোটেল ক্রীড়া ও জল ক্রীড়া কেন্দ্র, পঠন-পাঠন কেন্দ্র, সমুদ্র তীরের সম্মুখভাগের উন্নয়ন, স্বাস্থ্য পরিষেবা কেন্দ্র ইত্যাদি গড়ে তোলারও

পরিকল্পনা রয়েছে। এই উন্নয়নের জন্য রাজ্যের মুখ্য সচিবের নেতৃত্বে একটি উচ্চ পর্যায়ের পরিচালন সমিতি গঠিত হয়েছে। এগুলি ছাড়াও শঙ্করপুরে পর্যটন দপ্তরের পক্ষ থেকে একটি পর্যটক আবাস গড়ে তোলা হচ্ছে।

## Unstarred Questions
## (for written answers were given laid on the Table)

### রাজ্যে জেলা হাসপাতাল

৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২২) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি জেলা হাসপাতাল আছে ; এবং

(খ) উক্ত জেলা হাসপাতালগুলির নাম কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৬টি।

(খ) (১) বীরভূম জেলা হাসপাতাল (সিউড়ি সদর হাসপাতাল)

(২) দার্জিলিং জেলা হাসপাতাল

(৩) দক্ষিণ দিনাজপুর—বালুরঘাট সদর হাসপাতাল

(৪) হাওড়া জেলা হাসপাতাল

(৫) হুগিলি জেলা হাসপাতাল (ইমামবাড়া সদর হাসপাতাল)

(৬) জলপাইগুড়ি জেলা হাসপাতাল

(৭) কোচবিহার—এম. জে. এন. হাসপাতাল (জেলা হাসপাতাল)

(৮) মালদা জেলা হাসপাতাল

(৯) মেদিনীপুর জেলা হাসপাতাল

(১০) মুর্শিদাবাদ জেলা হাসপাতাল

(১১) নদীয়া জেলা হাসপাতাল (শক্তিনগর সদর হাসপাতাল)

(১২) উঃ ২৪ পরগনা জেলা হাসপাতাল, বারাসাত

(১৩) পুরুলিয়া—দেবেন মাহাতো হাসপাতাল (জেলা হাসপাতাল)

(১৫) উঃ দিনাজপুর—রায়গঞ্জ জেলা হাসপাতাল

(১৬) বাঁকুড়া সম্মিলনী জেলা হাসপাতাল।

**প্রাথমিক বিদ্যালয় সংসদের নির্বাচন**

১০। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি রাজ্যে জেলা প্রাথমিক বিদ্যালয়ে সংসদের নির্বাচন সম্পন্ন হয়েছে ;

(খ) সত্যি হলে, কতগুলি জেলার উক্ত নির্বাচন সম্পন্ন হয়েছে ; এবং

(গ) কবে নাগাদ নব-নির্বাচিত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এটা সত্যি যে সম্প্রতি রাজ্যে জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদের নির্বাচন সম্পন্ন হয়েছে।

(খ) রাজ্যে সমস্ত জেলাতেই এই নির্বাচন সম্পন্ন হয়েছে।

(গ) নব-নির্বাচিত সংসদ গঠন সংক্রান্ত বিজ্ঞপ্তি প্রকাশের কাজ শুরু হয়েছে এবং সংসদগুলি শীঘ্রই কাজ শুরু করবে আশা করা যায়।

**Report on the Primary School Education**

11. (Admitted question No. 151) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of School Education Department be pleased to state—

(a) whether the Government is in receipt of a report on the Primary School Education on the State published by the Indian Institute of Management (JOKA) ; and

(b) if so, observations of the Government thereon ?

**Minister-in-charge of the School Education Department :** (a)

Yes.

(b) The Report is under consideration of the School Education Department.

**Golden Jubilee Celebration by the Dum Dum Motijheel College**

12. (Admitted question No 167) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether is it a fact that, the Dum Dum Motijheel College had to celebrate their Silver Jubilee Festival twice, and

(b) if so, the reasons thereof ?

**Minister-in-charge of Higher Education :** (a) No. The College celebrated Golden Jubilee (not Silver Jubilee) on 28. 8. 2000

(b) Does not arise.

**Loan from W.B.I.D.C.**

13. (Admitted question No 176) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) how many companies applied for loan to W.B.I.D.C. from 1997 to 2000 ; and

(b) how many of them have been sanctioned the same ?

**Minister-in-charge of the Commerce and Industries Department :** (a) The number of companies applied for loan to W.B.I.D.C. during 1997-2000 is 140.

(b) Out of 140 number of applicants for whom loan was sanctioned is 93.

## বাঘাযতীন উড়ালপুল নির্মাণ

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭) **শ্রী রামপদ সামন্ত ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঘাযতীন উড়ালপুলের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়;

(খ) এ পর্যন্ত উক্ত কাজে ব্যয়ের পরিমাণ কত ; এবং

(গ) উক্ত পুল নির্মাণের ফলে উচ্ছেদ হওয়া দোকানদারদের পুনর্বাসনের জন্য কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বাঘাযতীন উড়ালপুলের কাজ চুক্তি অনুযায়ী আগামী এপ্রিল ২০০১ নাগাদ শেষ হবার কথা। তবে আশা করা যাচ্ছে আরও কিছু সময়ের প্রয়োজন হতে পারে।

(খ) এ পর্যন্ত উক্ত কাজে ২৮৮.৪২ লক্ষ টাকা ব্যয় হয়েছে।

(গ) উক্ত পুল নির্মাণের স্থানে কোনও নথিভুক্ত দোকানদার ছিলেন না। সুতরাং এমতাবস্থায় কোনওরকম পুনর্বাসনের প্রশ্ন ওঠে না।

## সাম্প্রতিক বন্যা ও ঘরবাড়ির পুনর্নির্মাণ

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৬) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

সাম্প্রতিক বন্যায় বাড়ি ঘর পুনর্নির্মাণের জন্য কত টাকা রাজ্য সরকার বরাদ্দ করেছেন (জেলাওয়ারি হিসাবসহ)?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ২০০০ বন্যায় গৃহনির্মাণ অনুদান বাবদ রাজ্য সরকার এ পর্যন্ত (৩১. ০১. ২০০১ তারিখ) মোট ২০২ কোটি টাকা বরাদ্দ করেছেন। জেলাওয়ারি হিসাব নিম্নরূপ ঃ

| জেলার নাম | পরিমাণ |
|---|---|
| (১) হাওড়া | ১.০০ |
| (২) হুগলি | ১০.০০ |
| (৩) বীরভূম | ২০.০০ |

| | |
|---|---|
| (৪) মুর্শিদাবাদ | ৫০.০০ |
| (৫) বর্ধমান | ৩০.০০ |
| (৬) নদীয়া | ৪৬.০০ |
| (৭) মেদিনীপুর | ১.০০ |
| (৮) উত্তর ২৪ পরগনা | ৪৪.০০ |
| মোট ঃ | ২০২.০০ কোটি টাকা |

**হাওড়া জেলায় সরকারি প্রাথমিক বিদ্যালয় ও ছাত্রসংখ্যা**

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৯) **শ্রী জটু লাহিড়ি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলায় সরকারি প্রাথমিক বিদ্যালয়ে ছাত্রসংখ্যা ক্রমশ হ্রাস পাচ্ছে , এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এই তথ্য সঠিক নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের অগ্নিনির্বাপণ কেন্দ্র স্থাপন**

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৯) **শ্রী রামজনম মাঝি ঃ** অগ্নিনির্বাপক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের অন্তর্গত ফুলেশ্বর চেঙ্গাইল ও বাউড়িয়ায় কোনও অগ্নিনির্বাপণ কেন্দ্র নাই ;

(খ) সত্যি হলে,

(১) উক্ত স্থানগুলিতে অগ্নিনির্বাপণ কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(২) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**অগ্নিনির্বাপক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, এটা সত্যি যে, উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের অন্তর্গত ফুলেশ্বর চেঙ্গাইল ও বাউড়িয়ায় কোনও অগ্নিনির্বাপণ কেন্দ্র নাই।

(খ) উক্ত স্থানগুলিতে এই মুহূর্তে অগ্নিনির্বাপণ কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা নাই। তবে এখানে জানানো হচ্ছে যে, উলুবেড়িয়ায় দমকল কেন্দ্র স্থাপনের নিমিত্ত উপযুক্ত জমির খোঁজ চলছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে আদিবাস ছাত্রীনিবাস**

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৫) **শ্রী রামজনম মাঝি ঃ** অনগ্রসর শ্রেণী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া উত্তর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ফুলেশ্বর-জগন্নাথপুর এলাকায় একটি আদিবাসী ছাত্রীনিবাস তৈরির কাজ বেশ কিছু দিন হল সম্পন্ন হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, ঐ ছাত্রীনিবাস কবে নাগাদ ছাত্রীদের জন্য চালু হবে?

**অনগ্রসর শ্রেণী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এটা সত্যি যে, উলুবেড়িয়া উত্তর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ফুলেশ্বর-জগন্নাথপুর এলাকায় একটি আদিবাসী ছাত্রীনিবাস তৈরির কাজ বেশ কিছুদিন হল সম্পন্ন হয়েছে ; এবং

(খ) কর্মচারী নিয়োগ-সংক্রান্ত কিছু সমস্যা দূরীভূত হলেই আগামী শিক্ষাবর্ষ থেকে ছাত্রীনিবাসটি চালু করা হবে বলে আশা করা যায়।

**হুগলি জেলার জুনিয়র-হাই ও মাধ্যমিক স্কুলকে উন্নিত করার পরিকল্পনা**

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭০) **শ্রী কমল মুখার্জি ঃ** বিদ্যালয় শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে হুগলি জেলার জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক স্তরে ও মাধ্যমিক স্কুলকে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) উক্ত পরিকল্পনা অনুযায়ী কোনও কোনও স্কুলকে উন্নীত করা হবে?

**বিদ্যালয় শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এই আর্থিক বছরে আপাতত আর কোনও পরিকল্পনা নেই। ইতিমধ্যে বর্তমান আর্থিক বছরে হুগলি জেলায় ৫৬টি জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক স্তরে এবং ১৬টি মাধ্যমিক স্কুলকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিধায়কগণের মাধ্যমে সরকারি বস্ত্রাদি বিতরণ**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৬) **শ্রী কমল মুখার্জি :** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিধায়কগণ প্রতি বছর ঈদ ও শারদোৎসবে দুঃস্থদের মধ্যে বিতরণের জন্য সরকারের কাছ থেকে বস্ত্রাদি পেয়ে থাকেন; এবং

(খ) সত্যি হলে, বিধায়কগণ গত বছর উক্ত বস্ত্রাদি পেয়েছেন কি?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received five notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of spurt in train dacoity causing helplessness amongst the train passengers. The second on is from Shri Saugata Roy on the subject of ceasefire in Kashmir. The third one is from Shri Sobhan Deb Chattapadhyay on the subject of alleged atrocity in Keshpur, Garhbeta and Debra in Midnapore District. The fourth one is from Shri Asoke Deb on the subject of reported train dacoity in Gour Express and the fifth one is from Shri Ambika Banerjee on the subject of reported dacoity in a flat of one Shri Ram Bose at Kolkata on 20. 2. 2001.

The subject matter of the second Motion is not primarily concern

of the State Government an as such the second Motion is out of order.

The subject matter of the third Motion was raised and discussed in the Adjournment Motion on 6. 2. 2001 in the House. The third Motion is thus also out of order.

I, therefore, reject the second and the third Motions.

The subject matters of the first, fourth and the fifth Motions relate to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The Members may also invite attention of the Ministers concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to the first, fourth and the fifth Motion.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee** : Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :

The dacoits have taken the peaceful citizens and train commuters as a ride. The dacoits are looting the train passengers daily. On the 19th instant, the Hatebazare Train passengers were looted and on the 20th instant, the passengers travelling in Gour Express were looted. The State administration is ignoring the problem."

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker** : Today, I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Reported dacoity in Gour Express on 20. 2. 2001. | : | Shri Sudhir Bhattacharjee, Shri Saugata Roy, Shri Ambica Banerjee & Shri Sailaja Kumar Das |
| ii) Development of Rajarhat New Township. | : | Shri Tapan Hore |
| iii) Reported lokture on the demonstrating Madrass Students by the Police on 20. 2. 2001. | : | Shri Pankaj Banerjee |
| iv) Non-supply of power to Nandakumar, Kummpare and Shankarpur Gram Panchayat areas. | : | Shri Satya Sanjan Bapuli |
| v) Reported firing on Malbasia by the Police at Krishanganj on 20. 2. 2001. | : | Shri Sobhan Deb Chattopadhyay & Shri Ashok Kumar Deb |

I have selected the notice of Shri Sudhir Bhattacharjee, Shri Saugata Roy, Shri Ambica Banerjee and Shri Sailaja Kumar Das on the subject of the reported dacoity in Gour Express on 20/2/2001.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 22nd February.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of the School Education Department to make statement on the subject of alleged malpractice in the appointment of Teachers through School Service Commission.

(Attention called by Shri Sudhir Bhattacharjee and Shri Jatu Lahiri separately on the 15th February, 2001.)

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহোদয়,**

মাননীয় বিধায়কদ্বয় শ্রী সুধীর ভট্টাচার্য ও শ্রী জটু লাহিড়ি বিদ্যালয় কৃত্যক আয়োগের মাধ্যমে শিক্ষক নিয়োগ সম্পর্কে যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এনেছেন, তার উত্তরে আমি নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি ঃ

পশ্চিমবঙ্গ মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগ পদ্ধতিকে ত্রুটিমুক্ত করা এবং যোগ্যতম প্রার্থীকে বিদ্যালয়ে নিয়োগের ব্যবস্থা সুনিশ্চিত করার উদ্দেশ্যে ১৯৯৭ সালে বিদ্যালয় কৃত্যক আয়োগ আইনটি এই বিধানসভায় পাশ হয়। উক্ত আইনের অধীনে প্রয়োজনীয় বিধি রচিত হয়। সেই বিধি অনুসারে গোটা পশ্চিমবাংলায় সমস্ত সরকারি সাহায্য প্রাপ্ত বেসরকারি বিদ্যালয়ের প্রধান শিক্ষক সহ শিক্ষক নিয়োগের কর্মসূচি অনুসরণ করা হয়। সংবাদপত্রের মাধ্যমে বিভিন্ন বিদ্যালয়ের বিভিন্ন বিষয়ে শূণ্য পদের তালিকার আনুমানিক সংখ্যা প্রকাশ করা হয়। তদনুযায়ী যে সমস্ত আবেদন পত্র—জমা পড়ে সেই আবেদনকারিদের শিক্ষা সংক্রান্ত বিভিন্ন পরীক্ষায় যে নম্বর পেয়েছেন, সেই নম্বর, যে লিখিত পরীক্ষা হয় সেই পরীক্ষার নম্বর এবং সাক্ষাতকারের নম্বর একত্রিত করে কম্পিউটারের সাহায্যে মেধা তালিকা তৈরি করা হয়। প্রথমে ৪টি আঞ্চলিক আয়োগের মাধ্যমে এই কাজ শুরু করা হয়। পরে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের জন্য পঞ্চম আঞ্চলিক আয়োগ প্রতিষ্ঠা করা হয়। এর মাধ্যমে প্রার্থী তালিকা চূড়ান্ত করে যে বিদ্যালয়ে পদ শূন্য আছে সেখানে সংরক্ষণ আইন ইত্যাদি বিধির প্রতি যত্নবান থেকে বিদ্যালয় কৃত্যক আয়োগ থেকে বিদ্যালয়ে বিদ্যালয়ে নাম পাঠানো হয়। প্রথম বছর পরীক্ষা হয় ১৯৯৮ সালে। সেখানে ১,২৫,১৩২ জন পরীক্ষার্থী, পরীক্ষায় বসে। দ্বিতীয় পরীক্ষা হয় ১৯৯৯ সালে। সেখানে ২,৪৬,৩২৫ জন পরীক্ষার্থী পরীক্ষায় বসে। এই উভয় পরীক্ষায় এ পর্যন্ত সর্বসাকুল্যে ১৫,১৭১ জন পরীক্ষার্থীকে পরীক্ষার মাধ্যমে চূড়ান্ত করে বিভিন্ন বিদ্যালয়ে নিয়োগের জন্য আঞ্চলিক বিদ্যালয় কৃত্যক আয়োগ থেকে পাঠানো হয়েছে। কয়েকটি মামলার জন্য কয়েক জন প্রার্থী যোগদান করতে পারেননি। বাকি সকলে বিভিন্ন বিদ্যালয়ে যোগদান করেছেন। প্রধান শিক্ষক নিয়োগের ক্ষেত্রে কিছুটা অসুবিধা হয়। মেধা তালিকা থেকে যে সমস্ত প্রধান শিক্ষককে দূরবর্তী কোনও বিদ্যালয়ে শূন্য পদে নিয়োগের জন্য পাঠানো হয়েছে, তাদের অনেকেই সেখানে যোগদান করতে অনিচ্ছা প্রকাশ করেছেন। এর ফলে কয়েকশো প্রধান শিক্ষকের পদ শূণ্য থেকে যায়। এই

অসুবিধা দূর করার জন্য বিদ্যালয় কৃত্যক আয়োগের বিধি সংশোধন করা হয়েছে। এখন থেকে যে সমস্ত বিদ্যালয়ে প্রধান শিক্ষক, প্রধান শিক্ষিকার পদ শূন্য আছে, সেই সব বিদ্যালয়ের নাম উল্লেখ করে কেন্দ্রীয় বিদ্যালয় কৃত্যক আয়োগ সংবাদ পত্রে--বিজ্ঞপ্তি দেবে। মেধা তালিকা হবে বিদ্যালয় ভিত্তিক, আঞ্চলিক ভিত্তিক নয়। এর ফলে প্রধান শিক্ষক, প্রধান শিক্ষিকা নিয়োগের যে অসুবিধা অনুভূত হয়েছিল আশাকরি তা দূরীভূত হবে। গোটা পদ্ধতি যেভাবে পরিচালিত হয় এবং পরীক্ষা গ্রহণ, পরীক্ষার খাতা দেখার ক্ষেত্রে—যে বিধি অনুসরণ করা হয় সেখানে দুর্নীতি বা স্বজন পোষণের কোনও অবকাশ নেই। এই জাতীয় কোনও অভিযোগ আমার কাছে ইতপূর্বে আসেনি। এই ব্যবস্থা একাধিকবার সর্ব ভারতীয় সম্মেলনগুলিতে অভিনন্দিত হয়েছে। অভিজ্ঞতার ভিত্তিতে আগামী দিনে গোটা বিষয়টি আরও সহজ, সরল করবার জন্য বিভিন্ন সুপারিশ এবং পরামর্শ গুরুত্ব দিয়ে বিচার এবং বিবেচনা করা হবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা, এই যে স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষা হ'ল, এই যে ইন্টারভিউ-এর প্রসেস, এর পেছনে কত টাকা খরচ হয়েছে। আর, সেই সঙ্গে সঙ্গে প্রধান শিক্ষক নিয়োগের দায়িত্ব ম্যানেজিং কমিটির হাতে দিয়ে এবং অ্যাসিস্ট্যান্ট শিক্ষক নিয়োগের ক্ষমতা এস. এস. সি.-কে দিয়েছেন এবং এইভাবে একটা দুমুখো নীতি নিয়েছেন। এটার বদল করবেন কিনা?

**শ্রী কান্তির বিশ্বাস ঃ** মাননীয় সদস্যের কাছে নিবেদন আজকে আন্তর্জাতিক মাতৃভাষা দিবস, ইংরাজি ব্যবহার না করে বাংলায় বললে আমি খুশি হতাম, যদিও কোনও ভাষায় বলবেন সেটা আপনার নিজের বিষয়।

বিদ্যালয় কৃত্যক আয়োগে যে সমস্ত কর্মচারী কাজ করেন তাদের বেতন সরকার থেকে দেওয়া হয়। বাকি অর্থ সংগ্রহ করা হয় পরীক্ষা প্রার্থীরা যে টাকা দেন তা থেকে। এই টাকা থেকেই অন্যান্য খরচ বহন করা হয়। এ পর্যন্ত দেড় কোটি টাকা সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছে।

আর, বিদ্যালয় কৃত্যক আয়োগের পক্ষ থেকে প্রধান শিক্ষক নিয়োগের কথা আগেই বলেছি। বিদ্যালয় ভিত্তিক নিয়োগ দেওয়া হবে, বিদ্যালয় ভিত্তিক তালিকা তৈরি করা হবে। সেইভাবে সংশ্লিষ্ট প্রধান শিক্ষক-শিক্ষিকার নাম পাঠানো হবে। এখানে জটিলতা বা অস্পষ্টতার কিছু নেই।

**শ্রী জটু লাহিড়ি ঃ** আপনারা এস. এস. সি. করার ক্ষেত্রে অজহাত দিলেন যে, ম্যানেজিং কমিটিতে দুর্নীতি হচ্ছে। আসলে তা নয়। আসল কথা হচ্ছে আজকে অধিকাংশ ম্যানেজিং কমিটি আপনাদের দলের দখলের বাইরে চলে যাওয়ার ফলে শিক্ষক নিয়োগের

ক্ষেত্রে আপনাদের দলের কায়েমি ব্যবস্থা ধরে রাখতে পারছেন না বলে কয়েক'শ ক্যাডার ঢোকাবার জন্য এস. এস. সি. বা স্কুল সার্ভিস কমিশন করেছেন।

আপনারা দু-বার পরীক্ষা নিয়েছেন, প্রায় ৪ লক্ষ পরীক্ষার্থী, পাশ করেছে মাত্র ৪ পারসেন্ট, অর্থাৎ ১৫ হাজার পাশ করেছে। এই মুহূর্তে পশ্চিমবঙ্গের স্কুলগুলোতে প্রায় ৬০ হাজারের বেশি পদ খালি আছে। সেখানে ৪ পারসেন্ট অর্থাৎ ১৫ হাজার পাশ করিয়েছে। এটা একটা কায়দা। বেশি শিক্ষক নিতে গেলে মাইনে দিতে হবে। বামফ্রন্ট সরকারের কায়দা অনুযায়ী টাকা যোগাড় করতে না পারার জন্য সুকৌশলে স্কুল সার্ভিস কমিশন করে শিক্ষক পদ যাতে পূরণ করা না যায় সেজন্য ৪ পারসেন্ট পাশ করিয়েছেন। কমপার্টমেন্টালে পাশ করা অনেক পরীক্ষার্থী স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষায় পাশ করেছে, কিন্তু এমন অনেক পরীক্ষার্থী ছিল যারা মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক, গ্র্যাজুয়েশনে রেজাল্ট ভাল করেছে কিন্তু তাদের অনেকে পাশ করতে পারেনি। আমার কথা, আপনি এ স্কুল সার্ভিস কমিশনের দুর্নীতি দূ করতে সঠিক কি পদক্ষেপ নিচ্ছেন? শিক্ষক কে হবে সেটা তো আপনাদের সরকার ঠিক করে দেবে, তার যোগ্যতা নয়। এই জায়গায় দুর্নীতি দূর করতে আপনি কি ব্যবস্থা নেবেন?

[12-10 — 12-20 p.m.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য প্রশ্ন জিজ্ঞাসা করার পরিবর্তে তার কিছু অভিমত ব্যকত করেছেন, যার বাস্তব ভিত্তি নেই, অসার এবং কাল্পনিক। তার সাথে আমি একমত নই। বিদ্যালয় কৃত্যক আয়োগের পরীক্ষার মধ্যে দিয়ে নিরপেক্ষভাবে পরীক্ষা নেওয়া হয়েছে। এটা কোনও শিক্ষাগত যোগ্যতার পরীক্ষা নয়, এটা চাকরির পরীক্ষা। সেজন্য পরীক্ষার্থীদের মধ্যে পাশ-ফেলের প্রশ্ন নেই। এখানে নিয়ম হচ্ছে যত পদ শূন্য হয়, যত জন পরীক্ষার্থী থাকে তার মধ্যে থেকে শূন্য পদের আড়াই গুণকে সাক্ষাৎকারে ডাকা হয়। সাক্ষাৎকারে থেকে শূন্য পদের দেড় গুণের তালিকা তৈরি করা হয়। তালিকা তৈরি করা হয়। তালকা দেখে প্রথম থেকে পর পর ব্যক্তিকে যোগদান করতে বলা হয়। যিনি যোগদা করতে ইচ্ছুক নন তখন তার পরের জনকে নেওয়া হবে। এখানে পরীক্ষা হয় ৬০ নম্বরের, এই ৬০ নম্বরের মধ্যে ৪০ নম্বর বিষয়ভিত্তিক এবং ২০ নম্বর হয় সাধারণ জ্ঞানের পরীক্ষা। আর ৩০ নম্বরের পরীক্ষা হয় মাধ্যমিক থেকে স্নাতকোত্তর স্তর পর্যন্ত পরীক্ষার ফলাফল ভিত্তিক। ৩০ নম্বরের মধ্যে তিনি হয়ত ভাল নম্বর পেলেন, কিন্তু শুধু সেখানে পেলেই তো হবে না। ৪০ ও ২০-এর যে ভাগটা আছে সেখানেও তাকে ভাল করতে হবে। কেউ মাধ্যমিক, উচ্চমাধ্যমিক, স্নাতক, স্নাতকোত্তর স্তরে প্রথম শ্রেণীতে পাশ করলেই যে এই পরীক্ষায় পাশ করবেন এবং কেউ মাধ্যমিক, উচ্চমাধ্যমিক, স্নাতক এবং স্নাতকোত্তর স্তরে দ্বিতীয় শ্রেণীতে পাশ করলেই যে এই পরীক্ষায়

পাশ করতে পারবেন না তা নয়। অনেক যোগ্য ব্যক্তি আছেন যারা বিশ্ববিদ্যালয় পর্যন্ত ভাল ফল করেছেন কিন্তু তাদেরও অনেকে এই পরীক্ষায় সফল হননি। এখানে লিখিত পরীক্ষার ফলাফলের উপর খানিকটা নির্ভর করে।

## Presentation of the Fifth Report of the Standing Committee on Transport and Public Health Engineering, 2000-2001

**Shri Saugata Ray :** I beg to present the Fifth Report of the Standing Committee on Transport and Public Health Engineering (2000-2001) on Arsenic Contamination in Groundwater and its mitigation.

## Laying of Reports

### Memoranda of action taken on Third Annual Report of the National Commission for Minorities for the year 1995-1996.

**শ্রী মহম্মদ আমিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জাতীয় সংখ্যালঘু আয়োগের ১৯৯৫-১৯৯৬ সালের তৃতীয় প্রতিবেদনের উপর ব্যবস্থা গ্রহণ সংক্রান্ত স্মারক পত্র উপস্থাপন করছি।

### Memoranda of action taken on the Special Report of the National Commission for Minorities for the year 1998-99

**Shri Mohammad Amin :** Sir, I beg to lay the memoranda of action taken on the Special Report of the National Commission for Minorities for the year 1998-99.

### Annual Reports of the West Bengal State Seed Corporation Ltd. for the year 1995-96, 1996-97 and 1997-98

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Reports of the West Bengal State Seed Corporation Ltd. for the year 1995-96, 1996-97 and 1997-98.

### The 37th Annual Reports of the Elector-Medical & Allied Industries Limited for the year 1997-98

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg

to lay the 37th Annual Reports of the Elector-Medical & Allied Industries Limited for the year 1997-98.

**Annual Reports of the Durgapur Chemicals Limited for the year 1998-99**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Reports of the Durgapur Chemicals Limited for the year 1998-99.

**The Annual Accounts and Reports of the Eastern Distilleries and Chemicals Limited for the years 1996-97 and 1997-98**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Accounts and Reports of the Eastern Distilleries and Chemicals Limited for the years 1996-97 and 1997-98.

## MENTION CASES

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, আজ ২১শে ফেব্রুয়ারি বাংলাদেশের ভাষা আন্দোলনের শহিদ দিবস। ১৯৫২ সালে মাতৃভাষার মর্যাদা রক্ষার জন্য বর্তমান বাংলাদেশ, তখনকার পূর্ব পাকিস্তানে যে ভাষা আন্দোলন অনুষ্ঠিত হয়েছিল সেই আন্দোলনের আন্দোলনকারিদের ওপর সেখানকার মুসলিম লিগের মুখ্যমন্ত্রী নুরুল আমিন গুলি চালিয়ে বর্কত, সালাম, রফিক এবং জব্বর ; এই চারজন ভাষা আন্দোলেনর শহিদকে হত্যা করেছিলেন। আজকে ভাষা আন্দোলনের শহিদ দিবস তথা আন্তর্জাতিক মাতৃভাষা দিবস। অথচ আমরা দেখছি যে, আজকেও এখানে প্রশ্নোত্তরের সময় ইংরাজিতে প্রশ্ন রাখা হচ্ছে এবং কলিং অ্যাটেনশন বলে ইংরাজি ভাষা ব্যবহার করা হচ্ছে। এই প্রসঙ্গে আমার মনে পড়ে যাচ্ছে বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় 'বাবু' প্রবন্ধে বলেছিলেন, "পরদেশীয় নিষ্ঠীবনে যাহাদের রসনা পরিপ্লিত তাহারাই বাবু।" আজকের এই শহিদ দিবসকে স্মরণীয় করে রাখার জন্য একটা শোক প্রস্তাব গ্রহণ করার অনুরোধ জানাচ্ছি। এই সভায় তা মাননীয় অধ্যক্ষ মহাশয়ের তরফ থেকেই উত্থাপিত হোক এবং আমরা তা গ্রহণ করে ভাষা আন্দোলনের শহিদদের প্রতি শ্রদ্ধা জানাই।

**মিঃ স্পিকার ঃ** শোক প্রস্তাব হয় না। তাদের আমরা স্মরণ করতে পারি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি রাজ্যের পি. ডব্লু. ডি.

বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ফলতা বিধানসভা এলাকার দিঘিরপাড় থেকে যে পাকা পিচ রাস্তাটি বটতলা হয়ে ফতেপুরের পঞ্চায়েতের অফিসের কাছ দিয়ে ডায়মন্ডহার্বার রোডের সঙ্গে মিশেছে, সেই রাস্তাটির বেহাল অবস্থা। এক হাত অন্তর গর্ত, কোনও গাড়ি যেতে পারছে না। এই পিচ রাস্তাটির দীর্ঘকাল মেরামত হয়নি। পি. ডব্লু. ডি. অফিসে এবং মিনিস্টারকে বার বার বলছি, কিন্তু কোনও ফল হচ্ছে না। রাস্তাটির দুরবস্থার জন্য কোনও গাড়ি যেতে পারছে না। দিঘিরপাড় থেকে সোজা ফতেপুর বাজার, স্কুল প্রভৃতি যেতে হলে এবং ডায়মন্ডহারবার রোডে উঠতে গেলে ফতেপুর অঞ্চলের এবং দেবীপুর অঞ্চলের মানুষের ব্যবহারের এটাই এক মাত্র রাস্তা। যাতে এই পিচ রাস্তাটি সত্বর মেরামত করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী তপন হোড় :** স্যার, আমি আপনার মাধ্যমে নগর উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বোলপুর শহর, শান্তিনিকেতন, বিশ্বভারতীর ধারে প্রায় দেড় লক্ষ লোক বাস করেন। এ ছাড়াও দেশ বিদেশ থেকে, বিভিন্ন প্রদেশ থেকে বহু মানুষ নিয়মিত ঐ বোলপুর শহরে আসেন। অথচ সেখানে যে নগর পরিকাঠামোর দরকার সেই পরিকাঠামো না থাকার ফলে সেখানে প্রচণ্ডভাবে চাপ পড়ছে এবং সেই চাপের সঙ্গে সঙ্গতি রেখে তার যে পরিকাঠামো, তার যে উন্নয়ন করা সেটা বিশেষ জরুরি প্রয়োজন হয়ে দাঁড়িয়েছি। বোলপুর শহরের বুকে এত জ্যাম জট এবং যখন ট্রেন এবং বাসগুলি যাতায়াত করে তখন একটা অসহনীয় পরিস্থিতির সৃষ্টি হয়। বোলপুর-শান্তিনিকেতন সারা ভারতবর্ষের মধ্যে রবীন্দ্র সংস্কৃতির অন্যতম পীঠস্থান। দেশ-বিদেশ থেকে বহু জ্ঞানী-গুণী ব্যক্তিরা এখানে আসেন। সুতরাং সেখানে যাতে নগর পরিকাঠামোর উন্নয়ন করা যায়, জ্যাম-জট থেকে মুক্ত করা যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় নগর উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ, প্রাথমিক শিক্ষা দপ্তরের যিনি মন্ত্রী আছেন তিনি এক জন অপদার্থ। দক্ষিণ ২৪-পরগনা জেলার ১২৪টি স্কুলে এখনও ১ জন করে শিক্ষক আছে। সেখানে ৪ জন করে শিক্ষক নেই। সেই জন্য সেই সমস্ত স্কুলে পঠন-পাঠন আজও হয় না। ঐ সমস্ত স্কুলে ৪ জন শিক্ষক না দিয়ে শিক্ষকদের বেতন বন্ধ করা হয় এবং তাদের ট্রান্সফার করার জন্য ভয় দেখানো হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, তার তরফ থেকে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

দক্ষিণ ২৪ পরগনা জেলার ১২৪টি স্কুলে যেখানে এক জন করে শিক্ষক সেই সমস্ত স্কুলগুলিতে উপযুক্ত পরিমাণে শিক্ষক যেন অবিলম্বে নিয়োগ করা হয়। অন্যথায় সেই সমস্ত শিক্ষাকেন্দ্রে পাশে কে.জি. স্কুল গড়ে উঠছে। এক্ষেত্রে চরম ব্যর্থতার পরিচয় দিয়েছে প্রাথমিক শিক্ষা দপ্তর। এই দপ্তরের অবহলোর জন্যই প্রত্যেকটি শিক্ষা কেন্দ্রের পাশে কে. জি. স্কুলগুলি গড়ে উঠছে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব, এই অপদার্থ শিক্ষামন্ত্রীর কাছ থেকে প্রাথমিক শিক্ষা দপ্তর কেড়ে নিয়ে অন্য কোনও মন্ত্রীকে দিন যাতে অবিলম্বে শিক্ষা ব্যবস্থা যথাযথভাবে হয়।

**শ্রী কিরিটি বাগদি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খাতরা মহকুমায় যে আইন কমিটি আছে নিচের স্তরের মানুষদের সাহায্য করার জন্য সেই আইন কমিটির আমি একজন সদস্য। সেই আইন কমিটিতে ল-ইয়ার নিয়োগ করার জন্য ওখান থেকে প্রস্তাব করে পাঠিয়েছি প্রায় ২ মাস আগে। কিন্তু এখনও পর্যন্ত কোনও সদুত্তর পাইনি। যার জন্য বেশ কিছু কেস জমা পড়ে আছে। ল-ইয়ার না থাকার ফলে আমরা কিছু করতে পারছি না। সেইজন্য অনুরোধ করছি যাতে অবিলম্বে ওখানে ল-ইয়ার নিয়োগ করা হয় এবং উত্তর যেন পাই।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার বিগত প্রলয়ঙ্করি বন্যায় নদীয়া জেলা সমেত ৯টি জেলার চাষীরা সর্বস্বান্ত হয়েছে। তাদের চাষের সমস্ত ফসল এবং ঘর-বাড়ি নস্ট হয়ে গেছে।

মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বন্যার পর বলেছিলেন. যে কৃষকদের যে স্বল্প মেয়াদি ঋণগুলি নেওয়া আছে সেগুলিকে দীর্ঘ মেয়াদি ঋণে রূপান্তর করা হবে এবং কৃষকরা যাতে পুনরায় চাষ করতে পারে তার জন্য ব্যাঙ্কগুলি থেকে তাদের জন্য দীর্ঘমেয়াদি কৃষি ঋণের ব্যবস্থা করা হবে। কিন্তু স্যার, আমার নির্বাচনী এলাকা, কালিগঞ্জে আমরা দেখছি, সেখানে যে সমস্ত ব্যাঙ্ক রয়েছে—সমবায় ব্যাঙ্ক, স্টেট ব্যাঙ্ক, অন্যান্য ব্যাঙ্ক, সেই সমস্ত ব্যাঙ্কগুলিতে কৃষকরা কৃষি ঋণের জন্য দরখাস্ত করেও আজ পর্যন্ত লোন পাচ্ছেন না। ব্যাঙ্কের ম্যানেজাররা বলছেন, মাননীয় অর্থমন্ত্রী দীর্ঘমেয়াদি ঋণের কথা যেটা ঘোষণা করেছেন সেই মর্মে কোনও অর্ডার বা অর্থমন্ত্রীর নির্দেশ ইত্যাদি কিছুই তারা পাননি ফলে তারা কৃষকদের ঋণ দিতে পারছেন না। সমবায় ব্যাঙ্ক বলছে, আগের ঋণ পরিশোধ না করলে আর ঋণ দেওয়া হবে না। কৃষকরা যাতে ব্যাঙ্ক থেকে ঋণ নিয়ে বোরো চাষ এবং অন্যান্য চাষ করতে পারে তার জন্য অবিলম্বে ব্যাঙ্ক থেকে চাষীদের ঋণ দেওয়ার ব্যবস্থা করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী মানিক মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার অন্তর্গত লাভপুর— লাঙ্গলহাটা এবং সিয়ান সরিপা নতুন রাস্তা দুটির কাজ শুরু করার জন্য মাননীয় পূর্তমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। এই রাস্তা দুটির কাজ সম্পূর্ণ হলে বীরভূম সহ মুর্শিদাবাদ জেলার প্রত্যন্ত এলাকার গ্রামগুলির যোগাযোগ ব্যবস্থা গড়ে উঠবে। ফলে এই এলাকার মানুষের সঙ্গে বরেণ্য কথাশিল্পী তারাশঙ্কর বন্দোপাধ্যায়ের স্মৃতি বিজড়িত লাভপুরের বাজারের সংযোগের ক্ষেত্রে এবং সাধারণ মানুষ ও এলাকার স্কুল কলেজের ছাত্রছাত্রীদের পক্ষে এই রাস্তা খুবই উপযোগী হয়ে উঠবে। এই এলাকার মানুষের দীর্ঘ দিনের দাবি দীর্ঘ প্রতিরক্ষার পর পুরণ হতে চলেছে এর জন্য আমি আনন্দিত। রাস্তার কাজের অনেকখানি অগ্রগতি ঘটেছে। তবে রাস্তা দুটির অবশিষ্ট অংশের কাজ যাতে দ্রুত সম্পূর্ণ হয় সে ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, আমার মেনশনের সাবজেক্টটা চেঞ্জ করতে দেওয়ার জন্য। স্যার, গতকাল মধ্যরাত্রেও মেদিনীপুরের নিমতোড়ী শরণার্থী শিবিরে বা ক্যাম্পে সি পি. এমের গুন্ডাবাহিনী মেদিনীপুর এবং হুগলির বিভিন্ন অঞ্চল থেকে গিয়ে তৃণমূল কংগ্রেস ও বি জে পি. কর্মী যারা গ্রাম থেকে উৎখাত হয়ে সেখানে ছিল তাদের উপর হামলা করে। স্যার, এই সমস্ত গ্রাম ছাড়া রাজনৈতিক কর্মীরা নিমতৌড়ী ক্যাম্পে ছিল। এই নিমতৌড়ী ক্যাম্পটি হচ্ছে তমলুক পুলিশ স্টেশনের আন্ডারে। সেখান থেকে ২০ কি.মি. দূরে হচ্ছে পিংলা থানা। এই পিংলা থানার ও. সি.-র নেতৃত্বে রাত্রে পুলিশ এসে এই ত্রাণ শিবিরের যারা আশ্রয় প্রার্থী তাদের উপর রাত দুপুরে হালা চালায়, তাদের প্রচন্ডহারে প্রহার করে এবং তাদের মধ্যে থেকে ১৪ জনকে গ্রেপ্তার করে নিয়ে যায়। স্যার, আপনি দেখুন বুদ্ধদেববাবুর প্রশাসন কোথায় গিয়েছে। নিমতৌড়ী হচ্ছে তমলুক থানার অন্তর্গত একটি ত্রাণ শিবির। রাত দুটোর সময় ২০ কিঃ মিঃ দূরের পিংলা থানা থেকে পুলিশ গিয়ে সেই আশ্রয় প্রার্থীদের প্রচন্ডভাবে প্রহার করল ও ১৪ জনকে গ্রেপ্তার করল। স্যার, এটাই শেষ নয়, গড়বেতা টাউনে এসে আরামবাগের ও. সি. হামলা করে ১৪ জনকে অ্যারেস্ট করে নিয়ে গেল। একবার গ্রাম ছাড়া, জেলা ছাড়া করল তারপর আবার আশ্রয় শিবিরে গিয়ে বুদ্ধদেববাবুর পুলিশ সেই সমস্ত রাজনৈতিক কর্মীদের পিটিয়ে গ্রেপ্তার করে নিয়ে এল। এদের অত্যাচার স্যার, নাদির শাহের অত্যাচারকে লজ্জা দেবে, হিটলারের অত্যাচারের দৃষ্টান্তকে লজ্জা দেবে। বুদ্ধদেববাবুর পুলিশ সারা রাজ্য জুড়ে এই রকম অত্যাচারে চালাচ্ছে।

**শ্রী অশোক গিরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাকদ্বীপে কালনাগিনী নদীর উপর যে সেতুর কাজটি চলছে তা এখনও সম্পূর্ণ হয়নি। প্রায় ৫ বছরের অধিককাল ধরে এর কাজ চলছে এবং প্রায় এক বছর হয়ে গেল এর কাজ একেবারে বন্ধ হয়ে আছে। এর ফলে সেখানে মানুষের যাতায়াতের খুবই অসুবিধা হচ্ছে। প্রত্যন্ত গ্রামাঞ্চলে থেকে যারা চিকিৎসার জন্য এপারে আসতে চাইছে তাদের খুবই অসুবিধা হচ্ছে। প্রচন্ড যানজটও হচ্ছে। এলাকার মানুষদের সুবিধার্থে অবিলম্বে যাতে নির্মিয়মান সেতুটির কাজ শেষ করা হয় তারজন্য আগেও দৃষ্টি আকর্ষণ করেছি, পুনরায় মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এই বামফ্রন্ট সরকারের আমলে সংখ্যালঘুদের উপর পুলিশের অত্যাচার বেড়ে যাচ্ছে। গতকাল কলকাতার বুকে একটা ঘটনা ঘটেছে। হয়ত আপনি সন্ধ্যাবেলা দূরদর্শন দেখে থাকলে সেটা দেখে থাকবেন। মাদ্রাসা শিক্ষার একটি সংগঠন গতকাল রাণী রাসমনি রোডে এসেছিলেন মুখ্যমন্ত্রীর কাছে একটা মেমোরেডাম দেবার জন্য। তাতে তারা বলেছেন, মাদ্রাসা বিদ্যালয় থেকে পাশ করে বেরোবার পর তারা কলেজে অ্যাডমিশন পাচ্ছেন না এবং তারই জন্য তারা মুখ্যমন্ত্রীর কাছে মেমোরেন্ডাম দেবার জন্য আসতে চাইছিলেন। সেখানে পুলিশ তাদের উপর নির্মমভাবে লাঠিচার্জ করেছে এবং টিয়ার গ্যাস ছুড়েছে। সংখ্যালঘু ছাত্রদের দাবি, কলকাতায় মাদ্রাসাকে ইউনিভার্সিটিতে রূপান্তরিত করতে হবে। সেখানে ছোট ছোট ছেলেদের পুলিশ ধরে নিয়ে গেছে, তাদের গাড়ি সিজ করেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সংখ্যালঘু ছাত্রদের উপর এই আক্রমণের তদন্ত দাবি করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় জন স্বাস্থ্য কারিগরি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নরঘাট বিধানসভা কেন্দ্রের নন্দীগ্রাম তিন নম্বর ব্লকের চন্ডিপুরে একটি মাত্র ওয়াটার সাপ্লাই স্কীম রয়েছে। এটা জেলা পরিষদকে জানানো হয়েছে। ঐ ব্লকে ১০টি অঞ্চল। তাই গড়গ্রাম ব্রলালচক, নন্দপুর ও চৌখালির কাছে রামপুর ঝাউতলাতে যাতে তিনটি পানীয় জল সরবরাহ প্রকল্প স্থাপন করা হয় তার জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি খবর নিয়ে দেখুন, হুগলি জেলায় 'সিটু' কনফারেন্স হবে। ঐ কনফারেন্স উপলক্ষ্যে আরামবাগ থেকে শুরু করে ব্যাপকভাবে বাস এবং লরি থামিয়ে চাঁদা তোলা হচ্ছে। এতদিন এভাবে পূজা উপলক্ষ্যে চাঁদা তোলা হ'ত,

কিন্তু এখ সিটু কনফারেন্সের কারণে চাঁদা তোলা হচ্ছে এবং সেটা শুধু ড্রাইভার কণ্ডাক্টরের কাছ থেকে নয়, বাসের যাত্রীদেরও চাঁদা দিতে তারা বাধ্য করছেন। আপনাদের দলের লোকেরা এটা করছেন। পুলিশে অভিযোগ করলে আরও বেশি করে অত্যাচার করা হচ্ছে। এক দিকে পুলিশমন্ত্রী বড় বড় কথা বলছেন, অন্যদিকে আপনাদের চাঁদাবাজরা এভাবে অত্যাচার করছে। অবিলম্বে ঐ জুলুম বন্ধ হওয়া দরকার।

**শ্রী বিদ্যুৎ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী এবং ভূমি রাজস্ব মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করে একটি জমি দখল সংক্রান্ত বিষয় এখানে উল্লেখ করছি। আমার নির্বাচন কেন্দ্র সিঙ্গুরের উপর দিয়ে পূর্ত দপ্তরের একটি তারকেশ্বর রাস্তা যেটা গেছে তার পার্শ্বস্থ জমি এনক্রোচড হয়ে বেদখল হয়ে যাচ্ছে। বিশেষ করে ঐ রাস্তার যে অংশটা সিঙ্গুর-২ গ্রাম পঞ্চায়েতের মধ্য দিয়ে গেছে সেখানে বেআইনি দখলের কাজটা সবসময় চলছে। অতি সম্প্রতি ঐ গ্রাম পঞ্চায়েতের একজন সদস্যর প্রত্যক্ষ মদতে রাস্তার জমি দখল করে সেখানে তিনটি ঘর তোলা হয়েছে। শুধু তাই নয়, সেই সদস্য সেখানে বহুতল বাড়ি তৈরি করেছে সম্পূর্ণ বেআইনিভাবে। তাই আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী এবং সংশ্লিষ্ট অন্যান্য দপ্তরের মন্ত্রীদের কাছে আবেদন, অবিলম্বে সেখানে ঐ বেআইনী কার্যকলাপ বন্ধ করা হোক।

**শ্রী অশোক দেব ঃ** স্যার, দেশের প্রত্যেকটি নির্বাচন এলেই মন্ত্রীরা আমার বজবজ এলাকাতে বিভিন্ন পঞ্চায়েতমন্ত্রী থেকে শুরু করে পূর্তমন্ত্রী এঁরা আমাদের এলাকায় গিয়ে রাস্তাঘাট তৈরি করবেন বলে বলে আসছেন, তারা অনেক প্রতিশ্রুতি দিয়েছেন, উদ্বোধন করছেন সবকিছু করছেন। কিন্তু গ্রামে কোনও রাস্তা হয়নি বা হচ্ছে না। আজকে রাস্তার যে অবস্থা দাঁড়িয়েছে বর্ষা এলে সেই রাস্তা দিয়ে হাঁটা-চলা যাবে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে বলছি আপনারা যে কথা দিয়ে আসছেন কাজে যদি সেটা সেই কাজ করুন, তাহলে এলাকার উন্নতি হবে। আর যদি রাজনীতি করেন তাহলে কাজ কিছু হবে না। মানুষের পাশে দাঁড়িয়ে যদি এলাকার রাস্তা-ঘাটের উন্নতি করেন তাহলে এলাকার মানুষ আপনাদের আশীর্বাদ করবে। আর যদি মনে করেন সেখানে সি. পি. এম-এর বিধায়ক নেই কংগ্রেসের বিধায়ক সেখানে রাস্তা করব না সেই ক্ষেত্রে আমার কিছু বলার নেই। আগামী দিনে যদি আমার সরকার আসে তাহলে আপনাদের এলাকার রাস্তা করার জন্য বিরত থাকব না।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ ঐতিহাসিক ২১শে ফেব্রুয়ারি, পূর্ব-বাংলার ভাষা আন্দোলনের শহিদদের স্মরণ করছি। বাংলা ভাষা সর্বত্র চালু করার উদ্যোগ সরকারের তরফ থেকে নেওয়া হয়েছে। সরকারি স্তরে সরকারি নির্দেশ থাকা সত্ত্বেও চালু করা যাচ্ছে না। এই ব্যাপারে সরকারকে আবার নির্দেশ দেবার অনুরোধ করছি। আমি এই ভাষা আন্দোলনের শহিদদের স্মরণে একটি স্বরচিত কবিতা পাঠ করছি।

একুশে আমার—

মাতৃভাষার দুঃখিনী বর্ণমালা

একুশে আমার—

বোধের গভীরে চেতনার আলো-জ্বালা

একুশে আমার—

ভায়ের রক্তে ভিজে ওঠা রাজপথ

একুশে আমার—

শহিদ রফিক সালাম আর বরকত

একুশে আমার—

ফাল্গুনি দিনে নতুন ভোরের আশা

একুশে আমার—

হৃদয় নিংড়ে উঠে আসা ভালবাসা

একুশে আমার—

প্রেমিকার হাসি রবি ঠাকুরের গান

একুশে আমার—

দুই বাংলার মিলনের কলতান।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, কোটি কোটি টাকা খরচ করে বিদ্যাসাগর ব্রিজ হল, তার মাত্র ৪০ পারসেন্ট ইউটালাইজেশন হচ্ছে এবং রাস্তাঘাট যেগুলি তৈরি হয়েছে, হাওড়ায় যে টোল ট্যাক্স নেওয়া হয় তার থেকে ৫০০ গজ দূরের রাস্তার এমন অবস্থা তা চলাচলের অযোগ্য হয়ে গেছে, খানাখন্দের ভর্তি, গাড়ি চলাচলের অযোগ্য হয়ে গেছে, গাড়ি ভেঙে পড়ছে। এই এলাকায় যে সমস্ত অ্যাপ্রোচ রোড আছে সেখানেও খানাখন্দে ভর্তি হয়ে আছে। তার সঙ্গে এই এলাকায় যে কোনও এক্সপ্রেস হাইওয়ে আছে সেটা ৩ বার ঘটা করে উদ্বোধন হয়েছে, এখনও সেই রাস্তার কাজ চলছে। এখানে একটা লেনের কাজ শেষ হয়েছে এখনও দুটি লেনের কাজ শেষ হয়নি। এই রাস্তা-ঘাট পরিষ্কারের কোনও ব্যবস্থা হয় না। এই ব্যাপারে বারে বারে এইচ. আর. বি. সি.-র দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু কোনও কাজ হয়নি। এখানে অ্যাকসিডেন্ট হলে রাস্তার যে বেরিয়ার আছে সেইগুলি ভেঙে পড়ে থাকে, সরানো হয় না। তারপর চারিদিকে লোহা বেরিয়ে

রয়েছে, যে কোনও মুহূর্তে অ্যাকসিডেন্ট হতে পারে। কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয় না। বিদ্যাসাগর সেতুর উপর দিয়ে রাত্রি বেলায় অনেক টোল ট্যাক্স ফাঁকি দিয়ে চলে যায়, লড়িগুলি চলে যায়। পুলিশ দিয়ে এইগুলি বন্ধ করা দরকার। কোনও এক্সপ্রেস হাইওয়ে বারে বারে ঘটা করে বহু টাকা খরচ করে উদ্বোধন করা হয়েছে কিন্তু রাস্তার কাজ শেষ করা হয়নি। আমার অনুরোধ এই রাস্তা শেষ করার ব্যবস্থা করা হোক।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলা থেকে সর্বদলীয় একটি প্রতিনিধি দল যাতে কংগ্রেসি সদস্যরাও ছিলেন, আমরা সাত-আট মাস আগে রেলমন্ত্রীর সাথে মিট করেছিলাম। আমাদের অন্যান্য দাবি দাওয়ার সঙ্গে একটা দাবি ছিল পশ্চিমবঙ্গ বিধানসভায় সারা বছর ধরে যাতে একটা রেলওয়ে কাউন্টার করা হয়। আজকে এক বছর হয়ে গেল, ধাপ্পাবাজি চলছে, এখনও পর্যন্ত সেট হল না। এই হচ্ছে কেন্দ্রীয় মন্ত্রীর দায়িত্বশীলতা।

(গোলমাল)

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বন্যায় পশ্চিমবাংলায় একাধিক পৌরসভা এলাকা দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়। পৌরমন্ত্রীর তরফ থেকে আর্থিক ও অন্যান্য সাহায্যের কথা বলা হলেও এখনও পর্যন্ত তা না দেওয়ায় সংশ্লিষ্ট পৌর এলাকায় উন্নয়ন কাজ ব্যাহত হচ্ছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে দাবি করছি যাতে বন্যা পীড়িত পৌরসভাগুলিকে আর্থিক সাহায্য ও অন্যান্য সাহায্য করা হয় তার জন্য যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করেন।

**Shri Gaulan Lepcha :** Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw the attention of the Hon'ble Chief Minister and all the members present in this House in connection with the recent attack on our leader, Shri Subhash Ghising near Kurseong, which almost took his life. Time and again since the Tinkatare incident, I have appealed to the Government for taking necessary steps to ensure peace in the hills. The incident on the 10th of February was indeed extremely dangerous and the possibility of recurrence of such incidents in future cannot be ruled out. I take this opportunity to request the Government to institute a CBI enquiry so that those who perpetrated this heneious crime may be brought to book. I on behalf of the people of my constituency and as

a GNLF partyman appeal to the Government to provide proper security measures. Further, our party has lifted the indefinite strike till 19th March. Should the Government fail to tackle the situation and also fail to apprehend those who are involved in this act of terrorism, the GNLF party will take another course of action from the 19th of March, 2001. At the end, we condemn the attempt by use of AK 47, granade, bomb to our beloved leader Shri Subhash Ghisingh. Thank you.

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টি যদিও ইতিপূর্বে আমাদের মাননীয় সদস্য সৌগত রায় উল্লেখ করেছেন, তবুও এটি আমার উল্লেখ পর্বে দেওয়া আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বুদ্ধদেব ভট্টাচার্য পরিচালিত এই সরকার কতটা স্বৈরাচারী হয়েছে, কতটা পুলিশবাজ কায়েম করেছে—গতকাল মাদ্রাসা ছাত্র ইউনিয়ন যখন বিভিন্ন দাবি দাওয়া নিয়ে এসপ্ল্যানেড (ইস্ট) অঞ্চলে আন্দোলন করছিল, পুলিশ সেই সময়ে এই সমস্ত সংখ্যালঘু ছাত্রদের ওপরে বেপরোয়া ভাবে লাঠিচার্জ করেছে। মাদ্রাসা ইউনিয়নের পক্ষ থেকে তারা দীর্ঘদিন ধরে আন্দোলন করে আসছে। গতকাল তাদের জমায়েত ছিল মুখ্যমন্ত্রীর কাছে স্মারকলিপি দেবে বলে। তাদের আন্দোলন ছিল শান্তিপূর্ণ, গণতন্ত্রপূর্ণ। কিন্তু বুদ্ধদেববাবুর নির্দেশ কিনা জানি না, কিম্বা বর্তমান সরকার এই গতিতে, এই পদ্ধতিতে চলছে কিনা জানি না।

যে কোনও প্রকার গণতান্ত্রিক আন্দোলন তাদের সহ্যের বাইরে, যেহেতু তাদের সরকারের বিরুদ্ধে, অথবা সরকারের কাছে তাদের কোনও দাবি উত্থাপন করতে গিয়ে তারা কালকে যে অবস্থার মধ্যে পড়েছে, তা এই মহানগরীর মানুষ দেখেছে, পথচারিরা দেখেছে ; কি রকম ভাবে সংখ্যালঘু ছাত্রদের উপরে বেপরোয়া লাঠিচার্জ করে তাদেরকে হাসপাতাল পাঠানো হয়েছে। এই জিনিস চলবে কিনা, এটা আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি এই ব্যাপারে একটা বিবৃতি দিন।

**শ্রী শীতল সর্দার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার সাঁকরাইল কেন্দ্রের পাশে মৌড়িগ্রাম স্টেশনের পাশে ফ্রেজারিও কনভারসা অ্যালানা কোম্পানি আছে। এই কোম্পানিটি কোনও রকম এন. ও. সি. পরিবেশ দপ্তর থেকে না নিয়ে কাজ শুরু করে এবং দুইল্যা গ্রাম পঞ্চায়েত থেকে কোনও রকম লাইসেন্স নেয়নি, ফ্যাক্টরির লাইসেন্সও নেয়নি, লাইসেন্স ছাড়া কাজ সেখানে আরম্ভ হয়েছিল। আমার দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এই সম্পর্কে রাখার পরে কারখানাটি ২৯শে জুলাই থেকে বন্ধ হয়ে যায়। আমরা দেখেছি, আবার ৩০শে অক্টোবর সেখানে কাজ আরম্ভ হয়েছিল। কি ভাবে সেখানে এই কাজ আরম্ভ হল সেটা জানা যায়নি। এই

কারখানাটি চললে যে দূষণ সৃষ্টি হয় তাতে ৪/৫টি গ্রামের মানুষ ক্ষতিগ্রস্ত হন ওখানে অ্যামোনিয়া গ্যাস লিক করায় ঐ কারখানার একজন ইঞ্জিনিয়ার মারা গিয়েছেন, পরিবেশ দূষণ এর ছাড়পত্র না নিয়ে ঐ ফ্যাক্টরি চালাবার উদ্যোগ নেওয়া হচ্ছে। অচিরেই ঐ ফ্যাক্টরি বন্ধ করে দেওয়া দরকার, ওখানে খাদ্য প্রক্রিয়াকরণের নামে সেখানে মোষ কাটা ছাড়া অন্য কিছু হচ্ছে না। ফলে সেখানে যে দুর্গন্ধ ছড়াচ্ছে তাতে ৪/৫টি গ্রামের মানুষ ঐ এলাকায় থাকতে পারবে না। ঘন জনবসতিপূর্ণ এলাকায় এই কারখানা থাকতে পারে না। ঐখানে যে ডিপ-টিউবওয়েল করা হয়েছে তার জন্য সেখানকার মানুষ গ্রীষ্মকালে টিউবওয়েলের জল পাবে না, জল না পেয়ে মানুষ হাহাকার করবে। তাই অবিলম্বে এই ব্যাপারটি দেখা দরকার।

**শ্রী দিলীপ দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। কেননা অস্থায়ী মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কোনও লাভ হবে না। গত পরশুদিন দেখলাম হাটেবাজারের ট্রেনে ডাকাতি হয়েছে, গতকাল গৌড় এক্সপ্রেসে ডাকাতি হয়েছে। পুলিশের সুনাম করে এখানে মুখ্যমন্ত্রী বড় বড় ভাষণ দেন, আইনশৃঙ্খলা ভাল আছে বলেন। আপনার মাধ্যমে বলছি, গত শনিবারের খবরের কাগজে দেখলাম প্রাক্তন মুখ্যমন্ত্রী আমাদের বিরোধী দলের সদস্যদের লোফার বলেছেন। স্যার, প্রাক্তন মুখ্যমন্ত্রীকে এখানে আনতে হবে, তাকে ক্ষমা চাইতে হবে, তিনি কেন এটা বলেছেন। ওনার এই কথা বলার জন্য সভার মধ্যে বলতে হবে যে না আমি এইটা ভুল বলেছি। স্যার, আমার রায়গঞ্জে আইনশৃঙ্খলার অবনতি চলছে। একের পর এক খুন চলছে, ডাকাতি হচ্ছে। এই সভায় বলেও তার কোনও নিষ্পত্তি হয়নি। এখানে এসে মুখ্যমন্ত্রী বলবেন উত্তরপ্রদেশে, মহারাষ্ট্রে আইনশৃঙ্খলা কত খারাপ আর পশ্চিমবাংলায় কত ভাল, এই জিনিস হতে পারে না।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের পাহাড়ে ৩টি মহকুমা অঞ্চল। গত ২/৩/৪ তারিখে নূতন যারা ভোটার ভোটার তালিকায় নাম ছিল, তাদের ফটো তোলার সময় কম ছিল, কারণ বেশির ভাগ পাহাড়ের মানুষ শীতকালে তারা উপরে থাকে না, ওরা সমতলে চলে যায়, আমি এই অনুরোধ জানাচ্ছি, আপনার মাধ্যমে যাদের ভোটার তালিকায় নাম আছে, তাদের ক্ষেত্রে একটা স্পেশ্যাল গ্রাউন্ডে ফটো তোলার ব্যবস্থা নেওয়া হোক বলে, আমি দাবি জানাচ্ছি।

[12-50 — 1-00 p.m ]

**শ্রী সঞ্জয় বক্সি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয়

মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে আমার বিধানসভা কেন্দ্র জোড়াবাগানে একটা ভিত্তি প্রস্তর স্থাপন করবেন মাননীয় মুখ্যমন্ত্রী এবং সঙ্গে থাকবেন সুভাষ চক্রবর্তী এবং অনেক দূরে থাকেন এমন একজন কাউন্সিলারের নাম আমন্ত্রণ পত্রের মধ্যে আছে। ঐ এলাকার বিধায়ক হিসাবে আমার নাম আমন্ত্রণ পত্রের মধ্যে নেই এবং আমাকে কার্ড দিয়েও আমন্ত্রণ করা হয়নি। এই ভাবে আজকে সি. পি. এম. দলবাজি করছে এবং ভোটের রাজনীতি করছে। এই ব্যাপারে আমি সভার সকলের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, শিলিগুড়িতে মারণ রোগে দেড় মাসে ২৫ জনের মৃত্যু হয়েছে, দু সপ্তাহে ১৫ জন আক্রান্ত হয়েছে এবং ১৩ জন আশঙ্কাজনক অবস্থায় আছে। আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে নেই, থাকলে তিনি বলতেন তাকে ওখানে অনেকক্ষণ ঘেরাও করে রাখা হয়েছিল। পশ্চিমবাংলায় স্বাস্থ্য ব্যবস্থা আজকে ভেঙ্গে পড়েছে। আজও পর্যন্ত এই রোগের কোনও কিনারা করা যায়নি। ওখানকার ডাক্তাররা বলছে এনকেফালাইটিস এবং কলকাতার ডাক্তাররা বলছে সরিব্রাল ম্যালেরিয়া। এই রোগটা যেভাবে শিলিগুড়িতে ছড়াচ্ছে তা আরও মারাত্মক আকার নিতে পারে, এই ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং এর প্রতিকার দাবি করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে গৌড় এক্সপ্রেসে ডাকাতির ব্যাপারে একজন মাননীয় সদস্য বললেন এবং এই ডাকাতির ব্যাপারে পুলিশ কিছুই করতে পারছে না। কিন্তু গতকাল মাদ্রাসা ছাত্র ইউনিয়ন-এর দশ হাজার ছাত্র পাঁচ দফা দাবি নিয়ে যখন আন্দোল চালাছিল তখন পুলিশ তাদের উপরে লাঠি চালায় এবং তাতে একশ জন ছাত্র আহত হয় এবং একজন ছাত্র, শফিকুল ইসলাম, তাকে আজকে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়তে হচ্ছে। শান্তিপূর্ণভাবে যখন তারা আন্দোলন করছিল তখন তাদের প্রতি অবহেলা এবং অবজ্ঞা করার জন্য পুলিশ লাঠি চালায়। তাদের উপরে কিভাবে লাঠিপেটা করা হয়েছে তা কাগজের এই ছবি দেখলেই বুঝতে পারবেন। আমি এই ঘটনার তীব্র প্রতিবাদ করছি এবং তাদের ন্যায্য দাবির প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, পঞ্চায়েত এলাকায় ট্যাক্স কালেক্টার যারা আছে তারা সামান্য একটা রেমুনারেশন এবং কমিশনের ভিত্তিতে কাজ করে। এর আগে এই রাজ্যের সমস্ত পঞ্চায়েতের সাথে যুক্ত চৌকিদারদের স্থায়ী সরকারি কর্মচারি হিসাবে স্বীকৃতি দেওয়া হয়েছে। এই ট্যাক্স কালেক্টাররা দীর্ঘ দিন ধরে আন্দোলন করে আসছে, তাদের স্থায়ী কর্মচারি হিসাবে নিয়োগ করবার জন্য। এই ব্যাপারে আমি আপনার

মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর কাছে আবেদন করছি তাদের স্থায়ী করার ব্যবস্থা করা হোক।

**শ্রী কিরিটি বাগদি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাত্রি আটটার সময় খাতড়া থেকে যে সরকারি এবং প্রাইভেট বাসগুলো ছাড়ে সেই বাসগুলাকে ঈদপুর বাংলার কাছে স্টপেজ দেওয়ার জন্য আমি বার বার মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানিয়েছি এবং এই বিধানসভাতেও বলেছি। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি, ওখানে যাতে স্টপেজ দেওয়া হয়।

**শ্রী রবীন্দ্রনাথ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক শিক্ষা মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া শহরের জানকিলাল শিক্ষাসদনকে গত শিক্ষা বর্ষে মাধ্যমিক থেকে উচ্চ মাধ্যমিকে উন্নীত করা হয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, সরকারের তরফ থেকে বলা সত্ত্বেও সেখানে নতুন গৃহ নির্মাণ এবং সায়েন্সের ল্যাবরেটরি তৈরির জন্য একটা পয়সাও দেওয়া হয়নি। যারা একাদশ শ্রেণীতে ভর্তি হয়েছে, তাদের খুব অসুবিধা হচ্ছে। অবিলম্বে গৃহ নির্মাণ এবং ঐ ল্যাবরেটরি তৈরির টাকা দেওয়ার দাবি জানাচ্ছি।

[1-00 — 1-30 p.m.] (Including House adjourned)

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোটা উত্তরবঙ্গে এক দিকে যখন জি. এন. এল. এফ. প্রধানের উপর বোমা বর্ষন হচ্ছে, অপরদিকে স্বাস্থ্য দপ্তরের অপদার্থতায় একের পর এক মানুষ বিনা চিকিৎসায় মারা যাচ্ছে। তিন সপ্তাহ হয়ে গেল, কি রোগে সেখানকার মানুষ মারা যাচ্ছে সেটাই নির্ণয় করতে পারল না। এটা কি ভাইরাস, কি অ্যান্টিউট তার কোনও হিসেব নেই। গতকাল পর্যন্ত ১৫ জন বিনা চিকিৎসায় মারা গেছে। সরকারের কাছে আমার অনুরোধ অবিলম্বে সেখানে একটা মেডিক্যাল টিম করে শিলিগুড়ির আশেপাশে পাঠানো হোক, সেই মারণ ব্যাধির উৎস এবং তার প্রতিকারের উপায় খুঁজে বার করার জন্য।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় রেলমন্ত্রী মমতা বন্দ্যোপাধ্যায়কে ধন্যবাদ জানাতে চাই এই কারণে যে, গত বার সর্বদলীয় এম. এল. এ. বা যখন দিল্লিতে গিয়ে বসেছিলাম এখানে কম্পিউটারাইজড টিকিট কাউন্টার খোলার জন্য, তিনি অনুমোদন করেছিলেন। সব ব্যবস্থা হওয়া সত্ত্বেও, মাননীয় স্পিকার মহাশয় সময় দিতে না পারার জন্য সেটা উদ্বোধন করা যাচ্ছে না। অবিলম্বে, এই হাউস চলাকালীন ঐ টিকিট কাউন্টার খোলার জন্য মাননীয় স্পিকারকে অনুরোধ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল টি. ভি.-তে শুনলাম,

মাননীয় মুখ্যমন্ত্রী খুব জোরালোভাবে বলছেন—বামফ্রন্ট সরকার কলকারখানা বন্ধ করার পক্ষে নয়, খোলার পক্ষে। কিন্তু দেখা যাচ্ছে বিগত ২৪ বছরে নতুন কোনও কারখানা খোলেননি, যেগুলো ছিল, সেইগুলোও বন্ধ হয়ে যাচ্ছে। আমার এলাকায় নিউ সেন্ট্রাল জুট মিল বন্ধ হয়ে আছে। প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর এলাকায় একটা জুটি মিল দীর্ঘদিন বন্ধ হয়ে আছে, খোলার চেষ্টা হচ্ছে না। তাই আমার অনুরোধ আপনার কাছে, মিথ্যে কথা না বলে, বন্ধ কলকারখানাগুলো খোলার চেষ্টা করুন।

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে ২১শে ফেব্রুয়ারি, বাংলা ভাষা দিবস উপলক্ষে অনেক অনুষ্ঠান হচ্ছে, কলকাতাতেও বাংলাভাষা দিবসের অনেক অনুষ্ঠান হচ্ছে। কিন্তু কলকাতায় একটা হচ্ছে ট্রাম যাত্রা উৎসব'। এই উৎসবে মেলবোর্ন থেকে একজন অস্ট্রেলিয় কন্টাক্টর এসেছেন। তিনি কলকাতায় একটা ট্রাম সাজিয়ে বার করবেন। এই শতাব্দীতে যদি ট্রামকে আরও ভালভাবে চালু করা যায় তাহলে তা কলকাতার পক্ষে ভাল। কেনন বাস, মিনিবাস, ট্যাক্সি শুধু ধোঁয়া ছড়িয়ে শহরকে পলিউটেড করছে। ট্রাম এক মাত্র যান যেটা পলিউশন সৃষ্টি করে না। কলকাতায় ট্রাম জনপ্রিয় করুন, এই আবেদন রাখছি।

**श्री राम जनम मांझी :** आदरणीय डिपुटी स्पीकर सर, हमारे उलबेड़िया केन्द्र की स्थिति सुनकर काफी शर्म अनुभव होगा। आजादी के इतने दिनों के बाद भी यहां के लोगों को स्वच्छ पानी नहीं मिलता है। सर, वहां पानी की व्यवस्था का कोई कारगर उपाय करें। अभी भी लोगों को तलाव का पानी पिना पड़ता है, जिससे कई तरह के बिमारियों का भय रहता है। वहां की इस समस्या को जल्द-से-जल्द दुर करने के लिए मै माननीय जल-स्वास्थ मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हू।

**শ্রী মানিক উপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বারংবার এই হাউসে বলা সত্ত্বে সাধারণ মানুষের যেটা ন্যায্য ডিমান্ড, সেই পানীয় জলের ব্যবস্থা গ্রামাঞ্চলে আজ পর্যন্ত কিছুই করা হয়নি। দীর্ঘদিন ধরে পাইপলাইন পড়ে আকার জন্য পাইপ লাইনগুলো স্ট্যান্ড হয়ে আছে সেখানে জল পড়ছে না। যেখানে পানীয় জলের এক্সটেনশন করা দরকার সেখানে এক্সটেনশন হচ্ছে না, পুকুরে পুকুরে জল থাকে না। পানীয় জলের যদি ব্যবস্থা না হয় তাহলে প্রচুর মানুষ সেখানে জলের অভাবে মারা যাবে।

**শ্রী তপন হোড় :** স্যার, কলকাতার মেয়র জল নিয়ে রাজনীতি করছেন। বিধাননগর পুরসভাকে জল দেওয়ার ক্ষেত্রে কলকাতা পৌরসভার মেয়র যে ভূমিকা নিচ্ছেন তা অত্যন্ত নিন্দনীয়। যদি কোনও সমস্যা থাকে তাহলে রাজ্য সরকারের সঙ্গে, এক সঙ্গে বসে এবং বিধাননগর পৌরসভা সঙ্গে বলে আলোচনা করা যেতে পারে কিন্তু তা না করে জল দেওয়ার ব্যাপার নিয়ে রাজনীতি করছেন। এটা নিন্দনীয় ব্যাপার।

**শ্রী সমর হাজরা :** স্যার, আমি জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি

স্যার, গ্রীষ্মকাল আসতে না আসতেই পানীয় জলের সংকট দেখা দিয়েছে। আমার বিধানসভা এলাকায় জামালপুরে তফসিলি অধ্যুষিত এলাকা। কয়েকটি গ্রামে টিউবওয়েল থেকে পানীয় জল উঠছে না যেখানে আছে ওখানে পি. এইচ. ই.-র মাধ্যমে জল সরবরাহ করা হয় তাহলে ওই এলাকার কয়েকটি গ্রাম উপকৃত হবে। না হলে মানুষকে ফাস্ট লেয়ারের জল খেতে হবে।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত সোমবার ১৯. ২. ২০০১ তারিখে নরঘাটের হাঁসচরাতে খোকন দণ্ড নামে সি. পি. এম সমর্থককে গুন্ডাবাহিনী মারাত্মকভাবে জখম করে রাস্তাতে টেনে নিয়ে এসে তার উপর অকথ্য অত্যাচার, নির্যাতন করা হয়েছে। অভিযোগ এইরকম যে যারা এই কাজ করেছে তারা তৃণমূল, বি.জে.পি.-র লোক। এই ব্যাপারে তদন্ত করা হোক এবং দোষীদের শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী জয়ন্ত বিশ্বাস :** স্যার, প্রখ্যাত সাংবাদিক যার বিখ্যাত বই অ্যাগনি অব বেঙ্গল, এক সময়ে রাজনৈতিক বহু পঠিত ছিল, সেই বিখ্যাত সাংবাদিক রঞ্জিত রায় এক মাস ধরে নিরুদ্দিষ্ট এটা অত্যন্ত উদ্বেগজনক ঘটনা অবিলম্বে তাকে খুঁজে বার করার যথাযথ ব্যবস্থা করা হোক।

(এখন ১-৩০ মি. পর্যন্ত বিরতি)

[1-30 — 1-40 p.m.]

## AFTER RECESS

## LEGISLATION

### The Kalyani University (Amendment) Bill, 2001

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to introduce the Kalyani University (Amendment) Bill, 2001.

(Secretary then read the Title of the Bill)

**Shri Satya Sadhan Chakrabarty :** Sir, I beg to move that the Kalyani University (Amendment) Bill, 2001 be taken into consideration.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয় আজকে যে 'কল্যানী বিশ্ববিদ্যালয় (সংশোধন) বিধেয়ক, ২০০১' এনেছেন সে সম্বন্ধে দু-চারটে কথা বলছি। প্রথম কথা হচ্ছে, আজকে ভাষা দিবস, মাননীয় মন্ত্রী যে বিল উত্থাপন করেছেন তা যদি বাংলা ভাষায় উত্থাপন করতেন তাহলে আজকের দিনের যে গুরুত্ব ভাষা দিবস হিসাবে সেটা রেকর্ড করাতে পারতেন। ওরা

মুখে সব সময় বলে থাকেন, মাতৃভাষা মাতৃদুগ্ধ, মাতৃভাষায় সব কিছু করব, সর্বক্ষেত্রে প্রচলন করব। কিন্তু একটু আগে দেখলাম মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী যে কথাগুলো বলে থাকেন সেটা উলঙ্ঘন করেছেন। এটা দুঃখের।

আজকে যে বিল আনা হয়েছে তার প্রধান বিষয় হচ্ছে, ফ্যাকাল্টি কাউন্সিলে পোস্ট গ্রাজ্যুয়েটদের তরফ থেকে শিক্ষক প্রতিনিধি স্থান পাবেন ইউনিভার্সিটিতে আর, পোস্ট গ্রাজ্যুয়েটদের যেখানে ব্যবস্থা আছে, বলা হয়েছে Two Teachers of he University, not being professors, from the Departments of the University under the Faculty Council for post-graduate studies concerned, elected jointly by such Teachers from amongst themselves ; তো এ সম্পর্কে বাধা দেবার কোনও কারণ নেই, আপত্তি করার কোনও কারণ নেই। শিক্ষকবৃন্দ বসে তাদের ফ্যাকাল্টি থেকে তাদের প্রতিনিধি পাঠাবেন, বিশ্ব-বিদ্যালয়ে তারা যাবেন, বিশ্ব-বিদ্যালয়ের কারিক্রমে তারা অংশগ্রহণ করবেন, তারা ছাত্রদের ভবিষ্যৎ নিয়ে আলোচনা করবেন, বিশ্ব-বিদ্যালয়কে সঠিকভাবে পরিচালনা করবেন। এতে বলবার, আপত্তি করবার কিছু নেই। কিন্তু গভর্নমেন্টের যে অ্যাটিচিউড হায়ার এডুকেশন সম্বন্ধে তার ব্যাপারে বলছি। কয়েকদিন আগে স্কুল সার্ভিস কমিশন অ্যামেন্ডমেন্ট বিল এনেছিলেন মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রী। সেক্ষেত্রে তিনি বলেছেন, কাউন্সিলে একজন সদস্য নির্বাচিত হবেন যাকে কিনা পশ্চিমবঙ্গ সরকার শিক্ষিত বলে মনে করবেন। এমন একজন মানুষকে ঐ কমিশনের সদস্য করা হবে। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীকে জিজ্ঞাসা করি, একজন মানুষ শিক্ষিত কি অশিক্ষিত সেটা কি সরকার ঠিক করবেন? সরকার যাকে ঠিক করবেন তিনি সেখানে যাবেন। এই যে চিন্তা-ভাবনা, ধারণা, পদ্ধতি, নীতি তার আমি তীব্র বিরোধিতা করছি। এটা না করে তিনি বলতে পারতেন, পি. এইচ. ডি. করা মানুষ বা ১০ বছর, ২০ বছরের অভিজ্ঞতা সম্পন্ন শিক্ষক সেখানে যাবেন। তাহলে আমি বুঝতে পারতাম সেখানে একটা মাপকাঠি বেঁধে দেওয়া হয়েছে, একটা ইন্ডেক্স করে দেওয়া হয়েছে।

কিন্তু সেক্ষেত্রে ওনারা অত্যন্ত সুচারুতার সাথে এমন একটা অপশন রেখে গেলেন যে, উনি ওদের মনোমতো লোকদের সেখানে দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বিধানসভা এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেখানে ৪টি কলেজ আছে। এই ৪টি কলেজ গভর্নমেন্ট নমিনি পাঠিয়েছেন। মাননীয় সত্যসাধনবাবু, এই ৪টি কলেজের গভর্নিং বডিতে সরকারের তরফ থেকে যাদের প্রতিনিধি পাঠালেন সেখানে এই অধম কোথাও প্রতিনিধিত্ব করতে পারলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বি. এস. সি. (অনার্স) পাশ এবং আরও দুটো স্নাতকোত্তর ডিগ্রি নিয়েছি, পড়াশোনার জগতে আছে, শিক্ষার প্রসারের জন্য চেষ্টা করছি। আমি যে ৪টি কলেজের কথা বললাম সেগুলো হল—নেতাজি

নগর কলেজ (বয়েজ অ্যান্ড গার্লস), যোগেশ চন্দ্র চৌধুরি কলেজ, যোগেশ চন্দ্র কলেজ অফ ল, এবং নিউ আলিপুর কলেজ (মর্নিং, নুন অ্যান্ড ইভিনিং)—এখানে আমাদের প্রবেশাধিকার নেই। কিন্তু ৪টি কলেজের স্থানীয় নেতাদের, একেবারে নিছক নেতাদের মাননীয় সত্যসাধনবাবু সরকারের তরফ থেকে প্রতিনিধিত্ব করতে পাঠালেন। আমরা না থাকলে শিক্ষা ব্যবস্থা থাকবে না, তা নয়। প্রকৃত বিদ্যোৎসাহ, শিক্ষার সাথে জড়িত, স্কুলে পড়ান, কলেজে পান এরকম ডজন ডজন মানুষ আমার ওখানে আছেন—প্রাক্তন এবং বর্তমান অধ্যক্ষ আছেন সেখানে, সেখানে বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য আছেন। কিন্তু মাননীয় সত্যসাধনবাবু, সরকারি, বেসরকারি কলেজে সরকার বেছে বেছে সেখানে তার দলের ক্যাডারদের প্রতিনিধিত্ব করতে পাঠিয়ে দিলেন। তাতে আর যাই হোক, সরকারের শিক্ষা-প্রীতি, শিক্ষার প্রতি প্রেম, শিক্ষার প্রতি গভীর অনুরাগ, শিক্ষার প্রসারের প্রতি তাদের সত্যিকারের মানসিকতা আছে কিনা সে সম্পর্কে মানুষের মনে সন্দেহ আছে। আমি তাই মাননীয় শিক্ষামন্ত্রীকে বলব এটা বোধ হয় ঠিক নয়। এটা আপনি দেখবেন। আজকে আপনার দলের লোকদের প্রত্যেকটি বিশ্ববিদ্যালয়ের মাথায় বসিয়ে দিয়ে সেখান থেকে তাদের দিয়ে রাজনীতি করাচ্ছেন। রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পদে যিনি আছেন তিনি কোনওদিন পশ্চিমবঙ্গ সহ ভারতবর্ষের কোনও বিশ্ববিদ্যালয়ে তিনি কোনও দিনই পার্ট টাইম লেকচারার ছিলেন না, কোনওদিন তিনি বিশ্ববিদ্যালয়ের লেকচারার ছিলেন না, প্রফেসর ছিলেন না, তিনি রিডার ছিলেন। তিনি আপনাদের অনুরাগী। তিনি একটা জেলা কলেজে একজন সাধারণ শিক্ষক হিসেবে কাজ করার পরে, কলকাতার একটা নাম করা কলেজে এনে তাকে আপনারা অধ্যক্ষ পদে বসালেন, তারপর সেখান থেকে তুলে নিয়ে তাকে আপনারা রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পদে বসালেন। সুস্থ্যতার নজির নয়। তিনি একটা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পদে নিজেকে ব্রতী রেখে, তিনি দলের প্রতীক নিয়ে নির্বাচনে নামলেন। সেই নির্বাচনের জন্য তিনি শিক্ষা দপ্তর থেকে ছুটিও নেননি। তিনি যুগপৎ ভাবে একটা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পদেও থাকলেন এবং সেই সঙ্গে একটা রাজনৈতিক দলের ইলেকশন সিম্বল নিয়ে তিনি নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করলেন। আমি বলতে চাই এ ব্যাপারটা পশ্চিমবঙ্গের শিক্ষা জগতে একটা অশনি সংকেত। আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা জগতে শিক্ষার অনুরাগী মানুষদের আপনারা বাদ দিচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ছিলেন সন্তোষ ভট্টাচার্য মহাশয়। আপনারা তাকে উপাচার্য করলেন। আপনাদের আমলে, আপনাদের সম্মতি নিয়ে তদানিন্তন পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল, সন্তোষ ভট্টাচার্য মহাশয়কে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পদে বসিয়েছিলেন। কিন্তু ৫ বছর প্রত্যেকটি দিন কলকাতা বিশ্ববিদ্যালয়ে তাকে ঘেরাও করে, তাকে ঢুকতে না দিয়ে নজির স্থাপন করেছিলেন। তিনি বাড়িতে বসে কাজ করতেন। এটা শিক্ষার জগতে সুস্থ্যতার

নজির নয়, এটা হাইজিনিক নয়।

[1-40 — 1-50 p.m.]

মোটেই এটা হাইজিনিক নয়। যার ফলে আপনাদের শিক্ষানীতি, পলিসি প্রোগ্রাম মানুষের কাছে অগ্রাহ্য হচ্ছে। সুষ্ঠ শিক্ষানীতি নিয়ে মানুষকে শিক্ষার আলোয় আলোকিত করার পরিবর্তে আপনারা শিক্ষা প্রতিষ্ঠানগুলি দখল করার কাজে ব্যস্ত। দখল করার মানসিকতা নিয়ে, কুক্ষিগত করার মানসিকতা নিয়ে শিক্ষা জগত পরিচালনা করার, নিজেদের ক্যাডারদের দিয়ে শিক্ষা প্রতিষ্ঠান পরিচালনা করার এই যে আপনাদের নীতি, এই নীতির আমি তীব্র বিরোধিতা করি। এতে আর যাই হোক শিক্ষার প্রসার ঘটে না। শিক্ষার ব্যাপিত ঘটে না। শিক্ষার ব্যাপ্তি না ঘটলে জাতি অন্ধকারে মুখথুবড়ে পড়ে। একটা জাতি কিছুদিন না খেয়েও বাঁচতে পারে, কিন্তু শিক্ষার আলো যদি জাতির কাছ থেকে কেড়ে নেয়া হয় ; শিক্ষা জগতে যদি রাজনৈতিক বাধ্য-বাধকতাময় পরিবেশ সৃষ্টি করা হয় তাহলে গোটা জাতি অন্ধকারে ডুবে যায়। সুতরাং শিক্ষা জগৎ দখল করার মানসিকতার প্রতিবাদ করা উচিত, সমালোচনা করা উচিত। আমার মনে হয় সরকার নিশ্চয়ই এ ব্যাপারে রিজিড নন, সুতরাং এ ব্যাপারে তাদের আবার নতুন করে চিন্তা-ভাবনা করা উচিত। তাই আমি মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহোদয়কে বলছি, আপনার আবার চিন্তা-ভাবনা করুন। যদিও আপনাদের কার্যকালের মেয়াদ ফুরিয়ে এসেছে, আগামী মে মাসে নির্বাচন, আর দু'-তিন মাস সময় আছে এর মধ্যে যদি আপনারা এই নীতির, এই পদ্ধতির, এই কৌশলের বদল না করেন তাহলে একজনের বদলে তিন জন করলেও শিক্ষা প্রতিষ্ঠান পরিচালনার ক্ষেত্রে বিশেষ কোনও হেরফের হবে বলে আমি মনেকরি না। তাই আমি এই বিলের বিরোধিতা করে সামগ্রিকভাবে শিক্ষামন্ত্রীকে বলতে চাই যে, আমরা মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বিবৃতির মধ্যে লক্ষ্য করছি পশ্চিমবাংলায় শিক্ষায় পরিবেশ সংকুচিত হয়েছে। জনসংখ্যা বাড়ছে, শিক্ষার তাগিদ বাড়ছে অথচ আপনারা জুনিয়র হাইস্কুল তুলে দিচ্ছেন। প্রাথমিক স্কুলের সংখ্যা বাড়ছে না, হায়ার সেকেন্ডারি স্কুলের সংখ্যা বাড়াচ্ছেন। কলেজ চাল করছেন, অথচ কলেজগুলোয় বিভিন্ন ফ্যাকাল্টি নেই। কতগুলো প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ চালু করেছেন। বিশ্ববিদ্যালয় স্তরে ইঞ্জিনিয়ারিং পড়ানো হচ্ছে, কিন্তু বিভিন্ন ফ্যাকাল্টি নেই। সেগুলোয় টিচার, শিক্ষক, অধ্যাপক না থাকায় ক্লাস হচ্ছে না। প্রয়োজনীয় সংখ্যক ক্লাশ না হওয়ায় ক্যারিক্যুলাম, কোর্স শেষ হচ্ছে না। ছাত্র-ছাত্রীদের প্রাইভেট টিউটর রেখে পড়তে হচ্ছে বা বাইরের অধ্যাপকদের কাছে সাহায্য নিয়ে কোর্স কমপ্লিট করতে হচ্ছে। গোটা পশ্চিমবাংলায় বিশ্ববিদ্যালয় শিক্ষার স্তর থেকে প্রাথমিক শিক্ষার স্তর পর্যন্ত গোটা শিক্ষা জগতটা শিক্ষিত মানুষদের হাতে নেই। সমস্ত ব্যাপারটাই পার্টির হাতে চলে গেছে। কল্যাণী বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রেও

আমরা এই একই চিত্র লক্ষ্য করছি।

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী শ্রী সত্যসাধন চক্রবর্তী 'কল্যাণী বিশ্ববিদ্যালয় সংশোধনী, বিধেয়ক ২০০১' যেটা পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানিয়ে কল্যাণী বিশ্ববিদ্যালয়ের উপর যে সংশোধনী আনা হয়েছে এবং তার আয়তাধীনে যে কলেজগুলি আছে তার সম্বন্ধে এই কয়েক বছরে কি ধরনের উন্নতিসাধন হয়েছে আমি সেই সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। একটু আগে বিরোধী দলের মাননীয় সদস্য শিক্ষানীতি নিয়ে বললেন। কিন্তু আমি বলতে চাই, পশ্চিমবাংলায় একটা বিকল্প শিক্ষানীতির উপর দাঁড়িয়ে শিক্ষাকে পরিচালনা করানো হচ্ছে। আমরা জানি, এর আগে ব্যাপক সংখ্যক গাঁয়ের গরিব মানুষের ছেলে-মেয়েরা শিক্ষা-দিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হতেন। কিন্তু কল্যাণী বিশ্ববিদ্যালয় বলতে গেলে গ্রামভিত্তিক বিশ্ববিদ্যালয়। সেখানে নদীয়া জেলার সমস্ত গ্রাম-শহর এবং মুর্শিদাবাদ জেলার গ্রাম-শহর এর অন্তর্ভুক্ত। কল্যাণী বিশ্ববিদ্যালয়কে কয়েক বছর আগেই বিকেন্দ্রীকরণ করা যেটা হয়েছে তার ফলে গ্রামাঞ্চলে শিক্ষা ব্যবস্থার প্রভূত উন্নতি সাধিত হয়েছে। বিগত বছরে কল্যাণী বিশ্ববিদ্যালয়ের আয়তাধীনে অনেকগুলি ডিগ্রি কলেজ খোলা হয়েছে। তার মধ্যে কল্যাণীতে একটি খোলা হযেছে, চাপড়াতে একটি খোলা হয়েছে। এইরকম নদীয়া এবং মুর্শিদাবাদ জেলায় বেশ কয়েকটি ডিগ্রি কলেজ খোলা হয়েছে যেখানে গ্রামের ছেলে-মেয়েরা একাদশ এবং দ্বাদশ শ্রেণী পাশ করার পর আর কোনও তাদের উচ্চ শিক্ষার সুযোগ থাকত না, এক্ষেত্রে তারা আজকে এই সুযোগ পাবার জন্য এই সমস্ত ডিগ্রি কলেজগুলিতে কলা, বিজ্ঞান এবং কমার্স প্রভৃতি বিষয়ে পঠন-পাঠনের সুযোগ পাচ্ছেন এবং তারপর ডিগ্রি পাচ্ছেন। শুধু তাই নয়, সামাজিক যে একটা ব্যবস্থাপনা রয়েছে তার সঙ্গে সঙ্গতি রেখে কল্যাণীতে একটি ইঞ্জিনিয়ারিং কলেজ খোলা হয়েছে। বড়-জাগুলিয়াতেও একটি ইঞ্জিনিয়ারিং কলেজ খোলা হবে। এ ছাড়া আমরা দেখতে পাচ্ছি, গোটা পৃথিবীর সাথে সঙ্গতি রেখে আমাদের দেশকে এগিয়ে নিয়ে যাবার জন্য তথ্য প্রযুক্তি শিক্ষার বিশেষভাবে প্রয়োজন হয়ে পড়েছে। সেইজন্য সেখানে তথ্য প্রযুক্তি খোলা হয়েছে। কল্যাণী বিশ্ববিদ্যালয়ে কম্পিউটার ইঞ্জিনিয়ারিং খোলা হয়েছে, বায়ো-টেকনোলজি বিভাগ খোলা হয়েছে। পুরানো দিনের যে শিক্ষা ব্যবস্থা ছিল সেই শিক্ষা ব্যবস্থার পরিবর্তন সাধিত হয়েছে এবং উন্নতির পথে শিক্ষা ব্যবস্থা এগিয়ে যাচ্ছে। এর উপর নির্ভর করে গ্রামগঞ্জের ছেলে-মেয়েদের মধ্যে যে সমস্ত মেধা সম্পন্ন ছেলে-মেয়ে আছে তারা এই সমস্ত জায়গায় এসে তাদের মেধার বিকাশ ঘটাচ্ছে এবং বড় বড় জায়গায় গিয়ে সেখানে যে সমস্ত কম্পিটিশনগুলি হচ্ছে সেইসব কম্পিটিশনে নিজেদের স্থান করে নিতে পারছেন। কল্যাণী বিশ্ববিদ্যালয়ে এগুলি যদি না হত তাহলে এই সমস্ত সুযোগ-সুবিধা থেকে আমাদের গ্রামাঞ্চলের ছেলে-মেয়েরা বিশেষ করে নদীয়া এবং

মুর্শিদাবাদের ছেলে-মেয়েরা বঞ্চিত হতেন। শুধুতাই নয়, অন্যান্য ক্ষেত্রে যে বিষয়গুলি সহায়ক হতে পারে, যেমন, লেদার টেকনোলজি, টেকস্টাইল টেকনোলজি প্রভৃতি বিষয়গুলিতেও কল্যাণী বিশ্ববিদ্যালয়ের আওতায় পঠন-পাঠনের সুযোগ তারা পাচ্ছেন। এই সমস্ত জায়গায় তারা পড়াশুনা করে নিজেদের হাতে কিছু করা কিম্বা নিজেদের কর্মসংস্থানের ক্ষেত্রে তারা এগিয়ে যাচ্ছে। কল্যাণী বিশ্ববিদ্যালয়কে ৫০ লক্ষ টাকা বন্যা ত্রাণে দেওয়া হয়েছে। আপনারা সকলেই অবগত আছেন যে, বিগত যে ভয়াবহ বন্যা হয়ে গেল ৯টি জেলার উপর, নদীয়া জেলা তার থেকে বাদ ছিল না। কল্যাণী বিশ্ববিদ্যালয় বন্যা ত্রাণের জন্য ৫০ লক্ষ টাকা দিয়েছেন কিন্তু কেন্দ্রীয় সরকার একটি পয়সাও দেননি। কেন্দ্রীয় সরকার যে এক পেশে নীতি নিয়ে চলেছেন তা আমাদের বোঝার অগম্য থেকে যাচ্ছে। যাই হোক, পরিশেষে বলি, যে ভাবে বিলটি এখানে পেশ করা হয়েছে তা সার্বিকভাবে আমি সমর্থন করছি।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কল্যাণী ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০১ যা মাননীয় মন্ত্রী সত্যসাধন চক্রবর্তী মহাশয় হাউসে উপস্থিত করেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। এমনিতে বিলটির বিরোধিতা করার কিছু নেই কিন্তু আমার মনে হচ্ছে বিলটির মধ্যে কিছু গন্ডোগোল আছে। মাননীয় মন্ত্রী সত্যসাধনবাবু যে faculty council for post gradute and under graduate studies. এর যে নিয়মটি আছে সেটাকে পাল্টাতে চেয়েছেন। এখানে post graduate and under graduate studies in 22 (ii) which relates to faculty for post graduate and under graduate studies in Commerce and faculty council for post graduate and under graduate studies in science. এখানে সত্যসাধনবাবু বলছেন, of sub-section 2—sub-section 6 of original act relates to teachers participating in under graduate teaching in affiliated colleges in the university. কিন্তু অ্যাকচুয়ালি উনি এখানে রিপ্লেস করতে চেয়েছেন ইউনিভার্সিটি টিচারদের ব্যাপরটা। তার ফলে আমার মনে হয় এই বিলটার মধ্যে ভুল থেকে যাচ্ছে। সাব-ক্লজ সিক্স যেটা আছে সত্যসাধনবাবু, It should be sub-clause 4 because sub-clause 4 relates to the university teachers. আপনি ভালভাবে দেখে নিন বিলটা। এখানে পজিটিভলি ভুল আছে। এগেন সাব-সেক্সান থ্রিটা দেখুন। থ্রি হচ্ছে, ফ্যাকাল্টি council for post graduate and under graduate studies in education. সেখানেও সাব ক্লজ ৬—আপনি বলছেন। সাব-ক্লজ ৬টা হবে আবার অ্যাফিলিয়েটেড কলেজ সংক্রান্ত। কিন্তু আপনি পোস্ট গ্র্যাজুয়েট টিচিং যারা করছেন তাদের ব্যাপারে বলছেন। আমার মনে হয়

এখানে হবে সাব-ক্লজ ৫। সুতরাং আপনার ভুল হচ্ছে। আমি '৯৯-এর অ্যামেন্ডমেন্টটা সহ বলছি। '৯৯-এর অ্যামেন্ডমেন্টে ক্লজটা তো চেঞ্জ হচ্ছে না, তার নাম্বারটা। আপনি এটা ভালভাবে দেখুন। এখানে জাস্ট ক্লজটা মেশন করতে ভুল আছে। এবারে আমি বিলের কথায় আসছি। স্যার, আপনি জানেন, প্রতিটি ইউনিভার্সিটিতে পোস্ট গ্র্যাজুয়েটে আন্ডার গ্র্যাজুয়েট ফ্যাকাল্টি কাউন্সিল থাকে। তারা মেনলি পঠন-পাঠন, পরীক্ষা সংক্রান্ত ব্যাপারটা, প্রতিটি ডিপার্টমেন্টের—আর্টস, সায়েন্স অ্যান্ড কমার্সের এটা করেন। তারপর ৮১-র অ্যাক্ট-টা আসার পর '৯৫-এ এটা সংশোধন করেন। সংশোধন করেন তার কারণ, ইঞ্জিনিয়ারিং কলেজ একটা কল্যাণী ইউনিভার্সিটির অন্তর্ভুক্ত হয়। সত্যসাধনবাবু যেটা বলছিলেন, অ্যামেন্ডমেন্ট ১২ অব ১৯৯৫ তাতে ঐ রকম ফ্যাকাল্টি ইঞ্জিনিয়ারিং অ্যান্ড টেকনোলজি তৈরি হল। আগে যেটা ছিল এক জন মাত্র টিচার, টিচার অব দি ইউনিভার্সিটি তিনি পোস্ট গ্র্যাজুয়েট টিচিং-এ থাকবেন। আন্ডার গ্র্যাজুয়েট ফ্যাকাল্টিতে থাকবেন। হোয়ার অ্যাজ এডুকেশনের ক্ষেত্রে তিনজন আছেন। সায়েন্স, আর্টস ডিপার্টমেন্টে অনেক বেশি। সায়েন্স অ্যান্ড আর্টসে এক জন মাত্র ফ্যাকাল্টি কাউন্সিলে থাকবেন আর এডুকেশন ও ইঞ্জিনিয়ারিং-এ তিন জন টিচার থাকবেন। এটাতে অ্যানোম্যালি হয়ে যাচ্ছে। তার ফলে উনি বলছেন, এক জনের জায়গায়—সায়েন্স, আর্টস, কর্মাসে ফ্যাকাল্টি কাউন্সিলে এক জনের জায়গায় ৫ জন টিচার থাকবেন আর এডুকেশনের ক্ষেত্রে তিন জনের জায়গায় দু জন থাকবেন। আগে ছিল তিন জন, সেই জায়গায় দুজনকে রাখবেন, এই রকম বলছেন।

ওদের ছিল ৩ জন, সে জায়গায় ২ জন রাখবেন এটা বলেছেন। কল্যাণী ইউনিভার্সিটির প্রবলেম হচ্ছে, ঐ ইউনিভার্সিটির কিন্তু ঐ ফর্মে জন্ম হয়নি। প্রথমে জন্ম হয়েছিল কম্পোজিট ইউনিভার্সিটি হিসাবে। মূলত কল্যানীতে এগ্রিকালচার ইউনিভার্সিটি তৈরি করা হয়েছিল এবং তার সঙ্গে আর্টস, সায়ান্স ফ্যাকাল্টি যুক্ত হয়েছিল। পরবর্তীকালে এগ্রিকালচারের যে পার্টটি ছিল সেটা আলাদা হয়ে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় হয়ে গেল। ফলে সেটা একটা রেসিডেন্সিয়াল ইউনিভার্সিটি আর্টস, সায়ান্স এবং কমার্স নিয়ে হ'ল। তারপর ঐ ইউনিভার্সিটিতে ১৯৯৫ সালে একটা ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপিত হ'ল এবং তারজন্য ওখানে ফ্যাকাল্টি কাউন্সিল দরকার হ'ল। তারপর আবার চেঞ্জ হল ; অ্যাফিলিয়েটিং ইউনিভার্সিটি হ'ল না, সেটা ইউনিটারি ইউনিভার্সিটি হ'ল এবং কলকাতা ইউনিভার্সিটির ভার লাঘব করবার জন্য তার সঙ্গে মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার সমস্ত কলেজকে যুক্ত করা হ'ল। সেই মতো তাদের প্রথম পরীক্ষা এ বছর হবে। স্বভাবত সেখানে আন্ডার গ্র্যাজুয়েট ফ্যাকাল্টি এবং পোস্ট গ্র্যাজুয়েট ফ্যাকাল্টি দরকার হ'ল। কিন্তু এখনও পর্যন্ত নিজের পায়ে দাঁড়িয়ে অ্যাফিলিয়েটিং ইউনিভার্সিটি হিসাবে যেভাবে চলা দরকার সেভাবে সেটা চলছে না। আগে কলেজ সার্ভিস কমিশনে চেয়ারম্যান ছিলেন

যিনি, সেই প্রফেসর নিত্যানন্দ সাহাকে সেখানে ভাইস-চ্যান্সেলর করে পাঠিয়েছেন। উনি কেমিস্ট্রির ভাল অধ্যাপক। কিন্তু নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার মানুষের গ্রিভান্স রয়েছে, আগে তারা ডিগ্রি পেতেন কলকাতা ইউনিভার্সিটি থেকে, এখন ডিগ্রি পাচ্ছেন কল্যাণী ইউনিভার্সিটি থেকে স্বাভাবিকভাবে ওদের ডিগ্রি ডিভ্যাল্যুড হচ্ছে বলে তারা মনে করছেন। দ্বিতীয়ত, কল্যাণী ইউনিভার্সিটি এখন পর্যন্ত তাদের কলেজগুলোর ইনস্পেকশন, একজামিনেশন কন্ট্রোলের সেটা-আপ তৈরি করতে পারেনি, সেখানে একটা প্রবলেম রয়ে গেছে। তারজন্য বলব, কল্যাণী ইউনিভার্সিটি যাতে তাদের অ্যাফিলিয়েটিং এবং টিচিং ফাংশন পুরোপুরি শুরু করতে পারে তারজন্য ইনফ্রাস্ট্রাকচার দ্রুত তৈরি করে দেওয়া হোক, কারণ শুধু মাত্র কিছু অ্যাফিলিয়েটেড কলেজ নিয়ে কোনও ইউনিভার্সিটির পক্ষে চলা সম্ভব নয়। যাদবপুরকে অ্যাফিলিয়েটেড ইউনিভার্সিটি করবার কোপ রয়েছে। সাউথ ২৪-পরগনার কলেজগুলোকে যাদবপুরকে দিয়ে দিলে কলকাতা ইউনিভার্সিটির ভার লাঘব হবে। সত্যসাধন-বাবুকে বলব, বামফ্রন্ট সরকারের রিজিডিটি ছেড়ে দিয়ে কিছু কিছু কলেজকে অটোনমাস করে দিলে ইউনিভার্সিটির ভার লাঘব হবে। একটি ইউনিভার্সিটিতে অনেকগুলো কলেজ থাকবে, এই কনসেপ্ট আর ধরে রাখা সম্ভব নয়। আগে ধারণা ছিল, পাঁচটা প্রদেশের কলেজগুলো কলকাতা ইউনিভার্সিটির আন্ডারে থাকবে। কিন্তু এভাবে চললে এক-দুই লক্ষ ছেলের রেজাল্ট বের করা সম্ভব নয়। সময়ে। এবারই তো বন্যার কারণে কলকাতা ইউনিভার্সিটির পার্ট-ওয়ানের রেজাল্ট বেরোতে ডিলে হয়েছে। তারজন্য এক্ষেত্রে দ্রুত ব্যবস্থা নিতে হবে। তার জন্য কল্যাণী ইউনিভার্সিটিকে ভাগ করে আরও অনেকগুলো করতে পারেন না। সেখানে একটা থেকে তিনটা করা হয়েছে। এখন আবার বিধানচন্দ্রকে ভেঙে ইউনিভার্সিটি অফ ভ্যারেটেরিনারি সায়ান্স অ্যান্ড ফিশারি করেছেন। সুতরাং ১ঃ৩ হয়ে গেছে। এত দিন ধরে রাজ্যে নতুন ইউনিভার্সিটি কেন করা হয়নি? গত বছর একটি বিল পাশ করে তাতে বলেছেন, ইউনিভার্সিটি অফ ইঞ্জিনিয়ারিং টেকনোলজি করবেন। কিন্তু তার জন্য অ্যাডভান্স ফ্যাকাল্টি না করে একজিস্টিং ইঞ্জিনিয়ারিং কলেজগুলোকে জুড়ে দিয়েছেন।

যেমন এই আমরা দেখলাম সল্টলেকে একটা ইঞ্জিনিয়ারিং কলেজ আছে তার অ্যাফিলিয়েশন কল্যাণী ইউনিভারসিটি দেবে। কল্যাণী ইউনিভার্সিটির সঙ্গে নদীয়া মুর্শিদাবাদের কলেজ আছে, এবারে সল্টলেক ইঞ্জিনিয়ারিং কলেজকে কল্যাণী ইউনিভার্সিটির সঙ্গে জুড়ে দেওয়া হয়েছে। সেই জন্য বলছি ল্যাক অফ প্ল্যানিং রয়েছে। লাস্ট যে পয়েন্টটা বলতে চাই সেই ব্যাপারে সত্যসাধনবাবুর কিছু করার নেই। আমি এটা দায়িত্ব নিয়ে বলছি কোনও ইউনিভারসিটির লেকচারার পোস্ট পেতে হলে আলিমুদ্দিন স্ট্রিটে ক্লিয়ারেন্স লাগবে। এই যে সিস্টেম ভাইস-চ্যান্সেলারগুলি পার্টির হ্যান্ড মেড, প্রতিটি ফ্যাকাল্টি কাউন্সিলে পার্টির রিপ্রেজেন্টেটিভ থাকবে এবং সিলেকশন কমিটিতে পার্টির লোক বসানো থাকবে

এবং তারপর আলিমুদ্দিন স্ট্রিটের ক্লিয়ারেন্স এলে চাকুরি হবে। আমাদের কপাল ভাল, বামফ্রন্ট সরকার আসার আগে চাকুরি পেয়ে গেছি, তা না হলে চাকুরি পেতাম না। কলকাতা ইউনিভার্সিটি সহ সমস্ত ইউনিভার্সিটিতে এই অবস্থা। সত্যসাধনবাবু, এই রকম ভাবে সরকারের রেজিম টিকিয়ে রাখা যায় না। সোভিয়েত ইউনিয়ন যখন কলাপ্স করেছিল তখন তো ওদের লোকই ছিল তাতে কি কোলাপ্স আটকানো গেছে? সব জায়গায় নিজেদের লোক বসিয়ে বিপ্লবকে আটকানো যায় না। কিছু কিছু লোক আপনাদের কাছে ভিড়ে গিয়েছে চাকুরি পাওয়ার জন্য ওই লোকগুলিই আবার চাকুরি পেয়ে গেলে আমাদের কাছে আবার চলে আসবে। আমি এই রকম ১০ লোককে জানি যারা আমাদের কাছে ছিল যারা এখন আপনাদের ধরে ভাইস-চ্যান্সেলর হয়েছেন। এই বামফ্রন্ট সরকারের শেষ বছরের শেষ সময় এটা, আপনারা ডিক্লেয়ার করুন যে এডুকেশনকে মুক্ত করে দেবেন পার্টি কন্ট্রোল থেকে তাহলেই শিক্ষার বিস্তার ঘটছে, শিক্ষা ব্যবস্থা ভাল হবে। এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কল্যাণী বিশ্ববিদ্যালয় অ্যামেন্ডমেন্ট বিল যেটা এখানে উত্থাপন করেছি সেটা নিয়ে আলোচনা হচ্ছে। এই বিলটাতে এর আগে যে অ্যামেন্ডমেন্ট আমরা করেছিলাম তাতে কিছু অসঙ্গতি ছিল। কল্যাণী বিশ্ববিদ্যালয়ের মাননীয় উপাচার্য এবং অন্যান্য অধ্যাপকরা এই অসঙ্গতি দূর করার জন্য আবেদন করেন। আমরা সমস্ত দেখে বুঝলাম যে সত্যিই অসংগতি রয়েছে। শিক্ষকদের প্রতিনিধিত্ব বাড়ানো দরকার। প্রতিনিধিত্ব সঠিক যাতে হয়, কেউ বেশি পেলেন কেউ কম পেলেন এটা যাতে না হয় সেই জন্য ওদের সঙ্গে পরামর্শক্রমে এই অ্যামেন্ডমেন্ট বিলটা আপনাদের সামনে উত্থাপন করেছি। এই বিলটাতে একটা টেকনিক্যাল ব্যাপারে একজনের বদলে ৫ জন করা হয়েছে যাতে সবগুলি ডিপার্টমেন্ট তারা এদের প্রতিনিধিত্ব পতে পারেন। আমার আগে পঙ্কজবাবু বলেছেন, তিনি বলছেন এটা বিরোধিতা করার কারণ নেই। শেষে বলছেন বিরোধিতা করছি। কেন তিনি বিরোধিতা করছেন? এই অ্যামেন্ডমেন্টে এইটুকু ছাড়া আর কিছুই পরিবর্তন আনা হয়নি। তিনি আমাদের শিক্ষা নীতির বিরোধিতা করছেন। সেটা তো বাজেট আলোচনায় হবে, তখন তিনি সুযোগ পাবেন। সেটা যে বিধানসভাই হোক সেটা তখন আলোচনা হবে, আজকে হয় না। সৌগতবাবু বরং কতকগুলি কথা বলেছেন সেটা আমি দেখব। আপনি যেটা বলছেন সেটা আমি জানি না, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বলবেন। এই ব্যাপারে ল ডিপার্টমেন্টের কাছে ভেট করে নেওয়া হয়, তারা দেখে নেন। এখানে আমি দেখলাম নাইনটির এইটি-ওয়ান অ্যামেন্ডমেন্টের কথা বলেছেন, তার আগের অ্যামেন্ডমেন্টের কথা নয়।

১৯৯৯-এর অ্যামেন্ডমেন্ট থেকে নেওয়া। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটাতে যদি অ্যানোমালি থাকে তাহলে আমাদের তা ঠিক করে দিতে হবে। আমি আপনার সাথে কথা বলব একটু দেখে। কারণ, এতে ল' ডিপার্টমেন্টের অনুমোদন দরকার হবে কিনা তা একটু দেখতে হবে। অন্যান্য যে বিষয়গুলো নিয়ে কথা বলেছেন, তাতে মূলত যেটা এসেছে, পশ্চিমবাংলাতে শিক্ষার সংকোচন হয়েছে। আমি এ সম্বন্ধে তাকে জিজ্ঞাসা করি, এই তথ্যগুলো কোথা থেকে পেলেন? যে কোনও বক্তব্য তো তথ্যভিত্তিক হবে। গত ২৪ বছরে পশ্চিমবাংলাতে ১১৫টি ডিগ্রি কলেজ হয়েছে। এটা কি শিক্ষা সংকোচন? গত কয়েক বছরে আমাদের এখানে অনেকগুলো ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে, ডিপার্টমেন্টের সংখ্যা ২৯। এটা কি শিক্ষা সংকোচন? আমরা নতুন বিশ্ববিদ্যালয় করেছি। এটা কি শিক্ষা সংকোচন? বিশ্ববিদ্যালয়গুলিতে নতুন নতুন ডিপার্টমেন্টস খোলা হয়েছে আধুনিক বিষয় নিয়ে। এটা কি শিক্ষা সংকোচন? আজকে ছ'লক্ষের মতো ছাত্রছাত্রী মাধ্যমিক পরীক্ষা দিচ্ছে। বিপুল পরিমাণে ছাত্রছাত্রী উচ্চমাধ্যমিক পরীক্ষা দিচ্ছে। ডিগ্রি কলেজগুলিতে ছাত্র ছাত্রীরা উপচে পড়ছে। যার জন্য উচ্চমাধ্যমিককে কলেজ থেকে সরিয়ে স্কুলে দিচ্ছি, যাতে এই যে চাহিদা, উচ্চ শিক্ষার যে চাহিদা তাকে আমরা পূরণ করতে পারি। আমাদের রাজ্যে সাক্ষরতার হার ৫৭ থেকে বেড়ে ৭২ পারসেন্ট হয়েছে। এটা কি শিক্ষার উজ্জ্বল চিত্র নয়? আমরা গোটা রাজ্যে দেখতে পাই শিক্ষার একটা ব্যাপক সম্প্রসারণ হয়ে পড়েছে। শিক্ষার চাহিদা বাড়ছে। তার সঙ্গে সামঞ্জস্য রেখে বিদ্যালয় স্তরে, উচ্চ মাধ্যমিক স্তরে স্কুল কলেজ বেড়েছে। আমি এই হাউসে বার বার বলেছি, আমরা শুধু সম্প্রসারণ করছি না, আধুনিক যে বিষয়গুলো ছেলেমেয়েরা পড়তে চায়, আমরা সেগুলোর ব্যবস্থা করেছি। আইন বিশ্ববিদ্যালয় হয়েছে। আপনারা জেনে খুশি হবেন, গোটা ভারতবর্ষে আইন বিশ্ববিদ্যালয়ের রেটিংয়ে আমরা প্রথম হয়েছি। আপনারা এটাও জেনে নেবেন, ইউজিসি বিশ্ববিদ্যালয়গুলিকে নিয়ে যে রেটিং করেছে, আমার কাছে যেটুকু খবর আছে, আমাদের রাজ্য তা থেকে বাদ যাবে না। তারা কোথা থেকে তথ্য সংগ্রহ করেছেন, আমি জানি না। ইঞ্জিনিয়ারিং কলেজের ব্যাপারে বলছেন, ফ্যাকাল্টির অভাব। ঠিক। এটা সারা ভারতবর্ষে আছে। তার কারণ যে হারে কম্পিউটার, ইলেক্ট্রনিক্স এবং ইনফর্মেশন টেকনোলজির চাহিদা বেড়েছে এবং খোলাও হয়েছে, তাতে এত তাড়াতাড়ি শিক্ষক পাওয়া যায় না। ইতিমধ্যে এ. আই. সি. টি. ই. আমাদের কাছে যে নির্দেশিকা পাঠিয়েছে, তাতে উল্লেখ করেছেন, সারা ভারতবর্ষে ইঞ্জিনিয়ারিং কলেজে শিক্ষক পাওয়া যাচ্ছে না। সেজন্য এই উদ্যোগ গ্রহণ করার জন্য বলেছেন। এটা একটা বিরাট সমস্যা। তার কারণ, দ্রুত বিস্তার ঘটলে শিক্ষক পাওয়া যায় না। তারপর বলা হচ্ছে, শিক্ষক নিয়োগে নাকি রাজনীতি করা হচ্ছে। আমি অবাক হয়ে যাচ্ছি, এটা কি করে সম্ভব? আজকে কলেজে একজন শিক্ষক নিতে গেলে 'নেট' এবং 'স্লেট' পাশ না করলে নেওয়া যায় না। 'নেট' পরীক্ষা গ্রহণ করে কেন্দ্রীয় সরকার। তারা কি বেছে সি. পি. এমের যারা

তাদের যোগ্য বলে বিবেচিত করছেন? আমাদের রাজ্যে 'স্লেট' যে পরীক্ষা হয় তা অ্যাক্রিডিটেড বাই দি ইউ.জি.সি.। তাদের পরিদর্শকরা, তাদের লোকেরা তাতে থাকেন। প্রত্যেকটি পর্যায়ে দেখুন, তারা অনুমোদন করলে তবেই সেটা পাওয়া যায়। আমাদের রাজ্যে আমরা নিরপেক্ষ ভাবে করি।

[2-10 — 2-20 p.m.]

আপনারা জেনে খুশি হবেন যে আমাদের পার্শ্ববর্তী রাজ্যের যাতে আমরা পরীক্ষা গ্রহণ করি তারা সেই ব্যাপারে চিন্তা-ভাবনা করছেন। সারা ভারতবর্ষে নেটে কত শতাংশ পাশ করেছে, ৬/৭ শতাংশ, ৬ শতাংশ এবং এই নেটে অন্যান্য রাজ্যে কত শতাংশ পাশ করে, আমাদের রাজ্যে ৫/৬ শতাংশ পাশ করে। সর্বভারতীয়তে নেটে যা তার সঙ্গে খুব বেশি পার্থক্য নেই। কোনও বছরে একটু বাড়ে, কোনও বছরে একটু কমে। কোনও দিক থেকে আপনারা এখানে বলছেন---নেট, স্লেট পাশ করার পরে কলেজ সার্ভিস কমিশন তাদেরকে ইন্টারভিউ এর ভিত্তিতে তাদের মেরিট লিস্ট তৈরি করে এবং সেই মেরিট লিস্ট থেকে শিক্ষকদের বিভিন্ন কলেজে পাঠানো হয় এবং এই রকম একটা ব্যবস্থা যেটা ইউ. জি. সি. প্রশংসা করে, সারা ভারতবর্ষ প্রশংসা করে। আমাদের দুর্ভাগ্য আমাদের রাজ্যে যারা বিরোধিরা আছেন তারা বিরোধিতার জন্য নিন্দা করছেন। সৌগতবাবু বলছেন ওর পরে নাকি ওর দলের কোনও লোক চাকরি পাবেন না। না দল দেখে হয় না। যাদের মেরিট আছে তারা দল করেন কি না সেটা বড় কথা নয়। তারা মেরিটের ভিত্তিতে চাকরি পাবেন। আর একটি কথা বলা হচ্ছে ভাইস চ্যান্সেলার সম্বন্ধে। পঙ্কজবাবু বলেছেন জানি না কেন তারা এটা বারে বারে বলছেন? আমরা মেরিটের ভিত্তিতে করি। আর একটি কথা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে বলেছেন, সেটা আজকে আলোচ্য বিষয় নয়। তারা প্রশ্ন তুলেছেন, আজকে যেটা আলোচনার বিষয় বা করা উচিত গোটা রাজ্যে আমরা উচ্চ শিক্ষায় কতটা এগিয়ে যাচ্ছি। সৌগতবাবু বিভিন্ন জায়গায় বলেন, কোথাও বেঞ্চ নেই, ব্ল্যাকবোর্ড নেই, স্কুলে ইঞ্জিনিয়ারিং পড়ানো হচ্ছে। সৌগতবাবু আপনি জানেন, পশ্চিমবাংলায় যতগুলি ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে তার প্রত্যেকটির সুন্দর গৃহ নির্মাণ হয়েছে। আপনি আসানসোল কলেজের কথা বলেছিলেন, ইঞ্জিনিয়ারিং কলেজ, ঐটা গোলমালের জন্য স্কুলে সরানো হয়েছিল, তার পিছনে খানিকটা ষড়যন্ত্র ছিল। আজকে আপনি আসানসোলে গিয়ে ইঞ্জিনিয়ারিং কলেজের বাড়িটা দেখলে মুগ্ধ হবেন। আপনি শিক্ষক, আপনি বাড়িটা দেখলে মুগ্ধ হবেন। তার ল্যাবটা দেখে আসুন, আমি দেখেছি। আপনি একটিও কলেজের কথা বলতে পারবেন না, আপনি সমস্ত কলেজের গৃহ দেখে খুশি হবেন। আপনি নর্থ বেঙ্গলে চলে যান, শিলিগুড়ির ইন্সটিটিউট অফ টেকনোলজিটি মাননীয় জ্যোতি বসু সেখানে উদ্বোধন করেছিলেন, আমিও গিয়েছিলাম, ডি. সি. পাল ঐ

বাড়িটির নকশা করেছে। আপনি দার্জিলিংয়ে যান, শিলিগুড়ির টেকনোলজিটা দেখুন, সল্টলেক এর বাড়িঘরগুলি দেখুন, কত দ্রুত সুন্দর বাড়িঘর তৈরি হয়েছে, ল্যাব তৈরি করছেন। আপনারা জানেন রাতারাতি ল্যাব তৈর করা যায় না ; সৌগতবাবু আশুতোষ কলেজে ধীরে ধীরে তৈরি হয়েছে, প্রতি বছরে তারা কি পরিমাণ টাকা তার জন্য ব্যয় করছে। সৌগতবাবু আপনি একটি কলেজের নাম করতে পারবেন না, আমি জানি দুইটি কলেজ আছে, যারা সেইভাবে বাড়ি তৈরি করতে পারেনি। আপনি একটা কলেজের নাম করুন না যাদের বাড়ি সেইভাবে তৈরি হয়নি, আমি জেলার কথা বলছি, আমরা এইভাবে কাজ করছি। সেদিন এক বিশ্ববিদ্যালয়ের উপাচার্য গর্বের সঙ্গে বলছিলেন, গত তিন বছরে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ৪ কোটি টাকা পেয়েছি। আমরা বিশ্ববিদ্যালয়কে টাকা দিয়েছি, কলেজকে টাকা দিয়েছি এবং কলেজগুলি তারা টাকা দিয়েছেন এবং সুন্দর বাড়ি করছেন। উচ্চশিক্ষার চাহিদা যেহেতু বাড়ছে, ইঞ্জিনিয়ারিং এর চাহিদা বাড়ছে, আমরা পোস্ট গ্র্যাজুয়েট চালু করেছি, এই বছরে গড়িয়ায় চালু হল, আমরা মহসিন কলেজে, মৌলানা আজাদ কলেজে চালু করেছি। আন্ডার গ্র্যাজুয়েট কলেজ চালু করেছি, পোস্ট গ্র্যাজুয়েট কলেজ চালু করছি। আমাদের শিক্ষার চাহিদা

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি ক্লজ ২২টা দেখবেন। ঐটার সাব ক্লজটা ঠিক আছে কিনা, আন্ডার গ্র্যাজুয়েটের বিষয়টা দেখে নেবেন। কলজটা ঠিক আছে কিনা দেখবেন, যদি কোনও ডিসপারিটি থাকে বা প্রিন্টিং মিসটেক থাকে তাহলে ঠিক করে নেবেন।

The motion of Shri Satya Sadhan Chakraborty that the Kalyani University (Amendment) Bill, 2001 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 and 2

The question that Clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the Kalyani University (Amendment) Bill, 2001, as settled in the Assembly.

be passed.

The motion was then put and agreed to.

## General Discussion on Budget

**শ্রী সুলতান আহমেদ :** স্যার, গতকাল মাদ্রাসার ছাত্রদের উপরে পুলিশ লাঠিচার্জ করাতে অনেক ছাত্র আহত হয় এবং চার জন ছাত্র মেডিক্যাল কলেজে ভর্তি আছে, তাদের চিকিৎসা ভালভাবে হচ্ছে না শফিকুল ইসলাম বলে এক জন ছাত্র তার অবস্থা খুবই খারাপ, তাকে ইমিডিয়েট পি. জি. হাসপাতালে ট্রান্সফার করানোর ব্যবস্থা করা হোক। এই রকম কোনও প্ররোচনা ছাড়াই পুলিশ ওদের উপরে লাঠিচার্জ করেছে। যেহেতু ওদের দাড়ি এবং টুপি ছিল সেই জন্য পুলিশ ওদের মেরেছে এবং পুলিশ বলেছে ওরা বোম এবং লাঠি নিয়ে এসেছিল। মমতা ব্যানার্জি দিল্লি থেকে ফোন করে ছিল দুবার এবং তাদের অবস্থা সম্পর্কে খোঁজ-খবর নিয়েছে। শফিকুল ইসলামের অবস্থা খুবই শোষনীয়, খুবই সিরিয়াস, এখানে মাননীয় অর্থমন্ত্রী আছেন, মাননীয় শিক্ষামন্ত্রী আছেন, কোনও প্ররোচনা ছাড়াই যে পুলিশ অফিসাররা ওদের উপরে লাঠিচার্জ করেছে তাদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়ার জন্য আমি এখানে বলছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বক্তৃতা দিয়েছেন, আমি তা ভাল করে পড়েছি। খুবই দুঃখের বিষয়, উনি একটা ভোট অন অ্যাকাউন্টস বাজেট বক্তৃতা দিয়েছেন ৩৬ পাতা। মাননীয় অর্থমন্ত্রী ভোটের দিকে তাকিয়েই এই বক্তৃতা দিয়েছেন এবং এই সরকারের কৃতিত্বর কথা এখানে বলতে চেষ্টা করেছেন। আমি ওর কাছে জিজ্ঞাসা করতে চাই, এই বক্তৃতায় যে সমস্ত করবার কথা তিনি বলেছেন—বামফ্রন্ট সরকারের চব্বিশ বছর ক্ষমতায় আছে তার মধ্যে উনিশ বছর তিনি অর্থমন্ত্রী আছেন, তার আগে অশোক মিত্র অর্থমন্ত্রী ছিলেন—আপনি পাঁচ বছরে ৪০ লক্ষ বেকারকে চাকরি দেবেন বলেছেন। এই রকম কোনও জাদু কাঠি আপনার কাছে আছে কি?

[2-20 — 2-30 p.m.]

আমরা ১৬ লক্ষ বেকার রেখে চলে গিয়েছিলাম। আপনারা ৫০ লক্ষ বেকার তৈরি করেছেন। ২৪ বছরে আপনারা বেকার সমস্যার সমাধান করতে পারেননি, আর প্রথমেই বলে দিলেন ৫ বছরে আমরা ৪০ লক্ষ বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা করব। এত বড় মিথ্যে কথা বাজেট ভাষণে কেন দিলেন জানি না, মনে হয় ভোট চাওয়ার জন্যই এটা বলা হয়েছে। কিন্তু মানুষ তা গ্রহণ করবে না। দিন রাত্রি কেন্দ্রীয় সরকারের কাছে ধর্না

দিয়েছেন, ১৪টা নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দিতে হবে, সেইগুলো রেশন দোকানের মাধ্যমে দিতে হবে। আর আজ যখন ভোট আসছে, তখন বলছেন আমরাই দেব। এতদিন শুধু কেন্দ্রের উপর দোষ চাপিয়েই চলে গেলেন। এই বক্তৃতার মধ্যে শুধু আপনাদের কৃতিত্বের কথাই বলে গেছেন। বললেন না তো ২৪ বছরে গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিতে পারেননি, গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র থেকে শুরু করে হাসপাতালে পর্যন্ত ডাক্তার দিতে পারেননি, রোগীদের চিকিৎসার ব্যবস্থা হয়নি। আজকে প্রাইমারি শিক্ষা ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়েছে। প্রাইমারি শিক্ষকদের বেতন দেবার মতো পরিকাঠামো আপনার নেই। শিক্ষকদের টাকা নিয়ে পেনশন দিচ্ছেন। বিক্রয় কর যা ধার্য করছেন, আদায় তার তুলনায় অত্যন্ত কম। বিক্রয় করের ক্ষেত্রে ব্যর্থতা প্রত্যেকটা জায়গায়। জেলা পরিষদকে ৫০ পারসেন্ট টাকা দিচ্ছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি, ১৫টি জেলা পরিষদ, যে টাকা আপনার ডিপার্টমেন্টকে দেওয়া হয়েছে তা খরচ করতে পারেনি। শুধু তাই নয়, চারটে জেলা-পরিষদ মেদিনীপুর, দক্ষিণ ২৪ পরগনা, বীরভূম, বাঁকুড়া জেলা পরিষদগুলোর হিসেব এত কদর্যপূর্ণ আপনার ফিনান্স সেক্রেটারির কাছ থেকে তা জেনে নেবেন। চারটে জেলা পরিষদ হিসেব দিতে পারেনি। প্রত্যেকটা জেলা পরিষদে কোটি টাকা পড়ে আছে। দক্ষিণ ২৪ পরগনা জেলা গত বছর সাড়ে তিন কোটি টাকা খরচ করতে পারেনি। প্রত্যেকটা দপ্তরকে ভেঙেচুরে, তাদের খর্ব করে জেলা পরিষদকে পাঠাচ্ছেন একটা কারণেই, জেলা পরিষদ যাতে রাজনীতিটা ভাল করে করতে পারে। জেলা পরিষদ তো খরচ করেইনি, কোনও পঞ্চায়েত সমিতিও খরচ করতে পারেনি। বলতে পারবেন না একটাও জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি সবটা খরচ করেছে। কেন্দ্রীয় সরকার স্থায়ী সম্পদ সৃষ্টির জন্য টাকা দেয়। বলতে পারবেন একটা জেলা পরিষদ বছরে কোটি বাদ দিলাম, কত লক্ষ টাকার সম্পদ সৃষ্টি করেছে? জেলা পরিষদের ক্ষমতা নেই টাকা খরচ করার। প্রত্যেকটা জেলা পরিষদ প্রমোটার, ব্যবসায়ী, ঠিকাদারদের কারখানা হয়ে দাঁড়িয়েছে। সব জায়গায় কোটা সিস্টেম চলছে। সি. পি. এম.-এর কন্ট্রাক্টররা কাজ পাবে। মাননীয় অর্থমন্ত্রী এই তিন-চার মাসের জন্য টাকা চেয়েছেন কিসের জন্য? আপনি বলেছেন ৪০ লিটার করে পরিশোধিত পানীয় জল দেবেন। ৮৭ পারসেন্ট দিয়েছেন, আর ৫ বছরে ১০০ পারসেন্ট দিয়ে দেবেন। আজকে কয়েক হাজার লোক আর্সেনিক যুক্ত জল খেয়ে ধুঁকছে। ৫৭ জন লোক মারা গেছে আর্সেনিক যুক্ত জল খেয়ে।

উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা, বীরভূম, বাঁকুড়া সব জায়গায় আজকে আর্সেনিক জল খাওয়াচ্ছেন। আর বলছেন পরিশোধিত জল খাওয়াবেন। এই ২৪ বছরে কি করেছেন? পঞ্চায়েত দপ্তরে টাকা দিয়ে কিছু প্রশ্রয় দেওয়ার চেষ্টা করেছেন। স্বাস্থ্যকেন্দ্রগুলো কলকাতার ৪টে স্বাস্থ্যকেন্দ্রগুলোতে আজকে দেখলাম যে মৃত্যুর হার বেড়ে গেছে। আর আপনারা বলছেন যে স্বাস্থ্যক্ষেত্রে আমরা অনেক উন্নতি করেছি। কি

উন্নতি করেছি তা পরিসংখ্যান দিয়েছি। কি না কেন্দ্রীয় সরকার পরিসংখ্যান দিয়েছেন। এই পরিসংখ্যানগুলো কোথা থেকে আসে, কেন্দ্রীয় সরকার এই পরিসংখ্যান তো রাজ্য সরকারের কাছ থেকেই পায়। রাজ্য সরকারের দেওয়া তথ্যের ভিত্তিতেই তো কেন্দ্রীয় সরকার পরিসংখ্যান তৈরি করেন। দিস ইজ জাগলারি অব ওয়ার্ডস। এই ২৪ বছরে আমি আপনাকে চ্যালেঞ্জ করছি, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলোতে ডাক্তার পাঠাতে পেরেছেন? রোগীদের পথ্যের ব্যবস্থা করতে পেরেছেন, ওষুধের ব্যবস্থা করতে পেরেছেন কিনা। আজকেঁ বলছেন কিছু বড় বড় হাসপাতালকে প্রাইভেটাইজেশন করে দেবেন, বিক্রি করে দেবেন, বিলি করে দেবেন। শুধু একটা জায়গায় ব্যর্থতা নয় সমস্ত জায়গায় আজকে আপনাদের ব্যর্থতা ফুটে উঠেছে। মাননীয় অর্থমন্ত্রী বলছেন যে তিনি মানুষকে একটা জায়গায় পৌঁছে দেবেন, গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবেন। আপনি ২৪ বছরে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিতে পারেননি, আর পাঁচ বছরে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবেন। ২৪ বছর আগে খুঁটি পুঁতে রেখেছেন সেখানে বিদ্যুৎ দিতে পারেননি আর পাঁচ বছরে সমস্ত গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাসপাতালগুলোর আগে চরম দুরবস্থা। সেখানে গিয়ে দেখবেন যে শীতকালে রোগীরা মেঝেতে শুয়ে আছে। দরজা নেই, জানলা নেই। সাবডিভিশনাল হাসপাতালগুলোতে ডাবল বেড হয়ে গেছে। একটা বেডে দুজন করে শুয়ে থাকে। আর প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্রগুলোতে গিয়ে দেখুন সেখানে অর্ধেক বেড খালি পড়ে আছে। চারিদিকে নার্সিং হোম গজিয়ে উঠছে কারণ সরকারি হাসপাতালে চিকিৎসা হয় না। ডাক্তার নেই, ওষুধ নেই, নার্স নেই পথ্যের ব্যবস্থা নেই। একটা ডিপার্টমেন্ট বলুন যেখানে আপনি সমাধান করতে পেরেছেন। পরিকাঠামো নেই। পরিষেবা নেই, কিছু নেই। ১৪৪টা এক্স-রে মেশিন কিনেছিলেন কিন্তু বসাবার ইনফ্রাস্ট্রাকচার নেই, তার ফিসিবিলিটি নেই, তার টেকনিক্যাল হ্যান্ড নেই। কিনে রেখেছিলেন। ৫৬টা আজ পর্যন্ত গো-ডাউন পড়ে আছে। অর্থের অপচয় দু' হাত করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, বাজেট বক্তৃতা দেবার সময়ে বলেছিলেন যে এত সেলস ট্যাক্স আদায় হবে। সেলস ট্যাক্স আদায়ের ক্ষেত্রে যে পরিসংখ্যান আপনি দিয়েছেন তার থেকে অনেক কম ট্যাক্স আপনি আদায় করতে পেরেছেন। পঞ্চায়েতে এক জন করে দিয়েছন ট্যাক্স আদায় করতে। এর ফলে আপনার খরচ বেশি হচ্ছে। অত্যন্ত দুর্ভাগ্যের কথা যে ৬৭টা হাসপাতালের মধ্যে ১৬টা জায়গায় দেখা গেছে যে সেখানে কোনও পরিকাঠামো আজও তৈরি হয়নি। একটা প্রাইমারি হেলথ সেন্টারকে ভাল করে করতে পেরেছেন। পঞ্চায়েত থেকে আরম্ভ করে একটা করে কমিটি করে দিয়ে হাসপাতালগুলোতে করেছেন এরা সব সি. পি. এমের ক্যাডার।

[2-30 — 2-40 p.m.]

আজকে ডাক্তাররা চিকিৎসা না করলেও কিছু বলার নেই। শুধু পার্টি করছেন

তারা। আপনি শুধু কিছু লোক দিয়েছেন এবং টাকা অপচয়ের ব্যবস্থা করেছেন। আপনি মনিটরিং কমিটি করার কথা বলেছেন কিন্তু করতে পারেননি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি আইন-শৃঙ্খলার ব্যাপারে আসছি। একটা রাজ্যের সব জিনিস নির্ভর করে আইন-শৃঙ্খলার উপর, সেই রাজ্যে আইন-শৃঙ্খলা কেমন আছে তার উপর। আজকে আপনারা আইন-শৃঙ্খলা কোথায় দাঁড় করিয়ে দিয়েছেন? পশ্চিমবাংলায় আজকে আইনশৃঙ্খলার ক্ষেত্রে চরম দুরাবস্থা চলছে। গোঘাটে আজকে কি অবস্থা? পিংলা, সবং, ইত্যাদি জায়গায় মানুষ স্বাধীনভাবে বেরোতে পারছে না। কলকাতায় দিনে-দুপুরে ডাকাতি হচ্ছে, খুন হচ্ছে, জখম হচ্ছে। বক্তৃতা দিয়ে আপনি এক্ষেত্রে কিছু করতে পারছেন না। মানুষ আজকে শান্তিতে বসবাস করতে পারছে না।

আজকে শিল্পের কি অবস্থা এখানে? জুট মিলের ম্যানেজারকে পুড়িয়ে মারা হচ্ছে। পশ্চিমবাংলা ছাড়া এই রকম ঘটনা অন্য কোনও রাজ্যে দেখাতে পারবেন না। যে ৪৪ হাজার ছোট ছোট কলকারখানা ছিল, বন্ধ হয়ে গিয়েছে তা খোলার ব্যবস্থা করেছেন? গভর্নমেন্ট পরিচালিত ৬৪টা সংস্থা ছিল। তার মধ্যে মাত্র ১৬টার অল্প লাভের মুখ দেখছে এবং বাকি ৫০টা লসে চলছে। এদিকে আবার মাননীয় বুদ্ধদেববাবু বলছেন, একটা কারখানাকেও বন্ধ করতে দেব না, সব চালাব। অথচ ১৬টা ধুক ধুক করে চলছে। তাহলে শিল্পে আজকে একটা চরম দুরাবস্থা চলছে। আজকে আপনি শিল্পে ব্যর্থ, স্বাস্থ্য পরিষেবায় ব্যর্থ, শিক্ষায় ব্যর্থ, বিদ্যুতে ব্যর্থ, আইন-শৃঙ্খলায় ব্যর্থ। এবং এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে ২৪ বছর পরে মুক্ত কণ্ঠে ঘোষণা করছেন ৫ বছরে ৪০ লক্ষ বেকারকে চাকরি দেবেন। আপনার হাতে কি আলাদিনের ম্যাজিক ল্যাম্প আছে? না, কি আপনি পশ্চিমবাংলার পি. সি. সরকার হয়ে গেছেন? আপনি ২৪ বছরে যা করতে পারেননি বলছেন ৫ বছরে তা করে দেবেন। কি করে করবেন?

মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণের ২৩ পাতার ৩.২৮ প্যারায় দেখছিলাম তিনি বলেছেন, পরিকল্পনা রচনা করার পর পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতে ভাগ করে দিয়েছেন। আমি আপনাকে জিজ্ঞাসা করি, পঞ্চায়েত সমিতি, গ্রাম-পঞ্চায়েতে যে টাকা দিয়েছেন তাতে কোনও পঞ্চায়েত সমিতি তার ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পেরেছে? কোনও স্থায়ী সম্পদ সৃষ্টি করতে পেরেছে? দেখেছেন সেগুলো? রিসোর্স মবিলাইজ করতে পেরেছে? পারেনি। তার একটা কারণ হচ্ছে, এক্ষেত্রে আপনাদের কোনও নীতি নেই, শুধু ভোটের জন্য ৫ বছরের মধ্যে আপনি যে কাজের রূপরেখা রেখেছেন তা সম্পূর্ণ ব্যর্থ। হলদিয়ার ডাউন স্ট্রিম এখনও তৈরি হল না। আমরা শুনেছিলাম হলদিয়া হলে লক্ষ লক্ষ লোকের চাকরি হবে, এখন সেটা কয়েক হাজারে নেমে এসেছে। আপনারা ১৯৭৭ সাল থেকে বক্রেশ্বর, বক্রেশ্বর করে চিৎকার করছেন কিন্তু এখনও তার পূর্ণ

রূপরেখা দেখতে পাচ্ছি না। বক্রেশ্বরের নামে রক্ত নিয়ে ড্রেনে ফেলে দিয়েছেন। আমি অত্যন্ত বিনীতভাবে বলছি, মাননীয় অর্থমন্ত্রী এখানে যে তথ্য দিয়েছেন তা মিথ্যা, অসত্য এবং ধাপ্পা ছাড়া আর কিছু নয়। উনি পন্ডিত লোক, মৃদু ভাষী এটা স্বীকার করি।

কিন্তু পার্টি করতে গিয়ে, নির্বাচনকে সামনে রেখে উনি একটা সম্পূর্ণ ধাপ্পা দিয়ে বাজেট বক্তব্য রেখেছেন। এটা পশ্চিমবঙ্গের মানুষ বুঝতে পারছেন। আমি দ্ব্যর্থহীন ভাবে বলছি যে, এটাই আপনাদের শেষ বাজেট ভাষণ। সামনেবার আপনাদের আর এখানে বাজেট ভাষণ দেওয়ার জন্য আসতে হবে না। এই কথা বলে আপনাদের বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি কণিকা গাঙ্গুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী অন্তর্বর্তীকালীন যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব এখানে পেশ করেছেন—তিনি একটা বিকল্প আর্থিক সংস্কারকে সামনে রেখে এটা করেছেন, এবং এই ব্যয় মঞ্জুরির প্রস্তাবের মূল লক্ষ্য হল পশ্চিমবঙ্গের উৎপাদন বাড়িয়ে এবং কর্ম সংস্থানকে যত দূর বাড়ানো যায় তার চেষ্টা করে যাতে পশ্চিমবঙ্গকে অন্য রাজ্যগুলোর মধ্যে প্রথম সারিতে নিয়ে আসা যায়। আমি স্বাভাবিক কারণে এই ব্যয় মঞ্জুরিকে পূর্ণাঙ্গ সমর্থন জানাচ্ছি। পাশাপাশি এই অগ্রগতি যাদের চক্ষুশূল, এই ব্যয় মঞ্জুরির ফলে যাদের মহাকরণে বসার স্বপ্ন ধূলিসাৎ হয়ে যাচ্ছে, যারা ব্যয় মঞ্জুরি পেশের দিন সমানে নক্কারজনক বিশৃঙ্খলা সৃষ্টি করে বাধা দিতে চেষ্টা করেছেন সেই বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের আমি তীব্র বিরোধিতা করছি। এটা এমন একটা রাজ্য যেখানে বামফ্রন্ট সরকার সুদৃঢ় ভাবে বসে আছে। বামফ্রন্ট সরকারের মাননীয় অর্থমন্ত্রী প্রতিকূলতার মধ্যেও অত্যন্ত দৃঢ়তার সঙ্গে বাজেট পেশ করেছেন। যখন সারা দেশ বিক্রি হয়ে যাচ্ছে, সারা দেশের অর্থনৈতিক কাঠামো ভেঙ্গে পড়ছে সর্ব স্তরে, যেখানে সাম্রাজ্যবাদিদের অশ্বমেধ যজ্ঞের ঘোড়া সারা দেশে দাপিয়ে বেড়াচ্ছে, তখন সেই ঘোড়া এ পশ্চিমবঙ্গে এসে মুখ থুবড়ে পড়ছে। স্বাভাবিকভাবে আমার বিরোধী বন্ধুদের অত্যন্ত আপত্তি হতে পারে। কিন্তু তারা স্বীকার করুন যে, এই উদার অর্থনীতির ফলে ভারতবর্ষের অর্থ নীতি মুখ থুবড়ে পড়তে চলেছে। সেই অর্থনীতিকে কি তারা সমর্থন করছেন? যে উদারনীতির ফলে কপালের টিপ, আলতা, সিঁদুর পেঁয়াজ ইত্যাদি যাবতীয় দ্রব্য বিদেশের বাজার থেকে এনে এখানে বিক্রি হবে। আর আমার দেশের শ্রমিক শিল্প বন্ধ করে পেটে গামছা বেঁধে গালে হাত দিয়ে বসে থাকবে। আমার দেশের শ্রমিক, কৃষক তারা হতাশা থেকে আত্মহত্যার পথ বেছে নেবে। যে রকম ঘটনা অন্ধ্রপ্রদেশে হচ্ছে। সেখানে, ওনাদের এত পছন্দের হাই-টেক মুখ্যমন্ত্রীর জমানায় যেখানে কৃষক দেখছে কৃষি ধ্বংস হয়ে যাচ্ছে, বিদেশের বাজার থেকে চাল এসে সেখানকার বাজার দখল করে নিচ্ছে অন্ধ্রপ্রদেশের বাজারে তার জিনিস বিক্রি করতে পারছে না, জোতদারদের

হাতে সব তুলে দিতে হবে, তাই সে হতাশায় তার জীবনের শেষ আশাকে ত্যাগ করে আত্মহত্যার পথ বেছে নিচ্ছে। ওনারা চাইছেন, পশ্চিমবঙ্গে এরকম ঘটা ঘটুক যাতে ওনারা বলতে পারেন, পশ্চিমবঙ্গে কিছু হবে না। ওনারা বলছেন পশ্চিমবঙ্গ ব্যর্থ। আসলে পশ্চিমবঙ্গে অগ্রগতিতে প্রতিরোধ যদি কিছু থাকে সেটা হল উদারনীতিকরণ। উদারনীতির যে ফিতে কংগ্রেস জমানায় কাটা হয়েছিল—সেই ফিতে কাটার রাস্তায় দ্রুতগতিতে এগিয়ে চলছে ঐ এন. ডি. এ. বা বি. জে. পি. জোট সরকার। সেই জোট সরকারের শরিক দল তৃণমূল, তারা পশ্চিমবঙ্গে সরকারে আসার স্বপ্ন দেখছে। আমরা বলব, উদার অর্থনীতি যা শুধু পশ্চিমবঙ্গই নয় সারা ভারতবর্ষকে ধ্বংস করে দিচ্ছে। তার আঁশটে গন্ধ যতই আপনারা বাফ্রন্ট সরকারের ব্যর্থতার নাম করে শাকের আঁটি দিয়ে ঢাকা দিতে যান তা আপনাদের হাতের বাইরে চলে যাবে। আপনারা কিছু করতে পারবেন না।

[2-40 — 2-50 p.m.]

আমাদের বিরোধী বন্ধুদের খুব কষ্ট হচ্ছে। ফান্ড ব্যাঙ্কের নির্দেশ অনুসারে উদার অর্থনীতি অনুযায়ী আগে যে বিষয়গুলো কেবলমাত্র কেন্দ্রীয় সরকারের অন্তর্ভুক্ত ছিল—শর্ত মেনে চুক্তির পরিপ্রেক্ষিতে এখন কেন্দ্রীয় সরকার সেগুলোর মধ্যে কিছু কিছু রাজ্যকেও যুক্ত করতে চেষ্টা করছে। পশ্চিমবঙ্গসহ সমস্ত রাজ্যগুলোকে ঐসব শর্তের মধ্যে নিয়ে আসতে চাইছে। রাজ্যের এক্তিয়ারভুক্ত বিষয়গুলোকে ওর মধ্যে নিয়ে আসার জন্য তারা প্রচেষ্টা চালাচ্ছে। উদার অর্থনীতির জন্য আজকে দেশের ৯০ শতাংশ মানুষ ক্ষতিগ্রস্ত। এই কথা যখন আমরা বলি তখন আপনারা বলেন, 'বামফ্রন্ট সরকারের একটাই কথা আছে, কেন্দ্রের বঞ্চনা উদার অর্থনীতি।' অথচ আমরা দেখছি উদার অর্থনীতি আমাদের দেশের আর্থিক পরিকাঠামোটাকেই ধ্বংস করে দিচ্ছে। আপনারাই বলুন, আজকে গোটা দেশে যে বেকারের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে, তার জন্য উদার অর্থনীতি দায়ী কিনা? আমাদের দেশের বাজার আজকে বিদেশি পণ্যে ভরে যাচ্ছে, দেশিয় শিল্পের হাত ছাড়া হয়ে যাচ্ছে' ফলে সাইকেল কর্পোরেশন বন্ধ হয়ে যাচ্ছে। এম. এ. এম. সি. বন্ধ হয়ে যাচ্ছে। এগুলো খোলার কি কোনও প্রচেষ্টা আমরা দেখতে পাচ্ছি? উপরন্তু আমরা দেখছি রাষ্ট্রায়ত্ব কারখানাগুলো তুলে দেবার প্রচেষ্টা চলছে। রুগ্ন কারখানাগুলোর কোনও উন্নয়নের প্রস্তাব নেই, কোনও আধুনিকিকরণের প্রস্তাব নেই। কিভাবে সেগুলো বন্ধ করা যায়, তার জন্য কেন্দ্রীয় সরকার প্রচেষ্টা চালাচ্ছে। ফলে এখনই আমাদের দেশে ৪ কোটির ওপর বেকার সৃষ্টি হয়েছে। এগুলো কি আপনারা স্বীকার করবেন না? আপনারা ব্যঙ্গ করে বলছেন—পশ্চিমবাংলায় বেকার বাড়ছে। আপনারা ব্যঙ্গ করে বলছেন,— অর্থমন্ত্রী বলেছেন ৫০ লক্ষ মানুষের কর্মসংস্থান হবে। ঐ সব মিথ্যা কথা বলছেন ইত্যাদি।

আপনারা যতই ব্যঙ্গ করুন, ওটা এখানে হবে এবং ওটাই বাস্তব। আমাদের রাজ্যের অগ্রগতিকে আপনারা আটকে রাখতে পারবেন না। কারণ গোটা দেশকেই বিকল্প নীতি নিয়ে বিকল্প পথ দেখাচ্ছে বামপন্থীরা। এই পথ, নতুন পথ। আপনারা কি অস্বীকার করতে পারেন যে আজকের দ্রব্য মূল্য বৃদ্ধির কারণ উদার অর্থনীতি? গোটা দেশে পেট্রোলজাত দ্রব্যের দাম বাড়ানো হ'ল, কারণ আন্তর্জাতিক বাজারে পেট্রোলের দাম বেড়েছে। খুব ভাল কথা। দেশের উন্নয়নের জন্য দেশের সাধারণ মানুষ তাদের স্বার্থ ত্যাগ করলেন। দ্রব্য মূল্য বৃদ্ধি চেপে বসল সাধারণ মানুষের ওপরে—পেট্রোল, ডিজেলের দাম বাড়ল, রান্নার গ্যাসের দাম বাড়ল, কেরসিনের দাম বাড়ল। কিন্তু যখন আন্তর্জাতিক বাজারে পেট্রোলজাত দ্রব্যের দাম কমল তখন আর আমাদের কেন্দ্রীয় সরকার সেটা কান দিয়ে শুনলেন না।

অবশ্য এ কথা বললে আমাদের বিরোধী বন্ধুদের কুব গায়ে লাগে, তা আমরা জানি। কিন্তু আমি তাদের বলি যদি আপনারা বাস্তবে আপনাদের নিজেদের অস্তিত্ব টিকিয়ে রাখতে চান তাহলে মানুষের সম্মুখে দাঁড়িয়ে বলুন—আমরা ভুল করেছি। আমরা যে উদার অর্থনীতির ফাঁদ কেটে ছিলাম সেই ফাঁদ আজকে আমাদের গলায় ফাঁস হয়ে দাঁড়িয়েছে। এ ফাঁস খোলার জন্য বামপন্থী শক্তিকে শক্তিশালী করুন, ওরাই আপনাদের মুক্তির পথ দেখাতে পারবে। আমরা দেখি আপনারা এখান থেকে বার বার বাইরে ছবি তোলার জন্য চলে যান। অন্তত, একবার বাইরে গিয়ে সাংবাদিকদের কাছে গিয়ে এই কথা বলুন। আপনাদের লজ্জা করছে না, আজকে আমাদের দেশের কেন্দ্রীয় সরকার চলছে ফান্ড ব্যাঙ্কের নির্দেশে। আমাদের দেশের রাষ্ট্রীয় সংস্থাগুলি একের পর এক বিরাষ্ট্রীয়করণ হচ্ছে। আমরা জানি লগ্নি করার জন্য মন্ত্রী থাকে। আমরা আমাদের দেশে একটা অদ্ভুত ব্যাপার লক্ষ্য করছি, ভারত সরকারের একজন বেচার জন্য মন্ত্রী আছেন, বেচারাম মন্ত্রী—বিলগ্নিকরণ দপ্তরের মন্ত্রী। তিনি দায়িত্ব নিয়ে একের পর এক সরকারি সংস্থা বেচে চলেছেন। এই জায়গায় দাঁড়িয়ে বিকল্প প্রক্রিয়াকে কাজে লাগিয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার উন্নয়নের কথা বলছেন। যখন এই কথা বলছি তখন আমরা দেখছি এই কলকাতাতেই কেন্দ্রীয় সরকারের অধিগৃহীত সংস্থা 'ভারত ব্রেক্স অ্যান্ড ভালভস' ধুঁকছে। অথচ এখানে রেলের এয়ার ব্রেক তৈরি হয়। এই কারখানাটিকে সামান্য কিছু অর্থ সাহায্য দিয়ে রেলের অর্ডার দিতে পারলেই নতুনভাবে বাঁচার পথ দেখতে পায় কেন্দ্রীয় সরকারের তার জন্য কোনও উদ্যোগ নেই। কারখানাটা বন্ধ হতে চলেছে।

আর আপনাদের হিংসা, আপনাদের ঈর্ষা, আপনাদের কুচক্র যতই থাকুক না কেন, আপনাদের মুখে ছাই দিয়ে আমার জেলায়, আমার এলাকায় ঐ বেলুড়ে নিস্কো কারখানায় ১০ কোটি টাকা রাজ্য সরকার বিনিয়োগ করে আধুনিকিকরণ করেছে এবং কালকেই

সেই রোলিং মিলের উদ্বোধন করেছেন আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী। আজকে দুটি সরকার পাশাপাশি চলছে একটা রাজ্য সরকার আর একটা কেন্দ্রীয় সরকার। রাজ্য সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে, তার অর্থনৈতিক সীমাবদ্ধতার মধ্য দিয়ে, তার সাংবিধানিক সীমাবদ্ধতার মধ্য দিয়ে কাজ করে চলেছে আর একটা কেন্দ্রীয় সরকার—সমস্ত কিছু হাতের মুঠোর মধ্যে রেখে আজকে গোটা দেশকে বিক্রি করে দিচ্ছে। তাই বলছি, রাজ্য সরকারের এই বিকল্প অর্থনীতিকে সম্মান জানান, এই বিকল্প অর্থনীতিকে স্যালুট জানান, সেলাম জানান। কারণ এই পশ্চিমবাংলায় দাঁড়িয়ে আপনারা যতই চিৎকার করুন, সেই চিৎকারের পিছনে আপনাদের যে আসল কথা সেই আসল কথা প্রকাশিত হয়ে যাচ্ছে যে, এই উন্নয়ন আজকে যদি না থাকত অর্থাৎ যদি না হত তাহলে গ্রামেগঞ্জে অন্তত নিজেরা বিধায়ক বলে পরিচয় দিতে পারতেন না। গ্রামের উন্নয়নকে কাজে লাগিয়ে এই বামফ্রন্ট জমানায় বিধায়ক বলে জামার কলার তুলে ঘুরে বেড়াতে পারছেন। তাই বলছি, বামফ্রন্ট সরকার যে স্বীকৃতি আপনাদের দিয়েছে সেই স্বীকৃতিকে স্বীকার করুন। হ্যাঁ, সমালোচনা থাকলে নিশ্চয়ই সমালোচনা করবেন। উন্নয়নের স্বার্থে সমালোচনা করতে পারেন। কিন্তু ছাঁটাই প্রস্তাবের নামে এই বিকল্প অর্থনীতিকে অসম্মান করবেন না। এই অধিকার পশ্চিমবাংলার জনগণ আপনাদের দেয়নি। এই অসম্মান পশ্চিমবাংলার জনগণের অসম্মান। তাই এই অসম্মান করার অধিকার আপনাদের নেই—এই কথাটা আপনারা মনে রাখবেন। আপনাদের ভাবতে লজ্জা হচ্ছে না—আমাদের দেশের অর্থনীতি আজকে কোনও অবস্থায় গেছে? আজকে আমাদের দেশে বিভিন্ন জিনিসের উৎপাদন বৃদ্ধির হার কমে গেছে। বিগত দিনে দেখেছি, কৃষির উৎপাদন যেখানে অনেক এগিয়ে ছিল, সেটা ১০ বছর পরে কমে ১.৪ শতাংশে চলে এসেছে, যেটা আগে ছিল ৩.৪ শতাংশ। এখন সেটা কোথায় জানেন? মাইনাস হয়ে গেছে, ঋণাত্মক জায়গায় চলে গেছে, ৪.৭ শতাংশে। সারা দেশে কৃষির উৎপাদন কমে গেছে। তারপরেও আপনারা এখানে মুখ খুলছেন। আপনাদের লজ্জা করে না? এরপরেও আপনাদের মনে হচ্ছে না এই উদারীকরণের বিরুদ্ধে আপনাদের লড়াই করা উচিৎ? আপনারা এখানে একই টেপ বাজিয়ে যাচ্ছেন—পশ্চিমবঙ্গ সরকার নাকি ব্যর্থ? পশ্চিমবঙ্গ সরকার নাকি উদারনীতিকে কাজে লাগিয়ে শিল্পায়ন করছে। খুব ভাল কথা। আমি শুধু খালি একটি কথা বলতে চাই, বিদেশিদের কাছে দেশকে বিকিয়ে দিয়ে দেশের অর্থনীতির উন্নয়ন সম্ভব হয় না। মেক্সিকোয় হয়নি, তারা দেউলিয়া হয়ে গেছে। গ্রেটার এশিয়া মুখ থুবড়ে পড়েছে অর্থনীতিতে। তাই থাইল্যান্ড থেকে চাল নিয়ে আসছে বাংলার বাজারে বিক্রি করার জন্য। তাই আসছে বিভিন্ন জায়গা থেকে, আমেরিকা সাম্রাজ্যবাদের ফান্ড ব্যাঙ্কের মদতে নিজেদের ভারতবর্ষকে তৈরি করবে বলে। এইভাবে আপনাদের ক্ষয় রোগ জন্মাচ্ছে। তাই বলছি, পশ্চিমবঙ্গ সরকারকে দেখে শিক্ষা নিন। এই পশ্চিমবঙ্গ সরকার তার বিকল্প অর্থনীতির প্রক্রিয়ার মাধ্যমে আপনাদের বিশাল

প্রতিবন্ধকতা সত্ত্বেও পশ্চিমবঙ্গকে একটা জায়গায় দাঁড় করিয়ে দিয়েছে। এটা দেখেও আপনাদের লজ্জা করছে না? আপনারা বলছেন এখানে কর্মসংস্থান হয়নি। আপনারা কি কোনও কর্ম সংস্থান তৈরি করেছেন, একটা উদাহরণ দিন না? রাজ্যের কথা ছেড়ে দিন, এখানে অনেক কিছু হয়নি। আপনারা এই রাজ্যে ২৪ বছর ক্ষমতায় ছিলেন না, দুঃখ পেলেও এটাই বাস্তব এবং আগামী ২৪ × ২ = ৪৮ বছরেও হয়ত আসবেন না। কিন্তু ভাল দিকটা আপনারা স্বীকার করে নিন। আজকে কার কথা সত্য বলে মনে করব? আজকে ওনার বক্তব্যকে অসত্য ভাষণ বলে আপনারা ব্যঙ্গ করছেন। কিন্তু সংসদে রাষ্ট্রপতি তার ভাষণে বলেছেন, রেলের কর্ম সংস্থান কমানো হবে। আর আপনাদের রেলমন্ত্রী বলছেন, না, কর্মসংস্থান বাড়ানো হবে। কার কথা সত্য বলে ধরব আমরা? আমরা দেখছি, কেন্দ্রীয় সরকার কর্ম সংস্থান কমাবার জন্য বলছেন। ১০ শতাংশ কর্মসংস্থান কমাবেন। যেখানে আমাদের রাজ্য সরকার কর্মসংস্থান বাড়াচ্ছেন, নিয়োগ বাড়াচ্ছেন, সেখানে কেন্দ্রীয় সরকার তার নিয়োগ কমাচ্ছেন।

[2-50 — 3-00 p.m.]

১৯৯৯ সালে রাজ্য সরকারে এবং বিভিন্ন স্বশাসিত সংস্থায় নিয়োগ হয়েছে ৯ হাজার ৮০৬ জন। ২০০ সালে এই নিয়োগ বেড়ে হয়েছে ১২ হাজার ১০৭ জন। অর্থাৎ সরকারি সংস্থাগুলিতে রাজ্য সরকার এক দিকে নিয়োগ বাড়িয়ে চলেছেন আর অন্য দিকে কেন্দ্রীয় সরকার নিয়োগ কমিয়ে চলেছেন। '৯৯ সালে পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের নিয়োগ ছিল ২ হাজার ১১২ জন, সেটা এক থাকাতে ২০০০ সালে কমে দাঁড়ালো মাত্র ৪১৩ জনে। কে বাড়াচ্ছে? কোনও অর্থনীতি বাড়াচ্ছে? ঐ তৃণমূলের বন্ধুরা বা বিরোধী দলের বন্ধুরা আমাদের বলবেন কি এই বাস্তব সত্যটা আপনারা মেনে নেবেন কিনা? আপনারা কি এরপরও বলবেন যে অসত্য কথা বলে প্রবঞ্চনা দেওয়া হচ্ছে? আর আমরা বঞ্চনার কথা বললেই তো আপনাদের গায়ে খুব জ্বালা ধরে। হ্যাঁ, সে কথা বারে বারে আমরা বলেছি এবং আবার বলছি যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে গত ২৪ বছর ধরে ক্রমাগত বঞ্চনা করে চলেছেন। এই ২৪ বছরের বঞ্চনার উত্তর কিন্তু আগামী প্রজন্মকে আপনাদের দিতে হবে কারণ মানুষ আপনাদের ক্ষমা করবেন না। কি নিদারুনভাবে কেন্দ্র ২৪ বছর ধরে পশ্চিমবঙ্গকে বঞ্চনা করে চলেছেন সে কথা কি আপনারা সব ভুলে গিয়েছেন? এই তো জলে আর্সেনিকের দূষণের ব্যাপারে বিভিন্ন প্রকল্পে কেন্দ্রীয় সরকার অর্থ দিতেন কিন্তু সেটা দেওয়া তারা বন্ধ করে দিয়েছেন।

(গোলমাল)

ধৈর্য ধরে আমার কথাটা শুনুন। সেই অর্থ দেওয়া তারা বন্ধ করে দিয়েছেন কিন্তু

তার জন্য কোনও কারণ দেখাননি। তারপর বন্যার জন্য টাকা দেওয়ার ব্যাপারে তারা ভূমিকম্পের অজুহাত দেখালেন। এই সব আর্থিক বিষয়গুলিকে কি আপনারা অস্বীকার করবেন? আপনারাও তো বাংলার লোক। এখানে জলে আর্সেনিক থাকার জন্য বাংলার মা-বোনেরা, বাংলার জনগণ অসুস্থ্য হয়ে পড়ছেন আর আপনারা পশ্চিমবঙ্গের অধিবাসী হয়েও কেন্দ্রের এই আচরণের ব্যাপারে সোচ্চার হবেন না? কেন এর জন্য দিল্লিতে গিয়ে ধর্না দিচ্ছেন না, কেন দাবি করছেন না তার জবাব দেবেন কি? আপনাদেরও তো দু' জোড়া মন্ত্রী দিল্লিতে আছেন কেন তাদের নিয়ে আপনারা দাবি করবেন না কেন্দ্রীয় সরকারের কাছে যে আমরা চাই পশ্চিমবঙ্গের যে সব জায়গায় জলে আর্সেনিক আছে তা মুক্ত করার জন্য যে সব প্রকল্প আছে তার জন্য অর্থ দেওয়া হোক। তা না করে আমরা দেখছি, এর জন্য আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে সব প্রচেষ্টা চালাচ্ছেন আপনারা তাকে ব্যঙ্গ করছেন। একটা কথা আছে, আপনা বুঝ পাগলেও বোঝে। কিন্তু আপনারা কোনও শ্রেণীতে পড়েন বোঝা যাচ্ছে না কারণ নিজেদের ভালটা বুঝতে এখনও আপনারা অপারগ। বাংলার জনগণ এর উত্তর আপনাদের দেবে, বেশি দিন আপনাদের অপেক্ষা করতে হবে না। তারপর বন্যার ব্যাপারে কেন্দ্রের ভূমিকা আমরা অবাক হয়ে দেখলাম। পশ্চিমবঙ্গে সম্প্রতি যে বন্যা হয়ে গেল তাতে আমাদের ৯টি জেলার বিভৎস ক্ষতি হয়ে গেল। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার ব্যয় মঞ্জুরি পেশ করার সময় বলেছেন যে বহু মানুষের ঘরবাড়ি ভেঙ্গে গিয়েছে, রাস্তাঘাট ভেঙ্গে গিয়েছে চাষবাসের ক্ষতি হয়েছে এবং বিভিন্নভাবে যে আর্থিক ক্ষতি হয়েছে টাকার অঙ্কে তা ৬ হাজার কোটি টাকার উপরে। কেন্দ্রের কাছে আমরা বারবার বন্যার জন্য টাকা দাবি করেছি, আমরা বিধানসভার বামপন্থী বিধায়করা দিল্লিতে গিয়ে এর জন্য ধর্নাও দিয়েছি কিন্তু আপনারা আমাদের সঙ্গে যাননি। আপনারা যাননি তার কারণ, বাংলার বন্যার জন্য আপনাদের চোখে জল নেই, আপনারা খালি ধান্দা করে চলেছেন ভোট কুড়াবার জন্য যেটা জেনে রাখুন আগামী দিনে আপনারা পাবেন না। বন্যাক্লিস্ট বাংলার মানুষের জন্য আপনারা ধর্না দিতে দিল্লিতে যাননি। আমরা দিল্লিতে গিয়ে বিশাল সমাবেশ করে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়েছি যে বাংলার এই বিপর্যয়কে জাতীয় বিপর্যয় হিসাবে ঘোষণা করে এর জন্য সেই ভাবে অর্থ দিতে হবে কিন্তু তা ওরা দেননি। আর অপরদিকে আমরা দেখলাম, বাংলার আর একজন মন্ত্রী তিন ৬/৭ জনকে সেখানে নিয়ে গিয়ে বোঝানোর চেষ্টা করছেন দেখুন বাংলায় কি রকম অত্যাচার হচ্ছে। তিনি সেখানে গিয়ে বললেন, বাংলায় অত্যাচার হচ্ছে অতএব সেখানে ৩৫৬ ধারা প্রয়োগ করতে হবে। তিনি সেখানে ৩৫৬ ধারা প্রয়োগ চাইতে গেলেন। সঙ্গে নিয়ে গেলেন এক জন ভদ্রলোককে যার জিভটা কাটা। দুঃখের হলেও সত্যি স্যার, ভদ্রলোকের জিভটা কাটা গিয়েছে। ঐ ভদ্রলোক আমার এলাকার একজন ভদ্র মহিলার আত্মীয়। আমার কাছে খবর আছে ৩ লক্ষ টাকা

দেওয়া হবে বলে সেই ভদ্রলোককে বেলোনা নার্সিং হোমে নিয়ে আসা হয়েছিল। একটা হাতাহাতির ঘটনায় তার জিভ দিয়ে রক্তক্ষরণ হয়েছিল এবং সেখানে তিনি হাসপাতালে ভর্তি ও হয়েছিলেন কিন্তু তিনি কথা বলতে পারছিলেন। তাকে তুলে নিয়ে আসা হল এই বেলোনা নার্সিং হোমে এবং তাকে বলা হল যে তোমাকে তিন লক্ষ টাকা দেওয়া হবে। তাৎক্ষণিকভাবে তাকে ১০ হাজার টাকা দেওয়াও হয়েছিল তৃণমূলের পক্ষ থেকে। এই বেলোনা নার্সিং হোমে অজ্ঞান করে তার জিভটা অপারেশন করে দেওয়া হয় আর অপরদিকে প্রচার করা হয় যে পশ্চিমবঙ্গে অত্যাচার চলছে। যখন তাকে দিল্লির বুকে শো করানো হচ্ছিল তখন সেই ভদ্রলোকের আর কথা বলার ক্ষমতা নেই। তিনি বলতে পারছেন না যে তার জিভ সি. পি. এম. কাটেনি, তার জিভ ঐ বেলোনা নার্সিং হোমে তৃণমূলের চিকিৎসকরা কেটে দিয়েছে। স্যার, এরা অত্যাচারী। এরা যেখানে থাকবে সেখানে মানুষের কণ্ঠরোধ করবে।

[3-00 — 3-10 p.m.]

আজকে পশ্চিমবঙ্গকে বঞ্চনার কথা কি করে বোঝানো যাবে ওদের? বামফ্রন্টের সত্যিকারের যদি কোনও ভুল-ত্রুটি থাকে এবং তার সমালোচনা করে পশ্চিমবঙ্গের অগ্রগতির জন্য প্রস্তাব তারা তুলে ধরেন, তাহলে আমাদের কোনও অসুবিধা হ'ত না। কিন্তু বঞ্চনার কথা বলবেন না। আজকে যখন জাতীয় বিপর্যয় বলে ঘোষণা করলেন তখন অনেকদিন দেরি হয়ে গেছে। আজকে রাজ্যের সাধারণ মানুষ ১০০ কোটি টাকা তুলে দিয়েছেন মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে। আমরা দেখেছি, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ৫৮৭ কোটি টাকা খরচ করেছে বিভিন্ন দপ্তরের মাধ্যমে। উন্নয়নের জন্য বিধায়কদের যে টাকা দেওয়া হয়েছিল, সেই টাকাও তারা দিয়ে দিয়েছেন বন্যার্তদের সাহায্যে। বন্যা নিয়ে কেন্দ্রীয় মন্ত্রী কি বলছিলেন? এই বন্যা নাকি ম্যানমেড বন্যা। উনি অতি বেশি ইংরেজি বলেন। আমি তার কথা বুঝি না, কারণ ইংরেজি বুঝি কম। এই বন্যা মনুষ্য সৃষ্ট কিভাবে হ'ল? উনি থাকেন তো নিজাম প্যালেসে। যে বৃষ্টি এক বছরে হয় সেই বৃষ্টি চার দিনে হয়েছিল। বর্ধমানের পূর্বস্থলী বিধানসভা কেন্দ্রে তৃণমূলের পঞ্চায়েত রয়েছে। যখন ওদের বলা হয়েছিল—উনি তো বলছেন এটা মনুষ্য সৃষ্ট বন্যা, তখন ওরা বলে ওঠেন, 'একথা পাগলে বলে। এখানে চার দিনে যে বৃষ্টি হয়েছে তা আমার চৌদ্দপুরুষ দেখেনি।' বন্যার ক্ষয়ক্ষতির পরিপ্রেক্ষিতে অনেক অনুনয়-বিনয় করবার পর ১০৩ কোটি টাকা তারা দিয়েছেন। আর গুজরাটের ভূমিকম্পে কত দিয়েছেন? হ্যাঁ, গুজরাটে বিধ্বংসী ভূমিকম্প হয়েছে। আমাদের বামফ্রন্ট সরকার গুজরাটকে ত্রাণে ২ কোটি টাকা দিয়েছে এত অসুবিধা থাকা সত্ত্বেও, কিন্তু পশ্চিমবঙ্গের কথা তারা উল্লেখ করেননি। পশ্চিমবঙ্গবাসী হয়ে আপনাদের লজ্জা করল না যখন পশ্চিমবঙ্গ থেকে টাকা প্রাপ্তির ব্যাপারটা তারা

অস্বীকার করলেন? আর একটা ব্যাপারে বলছি, আমার কথা নয়, সমস্ত সংবাদপত্রে বেরিয়েছে যে, গুজরাটের মুখ্যমন্ত্রী ক্ষয়ক্ষতির যে হিসাব দিয়েছেন তাতে ৫,০০০ কোটি টাকা ক্ষতিপূরণ দাবি করেছেন বিভিন্ন লোকের টিভি, ফ্রিজ, ভি. সি. আর., টেপরেকর্ডার প্রভৃতি ইলেক্ট্রনিক গুডসের জন্য ; ৫,০০০ কোটি টাকা দাবি করেছেন ব্যবসায়ীদের কর্ম দিবসের ক্ষতির জন্য। তারপর অন্যান্য বিষয় রয়েছে। ওদের পাশে বামফ্রন্ট সরকার কিন্তু দাঁড়িয়েছে এবং সর্বপ্রথম আমরাই তাদের সাহায্য পাঠিয়েছি। আমরা মার্কিন সাম্রাজ্যবাদীদের আক্রমণে বিধ্বস্ত ভিয়েতনামের পাশে থেকেছি, মার্কিন অবরোধে বিপর্যস্ত কিউবার পাশে থেকেছি, আমরা ঘূর্ণিঝড়ে বিধ্বস্ত ওড়িশাবাসীর পাশে থেকেছি, আমরা লাটুর ভূমিকম্পে বিধ্বস্ত মানুষের পাশে থেকেছি। এবং এই আওয়াজ বামফ্রন্ট সরকারই দিতে পারে। আমি মা ; আমার এক সন্তান যদি ক্ষুধার্ত হয় তাহলে কি আর এক সন্তানের মুখের খাদ্য কেড়ে নিয়ে তাকে খাওয়াব? এটা কখনও হয় না। কিন্তু এরকমই এক জঘন্য প্ল্যান তারা করেছেন। আজকে এদের চারটি কথা—স্বাস্থ্য নেই, শিক্ষা নেই, পশ্চিমবঙ্গে সব ধ্বংস হয়ে গেছে, পশ্চিমবঙ্গে কেন ৩৫৬ জারি হবে না। আমি আপনাদের একটি কথা জিজ্ঞাসা করতে চাই, আপনারা মহিলাদের যে অবস্থায় ফেলেছেন সে জায়গায় দাঁড়িয়েও এই রাজ্যে মহিলাদের মধ্যে শিক্ষার বিস্তার বেড়েছে।

আমরা দেখেছি যে আমাদের এখানে শিক্ষা এবং স্বাক্ষরতার মধ্যে দিয়ে নারী শিক্ষার ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে আমাদের স্থান দ্বিতীয়। হাঁসবার কিছু নেই, চিন্তা করার কিছু নেই। প্রথম স্থানে আছে কেরালা। সেখানেও কিন্তু বামপন্থী সরকার, কংগ্রেস তৃণমূল বি. জে. পি.-র জোট সরকার নয়। আমরা কি দেখতে পাচ্ছি স্বাস্থ্য পরিষেবা সম্পর্কে? এখানে ৭০ শতাংশ মানুষ সরকারি স্বাস্থ্য পরিষেবা পেয়ে থাকে। আমরা উন্নয়নের ধারার মাধ্যমে সব কিছু দিতে পারেনি, আমাদের মাননীয় অর্থমন্ত্রীর হাতে আলাদিনের আশ্চার্য প্রদীপ নেই। দিদির হাতে আছে, উনি দিতে পারেন। আমাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে বিকল্প অর্থনীতি আমাদের একমাত্র পথ। আমি একটা কথা বলে শেষ করছি।

গোছানো ঘরের স্বপ্ন,

যখন দুঃস্বপ্নের ঝড়ে

ছিন্ন ভিন্ন হয়ে যায়।

ঘরে জমে ওঠে আবর্জনা,

পুতিময় গন্ধে শ্বাস

হয়ে ওঠে রুদ্ধ,

নেমে আসে অন্ধকার।

তখন হাঁপানি বুকে

কাঁপা হাতে আমি

একটা প্রদীপ জ্বেলেছি।

তখন কুলোর বাতাস দিয়ে

এ প্রদীপ নিভিও না।

পারত কুলোর আড়াল দিয়ে

ওই ঝড়ো হাওয়া থেকে

আলোটাকে বাঁচাও।

তারপর ওই আলো হাতে নিয়ে

দেখব নূতন পৃথিবী।

আপনারা চেষ্টা করলেও এই প্রতিরোধে আমাদের কোনও ক্ষয়ক্ষতি হবে না, আমাদের গতি অপ্রতিরোধ্য। আগামী নির্বাচনে শুধু এই ব্যয় মঞ্জুরি নয়, বামফ্রন্ট সরকারের প্রতি মানুষের ভালবাসাই আবার আমরা প্রতিষ্ঠিত হব। আপনাদের আশা পূরণ হবে না। আমি আবার এই ব্যয় মঞ্জরকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গত ১৬ই ফেব্রুয়ারি ২০০১-২০০২ সালের ৪ মাসের জন্য ব্যয় বরাদ্দের মঞ্জরি পেশ করেছেন। এই ব্যয় বরাদ্দ পেশ করতে গিয়ে তিনি ৩৬ পৃষ্ঠার একটা বাজেট ভাষণ দিয়েছেন। সেই বক্তব্যের ৫ পৃষ্টা জুড়ে পূর্ববর্তী বছরগুলির মতো কেন্দ্রীয় সরকার উদার নীতি আর্থিক সংস্কার নীতির সমালোচনা করেছেন। রাজ্য সরকারের পক্ষ থেকে এক বিকল্প নীতি, আর্থিক সংস্কারের পথ উল্লেখ করেছেন। এটা তিনি প্রতি বছর করেন। অর্থমন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য, এই বিকল্প নীতি পেশ করতে গিয়ে অন্তত পক্ষে দুটি শর্ত তিনি মানবেন নিশ্চয়ই। একটা হচ্ছে যে বিকল্প নীতির কথা বলেছেন সেটা কেন্দ্রীয় সরকারের অর্থনীতিই বিকল্প নীতি কিনা আর দ্বিতীয় হচ্ছে, যে নীতির কথা তিনি বলেছেন সেই

নীতি তিনি নিজে বা তার সরকার অনুসরণ করছেন কিনা? দুর্ভাগ্যের বিষয়, কোনও ক্ষেত্রেই এই দুটি শর্তের কোনওটাই অনুসরণ করা হয়নি। বাস্তবে বিকল্প নীতির কথা বলে বামপন্থী মুখোস পরে কেন্দ্রীয় সরকারের অনুসৃত উদারীকরণ, বেসরকারিকরণ এবং বিশ্বায়নের পথ ধরে রাজ্য সরকার শাসন চালাচ্ছেন। এই কথা পশ্চিমবাংলার মানুষের আর অজানা নেই। এই কথাগুলি বলা নিছক লোক ঠকানো স্লোগান ছাড়া কিছু নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উদারীকরণ বা আর্থিক সংস্কার কার্যকারি করার ক্ষেত্রে আজকে পশ্চিমবাংলার অসীমবাবু, ভারতবর্ষের পীঠস্থান চন্দ্রবাবু নাইডুর অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু এবং রাজস্থানকে পর্যন্ত ছাড়িয়ে গেছেন।

আপনি শুনলে আশ্চর্য হবেন স্যার, একাদশ অর্থ কমিশনের যে সুপারিশ, সেই সুপারিশে আর্থিক সংস্কারে যে সব রাজ্য এগিয়ে গেছে সেই সমস্ত রাজ্যকে পুরস্কৃত করার কথা বলেছে। পশ্চিমবঙ্গ সরকার সেই কাজে এতখানি এগিয়ে গেছে যে অর্থ কমিশন এদেরকে ৪৩২ কোটি টাকা পুরস্কৃত করতে যাচ্ছে। অর্থ কমিশন এই সুপারিশ করেছে, যার রিপোর্ট অর্থমন্ত্রী যশবন্ত সিংয়ের কাছে তারা পেশ করেছে। লোকসভার গত শীতকালীন অধিবেশনে যেটা পেশ করা হয়েছে। রাজ্য সরকার কতখানি উদারীকরণের কাজ করেছে এটা তার দৃষ্টান্ত। বিরাষ্ট্রীকরণের ক্ষেত্রে এখন তারা বলছে। গ্রেট ইস্টার্ন হোটেলকে বি.জে.পি. জোট সরকারের মতো বেসরকারি উদ্যোগকে চাঙ্গা করার মতো বেসরকারি হাতে তুলে দিচ্ছে। খনিজ শিল্প যেগুলো রাজ্য সরকারের হাতে আছে, যেগুলো দীর্ঘ দিন ধরে ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশনের হাতে ছিল, তারা যে খনিজ সম্পদগুলো তুলত, তাদের একচেটিয়া অধিকার ছিল, সম্প্রতি রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছে, এটাকে বেসরকারি হাতে তুলে দেবেন। ৭ই ফেব্রুয়ারি মাননীয় মুখ্যমন্ত্রী এই সিদ্ধান্তের কথা ঘোষণা করেছেন। মাননীয় অর্থমন্ত্রী নির্বিচারে বিদেশি ঋণের বিরুদ্ধে বলছেন, অথচ আমরা কি দেখছি? তিনি রাষ্ট্রায়ত্ব সংস্থাগুলোকে নির্বিচারে ধ্বংসের কথা যখন বলছেন, তখন আমরা দেখতে পাচ্ছি, শিক্ষা প্রতিষ্ঠান থেকে শুরু করে হাসপাতাল সমস্ত ধীরে ধীরে বেসরকারি হাতে তুলে দিচ্ছেন। সরকারি পরিবহনের ক্ষেত্রে, সরকারি বাস পরিষেবা বেসরকারি হাতে তুলে দেওয়া হচ্ছে। যে সমস্ত বাসগুলো অচল, সেগুলো কো-অপারেটিভের মাধ্যমে চলবে। সেগুলোকে বেসরকারি হাতে তুলে দেওয়া হচ্ছে। রাজ্য সরকার এই সিদ্ধান্ত নিয়েছেন। তারা বিদেশি ঋণের বোঝা কমানোর কথা বলছেন। অথচ আমরা দেখতে পাচ্ছি, বক্রেশ্বর প্রকল্প থেকে বিভিন্ন প্রকল্পগুলো বিদেশি ঋণের প্রসাদেই গড়ে উঠছে। আমার একটা প্রশ্নের উত্তরে বিদেশি ঋণে কতগুলো প্রকল্প হচ্ছে ২৩/১২/১৯৯৮ তারিখে অর্থমন্ত্রী বলেছেন, ১২টি প্রকল্পে ৪,৭৩১ কোটি টাকা বিদেশি ঋণে খাটছে, যেটি মোট বিদেশি ঋণের ১৫ পারসেন্ট। উনি নিজে এই উত্তর দিয়েছেন। একদিকে তারা বলছেন যে, কেন্দ্রীয় সরকারের মতো

শিল্পগুলোকে বিদেশিদের কাছে বেচে দেবেন না, অপরদিকে আমরা দেখছি, সেই ঋণ যা আসছে তাতে আনন্দে উৎফুল্ল হয়ে উঠছেন এবং রেড কার্পেট পেতে অভিনন্দন জানাচ্ছেন। এর পরেও বলছেন, বিদেশি পুঁজির প্রবেশ চলবে না, নতুন আর্থিক সংস্কারে কোনও ঋণ ঋণের শর্ত অনুসারে পরিচালিত হবে না। আমাদের স্বার্থ সরকারের স্বার্থ, জনগণের স্বার্থ বিবেচনা করে সব ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া হবে, এই সব কথা বলছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে সবিনয়ে জিজ্ঞাসা করছি, হকার উচ্ছেদ থেকে শুরু করে খালপাড়ের জনগণের উচ্ছেদগুলো কার স্বার্থে? এডিবি'র শর্ত কি, তা কি খালপাড়ের জনগণ জানতে পারছে? আজকে একই নীতি, কেন্দ্রীয় সরকারের পদাঙ্ক অনুসরণ করে, তারা যেমন কর্মচারী সংকোচনের নীতি নিয়েছেন, আপনারা সেই নীতি নিয়েছেন।

[3-10 — 3-20 p.m.]

শূণ্যপদে আর আপনারা নিয়োগ করবে না এবং জি ও নম্বর ৪১০০, এফ. বি. ডেটেড ১৩/১২/২০০০ ; এই সার্কুলার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে গিয়েছে, প্রতি বছরে আড়াই শতাংশ সরকারি কর্মচারী যারা রিটায়ার্ড করছেন ২২ হাজারের মতো শূন্য পদ হচ্ছে, সেখানে বিশেষ প্রয়োজন ছাড়া নিয়োগ বন্ধ হয়ে যাচ্ছে। ফলে সর্বক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকারের নীতির সঙ্গে তারাও একই ভাবে চলছেন তাদের নীতিও অভিন্ন নয়। ফলে বিকল্প নীতির কথা বলে এটা মানুষকে লোক ঠকানো ছাড়া আর কিছু নয়। কৃষি উন্নয়নের এক উজ্জ্বল চিত্র তিনি বাজেটে তুলে ধরেছেন। আমি তার তথ্যের মধ্যে কারচুপি হয়েছে কিনা, সেই সব কথা না বলে যদি তার বক্তব্যর সত্যতা মেনে নিই তাহলে রাজ্যে সেই কৃষি উন্নয়নে এত গতি যদি এসে থাকে তাহলে তার সুফল কে পাচ্ছে? সাধারণ মানুষ, ক্ষেতমজুর গরিব চাষীরা পাচ্ছে? ফসল ওঠার পরে ধান বলুন, টমাটো বলুন তার যে বাজার দর তাতে চাষীদের খরচ উঠছে না। যার ফলে মজুতদার যারা তারা বাড়তি উৎপাদনের জন্য লাভবান হচ্ছে। আর খুচর বাজারের দাম বেড়ে যাচ্ছে। যারা প্রান্তিক চাষী আছে, গরিব চাষী আছে তাদের হিসাবটা দেখুন ৮৫ শতাংশ চাষী কৃষির উন্নতি হলেও সুফল পাচ্ছে না ; তারা মার খাচ্ছে। আজকে মাননীয় মন্ত্রী তার বাজেট ভাষণে শিল্পের এক অগ্রগতির চিত্র তুলে ধরেছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে শিল্পের কি করুণ অবস্থা। বাস্তবে রূপায়িত শিল্পগুলির যদি হিসাব নেওয়া যায়, শিল্পের যে প্রস্তাবগুলি আসছে এবং শিল্পের যে প্রস্তাব এসেছে সেখানে কিন্তু প্রস্তাবিত শিল্পের ৭৫ শতাংশ শিল্প রূপায়িত হচ্ছে না। ফলে ৩৩ হাজার কোটি টাকার মূলধনির যে প্রস্তাব এসেছিল তা বিনিয়োগ হচ্ছে না। এগুলি আমার তথ্য নয়, আপনাদের আর্থিক সমীক্ষার পেজ ৩৮-তে যে হিসাব দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি ১৯৯১ থেকে ২০০০ সালের সময় সীমায় পশ্চিমবাংলায় মোট ২

হাজার ৪৩৪টি শিল্প স্থাপনের প্রস্তাব এসেছে, যাতে বিনিয়োগের পরিমাণ ৫৪ হাজার ৮৫৭.২৪ কোটি টাকা—এটা খুবই উজ্জ্বল চিত্র। এটা প্রস্তাবিত আছে। '৯১ থেকে ২০০০ সালের নভেম্বর মাসে রাজ্যে রূপায়িত হল ৪৫১টি প্রকল্প, যেখানে বিনিয়োগের পরিমাণ মাত্র ১৭ হাজার ৪০৮.০৯ কোটি টাকা। এছাড়া রূপায়ণের পথে ১৫২টি প্রকল্পের সেটার যেখানে বিনিয়োগের পরিমাণ ৪৪৩.০৩ কোটি টাকা। অর্থাৎ এখানে যদি এই হিসাব ধরি তাহলে রূপায়িত এবং রূপায়ণের পথে প্রকল্পের সংখ্যা দাঁড়ায় ৬০৩ ; যেটা মোট সংখ্যা ২ হাজার ৪৭৪ অর্থাৎ মোট সংখ্যার ২৪.৩৭ শতাংশ মানে ২৫ শতাংশ কম। এবং বিনিয়োগের প্রকল্পের সংখ্যা ৬০৩টি এবং অর্থের দিক থেকে ২১ হাজার ৮৫১ কোটি টাকা। টাকার অঙ্কে ৪০ শতাংশের কম। তাছাড়া আর একটি সারণীতে দেখা যাচ্ছে, শিল্প উৎপাদনের মোট বৃদ্ধির হার গড় বার্ষিক হার পশ্চিমবাংলায় যেখানে ৫.৩৭ শতাংশ, যেখানে সারা ভারতবর্ষের গড় হার ৬.০২ শতাংশ, ফলে যেটা বাস্তব চিত্র রাজ্যের ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে সেই অবস্থাটা ভয়ঙ্কর। সমীক্ষাতে দেখা যাচ্ছে, কয়েক বছর আগে যেখানে ১২/১৪ হাজার ক্ষুদ্র শিল্পের সংখ্যা ছিল, এখন সেখানে আড়াই হাজার বা তিন হাজারে নেমে এসেছে। যে সংখ্যা আছে তাতে ২৫ শতাংশও চালু হয়নি। '৯৯-২০০০ সালে, ৯ হাজার ৭২০টি শিল্প রেজিস্ট্রি হয়েছিল, সেখানে মাত্র ২,৬৭১টি সংস্থা স্থাপিত হয়েছে। এবং সেখানে নিয়োগের সংখ্যা, কর্মসংস্থানের সংখ্যা হচ্ছে মাত্র ৮,৮৮১, এই হচ্ছে আপনার শিল্পের চেহারা। আজকে বন্ধ, রুগ্ন শিল্প কারখানাগুলোতে পুনরুজ্জীবিত করার ক্ষেত্রে সরকারের ব্যর্থতা এবং কেন্দ্রীয় সরকারের শ্রম নীতির ফলে আজকে শ্রমিকরা যেভাবে মার খাচ্ছে, মালিকরা যেভাবে আজকে শ্রমিকদের বঞ্চনা করছে, ই. এস. আই., গ্র্যাচুইটি, পি. এফের টাকা ফাঁকি দিচ্ছে, এমন কি নূন্যতম মজুরিও কার্যকরি করা হচ্ছে না। আজকে এই রকম অবস্থায় ৪০০ কোটি টাকা পি. এফে বাকি পড়ে আছে এবং চটশিল্পে ২০০ কোটি টাকা বাকি আছে তার মধ্যে। অথচ শ্রমিকরা এই ভাবে আজকে মার খাচ্ছে। অসংগঠিত শ্রমিকদের অবস্থা আরও খারাপ, তাদের নূন্যতম মজুরির কোনও ব্যবস্থা সরকার নিচ্ছে না। বিড়ি শিল্পের শ্রমিকদের জন্য ১৯৮২ সালে নূন্যতম মজুরি ধার্য করা হয়েছিল, তারপরে আর তাদের মজুরি বাড়ানো হয়নি। এই ভাবে আজকে সর্বস্তরের শ্রমিকরা মার খাচ্ছে। শ্রমিকরা এর জন্য কোনও প্রতিবাদ করতে পারবে না। মুখ্যমন্ত্রী বলেছেন, রাজ্যে কোনও জঙ্গি শ্রমিক আন্দোলন সরকার বরদাস্ত করবে না। আজকে শিল্পপতিদের সন্তুষ্ট করা হচ্ছে। শিক্ষা ও স্বাস্থ্য ক্ষেত্রে সাফল্যর কথা আপনি বাজেটে বলেছেন। কিন্তু যে কথা আপনি বলেননি, শিক্ষা ও স্বাস্থ্য ক্ষেত্রে আপনার সরকার যেভাবে বে-সরকারিকরণের দিকে এগিয়ে যাচ্ছে, যেভাবে হাসপাতালগুলিতে চার্জ বৃদ্ধি করা হচ্ছে, যেভাবে স্কুল-কলেজে ফি বৃদ্ধি করা হচ্ছে, আজকে সাধারণ মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে শিক্ষা ও স্বাস্থ্যর ব্যাপারটা। আজকে বিশ্বব্যাঙ্কের টাকায়,

বিদেশি টাকায় ডি. পি. ই. পি. চালু করে আজকে প্রাথমিক স্তরে শিক্ষার আরও সর্বনাশ করা হচ্ছে। এই সব কথা কিন্তু আপনি বাজেট ভাষণে লেখেননি। আপনি আরও বলেছেন, রাজ্যে যে ভয়াবহ বন্যা হয়ে গেল নয়টি জেলায়, সেই বন্যা পরিস্থিতির মোকাবিলা করার জন্য সরকার প্রথম থেকেই ঝাঁপিয়ে পড়েছিল। যেটা নাকি সত্যের অপলাপ, একেবারে মিথ্যা কথা। প্রথম দিকে প্রশাসন বা সরকারের কোনও নাগাল পাওয়া যায়নি, যা করবার সাধারণ মানুষই করেছিল। তবে বন্যা ত্রাণে কেন্দ্রীয় সরকার যে অমানবিক আচরণ করেছে সেই ব্যাপারে আমি আপনার সরকারের সঙ্গে একমত। তবে আপনার সরকার যে প্রতিশ্রুতিগুলো দিয়েছিল সেগুলো আপনারা পালন করেছেন কি। ২ কোটি ১৮ লক্ষ লোক এই বন্যায় শিকার হয়েছে, সেখানে আপনি দশ লক্ষ ত্রিপল বিলি করেছেন। আপনি আমার সঙ্গে চলুন, আপনাকে আমি দেখাতে পারব এখনও সেই লোকগুলো ঘরভাঙ্গার টাকা পাইনি, ত্রিপল পাইনি, আজকে বন্যাত্রাণের টাকা নিয়ে ভয়ঙ্কর দলবাজি হচ্ছে। ইচ্ছামতির বুক থেকে দখল হটিয়ে দেবার জন্য যে হুমকি আপনি দিয়েছিলেন তা কার্যকর করা হয়নি। আজকে পশ্চিমবাংলায় বিদ্যুৎ সংকট একটা ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি করেছে এবং বিদ্যুতের দাম দফায় দফায় বাড়িয়ে দেওয়া হচ্ছে। টি অ্যান্ড ডি লস ৩৯.২ শতাংশ, অথচ হুকিং, ট্যাপিং, চুরিবন্ধ করতে এই সরকার ব্যর্থ। অথচ এই দায় ভার জনগণের উপরে চাপিয়ে দেওয়া হচ্ছে, বিদ্যুৎ গ্রাহকদের উপরে চাপিয়ে দেওয়া হচ্ছে। অথচ হাজার-হাজার কোটি টাকা বাকি পড়ে আছে। সি. ই. এস. সি. অর্থাৎ গোয়েঙ্কাদের কাছে কয়েক হাজার কোটি টাকা বাকি পড়ে আছে, সেইগুলো আয়ায়ের ব্যবস্থা হচ্ছে না, অথচ সাধারণ গ্রাহকদের উপর একটার পর একটা আক্রমণ নেমে আসছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উনি বাজেট বিবৃতির চতুর্থ অধ্যায়ে অগ্রগতির কথা বলতে গিয়ে কি বলছেন? বছরে ৮ লক্ষ লোকের কর্মসংস্থান হবে, আগামী ৫ বছরের মধ্যে ১০০ ভাগ গ্রামীণ মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেওয়া হবে, ৩০টির জায়গায় ১০০টি ইঞ্জিনিয়ারিং কলেজ করা হবে, দৈনিক মাথাপিছু ৪০ লিটার বিশুদ্ধ পানীয় জল দেওয়া হবে, শিল্প উৎপাদনের হার ৮ শতাংশ বৃদ্ধি পাবে। যেখানে ৫৫ লক্ষ থেকে ৫৮ লক্ষ বেকার এবং তা বাড়ছেই, যেখানে আর্সেনিক মিশ্রিত জল খেয়ে মানুষ মরছে, হাসপাতালে রোগীর সংখ্যা বাড়ছে, ২০০০ সালে ২৭০টি কারখানা লক আউট, এই তো চিত্র পশ্চিমবাংলার, সেখানে আপনার এই আশ্বাস বাণীর কতটা মূল্য আছে। এটা যে আসন্ন নির্বাচনের দিকে তাকিয়েই বলা হয়েছে, লোককে ঠকানোর আশ্বাসবাণী, তাতে সন্দেহ নেই। তাই এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় ২০০১-০২ আর্থিক

বছরের প্রথম চার মাসের যে ব্যয় বরাদ্দ মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। আমার মতে এই বক্তৃতা ফুল অফ কন্ট্রাডিকশন, জাগলারি অফ ফ্যাক্টসে ভর্তি। সর্বোপরি নির্বাচনের দিকে তাকিয়ে মানুষের সঙ্গে বঞ্চনা করেছেন একে পাগলের প্রলাপ বললেও অত্যুক্তি হবে না। আপনারা পড়ে দেখবেন—সবেতেই ১০০, কোথাও ৯৯ নেই বা ১০১ নেই। ১০০টা ইঞ্জিনিয়ারিং কলেজ হবে, ১০০ ভাগ বিদ্যুৎ যাবে, ১০০ ভাগ লোক এ. পি. এল.-এ চলে যাবে, বি. পি. এল. থাকবে না। একে পাগলের প্রলাপ বলবেন না? যারা এটা সমর্থন করছেন তারাও পাগল। এটা ফুল অফ কন্ট্রাডিকশন কেন বলছি? তিনি তার বক্তৃতায় বলেছেন—তিনি বিরাষ্ট্রিকরণের বিরোধী, অথচ গ্রেট ইস্টার্ন হোটেলকে বিরাষ্ট্রিকরণ করা হচ্ছে। বিদেশি ঋণের উপর নির্ভরতা কমানোর দাবি জানাতেন আর আপনাদের সরকার মানুষের রক্তে নয়, জাপানি ঋণের, বিদেশি ঋণের প্রসাদে বক্রেশ্বর বিদ্যুৎ প্রকল্প তৈরি করেছেন। আর বললেন কি? মানুষের জন্য নাকি খুলে দিয়েছেন। তা, বক্রেশ্বর প্রকল্প কি মানুষের জন্য না করে সি. পি. এম.-এর জন্য, তাদের এম. এল. এ.-দের জন্য করতে চেয়েছিলেন? এখন বলছেন—জনগণের জন্য খুলে দিয়েছি। একটাও দৃষ্টান্ত দেখাতে পারবেন মাননীয় অর্থমন্ত্রী, আপনার কাছে বিদেশি পুঁজির অফার এসেছে, আপনি নাকচ করে দিয়েছেন? লাল কার্পেটে ঋণ এলে তা অপবিত্র হয় না, পবিত্র থাকে, আর অন্য কার্পেটে এলে তা অপবিত্র হয়—এই আপনার আর্গুমেন্ট। এই আর্গুমেন্টের সঙ্গে একমত হতে পারি না।

মাননীয় মন্ত্রী মহাশয়, কেন আপনি ফুল অব কন্ট্রাডিকশন আমি বলছি। ৩.২ পেজে ১৮তে বলা হয়েছে যে, the main crop season was affected by unprecedented weather hazards in Midnapore, Birbhum, Purulia, Bankura who are affected by storm. ৪.২৮ লক্ষ হেক্টর জমি চাষ করা গেল না। ওই বছরই দু হাজার সালে আনপ্রিসিডেন্টেড বন্যা হল এবং ১৫.১১ লক্ষ হেক্টর জমি জলের তলায় চলে গেল, ফসলের ক্ষতির পরিমাপ করা যায় না। অথচ অসীমবাবুর অসীম করুণায় উৎপাদন রেকর্ড পরিমাণকে ছাড়িয়ে গেল। গত বছর নজিরবিহীন বন্যা হল, কেন্দ্রীয় সরকার টাকা দিল না কিন্তু কলমের এক খোঁচায় ১৪৮ লক্ষ ছিল ১৫১ লক্ষ হল। বন্যার ক্ষতি মেক আপ করে ১৫১ হল। এই জন্যই আমি বলছি ফুল অব কন্ট্রাডিকশন। স্যার, উনি বলেছেন যে প্রতি বছর অতিরিক্ত ৮ লক্ষ বেকার চাকরি পাবে অর্থাৎ পাঁচ বছরে ৪০ লক্ষ বেকার চাকরি পাবে। আমি আপনার অ্যাচিভমেন্টটা কি উল্লেখ করতে চাই। আমার কাছে পরিসংখ্যান আছে আমি দিচ্ছি। ৯৬ সালে আপনার রাজ্যে চাকরি হয়েছে ১০ হাজার ৩৮৫, ৯৭-তে চাকরি হয়েছে ১০ হাজার ৯৮১, ৯৮তে চাকরি হয়েছে ৮ হাজার ২৫১। এই কনটেক্সটে আমি আপনাকে আর্টিকল ৪৬ অব দি কনস্টিটিউশন অব ইন্ডিয়া পড়ে দেখতে বলব। অবশ্য আপনি নিশ্চয়ই পড়েছেন কিন্তু আপনি তা

মানেন না। সাংবিধানিক অধিকার দেওয়া আছে যে এই রাজ্যে শিডিউল কাস্ট ২২ পারসেন্ট চাকরি পাবে, শিডিউল্ড ট্রাইব পাবে ৬ পারসেন্ট, ও. বি. সি. পাবে ৫ পারসেন্ট, এটা সাংবিধানিক অধিকার। আমি আপনাকে চ্যালেঞ্জ ছুঁড়ে দিয়ে বলছি যে, জীবনে কোনও দিন রাজনীতি করব না, আপনি বলুন ৯৬-এ আপনি ২২ পারসেন্ট এস. সি.-কে চাকরি দিতে পেরেছেন। আমি আপনাকে বলছি, আপনি ১৬ পারসেন্ট এস. সি.-কে চাকরি দিয়েছেন, শিডিউল ট্রাইবকে দিয়েছেন ৪.৯ পারসেন্ট এবং ও. বি. সি.-কে দিয়েছেন ১.১ পারসেন্ট। অথচ ইট ইজ মেয়ার কনস্টিটিউশনাল রাইট। এ তথ্য কেন্দ্রীয় সরকারের দেওয়া নয়, মনগড়া কোনও তথ্য নয় লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বইটিতে লেখা আছে। স্যার, আমি আপনার সঙ্গে একমত যে শুধু চাকরি দিয়ে বেকার সমস্যার সমাধান করা যাবে না। স্বনির্ভর প্রযুক্তির সাহায্য বেকার ছেলেদের দিতে হবে। এই ক্ষেত্রে হোয়াট ইজ ইওর অ্যাচিভমেন্ট। আমি আপনার এই বইটি দেখে বলছি ২০০১ সালে আপনার টারগেট ছিল ১৬ হাজার ৮০১ পি. এম. আর. ওয়াইতে সেখানে সারা পশ্চিমবাংলায় আপনার অসীম করুণাতে ২৭১ জন বেকার ছেলে পি. এম. আর. ওয়াই পেয়েছে, এস. এস. ই. পি.-তে টারগেট ছিল ৩ হাজার ৫১৮ পেয়েছে ৩৩৭ জন, সেসরুতে সারা পশ্চিমবঙ্গে সুযোগ পেয়েছে ২৫৭ জন। এস. ই. এস. আর. ওয়াই পেয়েছে ৯০০ জন। এই রকম উদাহরণ সমস্ত প্রোগ্রামের মধ্যে জুড়ে রয়েছে। একটা পজিটিভ গুণ আপনার আছে, আপনি লক্ষ ছাড়া কথা বলেন না, হাজারে আপনি সন্তুষ্ট নন। একটা উদাহরণ আমি আপনার কাছে রাখছি, আপনি বলেছিলেন বেকার ভাতা এক সঙ্গে আড়াই হাজার টাকা দিয়ে দেব। দক্ষিণ বঙ্গে একটা বেকার ছেলেকে আপনি আড়াই হাজার করে টাকা দিতে পেরেছেন? এই পশ্চিমবাংলার মাটিতে দাঁড়িয়ে আপনি আমাদের স্বপ্ন দেখাতে চাইছেন কিন্তু সে স্বপ্ন বাস্তবে রূপায়িত হবে না।

[3-30 — 3-40 p.m.]

আপনি শিক্ষার ব্যাপারে অনেক কথা বলেছেন। আমি শুধু আপনাকে ভেবে দেখতে বলছি, ভাববার সুযোগ পাবেন কিনা আমার ডাউট আছে। তা না হলেও আপনার পরবর্তী জীবনে হয়ত কাজে লাগবে। পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষার দৈন্য শুধু ব্যবস্থার নয় মূল গলদটা হচ্ছে চিন্তার। চিন্তার বলদ থেকে প্রাথমিক শিক্ষা ব্যবস্থাটাকে আপনি ভেঙ্গে দিয়েছেন। আমার পশ্চিমবাংলা সরকার শেষ হয়ে গেছে। আমি শুধু একটা উদাহরণ দিতে চাই আপনার অবগতির জন্য। ইন্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল ইনস্টিটিউট এবং রাজ্য সরকারের গবেষণা পরিষদ এস. সি. ই. আর. টি. একটা যৌথ সমীক্ষা করেছিল ইন দি ইয়ার ১৯৯৫। আপনি জানেন, আপনি অনেক কিছু খোঁজ রাখেন। 'শিক্ষা ভাবনা' বলে একটা ভলেন্টারি অর্গানাইজেশন ইন ১৯৯৬ আরেকটা সমীক্ষা করেছিল পশ্চিমবাংলার

প্রাথমিক শিক্ষা সম্বন্ধে। কণিকাদি শুনলে লজ্জা পাবেন, শুনলে পালিয়ে যাবেন, না শুনলেই ভাল হয়। এই রিপোর্টে বলা হচ্ছে যে পঞ্চম শ্রেণীতে বাংলায় ৫০ প্লাস নাম্বার পেয়েছে ১৮.৫ পারসেন্ট। আর, আপনার আমার সখের সাবজেক্ট গণিতে, বললে লজ্জা হবে, ৫.৬ পারসেন্ট প্রাথমিকে ছেলে কোয়ালিফাইড মার্কস পেয়েছে। ইন্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল ইনস্টিটিউট অন্য কেউ নয়, আমেরিকার সাম্রাজ্যবাদ নয়। আর, রাজ্যের স্কুলগুলোর চতুর্থ শ্রেণীতে ড্রপ আউট হয়েছে ৫৮ পারসেন্ট। আমাদের রাজ্যে এই রিপোর্টেতে গরিব নেই। ১০ পারসেন্ট বি. পি. এল.-এ নামিয়ে আনবেন। ১৯৯৪ সালে নাকি ২৬ শতাংশ ছিল, এখন নাকি আরও কমে গেছে। তো ৫৮ শতাংশ স্কুল-ছুট হচ্ছে কেন স্যার? এরা অনেকেই পড়ে না বলে সমর্থন করে যাচ্ছে, পড়লে করত না। রাজ্য বাজেট ১৯৯৫-৯৬-এ ছিল ১১ হাজার ১ কোটি টাকার। উচ্চ শিক্ষায় কত ছিল? ৩১৬ কোটি টাকা। আপনি তো খুব পারসেন্টিজ কসেন, ভগবানের আশীর্বাদে আমিও একটু অঙ্ক-টঙ্ক জেনে গেছি, কি করা যাবে। ২.৮৮ পারসেন্ট শিক্ষা, উচ্চশিক্ষা বাজেট। ১৯৯৯-২০০০ সালে ২৫ হাজার ৩৪-এর মধ্যে উচ্চ শিক্ষা বাজেট ৪৯১ কোটি টাকা। পারসেন্টেজ কত? পৃথিবীর ইতিহাসকে কলঙ্কিত করে উচ্চ শিক্ষার বাজেট, প্ল্যান বাজেট কমে যায় ১.৯৬ শতাংশে। স্যার, আপনি আরও অবাক হয়ে যাবেন, 'রাজ্যে উচ্চ শিক্ষার এক ঝলক' আপনারা এসব বই পড়েন না জানেন না, কে শোনাবে আপনাদের? ইউ. জি. সি. রিপোর্ট ১৯৯৭-৯৮ সাল, এখান থেকে বলছি। ইউ. জি. সি. রিপোর্ট যদি ব্লাকমেইল করে তাহলে আমার কিছু বলার নেই স্যার। মহারাষ্ট্র, জনসংখ্যা ৭৯০ লক্ষ। কলেজের সংখ্যা এখনই সত্যসাধনবাবু বলে গেলেন, ১,৬০৩-টে, ছাত্র সংখ্যা ১০.৮৮ লক্ষ। ইউ. জি. সি. উন্নয়নমূলক কাজে টাকা দিয়েছে। ছাত্র পরিতি ২৮৬ টাকা। পশ্চিমবাংলায় ৭০০ লক্ষ মানে ৭ কোটি মানুষ, কলেজের সংখ্যা ৪২৩টা। মহারাষ্ট্র ১,৬০৩টা, অন্ধ্রপ্রদেশ ১,১৫৭টা, মধ্যপ্রদেশ ৭৯৩টা, তামিলনাড়ু, আমাদের থেকে জনসংখ্যা কম, ৫৮১-টা, কর্ণাটকের জনসংখ্যা ৪ কোটি ৫০ লক্ষ, কলেজের সংখ্যা ১,২২৮-টা এবং আপনি শুনলে অবাক হয়ে যাবেন ইউ. জি. সি. ছাত্র পিছু উন্নয়ন বাবদ টাকা দেয়, ৫৩০ টাকা। আর, আমার রাজ্যে এই উচ্চশিক্ষা দপ্তরের বইটা যদি পড়ে দেখেন তাহলে দেখবেন মাথাপিছু পারক্যাপিটা বরাদ্দ আমাদের ৩১০ টাকা। ১৪-টা রাজ্যের পরে আমাদের স্থান। এই হ'ল আমাদের রাজ্য।

নাকি ইঞ্জিনিয়ারিং কলেজ? দূর দৃষ্টিতার অভাব। যখন পশ্চিমবাংলার মানুষ বলছে, অন্যান্য রাজ্য এগিয়ে যাচ্ছে, ইঞ্জিনিয়ারিং কলেজ কর। তখন আপনারা বলছেন, আমাদের মার্কসের নীতি বে-সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ হবে না। কিন্তু এখন দেখা যাচ্ছে আপনারা এক্ষেত্রে উদ্বেলিত হয়েছে পড়লেন এবং একেবারে এক লাফে ১০০টা করবেন বলছেন। ৩০টা থেকে ১০০টা করে দেবেন। কি নীতির ভিত্তিতে করছেন? স্যার, মহারাষ্ট্রে ২৫,৩৭৯টা

ছেলে ইঞ্জিনিয়ারিং পড়েন। আর, আমার অভাগা পশ্চিমবাংলায় বিলেত ফেরৎ অর্থমন্ত্রী আছেন বলে ২,৯৯৭ জন পড়েন। এই হল উচ্চশিক্ষা দপ্তর।

স্যার, টেকনিক্যাল এডুকেশনের পারসেন্টিজের অবস্থাটা একটু দেখা যাক। পারসেন্টিজ ফর টেকনিক্যাল এডুকেশন টু টোটাল আউটলেস অন এডুকেশন। ডিউরিং এইটথ-ফাইভ ইয়ার প্ল্যান। কেরল, সেখানেও তো একটা মার্কসবাদী সরকার আছে। কেরলে টেকনিক্যাল এডুকেশনের জন্য খরচ হয়েছিল ডিউনিরং এইটথ-ফাইভ ইয়ার প্ল্যান ৫৩.৩৩ পারসেন্ট। আর, অভাগা পশ্চিমবাংলায় ১৬.৬৭ পারসেন্ট।

এই বক্তব্য শুনতে শুনতে আমার একটা কবিতা মনে পড়ে গেল, ছোটবেলায় পড়েছিলাম। মাননীয় চেয়ারম্যান স্যার আপনিও নিশ্চয়ই এই কবিতাটা পড়েছেন। কবিতাটি হল—

"আমাদের দেশে হবে সেই ছেলে কবে,

কথায় না বড় হয়ে কাজে বড় হবে।"

মাননীয় অসীমবাবুর বাজেট দেখে আমি একটা কবিতা লিখেছি, সেটা হল—

"আমাদের দেশে আজ সেই ছেলে হয়েছে,

কাজে না বড় হয়ে কথায় বড় হয়েছে।"

স্যার, এখানে আমাদের নতুন কথা শেখাচ্ছেন। এত দিন শিখেছিলাম বিকেন্দ্রীকরণ, এখন নতুন কথা এসেছে দায়বদ্ধ বিকেন্দ্রীকরণ। এরপরে কি অ্যাডজেক্টিভ ব্যবহার করা হবে সেটা জানি না। একটা উদাহরণ দিই, Report of the 10th Finance ommissioner, Annual Report 1988-89, Government of India, Ministry of Rural Development. আমাদের দায়বদ্ধ বিকেন্দ্রীকরণের একটা ছোট্ট রূপ, 10th Finance Commission for want of State Finance Reports made an ad hoc provision of Rs. 4,381 crores to PRI for the period 1996-2000. All the States released grants amounting to Rs. 1950 crores during 1996-97 to be given to three tiers of Panchayat. However, the Commission releases during 1997-98 required the State Governments to furnish utilisation reports before.

এইখানে অসীমবাবু একটা আপত্তি তোলেন। আপনাদের কাছে ইউটিলাইজেশন চাইলে ওনার মাথা খারাপ হয়ে যায়। ইউটিলাইজেশন সার্টিফিকেট না দেওয়ার জন্য

মানুষ বাকি টাকা পেল না। Kerala, Maharashtra, Himachal Pradesh, Tamil Nadu, Tripura were the only States which obtained all the four instalments during 1997-98. .

আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি নিজেকে বেঁধে রেখেছেন কেন? ওড়িশা আমাদের থেকে অনেক ব্যাপারে পিছিয়ে আছে। ওড়িশায় একটা সাইক্লোন হল। পশ্চিমবঙ্গে এত বড় বন্যা হল, কিন্তু এখানে সাধারণ কৃষক, গরিব কৃষক একটু সাহায্য পেল না। পশ্চিমবঙ্গে মানুষ কি অপরাধ করেছিল যে তাদের জন্য বিমা প্রকল্প চাল করলেন না? বিমা প্রকল্প চালু করলে পশ্চিমবঙ্গের চাষীরা সরকারি সাহায্য পেত। আপনার অন্তরে একটু ঘা লাগে না? একটা কথা তো আপনি লিখতে পারলেন না যে, আপনার একটা ফল্ট ছিল, আপনার চিন্তার দৈন্যতা ছিল, আপনার ভাবনার দৈন্যতা ছিল এবং আপনি বলেননি যে, 'আমি সাধারণ গরিব কৃষককে বিমার সুযোগ দিতে পারলাম না'। অমি স্যার, একটা কথা বলি, আমি আচার্য জগদীশ চন্দ্র বসুর একটা বইতে পড়েছিলাম—

"বন্যা, তুমি কোথা হইতে আসিতেছো?"

অদ্ভুত একটা কথা বলেছিলেন—

"আমলাতন্ত্র ও দলতন্ত্রের জঠর হইতে।"

তার এই উক্তিটির এখনও কেউ প্যারোডি রচনা করেনি। কিন্তু বছর বছর বন্যা হওয়ায় মানুষের তিক্ত অভিজ্ঞতা তিক্ত থেকে তিক্ততর হয়ে যাচ্ছে। আপনি বিশ্বায়নের বিরুদ্ধে বলেছেন। আপনার সঙ্গে আমি একমত। আপনি বাজেটের প্রথমে বিশ্বায়নের বিরুদ্ধে বলেছেন। কিন্তু বিশ্বায়ন ওড়শা, বিহারে হবে না? সেখানে ক্ষতি হবে না? বিশ্বায়নে ক্ষতি হলে সারা দেশই ক্ষতিগ্রস্থ হবে। ঠিক তার পরের পৃষ্ঠায় বলেছেন, 'আমাদের রাজ্য একদম ঠিক আছে'। গোটা দেশের ক্ষতি হলে এ রাজ্য ঠিক থাকবে? এই রাজ্য সেখান থেকে বিচ্ছিন্ন একটা স্টেট নাকি? শিল্পায়নের জন্য আপনারা নিনাদ ঘন্টি বাজাচ্ছেন। ভবিষ্যৎ ইতিহাসই আসল কথা বলবে। আমি একটা উদাহরণ দিচ্ছি।

মালদার খাসগোল গ্রাম বিগত বন্যায় ডুবে গিয়েছিল। মালদার কোনও এম. এল. এ.-কে এখানে দেখছি না। মুর্শিদাবাদের জয়ন্তবাবু আছেন, উনি জানেন কিনা জানি না। ২রা জুন ২০০০, ওখানে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু বলেছিলেন ৭ নং বাঁধ ৪৫ দিনের মধ্যে দাঁড় করিয়ে দেবেন। বিধানসভায় ঐ কথা বলেননি। খাসগোল গ্রামে দাঁড়িয়ে ২রা জুন ২০০০ ঐ কথা বলেছিলেন। তার ৬০ দিন বাদে ২রা আগস্ট ওখানে

গিয়ে আমি দেখলাম একের তিন অংশ কাজও হয়নি। তাই আমি ওকে বলছি—কথায় নয়, কাজে বড় হতে হবে। নজিরবিহীন বন্যায় আমাদের স্টেটের এত ক্ষতির পরেও ওর হিসেব মতো আমাদের উৎপাদন ক্রমশই বাড়ছে। নজিরবিহীন বন্যার পরেও সবজির উৎপাদন বেড়েছে, ফসলের উৎপাদন বেড়েছে। হোয়াট ডাজ ইট মিন? ইট মিনস—বন্যা হলে, খরা হলে আমাদের রাজ্যে উৎপাদন বাড়ে। তাহলে তো বন্যা হওয়াই ভাল, খরা হওয়াই ভাল। এই প্রসঙ্গে আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। আমার এলাকায় যেখানে বন্যা হয়নি সেখানে যে জীবনে চাষ করে না সেও ঋণ পেয়ে গেল। যে কখনও বরোজ করেনি সেও বরোজের জন্য টাকা পেয়ে গেল। এই অবস্থায় অর্থমন্ত্রী এই বাজেট ভাষণের মধ্যে দিয়ে রাজ্যের প্রকৃত চিত্র ফুটে উঠছে না। এই বাজেট ভাষণের প্রতিটি ছত্র অসত্য বক্তব্যে ভরা বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী পুলকচন্দ্র দাস :** মাননীয় চেয়ারম্যান, মাননীয় অর্থমন্ত্রী আগামী চার মাসের ব্যয়-মঞ্জুরির যে হিসাব আমাদের সামেন পেশ করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করে আমার কিছু বক্তব্য রাখছি। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণের মধ্যে দিয়ে যে বক্তব্য পেশ করেছেন সেই বক্তব্যটি পড়তে বেশ ভালই লাগল। জীবনের চলার পথে গড্ডালিকার মধ্যে একটা নতুন স্বপ্নের পশ্চিমবাংলার চিত্র পেলাম যদিও এটা সম্পূর্ণ অসত্য ভাষণ ছাড়া আর কিছুই নয়। তবুও সরকার পক্ষের অনেক সদস্য নান্দনিক তুলির স্পর্শ দিয়ে অলীক ছবিটাকে আরও সুস্পষ্ট করার চেষ্টা করেছেন। কিন্তু বাস্তব, বাস্তবই। বাস্তব থেকে কেউ দূরে চলে যেতে পারে না। পশ্চিমবাংলার বেকার যুবক-যুবতীদের সামনে শিল্প নামে একটা খুড়োর-কল খাড়া করে নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করছেন। দীর্ঘ ২৪ বছর ধরে এই সরকার রাজ্য শাসন করছে এবং দাবি করছে প্রতি বছরই কিছু, না কিছু উন্নতি সাধন করে চলেছে। সেই উন্নতির চিত্রটা কি? ৫৯ লক্ষ বেকার। এই বেকারদের আজকে নতুন করে স্বপ্ন দেখানো হচ্ছে—প্রতি বছর ৮ লক্ষ করে মানুষকে চাকরি দেবেন, আগামী ৫ বছরে ৪০ লক্ষ মানুষকে চাকরি দেবেন। কি করে দেবেন? এখানে আর্থিক সমীক্ষা রয়েছে। তার থেকেই বলি। আপনাদেরই প্রকাশিত আর্থিক সমীক্ষায় বলা হচ্ছে সংগঠিত ক্ষেত্রে ১৯৯৮ সালে মোট কর্মসংস্থান হয়েছে ২২.৮৫ লক্ষ ; ১৯৯৯ সালে ২৩.৪২ লক্ষ এবং ২০০ সালে ২২.৬৫ লক্ষ। তাহলে এটা উন্নতি, না অবনতি? আমার হিসাবে তো কমে গেল। মানে অবনতি হ'ল। তারপর সরকারি ক্ষেত্রে ১৯৯৮ সালে কর্মসংস্থান হয়েছে ১৪.৮৭, বেসরকারি ক্ষেত্রে ৭.৯৮ ; ১৯৯৯ সালে সরকারি ক্ষেত্রে ১৫.৩১, বেসরকারি ক্ষেত্রে ৮.১৩ ; এবং ২০০০

সালে সরকারি ক্ষেত্রে ১৪.৫৪ লক্ষ, বেসরকারি ক্ষেত্রে ৮.১১ লক্ষ। অর্থাৎ আপনার হিসাবই বলছে কমে গেছে। আর্থিক সমীক্ষায় পরিস্কার দেখা যাচ্ছে কর্ম সংস্থান কমে যাচ্ছে। এই অবস্থায় এখন আবার নতুন করে বলছেন আগামী ৫ বছরে ৪০ লক্ষ মানুষকে চাকরি দেবেন। সমস্ত ধাপ্পা দেওয়া হচ্ছে। আপনার মনে আছে, আপনি গত বছর ২২শে মার্চ যে বাজেট বিবৃতি দিয়েছিলেন তার থেকে আমি একটু পড়ছি, "মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এ রাজ্যে এক বছরের বেশি নথিভুক্ত কারখানার শ্রমিক ও কর্মী পরিবার পিছু মাসে ৫০০ টাকা করে আর্থিক সাহায্য দেওয়ার প্রকল্পটি কিছু দিন ধরে চালু আছে। আমি প্রস্তাব রাখছি যে, এই প্রকল্পটি আরও অন্তত দু বছরের জন্য চালু থাকুক। একই সঙ্গে প্রস্তাব রাখছি যে, যদি কোনও শিল্পোদ্যোগী বন্ধ কারখানা খোলেন, তাহলে প্রয়োজন হলে সেই কারখানা খোলার পরও দু বছর ধরে এই আর্থিক সাহায্য কারখানাটির ক্ষেত্রে দেওয়া হবে। বন্ধ কারখানা খোলার ক্ষেত্রে রাজ্য সরকারের এই সাহায্য একটি বাড়তি উৎসাহ হিসাবে কাজ করবে'। 'আমার প্রশ্ন, আপনি কত জনকে দিয়েছেন ৫০০ টাকা করে? এ ছর তার কোনও উচ্চ-বাচ্য নেই কেন? এই বিবৃতির মধ্যে কেন কিছু দিলেন না? মাননীয় অর্থমন্ত্রী, বেকার ছেলেদের আর আপনি ধোঁকা দেবেন না। তারা বুঝে গেছেন, ক্ষুধার রাজ্যে পৃথিবী গদ্যময়। তারা দিনের বেলা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে গিয়ে ধর্না দিয়ে পড়ে আছে। তাদের নানাভাবে ঐ এক্সচেঞ্জের কর্মচারীরা হেনস্তা করে ফিরিয়ে দিচ্ছে। তাদের যখন কল দিচ্ছে তখন দেখা যাচ্ছে, বয়স পেরিয়ে যাবার হয়ত ১ মাস কিম্বা দেড় মাস আগে। তারপর আর তাদের কিছুই হচ্ছে না। ফলে তাদের জীবন অন্ধকারময় করে দিয়েছেন আপনারা। অসীমবাবু, আপনি তো পন্ডিত লোক, বিলাতের ডিগ্রিধারী, অর্থনীতির লোক। আপনি রাজনীতি করতে গিয়ে মানবিকতাকে ভুলে গেছেন। বেকার ছেলেদের প্রলোভন দেখিয়ে ধোঁকা দিচ্ছেন। এবার আমি স্কুলের ব্যাপারে যাই। স্কুলের ব্যাপারে আপনার দেওয়া পরিসংখ্যান অনুযায়ী দেখা যাচ্ছে স্কুলের সংখ্যা কমে গেছে। গত আর্থিক বছরের সমীক্ষার ১০৮ পাতায় লেখা অছে ১৯৯৯-২০০০ সালে স্কুলের সংখ্যা ৬৭,৩৯৬। এ বছরের সমীক্ষায় লেখা আছে—২০০০-২০০১ সালে মোট স্কুলের সংখ্যা ৬৪,২৬৯। ১১৮ পাতায় লেখা আছে। সুতরাং স্কুলের সংখ্যা অনেক কমে গেছে। সুতরাং আপনারা যতই চিৎকার করুন, সত্যকে গোপন করা যাবে না। আপনার কথা অনুযায়ী আপনি বলেছেন চাকরি দেবেন। আপনার এ বছরের যেটা আর্থিক সমীক্ষা তাতে বলা আছে—৩.১৬তে, "আরও উল্লেখনীয় যে, এই সংস্থাগুলিতে প্রত্যক্ষ ভাবে ১১,০৫৫ এবং পরোক্ষভাবে প্রায় ৬৬,০০০ কর্ম সংস্থানের সুযোগ হয়েছে।" ৩.১৭তে বলেছেন, আবার ১১ হাজার ১৬০ এবং ১১ হাজার ৫০০ কর্মসংস্থান হয়েছে। আর প্রশ্ন, এত কর্মসংস্থান হলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে এত ভীর হচ্ছে কেন? কেন বেকারের সংখ্যা এত বেড়ে যাচ্ছে? এ বিষয়ে কোনও

প্রতিবেদন নেই কেন? আপনি বলেছেন, "এ ছাড়াও অগ্রাধিকার আরোপিত হয়েছে বন্ধ ও রুগ্ন কলকারখানা খোলা ও পুনরুজ্জীবনের উপর। এ বিষয়ে আরও সুনির্দিষ্ট বক্তব্য পরে লেখা হবে।" বন্ধ কলকারখানা খোলার ক্ষেত্রে আপনার তো কোনও চিন্তা-ভাবনা নেই। যে কারখানা বন্ধ হয়ে যাচ্ছে সেটা বন্ধ হয়েই থাকছে। সেটাকে খোলার যাচ্ছে কিম্বা অনাহারে দিন কাটাচ্ছে। পলিটেকনিকের ব্যাপারে গত বছর আপনি বলেছিলেন আমাদের এখানে ৩৪টি পলিটেকনিক আছে। গত বছর আপনার যে বইটা বেরিয়েছিল তাতে আপনি বলেছিলেন আরও ৭টি পলিটেকনিক করবেন। ৮.১৫ গতবরের বইটা থেকে কয়েকটি লাইন পড়ছি, "The State Government has decided to set up seven new government politechnics. These will be located at (1) Falta, (2) Budge Budge, (3) Kanchrapara, Technical School, (4) Balurghat, Dakshin Dinajpur, (5) Sheik Para, Ramnagar, Murshidabad, (6) Kalna, Burdwan, (7) Dhupguri, Jalpaiguri." কিন্তু এ বছর তার কোনও উল্লেখ নেই। সেই ৩৪টি পলিটকনিকই আছে। সুতরাং কোনওটা সত্য? সমস্তই ধাপ্পা। তাহলে আপনি ব্যর্থ হয়েছেন পলিটকনিক তৈরি করার ক্ষেত্রে।

[3-50 — 4-00 p.m.]

ভদ্রলোকের এক কথা—গত বছর ছিল ৩৪, এবছরও ৩৪। আমি তাই বলব, এই সমীক্ষা মানুষকে সন্তুষ্ট করতে পারেনি। বিদ্যুতের ব্যাপারে আপনারা অনেক কথা বলেছেন। আপনারা বলেছেন যে ১০০ পারসেন্ট মৌজাতে বিদ্যুতে পৌঁছে দেবেন। আজকে যদি বিদ্যুতের উৎপাদন এত বেশিই আপনারা করেন তাহলে লোডশেডিং এত মাত্রায় কেন সে প্রশ্ন আমি রাখতে চাই। আপনারা বলেছিলেন, রক্ত দিয়ে বক্রেশ্বর গড়া হবে কিন্তু তা হল না, জাপানিরা তৈরি করে দিয়েছে বক্রেশ্বর। সেটা আবার নাকি প্রাক্তন মুখ্যমন্ত্রী জনগণের উদ্দেশ্যে অর্থাৎ জাতীয় স্বার্থে উৎসর্গ করলেন। জনগণের জন্য যা তৈরি হয়েছে তা আবার তিনি উৎসর্গ করেন কি করে? সেখানকার যা সমস্যা তা কিন্তু আজও মেটেনি। স্বাস্থ্য নিয়ে এখানে কিছু বলেননি। আজকে এখানে স্বাস্থ্য পরিষেবার হাল কি রকম তা শিলিগুড়ির ঘটনাই প্রমাণ করছে। শিলিগুড়ির ঘটনাই প্রমাণ করছে যে পশ্চিমবঙ্গে স্বাস্থ্য পরিষেবা বলতে কিছু নেই। শিলিগুড়ির ঘটনাই প্রমাণ করছে যে পশ্চিমবঙ্গে স্বাস্থ্য পরিষেবা বলতে কিছু নেই। শিলিগুড়ির ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রী দেখছি, দেখব করে কাটিয়ে দিচ্ছেন, কোনও স্টেপ নিতে পারছেন না। তিনি এ ব্যাপারে ব্যবস্থা নিতে ব্যর্থ হয়েছেন এবং তাই আমরা দেখছি সেখানে মানুষ মারা যাচ্ছে। মানুষ এতে ক্ষিপ্ত হয়ে পথ অবরোধ পর্যন্ত করছে। স্বাস্থ্য পরিষেবার ব্যাপারে আপনাদের ব্যর্থতার চিত্র সর্বত্র ছড়িয়ে রয়েছে। উনি দুটি কথা বলছেন। দায়বদ্ধতা এবং এমপ্লয়মেন্ট

জেনারেশন। দায়বদ্ধতা ৬৯ বার বলেছেন বলে একজন উল্লেখ করলেন আর এমপ্লয়মেন্ট জেনারেশন যে কতবার বলেছেন তা গুণতে গুণতে আমার ধৈর্যচ্যুতি ঘটে গিয়েছে। স্যার, এই বাজেট ভাষণ হচ্ছে নির্বাচনী চমক। এখানে উনি ভাষণ শেষ করেছেন ৪.২০তে। এই ফোর টোয়েন্টি-টা খুবই ইঙ্গিতবাহী। এই ভাষণ অসত্যে ভরা, কারচুপিতে ভরা, বৈপরীত্বে ভরা। আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী হরিপদ বিশ্বাস ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ২০০১/২ সালের যে বাজেট বরাদ্দ রেখেছেন এবং তা রেখে ৪ মাসের যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব উপস্থিত করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলছি। স্যার, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণের মধ্যে দিয়ে গত ২৪ বছরের বামফ্রন্ট সকারের সাফল্য প্রকাশ পেয়েছে। স্যার, আমরা জানি, গত এক দশক ধরে কেন্দ্রীয় সরকার যে উদারনীতি, আর্থিক নীতি গ্রহণ করেছেন তার মধ্যে দিয়ে তারা গোটা দেশটাকে ধ্বংস করার পথে এগিয়ে দিয়েছেন। বিরোধীপক্ষের বক্তরা এত ক্ষণ ধরে যা বললেন এক কথায় বলা যায় সেটা হচ্ছে 'ভুতের মুখে রাম নাম।' স্যার, পরিসংখ্যান একথাই বলে যে '৮১/২ থেকে '৯১/৯২ পর্যন্ত এই ১০ বছরে ভারতবর্ষের শিল্প উৎপাদনের গড় ছিল ৭.৬৫ শতাংশ, '৯১/৯২ থেকে ২০০০/০১ পর্যন্ত এই ১০ বছরে তা কমে হয়েছে ৬.২ শতাংশে এবং বর্তমানে সেটা হয়েছে কমে ৫.৪৮ শতাংশ। কৃষি খাদ্যশস্যের উৎপাদন আগের ১০ বছরে ছিল ৩.৪ শতাংশ, পরের ১০ বছরে ১.৪ শতাংশ এবং বর্তমানে সেটা মাইনাস হয়ে গিয়েছে। অপর দিকে আমরা দেখছি পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদনে রেকর্ড সৃষ্টি করেছে। এর থেকেই বামফ্রন্টের ভাবমূর্তিটা পরিষ্কারভাবে বোঝা যায়। বামফ্রন্টের ২৪ বছরের সাফল্য প্রকাশ পেয়েছেন এই বাজেট বই-এর মধ্যে দিয়ে। বিধায়ক সত্য বাপুলি মহাশয় বলছিলেন যে, ভোটের দিকে লক্ষ্য রেখে এই বাজেট পেশ করা হয়েছে। এরকম কথা ওরা প্রায়ই বলে থাকেন। এখানে বেকার সমস্যার কথা বলা হয়েছে, কিন্তু বেকারদের কথা ওদের মুখে মানায় না। কারণ সরকারি হিসেব অনুযায়ী ৫ কোটি রেজিস্টার্ড বেকার এখন ভারতবর্ষে। বেসরকারিভাবে সংখ্যাটা বর্তমানে ১৫ কোটির উপর। আজকে এই ৫ কোটি বেকার যদি লাইন দিয়ে দাঁড়ান তাহলে অবস্থাটা কি রকম হয়? ১ মিটারে ৩ জনের বেশি দাঁড়াতে পারে না। এখান থেকে দিল্লির দূরত্ব সাড়ে চৌদ্দশ কিলোমিটার। ১ মিটারে ৩ জন দাঁড়ালে ১০০ মিটারে ৩০০ জন দাঁড়াবে, ১ কিলোমিটারে দাঁড়াবে ৩০০০ জন। তাহলে ৫ কোটিতে দিল্লি পর্যন্ত কতগুলো লাইন হবে এবং সেই লাইন কবে শেষ হবে? আপনি বিধাসভায় এক জার্সি পরে রয়েছে, কিন্তু বাইরে গিয়ে অন্য জার্সি পরবেন, কিন্তু বেকারদের এই লাইন কবে শেষ হবে? তারা কোনও দিন চাকরি পাবেন না। এই পরিস্থিতির জন্য দায়ী কারা? গত ১০ বছর ধরে আপনাদের শিল্পনীতি, কৃষিনীতির মধ্যে দিয়ে বহুজাতিক সংস্থাগুলোকে ভারতবর্ষের বাজার

ট করবার যে সুযোগ তৈরি করে দেওয়া হয়েছে, তারই ফলে আজকে এই অবস্থা সৃষ্টি য়েছে। একজন বিধায়ক বলছিলেন যে, আমাদের রাজ্যে মাত্র ১৬টি সংস্থা লাভজনক এবং ৫১টি সংস্থা লোকসানে চলছে। এটা কাদের জন্য হচ্ছে? কটন ইন্ডাস্ট্রি আজকে কাদের জন্য লোকসানে চলছে? আপনারা ভারতের বাজারে সিন্থেটিক কাপড় আমদানি করেছেন। এখন থেকে পাঁচ বছর আগে পর্যন্ত প্যান্ডেলগুলোতে সুতোর কাপড় দেখা যেত, কিন্তু আজকে প্রত্যন্ত গ্রামগুলোতেও দেখা যাচ্ছে প্যান্ডেলে ব্যবহৃত হচ্ছে সিন্থেটিক কাপড়। এক মিটার সিন্থেটিক কাপড়ের দাম যেখানে ৯ টাকা, সেখানে এক মিটার সুতির কাপড়ের দাম ১৫ টাকার কম নয়। তার ফলে আজকে সুতি কাপড় মার খাচ্ছে এবং সেটা আপাদের আশীর্বাদে। আমাদের দেশে ৭৩টি পাটকল আছে এবং তার মধ্যে ৫৯টি পাটকল পশ্চিমবঙ্গে। কেন্দ্রীয় সরকার বলছেন যে, পশ্চিমবঙ্গে এই শিল্পে কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। কিন্তু গোটা ভারতবর্ষে কোথায় আছে এখানকার মতো অবস্থা? হুগলি নদীর দু'ধারে ৪ কিলোমিটারের মধ্যে দুটি হাইওয়ে রয়েছে, রেল ব্যবস্থা রয়েছে। পৃথিবীর কোনও দেশে এরকম সুযোগ রয়েছে? কাজেই এটা শিল্পের সম্ভাবনাময় জায়গা। পশ্চিমবঙ্গের এই পাটশিল্পে ২.৫ লক্ষ শ্রমিক রয়েছেন, ৪০ লক্ষ পাট চাষী রয়েছেন এবং তার সঙ্গে আরও ৪০ লক্ষ ক্ষেতমজুর রয়েছেন। অথচ সেই শিল্পকে আজকে ধ্বংস করে দেওয়া হচ্ছে। এর জবাব দিতে হবে আপনাদের। আজকে ১ কোটি গাঁট পাট উৎপন্ন হচ্ছে আমাদের দেশে। আমাদের দেশে পাটকলগুলো যদি ১২ মাস খোলা থাকে তাহলে ৮০-৮৫ লক্ষ গাঁট পাট প্রয়োজন।

[4-00 — 4-10 p.m.]

১৫ লক্ষ গাঁট এবারে বেশি উৎপাদন হয়েছে। গত বছরেও ১৫ লক্ষ গাঁট বেশি উৎপাদন হয়েছিল। প্রয়োজনের তুলনায় উৎপাদন বেশি হলে বাজার পড়ে যায়। স্বাভাবিকভাবেই পাটের বাজার নেই। যারা গায়ের রক্ত জল করে পাট উৎপাদন করেছে তারা সেই পাট বিক্রি করতে পারছে না। যেখানে আমাদের রাজ্যের কৃষকরা পাট বিক্রি করতে পারছে না সেখানে এই বছর কেন্দ্রীয় সরকার জে. সি. আই-এর মাধ্যমে বিদেশ থেকে পাট আমদানি নীতি গ্রহণ করলেন। আপনারা বিরোধিতা করতে পারলেন না? আপনারা তো বাংলার কথা বলেন, বাংলার জন্য কাঁদেন, বাংলার জন্য বুক ফেটে যায়, বাংলার জন্য কিছু বলতে পারলেন না? ৮০ লক্ষ পাট চাষী, তাদের আজকে কি অবস্থা। আজকে বিদেশ থেকে পাট আমদানি করা শুরু হয়েছে। আমি ১৫ই ডিসেম্বর পেট্রোপোলের বর্ডারে গিয়েছিলাম, সেখানে দেখি ১০০টির বেশি গাড়ি বাংলাদেশ থেকে পাট নিয়ে ঢুকছে। বাংলাদেশের চেয়ে আমাদের এখানকার পাটের কোয়ালিটি খারাপ নয়। আমাদের এখানে যে পাট উৎপাদন হয় সেটা টি.ডি.-৫ এর চেয়ে ভাল। আজকে

আমাদের এখানে পাট চাষীরা ধ্বংসের মুখে। আমাদের এখানে পাট চাষ উদ্বৃত্ত হচ্ছে সেখানে কেন বিদেশ থেকে আমদানি হবে? তাহলে আমাদের পাট চাষীদের কি হবে? আমাদের এখানে আড়াই লক্ষের বেশি চট শিল্পের শ্রমিক রয়েছে। বাংলার এই শিল্পকে তারা ধ্বংস করে দিতে চাইছেন। সিন্থেটিককে সাহায্য। করে বাংলার এই শিল্পকে ধ্বংস করে দিতে চাইছেন। আমি বলব শিল্পের যথেষ্ট ইনফ্রাস্টাকচার আছে আমাদের এই পশ্চিমবাংলায়। এই রকম পৃথিবীর কোথাও আছে কিনা সন্দেহ। যে কথা আমি বললাম, গঙ্গার দু-পাশ দিয়ে রেল লাইন আছে, দু-পাশ দিয়ে হাইওয়ে আছে, ট্রান্সপোর্টের সুবিধা আছে, অথচ আমাদের হলদিয়াকে ১০ বছর ঝুলিয়ে দিলেন। আজকে হলদিয়া প্রকল্প ব্যাপকভাবে শুরু হয়েছে। কোনও কারণ না দেখিয়ে ১০ বছর আমাদের পেছিয়ে দিলেন। আজকে আমাদের এখানে ভয়ংকর বন্যা হল, কৃষকদের ক্ষয়ক্ষতি হল। বাংলার মানুষকে বাঁচাবার জন্য আমরা দিল্লিতে গিয়ে ধর্না দিয়েছিলাম। আমাদের বামফ্রন্টের সমস্ত বিধায়ক গিয়েছলেন সেই ধর্নায়। সেই দিন আমরা কি দেখলাম? বাংলার নাগিনী, ভারতবর্ষের নাগিনী সাপের মতো ফণা তুলে ৩৫৬ ধরা ৩৫৬ ধারা করছেন। বাংলার মানুষের জন্য একবারও কোনও কথা বললেন না। আপনাদের তো এক গন্ডা মন্ত্রী আছেন, বাংলার জন্য একবারও কোনও কথা বললেন না? বাংলার এই ভয়াবহ বন্যার জন্য সাহায্য করার ব্যাপারে একবারও বললেন না? অপর দিকে কি দেখতে পাচ্ছি? গুজরাটে ভয়াবহ ভূমিকম্প হল, এখানকার দূর্দশাগ্রস্ত মানুষের জন্য এবং সেখানকার মানুষের টি. ভি., ফ্রিজ নষ্ট হয়েছে তার ক্ষতিপূরণ দেবার জন্য কেন্দ্রীয় সরকারের টাকা আছে, পশ্চিমবাংলার কৃষকদের ফসল নষ্ট হয়ে গেছে, ঘরবাড়ি নষ্ট হয়ে গেছে, মানুষ মারা গেছে, তাদের জন্য টাকা নেই। এবারে আমি অ্যাগ্রিকালচার স্ট্যান্ডিং কমিটিতে বলেছিলাম এবারে বীজে যে ভরতুকি দেওয়া হয় সেই ভরতুকির পরিমাণ বাড়ানো হোক। আমাকে জানানো হল যে ভরতুকি বেশি দিতে গেলে কেন্দ্রীয় সরকারের পারমিশন নিতে হবে। এই বছর আমরা বেশি পরিমাণ ভরতুকি চেয়েছিলাম সেটা দেওয়া হল না। কেন্দ্রীয় সরকারের কাছে ভরতুকি জন্য চাওয়া হয়েছিল কে.জি প্রতি ৪ টাকা। পশ্চিমবঙ্গ সরকার টাকা দেবে ভরতুকির জন্য, কৃষকরা বীজ পাবে সেখানেও আইনে বাধা দিলেন কেন্দ্রীয় সরকার। আজকে বন্যার মধ্যে পশ্চিমবাংলার কৃষককে মিনিকিট দেওয়া হল এবং নূন্যতম ভরতুকি কে.জি প্রতি ২ টাকা দিয়ে কৃষকদের বীজ দেওয়া হল। আজকে কেন্দ্রীয় সরকারের শিক্ষা ব্যবস্থাটা কি? ভারতবর্ষের শিক্ষার অবস্থাটা কোথায় সেটা তো বললেন না?

সেকথা তো বললেন না? গোটা পৃথিবীতে নিরক্ষর মানুষের সংখ্যা একশ কোটি, তার ৫০ কোটি ভারতবর্ষে। এটা নিশ্চয়ই আনন্দের বিষয় নয়, এটা নিশ্চয়ই চিৎকারের বিষয় নয়। নিরক্ষরতার দিক থেকে ভারতবর্ষ বিশ্বের দরবারে প্রথম স্থান অধিকার করেছে। এটা আপনাদের অপশাসনের ফল। পৃথিবীর কোনও দেশে, কোনও সভ্য দেশে

সিম্বল নিয়ে ভোটে দাঁড়ায় না, নামটা লেখা থাকে। আমাদের দেশে এই ভাবে সিম্বল নিয়ে কেন ভোট হবে? তার কারণ, এদেশে ৫০ কোটি মানুষ নিরক্ষর। তারা লিখতে পড়তে পারে না। কেন ভারতবর্ষে ৫০ কোটি মানুষ নিরক্ষর, তার জবাব দেবেন না? এই অবস্থায় এই রাজ্যে আমরা ৭২ পারসেন্ট মানুষকে সাক্ষর করেছি। ভারতবর্ষ থেকে বেশি বেশি করে বিশ্ব সুন্দরী হচ্ছে, এটাই আপনাদের সাফল্য। সাম্রাজ্যবাদী দেশগুলোর কসমেটিক প্রোডাক্টস যাতে বেশি করে ঢোকাতে পারে, ভারতবর্ষের মানুষ আরও বেশি করে কসমেটিক প্রোডক্টস কিনতে পারে, তারজন্যই ভারতবর্ষ থেকে বেশি বেশি করে মেয়েদের নিয়ে গিয়ে তারা বিশ্বসুন্দরী করে দিচ্ছে। আমি মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধিদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপককুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই ব্যয় মঞ্জুরি প্রস্তাবের বিরুদ্ধে আমার বক্তব্য রাখছি। মাননীয় অর্থমন্ত্রী লম্বা বাজেট বিবৃতি দিয়েছেন, এটা পড়তে তার ১ ঘন্টা ১৫ মিনিট সময় লেগেছে। এত বড় বাজেট বিবৃতি ব্যয় মঞ্জুরি বরাদ্দের জন্য অপ্রয়োজনীয় বলে মনে হয়। যাই হোক, তিনি এটা নির্বাচনী বিবৃতি দিয়েছেন। ভারতবর্ষে সমস্ত রাজ্যে তা সেটা কৃষি হোক, শিল্প হোক বা কর্মসংস্থান হোক, তিনি প্রথম স্থান দাবি করেছেন। তিনি অবশ্য দুটো ব্যাপারে দাবি করেননি। তার একটা হচ্ছে, গণপিটুনিতে হত্যা। এটাতে ভারতবর্ষের সমস্ত রাজ্যের মধে। পশ্চিমবঙ্গ প্রথম স্থানে আছে। গত চার বছরে, গড়ে বছরে ২১২ জন গণপিটুনিতে মারা গেছে। আর একটা যেটা হচ্ছে, আত্মহত্যা। ন্যাশনাল ক্রাইম রেকর্ডস ব্যুরোর যে সর্বশেষ রিপোর্ট, তা থেকে দেখছি, ভারতবর্ষে সমস্ত রাজ্যের মধ্যে আত্মহত্যায় পশ্চিমবঙ্গ প্রথম। এর মধ্যে একটা বিরাট সংখ্যক লোক হচ্ছে তারা বন্ধ কলকারখানার শ্রমিক এবং চাকুরি না পাওয়া বেকার। যাই হোক, আমি স্মরণ করিয়ে দিতে চাই, এই বাজেট পেশ হয়েছিল ১৬ তারিখে। তার আগের দিন ১৫ তারিখে ভারতবর্ষের প্রধানমন্ত্রী, অটল বিহারী বাজপেয়ী অর্থনৈতিক সংস্কারের ব্যাপারে তার সুচিন্তিত বক্তব্য রেখেছিলেন। সেখানে আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী যে বিকল্প অর্থনীতির দাবি করেছেন, আমি একটা একটা করে সবই পরে বলব, তার সবগুলো অটল বিহারী বাজপেয়ীর বক্তৃতায় স্থান পেয়েছে। ১৯ তারিখে সংসদের অধিবেশনে মাননীয় রাষ্ট্রপতি যে ভাষণ রেখেছেন, তাতে তিনি বলেছেন, ভারতের অর্থনীতির বিশ্বমানের দিকে এগোচ্ছে। ভারতবর্ষ এখন দ্রুততম বিকাশশীল দেশগুলোর অন্যতম। আগামী ১০ বছরে দেশে অর্থনৈতিক বিকাশের হার দাঁড়াবে নয় শতাংশ। মাননীয় রাষ্ট্রপতি এই বিকাশে ভারসাম্য বজায়ের কথা বলেছেন। কাজেই, মাননীয় অর্থমন্ত্রী উদারীকরণ, বিশ্বায়নের মাধ্যমে ভারতবর্ষের অর্থনীতি সম্বন্ধে যে অনধিকার চর্চা করেছেন, তার কোনও ভিত্তি নেই। তিনি এই চর্চা করেছেন একেবারে

অনধিকার চর্চা। এই চর্চার মাধ্যমে একটা পাড়ায় অনেক প্রতিবেশির মধ্যে যিনি দরিদ্র্যতম, তার থেকে যারা অনেক বেশি ধনী তাদের যদি জ্ঞানদান করেন কি করে ধনী হওয়া যায়, সেই জ্ঞানটাই দেবার চেষ্টা করেছেন তিনি।

[4-10 — 4-20 p.m.]

তাই মহারাষ্ট্র, গুজরাট, অন্ধ্র, কর্ণাটক, তামিলনাড়ু এইসব রাজ্যে যেখানে বিভিন্ন রাজনৈতিক দলের সরকার রয়েছে সেখানে তারা এই বিশ্বায়ন এবং উদার নীতির মাধ্যমে দ্রুত গতিতে এগিয়ে চলেছে তারা এই বিশ্বায়ন এবং উদার নীতির সমালোচনা করে পিছিয়ে পড়তে রাজি নয়। তারা এর পূর্ণ সুযোগ গ্রহণ করেছে ও করছে। এবং এই ভাবেই এগিয়ে যাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি আমাদের অর্থমন্ত্রী যা বলবার চেষ্টা করেছেন তাতেও কিন্তু তিনি প্রকাশ্যে অস্বীকার করলেও প্রকারান্তরে স্বীকার করতে বাধ। হয়েছে, উদার নীতির সুযোগ নিয়েই বিশ্বায়নের সুযোগ নিয়েই যেটুকু অগ্রগতি হচ্ছে শিল্পে হোক বা কৃষিতে তিনিও সেটা লাভ করেছেন। অর্থমন্ত্রীর বিকল্প অর্থনীতিতে যে মূল কথাগুলি আছে উৎপাদন ও কর্মসংস্থান বৃদ্ধি করা, এর জন্য সর্বক্ষেত্রে যেখানে বাজার ব্যবস্থা অক্ষম বা অসম্পূর্ণ এবং পরিকাঠামো বা পরিষেবার মতো ক্ষেত্রের সঙ্গে যুক্ত হয়ে অছে সমাজের ব্যাপক অংশ সেখানে প্রয়োজন হবে সামাজিক উদ্যোগ গ্রহণের। দক্ষতা বৃদ্ধির কারণেই, এই সামাজিক উদ্যোগের ক্ষেত্রে প্রয়োজন হবে যথোপযুক্ত বিকেন্দ্রীকরণের। এটাতো ভারতবর্ষের নীতি, ভারত সরকার কোথায় বলেছে উৎপাদন কমিয়ে, বেকারি বাড়িয়ে, বিকেন্দ্রীকরণ না করে অর্থনীতির উন্নয়ন বাড়ানো যাবে? এই ব্যাপারে ১৫ তারিখে প্রধানমন্ত্রী অটল বিহারী বাজপেয় পরিষ্কারভাবে বলেছেন। দ্বিতীয়ত, তিনি বলেছেন, অর্থনীতির ক্ষেত্রে বিদেশি পুঁজির বিষয়েও এই সামাজিক ভারসাম্য বজায় রেখে দেশের সাধারণ মানুষের স্বার্থে এবং পারস্পরিক প্রয়োজনে নির্দিষ্ট ক্ষেত্রে বিদেশি পুঁজির প্রয়োজন হতে পারে, নির্বিচারে নয় ; অর্থাৎ যত্রতত্র ঢুকে পড়তে না পারে এই কথা প্রধানমন্ত্রী বলেছেন। এটা তো কেন্দ্রের যে বড় রাজনৈতিক দল বি. জে. পি. তাদের কর্মসূচি, তাদের স্বদেশি জাগরণ মঞ্চ থেকেই বলছেন স্বদেশি শিল্পবাণিজ্যকে রক্ষা করতে হবে, তার জন্য উপযুক্ত রক্ষাকবচ দিতে হবে। তবে আমাদের অর্থমন্ত্রী কিন্তু বিদেশি পুঁজি এখানে আনবার জন্য গত ১৫ বছর ধরে বিগত মুখ্যমন্ত্রী যখন বিদেশে গিয়েছেন, বিদেশে গিয়ে তিনি নিশ্চয় স্বদেশি পুঁজি ধরে আনতে যেতেন না, বিদেশি পুঁজি ধরে আনতে যেতেন। এই যে মিৎসুবিসি নিয়ে বলছেন এটা তো বিদেশি পুঁজি, বক্রেশ্বরের কথা ছেড়েই দিলাম, গড়িয়াহাটে যে উড়ালপুল হবে, সেটা ছাড়াও আর দু-তিনটি উড়াল পুল হবে, এটা তো জপানের টাকায়, বিদেশি পুঁজি খরচ হবে। বিদেশি পুঁজি যে আর্কষণ করতে পারছেন না তার কারণ এখানে পরিকাঠামো নেই। সেটা

অন্যান্য উন্নতশীল রাজ্যগুলিতে আছে। তারপরে বলেছেন, গণ বন্টন ব্যবস্থায় রাষ্ট্রায়ত্ত সংস্থাকে শক্তিশালী করতে হবে। গণ বন্টন ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য প্রধানমন্ত্রী নূতন যোজনা ঘোষণা করেছেন, তাতে বলা হয়েছে সবচেয়ে গরিব যারা তাদের ২ টাকা কে. জি. চাল আর ৩ টাকা কে. জি. গম দেওয়া হবে। তার মধ্যে পশ্চিমবাংলায় কোটা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি ৮ লক্ষ, কিছু দিন আগে এখানে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী শান্তাকুমার তিনি এসেছিলেন, তিনি বলে গিয়েছিলেন, পশ্চিমবাংলার সরকার ৮ লক্ষ পরিবারকে চিহ্নিত করার কাজে একটুও এগোয়নি। এটা আটকে দিয়েছে পশ্চিমবঙ্গ সরকার। উনি এখানে ভূমিসংস্কারের কথা বলেছেন, ভূমিসংস্কার পাঞ্জাব হয়েছে, হরিয়ানাতে হয়েছে, পশ্চিমববেঙ্গও হয়েছে, পশ্চিমবাংলায় সবচেয়ে ভাল হয়েছে যা কোথাও হয়নি। পশ্চিমবাংলায় যদি ভালই হবে, তাহলে পাঞ্জাব হরিয়ানা থেকে ফুড কর্পোরেশনের মাধ্যমে প্রায় ১৪/১৫ লক্ষ টন চাল গম নিয়ে আসতে হয় কেন, রেশন দোকানের মাধ্যমে দেবার জন্য? যদি আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়ে যাই তাহলে ১৪/১৫ লক্ষ টন খাদ্যশষ্য কেন আনতে হয়? যার বদলে পাঞ্জাব হরিয়ানার কৃষকদেরকে কয়েক হাজার কোটি টাকা পাঠাতে হয়, যা ভোক্তাদের টাকা। গত ২৪/২৫ বছরে যা প্রায় ৭০/৮০ হাজার কোটি টাকা, যেটা এফ. সি. আই.-এর মাধ্যমে চলে গেছে পাঞ্জাব হরিয়ানায়। এই টাকা তারা তাদের শিল্পায়নের কাজে লাগাচ্ছে, এটা যদি পশ্চিমবাংলায় থাকত তাহলে পশ্চিমবাংলার শিল্পায়ন হোত।

আর সব শেষে তিনি বলেছেন কালো টাকা উদ্ধার করে তা দিয়ে পরিকাঠামো নির্মাণ করতে হবে। এটা ভারত সরকার তো শুরু করেছিল কয়েকদিন আগে কলকাতা থেকে, শ্রাবণ টোডির বাড়ি থেকে এবং তার কাছে যে কাগজপত্র পাওয়া গেছে সেই সূত্র ধরে চন্দন বসুর কাছ থেকেও সেই উদ্ধারের কাজ শুরু হয়েছিল। কিন্তু আপনারা এমন চেঁচামেচি শুরু করলেন এবং দিল্লিতে গিয়ে ধরাধরি করলেন যে, সেই কালো টাকা উদ্ধারের কাজ বন্ধ করে দেওয়া হল। আপনাদের ভাবের ঘরে চুরি আর বেশি দিন চলবে না। কাজেই এই অবস্থায় দাঁড়িয়ে আপনি যে বিকল্প অর্থনীতির কথা বলছেন সেই বিকল্প অর্থনীতি আপনিই মেনে চলেন না, সবচেয়ে বেশি ব্যতিক্রম আপনিই করছেন। এই সব বিকল্প অর্থনীতির কথা ছেড়ে দিন, আজকে আসুন, মহারাষ্ট্র, গুজরাট, অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু ও অন্যান্য রাজ্যগুলো যেভাবে এগোচ্ছে তার জন্য উপযুক্ত পরিকাঠামো গড়ে তুলি এবং রাজনৈতিক সমস্ত রকম দ্বিচারিতাবদ্ধ করে বিদেশি পুঁজি বা ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট আহ্বান করার চেষ্টা করি। কারণ বিদেশি পুঁজি ছাড়া উন্নতি সম্ভব নয়। পুঁজি বিনিয়োগের জন্য সারা দেশে যে সার্ভে করা হয়েছিল ১৯৯৮-৯৯ সালে তাতে দেখা যাচ্ছে ভারতবর্ষে ২৫টি রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের অবস্থান হচ্ছে তেইশটি রাজ্যের নীচে, অর্থাৎ ২৪তম স্থানে, নীচের দিক থেকে ; স্বাচ্ছল্য সূচক বিষয়ে চতুর্দশ স্থানে পুঁজি

নিয়োগে, নীচের দিক থেকে ; শিল্প সম্পর্ক বিষয়ে দ্বাদশ স্থানে ; শ্রম দিবস নষ্টে আমরা প্রথম ; রুগ্ন শিল্পে আমরা প্রথম। মোটর সাইকেল মালিকানায় পশ্চিমবঙ্গ হচ্ছে প্রথম, নীচের দিক থেকে ; নীট কেন্দ্রীয় ঋণে দ্বিতীয়, পলিটেকনিকে দ্বিতীয়, নীচের দিক থেকে ; রাজস্ব খাতে ঘাটতি তৃতীয়, গ্রামীণ বৈদ্যুতিকরণে পশ্চিমবঙ্গ তৃতীয়, টেলি যোগাযোগে পশ্চিমবঙ্গ তৃতীয়, টি. ভি.-র মালিকানা পশ্চিমবঙ্গ তৃতীয়, সবগুলোই নীচের দিক থেকে ; হাসপাতাল প্রতি লোকের সংখ্যা—এখানে আপনারা বড় বড় কথা বলেন—সেখানে আপনারা চতুর্থ স্থানে আছেন নীচের দিক থেকে ; পুঁজি নিয়োগে পশ্চিমবঙ্গের স্থান নেই বললেই চলে। আয়কর তল্লাসির ফলে যে সমস্ত কাগজপত্র পাওয়া গেছে তাতে দেখা যাচ্ছে সি. পি. এমের নেতাদের কাছে যারা সরাসরি যেতে পারেন না, তারা শ্রাবণ টোডির মাধ্যমে একটা প্রণামী দিয়ে যেতে হয়। এই প্রণামী কিভাবে ভাগ হয় সেটা আমরা জানি না। উদীয়মান শিল্পে দক্ষ শ্রমিকের অভাব আছে। বড় বড় কারখানার চিফ এক্সিকিউটিভ অফিসারদের মধ্যে একটা সার্ভে করা হয়েছিল, তারা বলছেন শিল্পে বন্ধুত্বপূর্ণ পরিবেশ এখানে নেই, পরিকাঠামোর অভাব আছে, রাস্তা আছে কিন্তু গাড়ি চলে না এবং চললেও ধীরগতিতে চলে। একাদশ অর্থ কমিশন পশ্চিমবঙ্গ সম্পর্কে বলেছে ১৯৯৯-২০০০, মোট অনুমোদিত রাজস্ব বাবদ পাওয়া গেছে ১১,৪৬৬ কোটি টাকা, আর খরচ হয়েছে ১৮ হাজার কোটি টাকা, রাজস্ব খাতে ঘাটতি ৬,৫৩৪ কোটি টাকা। দেখা যাচ্ছে সর্বোচ্চ ঘাটতি হয়েছে পশ্চিমবঙ্গে।

[4-20 — 4-30 p.m.]

[* * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * *] আমি অনেক সিনিয়ার লোককে, সর্বোচ্চ লোককে জানিয়েছি, কিন্তু ফল হয়নি। এটা তো টেস্ট অডিট, আরও অডিট হলে কত রাজস্ব আদায় হয়নি বোঝা যেত। কেটা উদাহরণ দেব দক্ষিণ ২৪ পরগনায় জমি রেজিস্ট্রেশন কিছু হয়েছে দিল্লিতে, কিন্তু বারাসাতে। সেখানে স্ট্যাম্প ডিউটি এবং রেজিস্ট্রেশন ফি কয়েক কোটি টাকা ফাঁকি গেছে। এটা শুধু একটামাত্র জেলায়, সব জেলা, কলকাতা ধরলে কত শত কোটি টাকা ফাঁকি গেছে ধরা যেত।

**মিঃ ডেপুটি স্পিকার :** এটা বাদ যাবে। যতক্ষণ না সি. এ. জি. রিপোর্ট হাউসে পেশ না হবে ততক্ষণ বলা যাবে না।

**শ্রী দীপককুমার ঘোষ :** স্যার, এটা তো আমাদের আলোচনার জন্যই দেওয়া হয়েছে। যা হোক, যা রিপোর্ট পেয়েছি তাতে দেখা যাচ্ছে গাফিলতির জন্য ৯৫৬ কোটি

Note : * Expunged as ordered by the Chair.

টাকা রাজস্ব আদায় হয়নি, সর্বোচ্চ স্তরে জানিয়েও কোনও ফল হয়নি। আর্থিক ঘাটতি জি. এস. ডি. পি. এখানে ৯.৩ পারসেন্ট, উড়িষ্যা বাদে সব রাজ্যকে হারিয়ে দিয়েছেন। ১৯৯৯-২০০০ সালে দসম অথ কমিশন পশ্চিমবাংলাকে মধ্য আয় যুক্ত রাজ্য বলেছিল। কিন্তু একাদশ অর্থ কমিশন বলল নিম্ন আয়ের মধে। আমরা পড়ে গেছি। ঋণ ৪,৮৮১ কোটি টাকা, সুদ দিতে হচ্ছে ২,৪১০ কোটি টাকা। ১৯৯৮-৯৯-তে ছিল ৩,০০৮ কোটি টাকা। একাদশ অর্থ কমিশনে অর্থ বরাদ্দ হয়েছে ৩০,৫৪২ কোটি টাকা, দশম অর্থ কমিশনে ছিল ১৫,৪১৬ কোটি টাকা। অর্থাৎ দ্বিগুণ বাড়ানো হয়েছে, পশ্চিমবঙ্গের ঘাটতি মেটানোর জন্য যদি আর্থিক নিয় শৃঙ্খলা বজায় রাখতে পারে। আমরা জানি অর্থ কমিশনের বরাদ্দ নির্ভর করে জনসংখ্যা, জনপ্রতি আয়ের উপর ভিত্তি করে। এর উপরে গ্রান্টটা দেওয়া হয়েছে পশ্চিমবঙ্গকে নিম্ন আয়ের অবস্থা থেকে তোলবার জন্য। অর্থাৎ, পশ্চিমবঙ্গকে আপনারা নিম্ন আয়ের মধ্যে নিয়ে গেছেন, এই কৃতিত্ব একাদশ অর্থ কমিশন স্বীকার করতে বাধ। হয়েছে। এই টাকা যদি সময় মতো না আসে তাহলে আপনি এপ্রিল মাসে সরকারি কর্মচারিদের বেতন দিতে পারবেন না। সরকারি ৪৮টি সিল্পে ক্ষতি হয়েছে ৪৬৩ কোটি টাকা। ৫২টি গত ১৪ বছর ধরে অ্যানুয়াল রিপোর্ট তৈরি করেনি। এই অবস্থায় আমরা কোথায় আছি বলা যাবে না। আপনি বললেন ১০০ পারসেন্ট বৈদ্যুতিকরণ করে দেবেন। এখন আছে ৭৭ পারসেন্ট। গত ৫ বছরে করেছেন ১ পারসেন্ট, আর আগামী ৫ বছরে বাকি ২৩ পারসেণ্ট করে দেবেন? এক দিকে দাবি করছেন প্রচুর গরু বেড়েছে, ইত্যাদি ইত্যাদি। ইকনমিক রিভিউ রিপোর্ট দিচ্ছে (৩১ পাতা) ঘি-এর উৎপাদন, চকোলেটের উৎপাদন এবং এমনকি সুরভি দুধের উৎপাদন কমে গেছে। একটা জিনিসের উৎপাদন শুধু বেড়েছে। সেটা হচ্ছে গন্ডার। গরু মরা জঙ্গলে শুধু গন্ডার বেড়েছে তাই নয় বাইরেও এই সমস্ত গন্ডারেরা ঘুরে বোড়াচ্ছে। এই কথা বলে ব্যয় মঞ্জুরিকে বিরোধিতা করে আমার বক্তব্য সেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা কথা বিনীত ভাবে জানতে চাই যে যে সি. এ. জি. যে রিপোর্ট এখানে বলছেন যে আলোচনা করা যাবে না। এটা তো ডিস্ট্রিবিউট করা হয়েছে। পি. এ. সি.-তে আলোচনা না করে, আলোচনা করা যাবে না, আমি একটা সবিনয়ে বলতে চাই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সি. এ. জি. রিপোর্ট দিলে পি. এ. সি.-তে যায়। হ্যাঁ, আমি কাল রুলিং দিয়েছিলাম যে পি. এ. কমিটিতে আলোচনা না হলে, সি. এ. জি. রিপোর্ট প্লেস হলেও তা নিয়ে আলোচনা করা যাবে না।

[4-30 — 4-40 p.m.]

**श्री राम जनम मांझी** : आदरणीय डिपुटी स्पिकर सर, अर्थ मंत्री जो बजट पेश किए है २००१-२००१ के लिए मै इसका विरोधिता करते हूए २-४ बातें सदन के सामने रखना चाहता हूं। सर पहले भी वो इस तरह का बजट पेश किए है। इस बजट में उन्होंने कल-कारखानों की जो समस्या है इस बजट मे इसका कोई उल्लेख नही है। सरकार इस समस्या पर कोई नजर नहीं दिया है। वित मंत्रीने बन्द कल-कारखानों के बेकार हो गए मजदुरों के बारे मे एक भी शब्द कहना मुनासिब नहीं समझे। आज मजदुर भुखमरी का शिकार हो रहे है और यहां श्रम मंत्री सो रहे है। तो क्या इसके बाद भी इस बजट का समर्थन करना होगा।

मै श्रम मंत्री से जानना चाहता हूं कि इन मजदुरों के बारे मे सरकार क्या सोच रही है। मै किस आधार पर इस बजट का समर्थन करु। आज गावों मे जो लोग रहते है वहां जो हेल्थ सेन्टर है उस हेल्थ सेन्टर की क्या अवस्था है इस बारे में आप एक बार भी नजर दिए है उसमें न दवा की व्यवस्था है न डाक्टर की। न तो रुम की सही व्यवस्था है और न ही नर्स की व्यवस्था है। वहां कोई दवाई की व्यवस्था किए है। तो इस तरह से हेल्थ सेन्टर रहा है। वहां पर इलाज की कोई व्यवस्था नही है। इसलिए मै इस बजट का विरोध कर रहा हूं। आज रास्ता की समस्या है। रोड का क्या हाल है वह किसी से छिपा हुआ नहीं हो? मेरा इलाका शिल्पाचंल है वहा के रोड की हालत और भी अधिक गंभीर है। बड़े बाहनो का आना जाना होता है लोगों मे हमेशा एक डर बना रहता है कि कब एक्सीडेन्ट हो जाएगा। ये सब रास्ता सायकिल और पैदल लोगों को चलने के लायक भी नही है। कभी कभी पता ही नही चलता है कि रास्ता कहा है। गाड़ी वाले यहा आने से घबराते है जिससे शिल्पाचंल के लोगों को काफी परेशानी होती है। आज आप २३-साल २४ साल से शासन में है बेकारों के लिए कभी कुछ सोचा है। १९७७ के पहले कितना बेकार था और आज कितना बेकार है। आप तो हमेशा हिसाब देते है १९७७ के पहले का इस बारे मे भी १९७७ के पहले की स्थिति बताए हाउस मे।

आज मजदूरो के साथ खिलवाड़ किया जा रहा है। आप लोगो को तो शार्म आनी चाहिए। कहते है सर्वहारा की सरकार है, मजदूरों की सरकार है। जो पहले

काम करते थे उस मजदूरों को आज भुखमरी का शिकार बनना पड़ रहा है। उसके बारे मे आपकी सरकार एक बार भी सोचा है। आप तो कहते थे ४० लाख बेकार को काम देगे। आज लाखों मजदूर बेकार पड़े है। जिन्हे काम करने की क्षमता है। और अभी भी मिल मजदूरों के रुप में काम कर रहे थे। आप कहते है कि मजदूरो की हितैशी है। इसी का यह नतीजा है। जिसमे पी०एफ० और ग्रेच्युटी का ७५ करोड़ रुपया, १९९९ साल में इ०एस०आई के अन्दर ७५ करोड़ रुपया मिल मालिकों द्वारा जमा नही दिया गया। जिसमें ३८ लाख रुपया पी०एफ० का और ३ करोड़ १९ लाख रुपया ग्रेच्युटी का पैसा नही दिया गया है। और आज वो कारखाना बन्द कर रहे है। सरकार मूक दर्शक बनी हूई है। आज देखा जा रहा है पहले मिल मालिक और प्रबन्धन की ओर से मिल में लाक-अप किया जाता है। कुछ दिन लाक-आप रहने के बाद प्रमोटर उसमें बिल्डिंग बनाने का का काम शुरु कर देते है। मै जानना चाहता हूं कि इन छोटे बड़े कारखाने जो बन्द हो गए है, वहा अभी भी मजदूरों का पी०एफ० ग्रेच्युटी बाकी है उस इन्डसिट्रियल एरिया मे प्रमोटर बिल्डिंग बना रहे है क्या सरकार को भी इसमें कोई दिलचस्पी है क्या। सरकार क्या कर रही है कुछ समझ मे नही आता है। डनलपमे आपकी भूमिका हमलोग देखा चुके है। वी०आई०एफ०आर० के तहत आप १० साल से क्या कर रहे है यह देख चुका हूं। वहा मजदूर भुखमरी का शिकार हो रहे है। वी०आई०एफ०आर० वहां पैसा इन्भेष्ट किया है। सर, मै आपके माध्यम से जानना चाहता हूं ई०एस०आई मजदूरो की उपेक्षा क्यो कर रही है। आज मजदूरों के इलाज के लिए बेड नही मिलता है। मै श्रम मंत्री से पुछता हूं कि आप इ०एस०आई के जेनरल हास्पीटल में इलाज कराना होगा तो, कराएगे तो। आज मजदूरों की जिन्दगी के साथ खिलवाड़ किया जाता है।

वित मंत्री ने इस बजट मे एक भी वैसा काम का आशवासन नही दिया है जिससे मजदूरों को कोई राहत मिले। इन्ही सब कारणों के कारण मै इस बजट का बिरोध कर रहा हूं। यह बजट मम्पूर्ण मिथ्या बजट है इसलिए इस बजट का विरोध करते हूए एवं कट-मोशन का समर्थन करते हूए अपनी बात खत्म करता हूं।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ভোট অন অ্যাকাউন্ট উত্থাপন করেছেন। এই বাজেট ৪ মাসের জন্য। সম্ভবত তাই তিনি নতুন করে পরীক্ষা-নিরিক্ষা করেননি। আমরা এই বাজেট সমর্থন করছি খুব সহজ একটা

নিরিখে। সেই নিরিখ হচ্ছে আমরা ১৯৭৭ সাল থেকে বিধানসভার সদস্য হয়ে আসি। তখন পশ্চিমবঙ্গের জনসাধারণের মাথা পিছু আয় অত্যন্ত কম ছিল এবং দারিদ্র্য সীমার নীচে বাস করত শতকরা ৫০ জন মানুষ। কিন্তু বিগত ২৪ বছরে পশ্চিমবঙ্গে দারিদ্র্য সীমার নীচে বসবসকারী মানুষের সংখ্যা কমেছে শতকরা ২৬ জন। এবং এখানে সাধারণ মানুষের কাজ ছিল না, ক্ষেত-মজুরদের কাজ ছিল না, রুর‍্যাল প্রলেতারিয়েত যারা তাদের কোনও কাজ ছিল না, কিন্তু বিগত ২৪ বছরে তাদের কর্মসংস্থানের সুযোগ হয়েছে, ম্যান-ডেজ বেড়েছে। সেই কারণে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেটকে আমি সমর্থন করি। ইতিপূর্বে মাননীয় অসীমকুমার দাশগুপ্ত মহাশয় বাজেট নিয়ে পরীক্ষা-নিরিক্ষা করেছেন। কিন্তু এবারের বাজেটে পরীক্ষা-নিরিক্ষার সুযোগ কম। কারণ একটা রাজ্যে ওভার-ড্রফটিং-এর সুযোগ নেই, বাড়তি নোট ছাপানোর সুযোগ নেই। তাই তিনি কখনও ঘাটতি বাজেট, কখনও ঘাটতি শূন্য বাজেট করে পরীক্ষা-নিনিরক্ষা চালিয়েছিলেন। আমাদের দেশের অর্থনীতিকে চাঙ্গা করার জন্য। তাতে তিনি সফলও হয়েছিলেন এবং তার প্রমাণ পাওয়া য়ায় বিগত নির্বাচনগুলোতে বামফ্রন্টের জয়লাভের মধ্যে দিয়ে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় তিনি তার মুখবন্ধনীতে সুন্দর লিখেছেন। আমাদের কোনও কোনও বিরোধী বন্ধু আমাদের প্রতি সন্দিহান যে, আমরা নাকি বিশ্বায়ন বুঝি না, আমরা অবাধ বাণিজ্য-নীতি বুঝি না। অবাধ বাণিজ্য নীতির পরিমাণ কি হবে? অবাধ বাণিজ্য নীতির ফলে সাম্রাজ্যবাদী শক্তি যে কোনও সময়ে দেশের ভিতর ঢুকে পড়তে পারে, দেশের স্বাধীনতা, সার্বভৌমত্ব ক্ষুন্ন হতে পারে, অবাধ বাণিজ্য নীতির ফলে বহুজাতিক সংস্থাগুলোর অবাধে দেশের ভিতর অনুপ্রবেশ ঘটবে এবং তার ফলে দেশের অর্থনীতি বিপ্ন হবে এবং তার ফলে দেশের অর্থনীতি বিপন্ন হবে এবং রাজনৈতিক স্বাধীনতা অত্যন্ত বিপন্ন হবে—তিনি সেকথা স্পষ্ট উল্লেখ করেছেন। তিনি তার বক্তব্যে বলেছেন, আভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ বানাতে হবে। তার ফলে দেশের অর্থনীতি দাঁড়াবে। আমরা একটা উন্নয়নশীল দেশ, তার অর্থনীতিকে চাঙ্গা করতে গেলে বৈদেশিক সাহায্যের দরকার, ঋণ সহায়তার দরকার আছে। এবং এর সঙ্গে সঙ্গে তাদের যে প্রযুক্তি সেই প্রযুক্তি গ্রহণেরও দরকার আছে। তিনি স্পষ্টভাবে বলেছেন, আভ্যন্তরীণ সম্পদ সংগ্রহের উপর জোর দিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরেকটা বিষয় মাননীয় অর্থমন্ত্রীর কাছে বুঝে নিতে চাই—তিনি বলেছেন, বৈদেশিক লগ্নির ফলে যেভাবে আজকে বিদেশি দ্রব্য এখানে চলে আসছে তার সঙ্গে আমাদের দেশের শিল্পের সঙ্গে একটা প্রতিযোগিতা ঘটাতে হবে।

[4-40 — 4-50 p.m.]

তাদের সঙ্গে আমাদের দেশিয় শিল্পকে প্রতিযোগিতায় নামতে হবে। কিভাবে তা

হবে, অর্থনীতির প্রাথমিক ছাত্র হিসাবে সেটা আমি বুঝতে পারছি না। অসম প্রতিযোগিতা কিভবে হবে? ইউরোপের দেশগুলো এবং পাজানের মতো উন্নত সাম্রাজ্যবাদী অর্থনীতির সঙ্গে কি করে প্রতিযোগিতা হবে। অর্থনীতির ছাত্র হিসাবে আমরা জানি একটা দেশের অভ্যন্তরে মনোপলি ক্যাপিটালিস্ট বা একচেটিয়া মূলধনের জন্ম হয়ে গেলে সেখানে আর পারফেক্ট কমপিটিশন থাকে না, পারফেক্ট কমপিটিশন বিলুপ্ত হয়ে যায়। স্বভাবতই এ জায়গায় কি করে প্রতিযোগিতা হবে? এ ক্ষেত্রে ভারতবর্ষ যারা চালাচ্ছে তাদের বিরুদ্ধে সুস্পষ্ট রাজনৈতিক লড়াই পরিচালনা করতে হবে—যে কথা এক দিন পশ্চিমবাংলা থেকেই উচ্চারণ করেছিলেন ডঃ অশোক মিত্র। তিনি পরিষ্কার বলেছিলেন—ভারতবর্ষে আর্থিক বিভাজন ঘটাতে হবে, কেন্দ্র রাজ্য সমপের্কর মধ্যে পুনর্বিন্যাস ঘটাতে হবে। কেন্দ্র এবং রাজ্যের মধ্যে আর্থিক পুনর্বিন্যাসের দাবি জানিয়ে আমাদের রাজ্য থেকে যে লড়াই শুরু হয়েছিল সেদিন ভারতবর্ষের অকংগ্রেসি মুখ্যমন্ত্রীরা তাকে সমর্থন করেছিলেন। আজকে আমরা যে অবস্থায় এসে দাঁড়িয়েছি তাতে আজকে আবার নতুন করে সেই লড়াই শুরু করতে হবে। রাজনৈতিক লড়াই ছাড়া অর্থনৈতিক লড়াই করা যাবে না। কারণ পূর্বেকার কংগ্রেসি কেন্দ্রীয় সরকার এবং বর্তমানের বিজেপি জোট সরকার যে নীতি গ্রহণ করেছে তা হচ্ছে দেশকে বিক্রি করার নীতি। এই নীতির বিরুদ্ধে লড়াই করতেই হবে। লড়াই করতে গেলে, অবশ্যই রাজনীতিগত লড়াই করতে হবে। তা ছাড়া অন্য কোনও উপায় নেই। তার জন্য দেশের লক্ষ লক্ষ, কোটি কোটি মানুষকে সংগঠিত করতে হবে। দিল্লির শাসক শ্রেণী আমেরিকান সাম্রাজ্যবাদের কাছে নতজানু হয়ে আত্মসমর্পণ করেছে, এর বিরুদ্ধেই লড়াই চালাতে হবে। সুতরাং আমি আশা করব এই প্রতিযোগিতার ব্যাপরটা মাননীয় অর্থমন্ত্রী, আপনি একটু ব্যাখ্যা করবেন। আর একটা বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এটা একটু সমালোচনার মতো মনে হতে পারে। মাননীয় অর্থমন্ত্রী অনেক সময় আমার মনে হয়েছে আপনি পঞ্চায়েত ব্যবস্থাকে সর্বরোগহর মনে করছেন। কিন্তু প্রথম দুটো নির্বাচন পর্যন্ত আমাদের পঞ্চায়েতের যে চরিত্র ছিল আজ সে চরিত্রের কিছু পরিবর্তন ঘটে গেছে। পশ্চিমবাংলায় দীর্ঘদিন বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকার ফলে গ্রামাঞ্চলের ধনী কৃষকদের একটা বড় অংশ বামপন্থীদের মধ্যে ঢুকে পড়েছে। এক জন বন্ধু খুবই সঙ্গত কারণে বললেন, আজকে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতিতে ঠিকাদার রাজের উদ্ভব হয়েছে। ঘটনা, বিরোধী পক্ষ বলছে বলে অস্বীকার করা যায় না। ঠিকাদার-রাজের উদ্ভব হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহোদয়, আপনি বার বার বলেছেন, ঠিকাদার প্রথার বিলোপ করতে হবে। ঠিকাদার প্রথা চলবে না। গ্রামের মানুষের কর্মসংস্থানের জন্য মাঝের ঠিকাদার প্রথার বিলোপ করতে হবে, এটা চলবে না। এ কথা বার বার ঘোষণা করেছেন, কিন্তু তা কার্যকরি করতে পারেননি। পঞ্চায়েত ব্যবস্থা সর্বরোগহর নয়। বিকেন্দ্রীকরণের নামে পঞ্চায়েতের হাতে সমস্ত কিছু

কেন্দ্রীভূত করার মারাত্মক বাস্তব বিপদ াছে। আমি গ্রামাঞ্চলে কাজ করার ফলে দেখছি আজকে পঞ্চায়েত কোথায় চলে গেছে। গ্রামাঞ্চলে পঞ্চায়েতে সব জায়গায় শুধু বামফ্রন্টের প্রতিনিধিরাই নেই। অনেকেই আছে। অনেক জায়গায় আমরা দেখছি বন্যা নিয়ন্ত্রণ, উদ্ধার এবং ত্রাণের ক্ষেত্রে কি সর্বনাশা পরিস্থিতিরই না সৃষ্টি হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ত্বত্ত্ব গতভাবে পঞ্চায়েতকে সর্বরোগহর বলে মনে করছেন। পঞ্চায়েত উন্নয়ন ব্যয়ের শতকরা ৫০ ভাগ খরচ করলেও সেটাই শেষ কথা নয়। আমাদের পঞ্চায়েতকে কেন্দ্র করে সবকিছু করা সম্ভব নয়। আমাদের পঞ্চায়েত সোভিয়েত রাশিয়ার সোভিয়েত নয়। ওখানে গণকমিটি করে, সোভিয়েত করে পাঁচাশালা যোজনার কাজ হয়েছিল, অর্থনৈতিক বিকাশের কাজ হয়েছিল। আমাদের দেশে ধনতান্ত্রিক ব্যবস্থা অব্যাহত আছে। এই চৌহদ্দির মধ্যে দাঁড়িয়ে আমাদের পঞ্চায়েত ব্যবস্থা পরিচালনা করতে হচ্ছে। এটা আপনাকে বিবেচনা করতে হবে। এখানে উন্নতির কথা বলা হয়েছে। আমি বিরোধিদের কতা বাদ দিচ্ছি। ওরা হীন রাজনীতি করেন। আজকে শুধুমাত্র বিধানসভার সদস্য কে হবেন, এই দিকে তাকিয়ে ওদের রাজনীতি হচ্ছে। কে কোনও দলের তা বোঝা যায় না, কে কোনও দল করছেন তাও বোঝা যায় না। সুতরাং তাদের কাছে কোনও নীতির প্রশ্ন নেই, প্রতিবাদ তারা করতে পারে না। আজকে যখন পৃথিবী জুড়ে পেট্রো পণ্যের দাম বাড়ানো হল না, তখন ভারতবর্ষে বাড়ানো হল। এর ফলে জিনিসপত্রের দাম অগ্নিমূল্য হয়ে যাচ্ছে। এই সবক্ষেত্রে ওরা প্রতিবাদ করতে পারে না, এক্ষেত্রে একটি কথাও বলে না। ওদের নেত্রী শ্রীমতী মমতা ব্যানার্জি—নাম উচ্চারণ করা নাকি সঠিক হবে না তাই কেন্দ্রীয় রেলমন্ত্রী বলেই বলছি—এই এত বড় যে বন্যা হল সেই বন্যার সময়ে উনি একটি কথাও বলেছন? বন্যার্ত মানুষের জন্য কেন্দ্রের সহায়তার জন্য একবারও জোরদার দাবি করেছেন? বলুন না তৃণমূলের সদস্যরা, একবারও কোনও বিবৃতি টি. ভি. কিম্বা সংবাদপত্রে রেলমন্ত্রী দিয়েছেন? একবারও বলেননি। পশ্চিমবাংলার ২ কোটি বন্যা দুর্গত মানুষের জন্য কেন্দ্রের কাছে একটি পয়সাও চাননি, একটি কথাও উচ্চারণ করেননি। খালি ৩৫৬ ধারার স্বপ্ন দেখছেন, মহাকরণের মধ্যে সিংহাসনে বসার খোয়াব দেখছেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষ আগামী নির্বাচনে সেই স্বপ্নকে তছনছ করে দেবে। তখতে তাউসে বসার যে স্বপ্ন উনি দেখছেন পশ্চিমবাংলার মানুষ সেই স্বপ্নকে ভেঙে গুঁড়িয়ে দেবে। বাংলার মাটি দুর্জয় ঘাটি—এই কথাটা বুঝে নেবেন। আজকে ভাবতে অবাক লাগে যে কৃষির ক্ষেত্রে উৎপাদন বেড়েছে, এটা আমাদের গর্ব। মাঝখানে সর্বদলীয় প্রতিনিধিদের সঙ্গে আমি দিল্লি হয়ে হরিয়ানা এবং পাঞ্জাবে গিয়েছিলাম। সেখানে গিয়ে সেখানকার বিধায়কদের সঙ্গে আলোচনা হচ্ছিল। তাদের সমস্যা হচ্ছে, অতি উৎপাদনের সমস্যা। আমাদের এখানে বামফ্রন্টের জমানায় কৃষির ক্ষেত্রে অধিক উৎপাদন হচ্ছে, কিন্তু বাজার নেই, কৃষি পণ্যের বাজার নেই। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন জানাব, শুধুমাত্র

অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে আপনি আপনার সমস্ত রাজনীতিকে পরিচালনা করবেন না, রাজনৈতিক লড়াইয়ে পর্যবসিত করতে হবে। অর্থনীতি সুপারস্ট্রাকচার হচ্ছে রাজনীতি। পশ্চিমবাংলার চাষীরা যাতে ন্যায্য দাম পায় তার জন্য আপনি নেতৃত্ব দেবেন। এদের জন্য আপনাকে লড়াই করতে হবে রাজনৈতিক লড়াই, বাজারের জন্য লড়াই, বাজার পাইয়ে দেওয়ার লড়াই। পশ্চিমবাংলার কৃষকদের জন্য লড়াইতে রূপান্তরিত করুন। আপনার যে স্বচ্ছ দৃষ্টিভঙ্গি তা শুধুমাত্র অর্থগত দিকে সীমাবদ্ধ রাখবেন না। পশ্চিমবাংলার বামফ্রন্টকে রাজনৈতিক লড়াইয়ের মধ্য দিয়ে এগিয়ে চলতে হবে। এর আগেও আমরা দেখেছি, বিভিন্ন প্রশ্নে আপনি লড়াই করেছেন, মাশুল সমীকরণের প্রশ্নে আপনি লড়াই করেছেন, সার্থক নেতৃত্ব দিয়েছিলেন। পশ্চিমবাংলাকে বঞ্চনার বিরুদ্ধে আপনি যথাযথভাবে রুখে দাঁড়িয়েছিলেন। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যসমূহের অর্থমন্ত্রীদের মধ্যে আপনি বিশিষ্ট স্থান অধিকার করেছেন। কিন্তু এই একটি বিষয়ে অর্থনীতিবাদের চৌহদ্দির মধ্যে দাঁড়িয়ে থাকলে সমস্যার সমাধান হবে না। আজকে ট্রেড ইউনিয়নের যে সমস্যা, যারা ট্রেড ইউনিয়ন করছেন একটা সর্বনাশের পথে যাচ্ছেন, ট্রেড ইউনিয়নের আন্দোলনকে অর্থনীতির মধ্যে সীমাবদ্ধ রেখেছেন এবং তারই পরিণতিতে শ্রমিকরা আজকে প্রতিবাদ করতে পারে না, আন্দোলন করতে জানে না। এর ফলে তারা চরম মার খেয়ে যাচ্ছে। যেখানে রাজনীতি ছিল না আজকে সেখানে রাজনীতিহীনতা এসে গেছে। সুতরাং আমরা যতই বাজেট তৈরি করি না কেন সমস্যার সমাধান হবে না। আপনি যে দৃষ্টিভঙ্গি নিয়ে বাজেট তৈরি করেছেন—এর আগেও আপনি জয়ী হয়েছেন, জনমুখী হয়েছে এবং তার জন্যই বারবার বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে। সাংগঠনিক শক্তির সঙ্গে সঙ্গে জনকল্যাণমুখী যে নীতি সেই নীতিকে মানুষ সমর্থন করেছেন। আজকে যে ভোট অন অ্যাকাউন্ট বাজেট পেশ করেছেন তাতে বাড়তি কিছু বলার সুযোগ নেই, কর ধার্যেরও প্রশ্ন ওঠে না। কিন্তু এই অল্প সময় হলেও আপনার কাছে আমি একটি আবেদন রাখছি, কতকগুলি বিষয়ের উপর যাতে কর ধার্য করা যায়। তাদের রেহাই দিলে চলবে না। বড় লোকদের ক্ষেত্রে কোনও সমঝোতা নয়, পুঁজিবাদী শ্রেণীর সঙ্গে সমঝোতা করে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত নয়। কেন আপনি বহুতল অট্টালিকার উপর কর ধার্য করবেন না? কেন আপনি লটারির উপর কর ধার্য করবেন না, কেন আপনি ঘোড়দৌড়ের উপর কর ধার্য করবেন না? যারা ফাঁকিবাজি করে অর্থ উপার্জন করছে তাদের উপর কেন কর চাপাবেন না? ইটভাঁটাগুলিকে কেন আপনি রেহাই দেবেন? এদের উপর কর আপনাকে ধার্য করতে হবে। ছোট ইটভাঁটা সেটাও লাভজনক, সেখানে কর ধার্য করতে হবে আর বড় ইটভাঁটার ক্ষেত্রে তো কোনও কথাই আসে না। এইসব জায়গায় কর ধার্যের সুযোগ আছে।

মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি পুরোপুরি পজিটিভ দৃষ্টিভঙ্গি নিয়ে বাজেট রচনা করেন তাই আপনার বাজেটকে আমি সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি

আমাকে এক মিনিট সময় বেশি দিয়েছেন তার জন্য ধন্যবাদ। আমি ৫ মিনিটের জন্য অসত্য কথা বলব না। আমি মিসা খাটা লোক, ডি. আই. আর খাটা লোক, ৫ মিনিটের জন্য আমি অসত্য কথা বলব না। আপনি রবীন মন্ডল মহাশয়কে জিজ্ঞাসা করে নেবেন, তিনি আমাকে ২০ মিনিট সময় দিয়েছিলেন। যাই হোক আপনি আমাকে এক মিনিট সময় বেশি দিয়েছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। এই বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আগামী ৪ মাসের জন্য যে ব্যয় মঞ্জুরির দাবি মাননীয় অর্থমন্ত্রী এই সভায় পেশ করেছেন তার বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, সারা বাজেট ভাষণটা জুড়ে দেখছি উনি শুধু দায়বদ্ধতা, দায়বদ্ধতা—এই কথাটি বলে গিয়েছেন। এই প্রসঙ্গে প্রথমেই ওকে জিজ্ঞাসা করি, উত্তরবাংলার প্রতি আপনার দায়বদ্ধতা কি সেটা কি বলবেন? আর্থিক সমীক্ষাতে আপনি বলেছেন, হলদিয়াতে ৪শো ডাউন স্ট্রিম ইন্ডাস্ট্রি হবে। আর উত্তরবাংলাতে কি হবে? কাঁচকলা। ইনফরমেশন টেকনোলজি ইন্ডাস্ট্রি কলকাতা এবং কলকাতার আশেপাশে হবে আর উত্তরবাংলার জন্য কিছুই নেই। উত্তরবাংলায় এগ্রো বেসড ইন্ডাস্ট্রি হতে পারে কারণ সেখানে এর র' মেটিরিয়ালস আছে—আম, আনারস, কমলা, চা ইত্যাদি আছে। কিন্তু আপনার সেসব নিয়ে কোনও চিন্তাভাবনা দেখছি না। এই ভাষণে ১শো বার দায়বদ্ধতার কথা বলেছেন। আমি আপনাকে জিজ্ঞাসা করি, আপনার যত দায়বদ্ধতা কি শুধু গঙ্গার এপারের জন্য? উত্তরবঙ্গের ১।। কোটি মানুষদের জন্য কি আপনার কোনও দায়বদ্ধতা নেই? সরকারি দলে উত্তরবঙ্গের বিধায়ক যারা আছেন তাদের আচরণ দেখে আমি অবাক হয়ে যাচ্ছি কারণ তারা একবারও উত্তরবাংলার জন্য কিছু বলছেন না। উত্তরবঙ্গে পামতেল হতে পারে কিন্তু হচ্ছে না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি এগুলি নোট করে নিন, কালকে এর উত্তর আমি চাই। তারপর ভোটের আগে উত্তরবাংলার মানুষকে ধাপ্পা দেওয়ার জন্য আপনারা উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ তৈরি করলেন। তার জন্য ৩৩ কোটি টাকা বরাদ্দ করলেন কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি ৩৩ পয়সাও উন্নয়ন পর্ষদে খরচ হয়নি। তারপর সেই উন্নয়ন পর্ষদের চেয়ারম্যান করলেন মাননীয় মুখ্যমন্ত্রীকে। কি দরকার ছিল? উত্তরবঙ্গ থেকে তো আপনারা ৬ জনকে মন্ত্রী করেছেন কারুকে বনের মোষ তাড়াবার, কারুকে সামান্য দপ্তরের, একটাও তো ভাল দপ্তর দেননি, সেখানে তাহলে মুখ্যমন্ত্রীকে চেয়ারম্যান করলেন কেন তাদের মধ্যে থেকে একজনকে না করে? অর্থমন্ত্রী মহাশয়, আপনি জানেন, '৮৬ সালে কুচবিহারে পাটশিল্পের কারখানা স্থাপনের জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল এবং তা করেছিলেন মুখ্যমন্ত্রী, তারপর '৯৬

সালেই দুগ্ধ প্রকল্পের শিলান্যাস করা হয়েছিল কিন্তু আজ গিয়ে দেখুন সেই সব শিলান্যাসের উপর শেয়াল, কুকুরে পেচ্ছাব করছে, তার উপর ঘাস গজিয়ে গিয়েছে। কামতাপুরির জন্ম হয়েছে কেন? কামতাপুরি আন্দোলন হচ্ছে এইসব বঞ্চনার বিরুদ্ধে। সেখানে তারা অর্থনৈতিক দাবি দাওয়া এবং বেকারত্ব দূর করার দাবি নিয়ে যে আন্দোলন করছে পুলিশের লাঠি দিয়ে তাকে স্তব্ধ করে দিচ্ছেন। উত্তরবঙ্গে একটা মেডিক্যাল কলেজ, একটা ইঞ্জিনিয়ারিং কলেজ। মেডিক্যাল কলেজে না আছে সরঞ্জাম, না আছে সি. টি. স্ক্যান মেশিন, না আছে ডাক্তার—কিছু নেই।

আপনি ঘোষণা করেছেন যে, আরও কিছু ইঞ্জিনিয়ারিং কলেজ এবং মেডিক্যাল কলেজ করবেন। দয়া করে কালকে একটু বলবেন, না হলে কালকে ঝামেলা করব আপনাকে বলতে হবে উত্তরবঙ্গে কয়টি মেডিক্যাল কলেজ এবং ইঞ্জিনিয়ারিং কলেজ হবে। সেটা আপনার বলার ক্ষমতা নেই। একটি পরিসংখ্যান দিয়ে বলছি, যেখানে উত্তরবঙ্গে একমাত্র শিল্প হচ্ছে পরিবহন, সেখানে সি. এস. টি. সি., এস. বি. এস. টি. সি. এবং তার পাশাপাশ এন. বি. এস. টি. সি.-কে গত তিন বছরে আপনি কি দিয়েছেন। যেখানে এদের বাস দিয়েছেন ৪০৯টা, সেখানে উত্তরবঙ্গকে দিয়েছেন ১৩০টি। এন. বি. এস. টি. সি.-কে সাবসিডি কত দিয়েছেন।? সি. এস. টি. সি.-কে সাবসিডি দিয়েছেন ১১০ পারসেন্ট, এস. বি. সে. টি. সি.-কে দিয়েছেন ৭৫ পারসেন্ট, সেখানে এন. বি. এস. টি. সি.-কে দিয়েছেন মাত্র ৩৩ পারসেন্ট। তারই জন্য আমরা উত্তরবঙ্গের মানুষের জন্য বিধানসভায় লড়াই করি। উত্তরবঙ্গের স্টেট ট্রান্সপোর্ট শ্রমিক, তারা রিটায়ার করে চলে যাচ্ছেন এবং তারপর পেনশন না পেয়ে মারা যাচ্ছেন। প্রভিডেন্ট ফান্ডের টাকাও তারা পাচ্ছেন না। এই যে অন্যায়, এসব কতা তারা কোথায় বলবেন। এদিকে আপনি দায়বদ্ধতার কথা বলছেন। একটু আগে শ্রী জয়ন্ত বিশ্বাস আপনার প্রশংসা করে কেন্দ্রীয় সরকারের উপর সমস্ত দোষ চাপিয়ে দিয়ে গেলেন, কিন্তু বাসন্তিতে যে তাদের কর্মীদের সি. পি. এম. পিটিয়ে মেরে সুন্দরবনে জলে ফেলে দিয়েছে সেটা তো বললেন না তিনি। জয়ন্তবাবুর মন্ত্রী হবার খুবই ইচ্ছা ছিল। এখন ভাবছেন, আবার জিতে এলে মন্ত্রী হবেন। কিন্তু এবারে আর আপনারা আসছেন না। এখানে রুগ্ন শিল্পের মতো—মাননীয় অসীমবাবু আপনার নামের আগে বসান উচিত রুগ্ন অর্থমন্ত্রী, কারণ আপনি বাংলার অর্থনীতিকে রুগ্ন করে দিয়েছেন।

এরপর আসছি গ্রামবাংলার বিদ্যুৎ ব্যবস্থা সম্পর্কে। আপনি বলেছেন, আপনারা বিদ্যুতের ব্যাপারে এমন একটা অবস্থানে পৌছে গেছেন যার ফলে আগামী পাঁচ বছরের মধ্যে গ্রামবাংলার ১০০ পারসেন্ট মৌজায় বিদ্যুৎ পৌওছ দিতে পারবেন। আমি তাই নিয়ে বলছি। আমার বিধানসভা কেন্দ্রে ১১৯টি মৌজা আমি সার্ভে করে দেখেছি। তাতে

দেখেছি, মাত্র ২৯টি মৌজায় বিদ্যুৎ পৌঁছেছে। সেখানেও সবাই বিদ্যুত পাননি, গ্রামের মধ্যে তিন-চারটি পোল পুতে দিয়ে কোনও রকমে সেখানে বিদ্যুৎ পৌঁছেছে। অথচ আপনি খাতায়-কলমে সেখানে বিদ্যুত গেছে বলে দিলেন। আজকে আপনাকে বাবতে হবে রায়গঞ্জ স্পিনিং মিলের কথা। সেখানে বয়লারের মধ্যে যারা কাজ করেন তাদের বার্ষিক ইনক্রিমেন্ট ১ টাকা, অথচ যারা ফ্যানের নীচে বসে কাজ করেন তাদের কথা ছেড়েই দিলাম, যারা সেখানে ঝাড়ু দেন তাদের বার্ষিক ইনক্রিমেন্ট ২৫ টাকা। অথচ আপনারা বলে থাকেন, আপনাদের সরকার শ্রমিক সরকার। আজ পর্যন্ত তাদের চতুর্থ পে কমিশনের কোনও সুযোগ দিয়েছেন? ঘোষণা করেছেন দেবেন। কবে দেবেন?

এরপ আমি আইনশৃঙ্খলার কথা বলছি। ঘিসিংকে খুন করবার চেষ্টা হ'ল। এটা বলা দরকার—তিনি বেঁচে গেছেন ভগবান বাঁচিয়ে দিয়েছেন বলে। আপনাদের এক মন্ত্রী রয়েছেন। তিনি শিলিগুড়িতে বসে থাকেন। উনি ব্রাহ্মণ, আপনি তার কাছাকাছি। উনি ঐ ঘটনা সম্পর্কে কি বলেছিলেন? উনি বলেছিলেন—ঐ ঘটনার সঙ্গে তৃণমূল যুক্ত রয়েছে। কি অদ্ভুত কথা। বলেছেন তৃণমূল যুক্ত আছে। আপনাদের এই হিম্মত নেই, একটা ছোট জায়গায় পাহাড়ের মধ্যে কোথায় তারা গেল, তাদের খুঁজে বের করা? তারা আপনাদের মদতে, আপনাদের দলের মদতে ঘিসিংকে মারার চেষ্টা করেছে। আমি এটা দায়িত্ব নিয়ে বলছি। এটা কি হচ্ছে? আজকে রায়গঞ্জে আমার এলাকায় প্রতিদিন খুন-খারাপি হয়ে যাচ্ছে। তার কথা তো আপনারা কেউ বললেন না? আমাদের হাসপাতালে আল্ট্রাসোনোগ্রাফি মেশিন পড়ে আছে, আপনি নিজে খোঁজ নিয়ে দেখুন, ৬ মাস ধরে পড়ে আছে। ডি. এম.-কে চাপ দিয়েছিলাম, এই মেশিন কেন বসছে না। কেন, কি হচ্ছে জানি না, এই মেশিন বসছে না। ঘর ফাঁকা আছে সব কিছু আছে তবুও মেশিন বসছে না। পার্থবাবুকে বলেছিলাম, উনি বলেছিলেন যে—হ্যাঁ বসবে। কি হল জানি না। হাসপাতালের এক জন ভদ্রলোক, যিনি রেডিও লজিস্ট, তার একটা আল্ট্রাসোনো মেশিন আছে, তিনি সেই মেশিন থেকে ব্যবসা করে লাভ করেন, সেই সি. এম. ও. এইচ-কে বলা হল ওই হাসপাতালে ওই মেশিন বসানোর পরিস্থিতি আছে কিনা তদন্ত করে দেখতে। উনি কি বলবেন য হ্যাঁ, মেশিন বসাবার পরিস্থিতি আছে? এই অবস্থা চলছে সেখানে আপনার কাছে এই প্রশ্নগুলি করলাম, আমি এই প্রশ্নে উত্তর চাইব, উত্তরবাংলার মানুষ চাইবে। আপনারা যদি শুধু ভোটের রাজনীতি করেন তাহলে পশ্চিমবাংলার মানুষ আপনাদের ক্ষমা করবে না। আমি এই বাজেটের বিরোধিতা করে, আমাদের আনা কাট মোশনগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী নির্মল ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় কম, এই রাজ্যের

অর্থমন্ত্রী দ্বারা আনীত যে বাজেট তার বিরোধিতা করে কয়েকটি ছোট ছোট কতা বলব। আমি অকেবার স্মরণ করিয়ে দিয়েছি, ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্য শিক্ষা সংস্কৃতি শিল্পের ক্ষেত্রে অগ্রনি ছিল ৬০/৭০ দশক পর্যন্ত। সেই রাজ্যে এমন কি হল যে পেছিয়ে পড়ছে? তার প্রধান কারণ হচ্ছে বিকল্প অর্থনীতি। আপনাদের বিকল্প অর্থনীতি এবং শিল্পনীতির মাঝখানে পড়ে—আমাদের অনেক বিরোধী বন্ধু বলেছেন সেই জায়গায় না গিয়ে বলি—একেবারে শেষ জায়গাতে আপনারা পশ্চিমবাংলাকে নিয়ে এসেছেন। কোথায় কেমন করে? শিল্প বাড়ছে, শিল্পের উৎপাদন বাড়ছে, শিল্পের উৎপাদনশীলতা বাড়ছে, ভারতবর্ষের থেকে আমাদের গড় বেশি, শিল্পের সংখ্যা বাড়ছে তাহলে ভারতবর্ষের তুলনায় পশ্চিমবাংলায় গড় বেকারের সংখ্যা বেশি কেন? রেজিস্টার্ড বেকার যা আছে তার সঙ্গে আনরেজিস্টার্ড বেকারও আছে। দ্যাট ইজ অ্যাপার্ট হোয়াট আই অ্যাম সাবমিটিং সেটা হচ্ছে ৫৭ পয়েন্ট সামথিং অর্থাৎ প্রায় ৫৮ লক্ষ রেজিস্ট্রিকৃত বেকার। তারপরেও ১১ পয়েন্ট সামথিং অর্থাৎ ১২ লক্ষ আররেজিস্ট্রার্ড বেকার গত ২৪ বছরে তৈরি করেছেন। আপনাদের শিল্পে উৎপাদন বেড়েছে, শিল্প বাড়ছে, শিল্পের প্রোডাকশন বেড়েছে রাজ্যে শিল্পায়ন হয়েছে তাহলে লোকগুলি কাজ পেল না কেন? আপনারা কি করে ৫৮ লক্ষতে নিয়ে এলেন? ২০ লক্ষ বেকার আছে এম. এ. এম. এস. সি. এবং এম. কম.-এ ৫ লক্ষ বেকার আছে এম. এস. সি., এম. এ. এম. কম. ডাক্তার, ইঞ্জিনিয়ার, বি. এ. বি. এস. সি. অনার্স। এটা আপনি জানেন তো? আপনারা বলছেন এগিয়ে যাচ্ছি? আপনারা কেবল বিকল্প অর্থনীতি বিকল্প শিল্প নীতির কথা বলেন। এই তো বিকল্প অর্থনীতির নমুনা। এই বইটাতে দেখুন যত শিল্পের নাম দিয়েছেন, আদার দ্যান স্টেট পাবলিক সেক্টর গত ২৪ বছরে সার্বিকভাবে কি করেছেন?

৬৭টির মধ্যে গত বছর পর্যন্ত ৬টি, এবারে আপনি বলছেন, ১৬টিতে আপনি প্রফিট করতে এগোচ্ছেন। আপনারা ভারত সরকারের উদ্যোগকে সবাই সমালোচনা করেন। কিন্তু আপনি বলুন তো, এই ৬৭টি সিল্পোদ্যোগের মধ্যে এমপ্লয়মেন্ট বেড়েছে, না কমেছে? এক কতায়, সরকারি ক্ষেত্রে এই ৬৭টি শিল্পোদ্যোগে কর্মী সংখ্যা যা ছিল তার থেকে কমেছে। অতএব আপনি এই বিকল্প শিল্পনীতি এবং অর্থনীতির মাঝখানে দাঁড়িয়ে এই রাজ্যকে একদম পিষে শেষ করে দিচ্ছেন। যেটা পরবর্তীকালে আপনি পারসেন্টেজ দেখিয়ে বলেছেন, গড়ে গ্রোথ বেশি। যদি শিল্পের গ্রোথ বেশি হবে, তাহলে ইনভেস্টমেন্ট বেশি হবে। ইনভেস্টমেন্টে কোথায় আছে, কত টাকা ইনভেস্টমেন্ট হয়েছে সেটা একটু দেখুন। ইনভেস্টমেন্টের ক্ষেত্রে আপনি যেটা দেখিয়েছিলেন, নির্মিয়মান, রূপায়িত প্রকল্পগুলোর ক্ষেত্রে, ১৯৯১ সালের পর সাল থেকে, আমি অনেকবার বলেছি শিল্পগুলো এম. আর. টি. পি. যেগুলো, যেগুলো রেস্ট্রিকটেড ইন্ডাস্ট্রির মধ্যে ছিল, তারা রিভাইভাল শুরু করে, মডার্নাইজেশনের কাজ শুরু করে, তারা আপলিফটমেন্ট অফ টেকনোলজির

কাজ শুরু করে দিয়েছে—আপনি সেগুলোকে দিচ্ছেন। অথচ আপনি স্বীকার করছেন না। আপনি বিকল্প অর্থনীতির কথা বলছেন। ১৯৯১ সালের পর আপনি যত খুশি শিল্প গড়তে পারেন, একসেপ্ট ফিউরেস্ট্রিকটেড প্রোডাক্টস। আপনি এখন বলতে পারবেন না, দিল্লি আমাকে লাইসেন্স দিচ্ছে না, সেজন্য করতে পারিনি। যতগুলো শিল্প এখানে এসেছে, সেগুলো সব এম. আর. টি. পি.। তার মধ্যে বড় শিল্প আছে, তার মধ্যে মাল্টি ন্যাশনাল আছে। আপনি এতে দিয়েছেন ৭,৫৭০ কোটি টাকা। নির্মিয়মান শিল্পে দিয়েছেন ৩,৬৩৬ কোটি টাকা। তারপর অন্যদের মধ্যে যেগুলো নির্মিয়মাণ, আপনি বলছেন, সব মিলিয়ে ৪,৪৮৩ কোটি টাকা। তার মানে, আপনি ১৭,০০০ কোটি টাকা ১৯৯১ সাল থেকে আজকে ২০০১ সাল, এ পর্যন্ত ১৭,০০০ কোটি টাকা দিয়েছেন। এই টাকার কাজ হয় সম্পন্ন হয়েছে, কিম্বা সম্পন্ন হতে চলেছে। আপনি যদি এই ১০ বছরে একটু কম্পেয়ার করেন—যদি গুজরাটকে কম্পেয়ার করেন, যদি মহারাষ্ট্রকে কম্পেয়ার করেন, যদি কর্ণাটককে একটু কম্পেয়ার করেন, হায়দ্রাবাদকে যদি একটু কম্পেয়ার করেন, অর এনি আদার স্টেট কম্পেয়ার করেন, দেখবেন, ওড়িষ্যা পর্যন্ত, যারা আপনার কাছ থেকে শিখে গেল, যারা এই রাজ্য থেকে শিখে গেল, তারা আমাদের থেকে ইনভেস্টমেন্টের ক্ষেত্রে কতগুণ এগিয়ে গেল। গুজরাট, মহারাষ্ট্র, কর্ণাটক এবং হায়দ্রাবাদ এই চারটি, এরা টপে আছে। আমরা বটম লেভেলে আছি। বটম লেভেল থেকে আমরা এক, দুই, করে তিনে আছি। আই অ্যাম কামিং ডাউন টু হলদিয়া পেট্রোকেমিস্যালস। হলদিয়ার পরে যদি বক্রেশ্বরের কথা বলেন, এটা তো বোঝা গেছে, রক্ত দিয়ে বক্রেশ্বর হয়নি, টাটাকে মাল্টি ন্যাশনালকে ছেড়ে দিতে হয়েছে। জাপানি কোম্পানিকে—আপনারা তো আবার আমেরিকার কোম্পানিকে পছন্দ করবেন না—তারা একটু ভাল বলে তাদের দিয়ে দিলেন। রক্ত দিয়ে আর যাই হোক, বিদ্যুৎ প্রকল্প হয় না। হলদিয়াতে ২৬ পরসেন্ট মালিকানা রাজ্য সরকারের এখন পর্যন্ত হলদিয়া পেট্রোকেমিক্যালসে টোটাল ইনভেস্টমেন্ট হয়েছে ৫,১৭০ কোটি টাকা। ইট উইল গো অ্যাপ্রোকসিমেটলি সেভেন থাউজেন্ড ক্রোরস। আপনি এই সাত হাজার কোটি টাকার টোটাল ইন্টারেস্ট, যদি সিম্পল ইন্টারেস্ট ধরেন, যার ২৬ পারসেন্ট মালিকানায় পশ্চিমবঙ্গ সরকার রয়েছে এই যৌথ প্রকল্পের মধ্যে, এই সাত হাজার কোটি টাকার ইন্টারেস্ট ২০০৫ সালের মধ্যে এই প্রকল্পে কত দাঁড়াবে?

যদি সিম্পিল ইন্টারেস্ট-এ আনেন, ১৫ শতাংশ হারে, তাহলে ৭ হাজার কোটি টাকা নেন, তাহলে ৭৫০ কোটি টাকা ইয়ারলি শুধুমাত্র সুদ হবে। কোথা থেকে যাবে এটা জানেন তো? রাজ্যের কোষাগারের টাকা এখানে দিতে হবে। আপনারা বিদ্যুৎ প্রকল্পের কথা বলেছেন— ভালই তো এই রাজ্যে যদি প্রকল্প হয়, তাহলে ভালই হবে। কে পেলেন কে করছে, জাপানকে দেবেন, সি. ই. এস. সি.-কে দেবেন, যদি স্টেট লেবেলে দেখেন উন্নতির ক্ষেত্রে স্টেট এর প্রোডাকশন হচ্ছে ডাউন ওয়ার্ড ট্রেন্ড। স্টেট এর ক্ষেত্রে

নূতন প্রকল্প এখন পর্যন্ত করতে পারেননি। আমার শেষ কথা, ইন্ডাস্ট্রিয়াল যে গ্রোথ সেটা নেগেটিভ, এমপ্লয়মেন্ট নেগেটিভ, ক্লোজ ইন্ডাস্টির খোলার ক্ষেত্রে ১০০ কোটি টাকা যা রেখেছিলেন, আপনি বলেছিলেন ১০টা প্রস্তাব এসেছে, তার কি হল? আর দেড় মাস বাকি, প্রায় ১১ মাস শেষ হয়ে গেল, এখনও ১০০ কোটি টাকা দিতে পারলেন না। ১০০ কোটি টাকা দিয়েও রিভাইভ করতে পারলেন না। পি. ডি. এস. তুলে দিলেন। ই. এস. আই. ডিফল্ট, পি. এফ. ডিফল্ট, এখানে যেটা রিলেটেড টু দি ওয়ার্কিং ক্লাস সেখানে আপনি ২০ শতাংশও রিলিফ দিতে পারলেন না। তাই আমি এই বাজেট ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী কিরিটি বাগদি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গত ১৬ তারিখে মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দের প্রস্তাব এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। কারণ এই বাজেট উৎপাদনমুখী বাজেট। এই বাজেট কৃষক শ্রমিকের খেটে খাওয়া মানুষের বাজেট। সেইজন্য এই বাজেটকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। আমি একটু আগে শুনলাম যা বিরোধী দলের সদস্যরা বলছিলেন যে এই বাজেট ভোটের দিকে লক্ষ্য রেখে তৈরি হয়েছে। আমি বলি, আজকে এই ২০০০-২০০১ সালের বাজেট বইতে কি লেখা আছে, সেই বাজেট দেখে মানুষ ভোট দেয় না। আজকে মানুষ ভোট দেয় তাদের কাজের বিচার করে এবং তার সেই অগ্রগতির পরিকল্পনা যা গ্রহণ করা হয় তার কতটা রূপায়ণ করা হয়েছে সেদিকে লক্ষ্য রেখে মানুষ ভোট দেয়। মানুষ বাজেটে কি আলোচনা হল না হল সেটা দেখে ভোট দেয় না। সেই জন্য আজকে বলা দরকার, বামফ্রন্ট যেটুকু বলে যেটুকু করতে পারবে সেটুকুই বলে; এবং সেটাকে রূপায়ণ করার চেষ্টা করে। যেটা পারবে না সেটা বলে না সেই জন্য আজকে ২৩ বছর ধরে মানুষ সঙ্গে আছে এবং আগামী দিনেও সঙ্গে তারা থাকবে। কারণ আজকে মানুষেরা বিচার করবার ক্ষমতা রাখে। বামফ্রন্ট সরকার, পিছনে পড়ে থাকা মানুষ যারা আছেন শ্রমিক শ্রেণী, ক্ষেতমজুর তাদের যে অগ্রগতি সেই অগ্রগতিকে সামনে রেখে এই বাজেট তৈরি হয়েছে। আজকে বিশেষভাবে বলব, এই যে উদারনীতি, এই উদারনীতির ফলে জাতীয় বিমা সংস্থা থেকে আরম্ভ করে এই ব্যাঙ্কগুলি পর্যন্ততে বিলগ্নিকরণ করায় আজকে সেখানে বেকারি সৃষ্টি হচ্ছে। বিশেষ করে এই যে বিরাষ্ট্রীকরণ, এই বিরাষ্ট্রীকরণের সুবিধা আজকে বিশেষভাবে অবহেলিত হচ্ছেন ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং খেটে খাওয়া গরিব মানুষরা। কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করছে, তার বিরুদ্ধে আজকে মানুষকে একত্রিত করে তার বিরুদ্ধে লড়াই করতে হচ্ছে। অথচ বিরোধী বন্ধুরা এই ব্যাপারে একটা কথাও বলছে না। এই যে ভয়াবহ বন্যা হল নয়টি জেলায় তাতে ১,৩৪২ জন মানুষ মারা

গেছে এবং ১৫৪ জন মানুষ এখনও নিখোঁজ। এই ক্ষতিগ্রস্ত মানুষদের সাহায্য করার জন্য আমরা যখন কেন্দ্রীয় সরকারের কাছে সাহায্য দাবি করলাম, তারা সেই সাহায্য দিলেন না। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ছিল বলেই সেই নয়টি জেলায় বন্যার্ত মানুষের পাশে দাঁড়িয়ে তাদের উদ্ধারের কাজ করেছে এবং জনগণকে সঙ্গে নিয়েই সেই কাজ করেছে। আমরা দেখেছি পশ্চিমবাংলায় যখন কংগ্রেসি সরকার ছিল তখন বন্যায় বহু মানুষকে অনাহারে মরতে হয়েছিল এবং গ্রামে গ্রামে দল বেঁধে তাদের ভিক্ষা করতে দেখা গেছে। আজকে ভূমি সংস্কারের যে অগ্রগতি, গ্রামের ক্ষেত-মজুর, যার বসতির কোনও জায়গা থাকত না, পরের জায়গায় বসবাস করতে, এই বামফ্রন্ট সরকার তাদের পাট্টা দেওয়ার ব্যবস্থা করতে পেরেছে। শুধু তাই নয়, আজকে যারা জমি চাষ করে, এক বছর চাষ করার পরে আর কোনও গ্যারান্টি যাদের থাকত না মালিক চাষ করতে দেবে কিনা, এই বামফ্রন্ট সরকার এসে বর্গা করে সেই জমি তাদের নামে পাট্টা করে দিয়েছে। সেইজন্য আজকে বিশেষ করে বর্গাদার, শ্রমিক, কৃষক, ছোট ছোট জমির মালিক তারা আজকে সেই জমিতে চাষ করে দু পয়সা অর্জন করতে পারছে এবং তাদের আর্থিক স্বচ্ছলতা এসেছে সেইজন্য আজকে বিভিন্ন জায়গায়, মোড়ে মোড়ে, চটিতে চটিতে দোকান বসেছে এবং তাদের বিক্রি হচ্ছে এবং মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে। সেইজন্য আমি এই জনমুখী বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5.19 p.m. till 11 a.m. on Thursday, the 22nd February, 2001, at the Assembly House, Kolkata.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 22nd February, 2001 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 08 Ministers of State and 133 Members.

[11-00 — 11-10 a.m.]

**Mr. Speaker :** I would like to inform the Hon'ble members that we will take questions till 11/45 and the house will adjourn at 12 O'clock till 1 O'clock to enable members to pay their last respects to late Indrajit Gupta, and the house will re-assemble at 1 O'clock. We will take questions till 11/45, the house will adjourn at 12 O'clock till 1 O'clock.

Members, those who want to go and pay their last respects because lot of VIPs are coming from Delhi and they will be arriving between 1/30 and 2/30; then it will be very difficult for those who want to go and pay their last respects; so between 12 & 1 the time is there - those who want to go to pay their last respects to late Indrajit Gupta - may go.

Thank you.

### Starred Questions
### (to which Oral answers were given)

**রাজ্য সরকারি চাকরিতে শূন্যপদে নিয়োগ নিয়ন্ত্রণ**

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *২) **শ্রী দেবপ্রসাদ সরকার :** কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার শূন্যপদে নিয়োগ নিয়ন্ত্রণ করার সিদ্ধান্ত

নিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, এই সিদ্ধান্ত গ্রহণের কারণ কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :**

(ক) হ্যাঁ।

(খ) ব্যয় সংকোচনের লক্ষ্যে এই ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** কেন্দ্রীয় সরকার বিভিন্ন সরকারি বিভাগে এবং সরকারি নিয়ন্ত্রণাধিন সংস্থাগুলিতে কর্মি সংকোচনের সিদ্ধান্ত নিয়েছে এবং ৪ বছরে ১০ শতাংশ কর্মি কমিয়ে দেবেন। এর বিরোধিতা সমস্ত গণতান্ত্রিক ফ্রন্ট করেছিল, বামফ্রন্টও করেছিল এই শূন্য পদের নিয়োগ যেটা নিয়ন্ত্রণ করা হচ্ছে, অর্থমন্ত্রীর হিসেব ছিল, আপনিও জানেন এই রাজ্যে প্রতি বছর শতকরা আড়াই ভাগ প্রায়, যারা রিটায়ার করে তাদের সংখ্যা ২২ হাজার। যদি এই প্রক্রিয়া শুরু হয়, তাহলে ৪ বছরে ১০ শতাংশ সরকারি কর্মির সংখ্যা কমে যাবে। যেখানে কেন্দ্রীয় সরকারের কর্মি সংকোচনের সমালোচনা করছেন - সঙ্গত কারণেই - সেখানে রাজ্য সরকার অন্য পথ না নিয়ে কর্মি সংকোচনের পদক্ষেপ নিলেন কেন? এটা কি স্ব-বিরোধিতা হয়ে যাচ্ছে না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** মাননীয় সদস্যকে আমি এটা বলতে চাই, কেন্দ্রীয় সরকারের নীতি এবং রাজ্য সরকারের নীতি এক নয়। কেন্দ্রীয় সরকার পরিষ্কার ঘোষণা করেছে কর্মি সংকোচন বা ডাউন সাইজিং করবেন এবং সেই ভিত্তিতেই তারা এগোচ্ছে। আমাদের লক্ষ্য তা নয়। আমাদের লক্ষ্য হচ্ছে, যারা সরকারি কাজে ইতিমধ্যেই আছে, সেই পদগুলোকে কোনও ক্ষেত্রেই বিলোপ করা হচ্ছে না। যেটা করা হচ্ছে - নতুন কর্ম সংস্থানের প্রশ্নে আর একটু সতর্কতা অবলম্বন করা হচ্ছে। আমাদের এখানে প্ল্যান এবং নন প্ল্যানের মধ্যে নন প্ল্যানের খরচ যাতে কমানো যায়, প্ল্যানের উদ্দেশ্যেই যাতে খরচ করা যায় তার জন্য খানিকটা নিয়ন্ত্রণ করতে চাইছি, তার বেশি নয়। উদাহরণ হিসাবে বলতে পারি, এই ব্যাপারে সকালে অর্থমন্ত্রীর সঙ্গে কথা বলেছি। আমাদের এই নীতি সত্ত্বেও, গত একটা বছর যে চলে গেল, আমরা আমাদের রাজ্যে পি.এস.সি.-র পোস্টগুলোর ক্ষেত্রে আমাদের কোনও বিধিনিষেধ নেই। আমাদের কর্মি সংখ্যা ৩ লক্ষ ৯০ হাজারের মত। রাজ্য সরকারি কর্মচারী একেবারে সোজাসুজি সরকারি কর্মচারী, আন্ডারটেকিং নয়, পঞ্চায়েত নয়, পৌরসভা নয়। সেখানে এক হাজারের মত কর্মি গত বছরে বেড়েছে। যেখানে শুধু পশ্চিমবঙ্গের কেন্দ্রীয় সরকারের দপ্তরে ২০ হাজারের মত কর্মি ছাঁটাই হয়ে গেছে। পার্থক্যটা হচ্ছে এখানেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রীর কাছে আমার প্রশ্ন ব্যয় সংকোচনের প্রয়োজন আছে। কিন্তু ব্যয় সংকোচনের ক্ষেত্রে একটা মানবিক দৃষ্টিভঙ্গি রেখে এই ব্যয় সংকোচনের ক্ষেত্রগুলি যদি নিরূপণ করা হয়। সেইজন্য আমার যেটা বক্তব্য সেটা হচ্ছে বহু ক্ষেত্রে অপ্রয়োজনীয় ব্যয় হচ্ছে - যেমন আজকাল এত সরকারি গাড়ি ব্যবহৃত হচ্ছে। যা অতীতে কখনও হত না। সেগুলি নিজস্ব নয়, ভাড়া করা গাড়ি। তারপর মন্ত্রীরা দফায় দফায় বিদেশে যাচ্ছেন, এমন সমস্ত নীতি লঙঘন করে। যেমন প্রাক্তন মুখ্যমন্ত্রী, মুখ্যমন্ত্রী থাকাকালিন সরকারি গাড়ি, বাড়ি, হেলিকাপ্টার বা অন্যান্য সুযোগ সুবিধা সেগুলি পেতেন। কিন্তু তিনি মুখ্যমন্ত্রীর পদ থেকে অবসর নেওয়ার পরেও তার জন্য সরকারি অর্থ ব্যয় হচ্ছে। অথচ মানবিক যেমন ডাই ইন হারনেস কেসের ঘটনা বা প্রভিডেন্ট ফান্ডের থেকে টাকা ঠিকমত পায় না, প্রয়োজনে যদি কেউ লোন নিতে চান। তাই আমার বক্তব্য হচ্ছে - যে সমস্ত অপচয় হচ্ছে, বিলাসবসনে ব্যয় হচ্ছে, এগুলিতে ব্যয় সংকোচন করে মানবিক কারণে কর্মি সংকোচনের বিধিগুলির দিকটা আপনি নজর দেবেন কিনা।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** মাননীয় সদস্যকে বলি আপনি যদি সরকারি নির্দেশিকা যেটা জারি করা হয়েছে ১৩ই ডিসেম্বর, সেটা যদি আপনি মন দিয়ে পড়েন, তাহলে দেখবেন যে, দুটো বিষয় আপনি উল্লেখ করলেন, একটা হচ্ছে সেখানে বলা আছে যে, কোন বিভাগে উন্নয়নের কাজে জরুরি প্রয়োজনে কোন পদ সৃষ্টি করতে হয়, তাহলে নিশ্চয় কর্মি নিতে পারবেন। কোন অবস্থাতেই নিতে পারবেন না, এইরকম বলা হয়নি। তারপর আমাদের দু তিন মাসে বেশ কিছু বিভাগে থেকে জরুরি কাজের প্রয়োজনে জরুরি ভিত্তিতে পদ সৃষ্টি করার জন্য ক্যাবিনেট হয়েছে এবং যেকোনও পদ সৃষ্টি করতে গেলে ক্যাবিনেটের পারমিশন নিতে হবে। তার মানে এমন নয়, যে কোনও জায়গায় কর্মি নেওয়া হবে না। এরপরে আপনি যেটা বলেছেন সার্কুলারে আছে টেলিফোন, মোবাইল ফোন এবং গাড়ি নিয়ন্ত্রণ করা, বিদেশ যাত্রা এবং এই যে সেমিনার ওয়ার্কশপ করা এইসব ক্ষেত্রে সীমিত করার জন্য স্পষ্ট নির্দেশ দেওয়া হয়েছে। সেগুলি আমরা এখড় ফলো আপ করছি। অর্থাৎ কোথায় কোথায় কত বাড়তি টেলিফোন আছে। প্রত্যেক বিভাগে কত গাড়ি আছে, সেগুলি সম্পর্কে সঠিক খবর না দিতে পারলে সেই টাকা ট্রেজারি থেকে রিলিজ করা হবে না। আর গাড়ি টেলিফোন, সেমিনার ওয়ার্কশপের ক্ষেত্রে যেগুলি দরকার নেই, তার জন্য অনেক খরচ হয়ে যাচ্ছে প্রত্যেকটা ক্ষেত্রেই নির্দেশিকায় আছে। সেটা আপনি মন দিয়ে পড়লে বা যদি না থাকে, তাহলে আপনি চাইলে আমি পাঠিয়ে দিতে পারি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** নিয়োগের ক্ষেত্রে কতটা নিয়ন্ত্রণ হচ্ছে। সেটা কম বেশি

হতে পারে। সেটা আপনি স্বীকার করেছেন যে, শূন্যপদে নিয়োগ হচ্ছে। আমার জিজ্ঞাস্য - সরকারি কর্মচারী নিয়োগ সরকারি ক্ষেত্রে বাড়া ছাড়া কমছে না।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** এমতাবস্থায় সরকারি কর্মক্ষেত্র যেখানে বেড়ে যাচ্ছে বা যদি একও থাকে সেখানে এই যে কর্মি নিয়োগ সংকোচন করছেন তাতে কর্মির অভাবে সরকারি কাজ মার খাবে না, কাজের গতি মন্থর হবে না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্য আমি আবার বলছি যে ধরুন বিদ্যুৎ বিভাগে রুরাল ইলেকট্রিফিকেশনের আমরা কয়েকটা জরুরি প্রোগ্রাম নিয়েছি সেখানে কর্মি নিয়োগের ক্ষেত্রে কোনও বাধা দেওয়া হচ্ছে না, বা হেলথ প্রোগ্রাম হচ্ছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্যে, সেই প্রোগ্রামে কর্মি নিয়োগ হচ্ছে। উন্নয়নের কাজের ক্ষেত্রে কোনও বাধা নেই। ভালো করেই আপনারা জানেন যে এতদিন ধরে যা হয়ে আছে, অনেক বিভাগে অনেক কর্মি আছেন যার কোনও তাৎপর্য নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়ের আছে জানতে চাইছি যে বিভিন্ন ক্ষেত্রে যেমন হাসপাতালে গ্রুপ ডি স্টাফ সরকারি কর্মি যারা আছেন সেখানে, কনট্রাক্টর ওয়ার্কার নেওয়া হচ্ছে, বেশ কয়েক বছর ধরে সরকারের কেয়ারটেকার এইগুলো প্রাইভেট কনসার্ন থেকে কেয়ারকেটার তাছাড়া চুক্তির ভিত্তিতে শিক্ষক নিয়োগ, ডাক্তার নিয়োগ এই সমস্ত হচ্ছে। সরকারি কর্মচারিদের সংখ্যা কমিয়ে বেসরকারি ক্ষেত্রে এইভাবে নিয়োগ করা হচ্ছে এটা কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সরকারি দপ্তর বেসরকারিকরণ করার আমরা বিপক্ষে কিন্তু কয়েকটা নির্দিষ্ট ক্ষেত্রে এটা আমাদের করতে হয়েছে। সব ক্ষেত্রে এটা করা হয়নি। আমরা পরীক্ষামূলকভাবে কয়েকটা ক্ষেত্রে এটা করা হয়েছে। পঞ্চায়েত পরিচালিত স্কুলগুলিতে কন্‌ট্রাক্টর টিচার নেওয়া, এতে আমাদের অভিজ্ঞতা ভাল কারণ তাদের দায়বদ্ধতা ভাল। কয়েকটা ক্ষেত্রে আমাদের নিতে হয়েছে বাস্তব পরিস্থিতির বিচারে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে হাসপাতালে যে সমস্ত আয়া আছে তাদের জন্য সরকারের কোনও খরচ নেই কিন্তু বহরমপুর হাসপাতালে কিছু সংখ্যক মানুষের জুলুমের ফলে এই আয়ারা কাজ করতে পারছে না। এই ব্যাপারটা আপনি অনুসন্ধান করবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমি এটা জেনে নিয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর সঙ্গে কথা বলব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রাজ্য সরকারের প্রতিমাসে ৭শো কোটি টাকা চলে যায় মাহিনা দিতে, বছরে যায় ৮ হাজার ৪শো কোটি টাকা। এটাও তো ক্রমবর্ধমান। এর ফলে রাজ্যে প্ল্যান খাতে খরচ কমে যাচ্ছে এবং পরিকল্পনা বহির্ভুত খাতে খরচ বেড়ে যাচ্ছে। আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি যে সরকারি কর্মচারিদের সম্পর্কে একটা ধারনা মানুষের আছে যে এক টেবিল থেকে আরেক টেবিলে ফাইল ঘোরেনা। সেখানে পাঁচটা লোক বসে আছে অথচ সেখানে জনসাধারণ সেবা পান না। এখন রাজ্যসরকারের ভাবনা কি তারা কর্মসংস্কৃতি বাড়াবেন না জনসাধারণকে সেবা দেবেন। এই ব্যাপারে লোক নিয়োগের কোনও ক্যাডার রিভিউ কমিটি করেছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন, আমাদের খুব সতর্কভাবে পদক্ষেপ নিতে হচ্ছে, কারণ উন্নয়নের বরাদ্দ আর নন-প্ল্যানের মধ্যে পার্থক্য হয়ে যাচ্ছে বেশি। সেই কারণে এটা আমরা নিচ্ছি যাতে উন্নয়নের ক্ষেত্রে বরাদ্দ বাড়ানো যায় এবং নন্-প্ল্যানে এক্সপেনডিচার খানিকটা কমানো যায়। এটা রাতারাতি করা যাবে না, ক্রমশ একটা পরিবর্তন আনতে হচ্ছে। আমাদের সুস্পষ্ট নীতি উন্নয়নের স্বার্থে কর্মি নিয়োগ, কর্মি নিয়োগের স্বার্থে সরকার চলে না।

**শ্রী তপন হোড় ঃ** নিয়োগ নিয়ন্ত্রণের ব্যাপারে কেন্দ্রীয় সরকার কিভাবে করছে সেটা আমরা দেখছি। মাননীয় রেলমন্ত্রী ১ লক্ষ লোক নিয়োগ করবার কথা বলেছেন। তারপর দেখা যাচ্ছে কেন্দ্রের যে কর্মি সংকোচন সেটা ভয়ঙ্কর, গোল্ডেন হ্যান্ডশেক হচ্ছে, ৬০ বছর ওরা করেছিলেন আবার ওরাই ৫৮ বছর করছেন। আমার জিজ্ঞাস্য এই ৬০ বছর যারা চাকরি করছেন তাদের ৫৮ বছর করবার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, একদম নেই।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী বললেন সরকারের নীতি কি নিয়োগ সম্পর্কে। কিন্তু কর্মরত অবস্থায় যারা মারা যাচ্ছে তাদের পরিবারবর্গের অবস্থা মারাত্মক খারাপ। তাদের কমপেনসেশন গ্রাউন্ডে চাকরি দেওয়ার নিয়ম আছে, কিন্তু প্রত্যেকটি দপ্তরে কয়েক'শ আবেদন পত্র জমা পড়েছে যার পরিবারবর্গে তিনিই একমাত্র উপার্জনশীল লোক ছিলেন। মারা যাবার পরে তার স্ত্রী, পুত্র, কন্যা এইরকম সংখ্যা কতো এবং এখন পেন্ডিং কত? এদের চাকরি দেওয়ার জন্য আপনি কি পলিসি ঠিক করেছেন এবং কত দিনের মধ্যে এই পেন্ডিং ক্লিয়ার করতে পারবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ডাই-ইন-হারনেসের সমস্যা খুবই বেশি। অন্যান্য বিভাগে খুব বেশি নেই, কিন্তু সবচেয়ে বেশি সমস্যা আছে পুলিশ দপ্তরে। পুলিশ দপ্তরে যারা

মারা গেছেন তাদের বেশির ভাগ ক্ষেত্রে তার স্ত্রী মূলত কাজ করবার মতো অবস্থায় আছেন। কিন্তু পুলিশ দপ্তরে খুব বেশি সুযোগ নেই, কারণ সেই ধরনের ট্রেনিং তাদের না থাকলে হয় না। তাই পুলিশ দপ্তরে সমস্যা বেশি। অন্যান্য বিভাগেও কিছু কিছু সমস্যা আছে। আমি যতদূর জানি স্টেট এবং ক্যালকাটা পুলিশ মিলিয়ে সংখ্যাটা প্রায় ৬০০ মতো। আমরা এটা নিয়ে লেবার ডিপার্টমেন্টের সাথে আলোচনা করেছিলাম যে অন্যান্য বিভাগে তাদের নেওয়া যায় কিনা? কিন্তু দেখা যাচ্ছে অন্যান্য বিভাগে তাদের নিজস্ব চাপ আছে, তাই পুলিশ বিভাগ থেকে নিতে পারছেন না। আমি অনেককে জানি ৭, ৮ বছর অপেক্ষা করছেন ডাই-ইন-হারনেস হয়ে আছে এই দিকে আবার তাদের এজ বার হয়ে যাচ্ছে। একটা ঘটনা মনে পড়ছে ততকালিন প্রধানমন্ত্রী চন্দ্রশেখরের সিকিওরিটি তার কনভয়ে ছিলেন অ্যাক্সিডেন্টে মারা গেছেন, আমি এখনও পর্যন্ত চাকরি দিতে পারিনি। লেবার ডিপার্টমেন্টকে দিয়ে সার্কুলার করিয়েছি। ডাই-ইন-হারনেসে সমস্যা আছে বিশেষ করে পুলিশ বিভাগে।

**শ্রী বাদল ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে এস.সি., এস.টি. তাদের যে সমস্ত নাম পাঠানো হয় তাদের বয়স হয়ে যাবার পর। আবার পরবর্তীকালে দেখা যায় ইন্টারভিউ করে প্যানেলের নাম করে তাদের আবার রেখে দেওয়া হয়। তারফলে ৪০ বছর পার হয়ে যায়। এ ব্যাপারে মন্ত্রী মহাশয় কিছু বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আপনার প্রশ্নটা ঠিক বুঝতে পারলাম না। এস.টি., এস.সি., রিজার্ভিশনের ব্যাপার আছে, আবার বয়সেরও একটা ব্যাপার আছে।

**শ্রী বাদল ভট্টাচার্য :** প্যানেল করে রাখছে তার পরে বলছে বয়স হয়ে যাচ্ছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** বয়সের একটা উর্দ্ধসীমা তো রাখতেই হবে।

**শ্রী বাদল ভট্টাচার্য :** আগে ইন্টারভিউ হয়ে গেছে এবং সিলেক্ট হয়ে প্যানেলও হয়েছে কিন্তু সার্ভিস পাচ্ছে না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এটা শুধু এস.সি., এস.টি., নয় অন্যদের ক্ষেত্রেও এই সমস্যা আছে। প্যানেল হয়ে গেছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে, বয়স হয়ে যাচ্ছে, চাকরি পাচ্ছে না। শুধু এস.সি., এস.টি., নয়, অন্যদের ক্ষেত্রেও সমস্যা আছে। এবং এ ব্যাপারে সারা দেশেই চিন্তা রয়েছে যে, বেকার সমস্যার সমাধান কিভাবে হবে।

**নেতাজী সুভাষচন্দ্র বসুর অন্তর্ধান সংক্রান্ত ফাইল**

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯১) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নেতাজী সুভাষচন্দ্র বসুর অন্তর্ধান সংক্রান্ত সংরক্ষিত সমস্ত ফাইল নেতাজির অন্তর্ধান তদন্তে গঠিত তৃতীয় কমিশনের কাছে পেশ করা হয়েছে;

(খ) সত্যি হলে, কবে পেশ করা হয়েছে; এবং

(গ) ফাইলের সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) রাজ্য সরকারের পক্ষ থেকে সংশ্লিষ্ট সমস্ত ফাইল পেশ করা হয়েছে।

(খ) ২৮।০৭।২০০০ এবং ২০।১১।২০০০।

(গ) ৭৭ (সাতাত্তর)।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** দেখা যাচ্ছে, রাজ্য সরকার এই তদন্ত কমিশনের কাজে সাহায্য করার ক্ষেত্রে পরিপূর্ণ রাজনৈতিক সদিচ্ছা দেখিয়েছে, আছে। ১৯৯৯ সালের ১৪ই মে খুব ঘটা করে এই কমিশন গঠন করা হয়েছিল। ভাবখানা দেখানো হয়েছে এই যে ১৯৫৪ এবং ১৯৭৪ সালে যে শাহনওয়াজ এবং খোশলা কমিশন গঠিত হয়েছিল তা ব্যর্থ হয়েছিল, প্রতারণায় পর্যবসিত হয়েছিল এবং এই সরকার ১৯৯৯ সালের তৃতীয় কমিশন গঠন করে সেই রহস্য উদ্‌ঘাটন করবেন। কিন্তু খুব পরিতাপের বিষয় যে, কমিশন গঠনের পর থেকে আমরা লক্ষ্য করছি, তৃতীয় শুনানির পর কমিশনের চেয়ারম্যান মুখার্জি বলেছেন, কেন্দ্রীয় সরকার তাদের জানিয়েছেন বিদেশ মন্ত্রকের পক্ষ থেকে ৯টা গুরুত্বপূর্ণ অত্যন্ত গোপনীয় ফাইল কোনক্রমে প্রকাশ করা যাবেনা। তারপরে ২৮ তারিখে চতুর্থ শুনানি হল। তারমধ্যে তারা জানিয়ে দিয়েছেন অনেক ফাইল নষ্ট হয়ে গেছে। স্যার, দেখা যাচ্ছে এই রহস্য উদ্‌ঘাটনের জন্য স্বাধীনতার পর দু-দুটো কমিশন গঠিত হল এবং তৃতীয়বার বলা হচ্ছে ফাইল নষ্ট হয়ে গেছে, দেওয়া যাবেনা। কমিশন গঠনের পর এই যখন ওদের ভূমিকা তখন রাজ্য সরকারের পক্ষ থেকে প্রতিবাদ করে কিছু বলা হবে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার প্রশ্নটা আমি ঠিক বুঝতে পারলাম না। আমি যা বুঝেছি তাতে বলি, কেন্দ্রীয় সরকার ফাইল কি দিচ্ছে কি দিচ্ছে না তা আমি বলতে পারব না। আমরা বলেছি, ৭৭টা ফাইল, প্রথম দফায় ৬৪টা এবং পরে ১৩টা ফাইল কমিশনকে জমা দিয়েছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** তাহলে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে ফাইল নষ্ট হয়ে যাওয়া বা ফাইল দেওয়া যাবে না - এইরকম কোনও খবর রাজ্য সরকারের কাছে আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, আমি এইরকম একটা সংবাদ কাগজে পড়েছিলাম। তখনই আমি জিজ্ঞাসা করি। তারা বলেছিলেন না, আমরা প্রস্তুতি নিচ্ছি। এস.বি., আই.বি.-র যা ফাইল আছে, আমরা সব তৈরি করে কমিশনকে দিয়ে দেব।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** নেতাজী তদন্ত কমিশনকে সমস্ত ফাইল দেবার প্রতিশ্রুতি মাননীয় প্রধানমন্ত্রী পর্যন্ত দিয়েছিলেন। কতগুলো ইম্পর্টেন্ট ফাইল দেওয়া যাবে না বলে আজকে সাধারণ মানুষের সাথে প্রতারণা করা হচ্ছে এবং আরও বলা হচ্ছে ঐ ফাইলগুলো দেওয়া হলে বিদেশি কয়েকটা রাষ্ট্রের সাথে আমাদের সম্বন্ধ খারাপ হয়ে যাবে। কেন সেই ফাইলগুলো দেওয়া যাবে না এবং কেন এইভাবে আজকে দেশের কোটি কোটি মানুষকে অন্ধকারে রাখা হবে? এ ব্যাপারে স্বরাষ্ট্র বা মুখ্যমন্ত্রী হিসাবে আপনি কেন্দ্রের সঙ্গে আলোচনা করবেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যেটা বললেন সে ব্যাপারে বলতে পারি, রাজ্য সরকারের হাতে যে ফাইল আছে সেই ফাইলের মধ্যে যা আছে তার তাৎপর্য যাই হোক আমরা মনেকরি এটা গুরুত্বপূর্ণ কমিশন, আমরা সেই কমিশনের হাতে এটা তুলে দিয়েছি। কেন্দ্রীয় সরকার কি করবেন না করবেন সেটা বলার এক্তিয়ার আমার নেই।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, তাদের কাছে এই সম্পর্কে যতগুলো ফাইল ছিল তা তারা তৃতীয় কমিশনের কাছে জমা দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, ব্রিটিশ সাম্রাজ্যবাদ সরকার নেতাজি সুভাষচন্দ্র বসু সম্পর্কে কোথায় কি রিপোর্ট করেছেন, কি মতামত দিয়েছেন সেইসব কপি, ফাইল ইত্যাদি জিনিস পশ্চিমবঙ্গের মানুষকে জানাবার জন্য কলকাতা বা পশ্চিমবঙ্গের কোনও একটা জায়গায় সভা বা সেমিনার করার কোনও আয়োজন করেছেন কি? ব্রিটিশ সাম্রাজ্যবাদি সরকার নেতাজি সম্পর্কে যে মূল্যায়ণ, যে রিপোর্ট, যে চিন্তা-ধারা যে সমস্ত অবজারভেশন দিয়েছেন সেগুলো জনসাধারণকে জানাবার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা কমিশনের কাছে ফাইলগুলো পৌছে দিয়েছি। কমিশন তারপর রিপোর্ট পেশ করবেন। তবে আমরা মনে করি এই নথিগুলো, দলিলগুলো, তথ্যগুলো জনসাধারণের জানা উচিত। তা হলে আমরা সেটা প্রকাশনা করতে পারি, আর্কাইভে রাখতে পারি, স্থায়ি আর্কাইভে রাখতে পারি। নেতাজি সম্পর্কে যাবতীয় তথ্য দেশের সাধারণ মানুষের জানা উচিত।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** এরজন্য আপনারা কি চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নেতাজী সম্পর্কে জানার অধিকার মানুষের আছে। কমিশন অনুমতি দিলে সেই তথ্যগুলো আর্কাইভে সাজিয়ে রাখবো।

**কলকাতায় পথ দুর্ঘটনায় নিহতের সংখ্যা**

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৯) **শ্রী প্রবোধ পুরকাইত এবং শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত তিন বছরে (১৯৯৮ থেকে ২০০০) কলকাতায় পথ দুর্ঘটনায় নিহতের সংখ্যা কত; এবং

(খ) পথ দুর্ঘটনা রোধের জন্য সরকার কি ধরনের পদক্ষেপ গ্রহণ করেছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ১৩৭০ জন।

(খ) বাস-বে, স্টপ লাইন ও জেব্রা ক্রসিং চিহ্নিত করা, বাস-বের মধ্যে গাড়ি চলাচল ও বাস-স্টপ থেকে বাসে ওঠা বলবৎ করা, কর্তব্যে অবহেলাকারি ড্রাইভারদের ড্রাইভিং লাইসেন্স বাতিল করা, বেপরোয়া গাড়িচালকদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা, রাস্তার ডিভাইডার এবং ফুটপাথে বেড়া দেওয়া, ফুট ওভারব্রীজ এবং সাবওয়ে ব্যবহার না করার জন্য পথচারিদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা এবং ট্রাফিক সচেতনতা অভিযান সংঘটিত করা প্রভৃতি পদক্ষেপ সরকার গ্রহণ করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একমাত্র কলকাতায় ৩ বছরে দুর্ঘটনায় মৃতের সংখ্যা ১৩৭০ জন। এটা খুবই উদ্বেগজনক, এব্যাপারে সবাই একমত হবেন। এই পথ দুর্ঘটনা রোধের জন্য আপনি কতকগুলো পদক্ষেপের কথা বলেছেন। এগুলো যা

আছে, এগুলো রুটিন মাফিক কতকগুলো পদক্ষেপ। কিন্তু কার্যত এগুলো থাকা সত্ত্বেও, এই ট্রাফিক আইনকে বলবৎ করবে যে ট্রাফিক পুলিষ তারা এই আইনকে বলবৎ করতে প্র্যাকটিক্যালি ফিট নয়। অনেক গাড়ি চালক, অনেক পথচারি কেউই তাদের ধার ধারে না। ফলে আইন লঙ্ঘিত হচ্ছে। আমার জিজ্ঞাসা, ট্রাফিক আইনকে সংশোধন করে এবং গাড়ি চালকরা যাতে কঠোর শাস্তি পায় তার জন্য কোনও কার্যকরি পদক্ষেপ নেওয়ার ব্যবস্থা করছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** যেটা উল্লেখ করেছি সেগুলোও কার্যকরি পদক্ষেপ। দুটো দিক আছে। একটা দিক হচ্ছে, ট্রাফিকের জন্য অনেক খরচা হয়েছে। গুরুত্বপূর্ণ এলাকাগুলিতে রাস্তার উপর রেলিং দেওয়া হয়েছে যাতে সাধারণ মানুষ ফুটপাথের উপর হাঁটবেন রেলিং-এর বাইরে যাতে না আসেন। রাস্তার মাঝখানে জেব্রা ক্রসিং থেকে রাস্তা ক্রস করবেন, তার বাইরে যাবেন না। ট্রাফিক সিগনাল যেগুলো আছে সেগুলো আধুনিকীকরণ করা হয়েছে। সমস্ত গুরুত্বপূর্ণ রাস্তাগুলোকে সিগ্‌নালের আওতায় আনা হয়েছে। এগুলো হচ্ছে একটা দিক। আর একটা দিক হচ্ছে, ড্রাইভার অপরাধ করেছেন যদি প্রমাণিত হয় তাহলে তার লাইসেন্স বাতিল করা এবং শাস্তির মাত্রা বাড়ান যায় কিনা - এই দুটো বিষয় নিয়ে সংশ্লিষ্ট ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে, বাস এবং অন্যান্য গাড়ির ড্রাইভারদের যেসব সংস্থা আছে তাদের সঙ্গে কথাবার্তা বলছি। হয়ত আরও একটু কঠোর আইন করতে হবে। কিন্তু এটা এমন নয় যে অ্যাক্সিডেন্ট হওয়ার সাথে সাথেই লাইসেন্স বাতিল করলে অ্যাক্সিডেন্ট কম হবে। এরকম অনেক ক্ষেত্রেই হয়েছে, কিন্তু তা সত্ত্বেও অ্যাক্সিডেন্ট কমছে না। লাইসেন্স বাতিল করা, শাস্তির মাত্রা বাড়ানো, এটা একটা দিক। আর একটা দিক হচ্ছে জেবরা ক্রসিং, সিগ্‌নাল ইত্যাদি। সবচেয়ে বড় কথা হচ্ছে পাবলিক অ্যাওয়ারনেস। রাস্তাঘাটে চলা সম্পর্কে আমরা মানুষকে সচেতন করার সব রকম চেষ্টা চালাচ্ছি। স্কুল, কলেজের ছাত্রদের পর্যন্ত আমরা এই কাজে নিয়োজিত করছি — ডুস অ্যান্ডডোনটস, কি করা উচিত এবং কি করা উচিত নয় রাস্তায় চলার সময় — এই কাজ সবাই মিলে করলে হয়ত দুর্ঘটনা কমবে। গত তিন বছর ধরে আমরা দেখছি একটু একটু করে কমছে। তবুও এখনও যা হচ্ছে তাও খুবই দুশ্চিন্তার বিষয়। মূল কথা হচ্ছে, কলকাতা শহরে জায়গা কম, কিন্তু গাড়ির সংখ্যা দ্রুত বাড়ছে এবং সেই সংখ্যাকে নিয়ন্ত্রণ করার কোনও আইন নেই আমাদের দেশে। গাড়ির সংখ্যা দ্রুত বাড়ছে, কিন্তু সে তুলনায় রাস্তা বাড়ছেনা অ্যাক্সিডেন্ট বেশি হচ্ছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রবলেমটা হচ্ছে যখন অ্যাক্সিডেন্টের মাত্রা বাড়ে তখন ট্রাফিক নিয়ন্ত্রণ সংক্রান্ত কর্মতৎপরতা বেড়ে যায়। আমরা দেখলাম এক

সময় মাননীয় অর্থমন্ত্রী নিজে ট্রাফিক নিয়ন্ত্রণ করলেন। এইরকম কিছু পিসমিল কাজকর্ম আমরা দেখতে পাই। তারপর আবার ব্যাপারটা অ্যাজ ইউজিয়াল হয়ে যায়। সেজন্য আমি বলছি ট্রাফিক নিয়ন্ত্রণ আইন যদি ধারাবাহিকভাবে কঠোরভাবে কার্যকরি করা হয় তাহলে চালক এবং পথচারি উভয়ের ভয়ে তা পালন করতে হবে এবং পরবর্তীকালে তা অভ্যাস পর্যবসিত হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন গত তিন বছরে পথ দুর্ঘটনায় ১৩৭০ জন মারা গেছে, এক্ষেত্রে কতজন অপরাধির বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্য অনেক কথাই বললেন। আমি তাকে বলছি, কলকাতায় ট্রাফিক সিসটেম আছে, আইন আছে, ট্রাফিক সার্জেন্ট বা কন্সটেবলরা রাস্তায় দাড়িয়ে কাজ করেন। আইন নেই বা তারা কাজ করতে পারেননা, এমন নয়। এটুকু অন্ততঃ বলতে পারি ট্রাফিক কনট্রোলের ব্যাপারে কলকাতা পুলিশের খানিকটা সুনাম আছে। হ্যাঁ, তথাপি দুর্ঘটনা ঘটছে। ১৯৯৯ সালে ১,৯৫৬টি কেস হয়েছে এবং অ্যারেষ্ট করা হয়েছে ১,৮০৩ জনকে। ২০০০ সালে ১,৯৩৯টি কেস হয়েছে এবং অ্যারেষ্ট করা হয়েছে ১,৬১৭ জনকে। কেসগুলো চলছে। দুর্ঘটনা এবং নম্বর অব অ্যারেষ্ট ইত্যাদির ক্ষেত্রে কোনও অসুবিধা নেই। কিন্তু কোর্টে কেস যাবার পরে সব ক্ষেত্রেই শাস্তি হয় না। অনেক ক্ষেত্রেই প্রমাণ করা যায়না যে ডেলিবারেটলি অপরাধ করেছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** ট্রাফিক নিয়ন্ত্রণজনিত এই যে অব্যবস্থা বা বিশৃঙ্খলা এরজন্য পথ দুর্ঘটনায় যেসব মানুষ মারা যাচ্ছে তাদের পরিবারের জন্য কোনও ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা আছে কিনা এবং সেই ব্যাবস্থাটা কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সাধারণভাবে নিয়ম আছে ২০ হাজার টাকা করে দেওয়া। যদিও কিছুই নয়, তবে সাধারণভাবে আমরা এটাই দিয়ে থাকি।

**শ্রী অমর চৌধুরি :** কতজন যথোপযুক্ত ক্ষতিপূরণ পেয়েছে? যদি না পেয়ে থাকে তার কারণ কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সেই সংখ্যাটা আমার কাছে নেই। সাধারণভাবে যারা দরিদ্র পরিবার তারাই এটা চান। সবক্ষেত্রে সেখানে দেওয়া হয়। অনেকক্ষেত্রে তারা চান না।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** এটা আমি আপনার সঙ্গে একমত যে আগের তুলনায় ট্রাফিক সিসটেম অনেক উন্নত হয়েছে এবং তারা চেষ্টা করছে। কিন্তু পুরোপুরি হয়নি। আমি যে কথাটা আপনার কাছে তুলে ধরতে চাই সেটা হচ্ছে, আমরা দেখতে পাচ্ছি, মোটর ভিহিকিলসে মাসরুমের মতন দালাল ভরে গেছে। একজন ডায়রেক্টর অফ মোটর

ভিহিকিলসে কমপ্লেন করেছে, "আমি লারনিং লাইসেন্সের জন্য টাকা দিয়েছি, কিন্তু আমি গাড়ি চালাতে এখনও শিখিনি, আমি চালাতেও পারছি না ভাল করে, তবুও আমাকে লাইসেন্স ধরিয়ে দেওয়া হয়েছে এবং আমাকে বলা হয়েছে লাইসেন্স দেওয়া আমার কনটাক্ট, আমি তোমাকে লাইসেন্স দিয়ে দিলাম, এরপর আমার কোনও রেসপনসিবিলিটি নেই। এই ধরনের ড্রাইভাররা রাস্তায় গাড়ি চালালে যে অ্যাক্সিডেন্ট করবে এ বিষয়ে কোনও সন্দেহের অবকাশ নেই। আপনি এইরকম ক্ষেত্রে কোনও ব্যবস্থা নেবেন কিনা, যারা প্রকৃতই ড্রাইভিং করার জন্য রাস্তায় উপযুক্ত হয়েছে তাদের যেন দেওয়া হয় এবং এই ধরনের মাসরুমের মতন লাইসেন্স দেওয়ার ব্যবস্থা করছে যারা তাদের ক্ষেত্রে ব্যবস্থা নেবেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হ্যাঁ, ড্রাইভিং লাইসেন্সের একটা সমস্যা আছে। কিন্তু মাননীয় সদস্য জানেন, মোটর ভিহিকিল অ্যাক্ট সর্বভারতীয় আইন। কয়েকটি ক্ষেত্রে পুলিশের ইনভেস্টিগেশন হয়। অনেকক্ষেত্রে ড্রাইভিং লাইসেন্স বাইরের রাজ্যে করে। ফলে সত্যি তারা চালাতে পারে কিনা তা বোঝা যায় না। এখানে এই আইন করা যাবে না, এটা সর্ব-ভারতীয় আইন। আমরা একটা স্পেশ্যাল গ্রুপ করেছি। এখানে লাইসেন্স কম্পিউটারাইজড করা হয়েছে। সেইজন্য এই লাইসেন্স রিনিউ করার জন্য যখন আসবে তখন সত্যি পরীক্ষা করা যয়া কিনা, যারা ড্রাইভিং লাইসেন্স পেয়েছে তাদের সত্যিই ড্রাইভিং-এর অভিজ্ঞতা আছে কিনা, দক্ষতা আছে কিনা - কারণ অনেকের হয়তো দুর্বলতা আছে, এটা ঠিকই - অন্যায়ভাবে, বে-আইনীভাবে লাইসেন্স যোগাড় করে নিয়েছে, এটা ঠিকই - এই বিষয়ে কতটা কি করা যায় তা দেখতে হবে। তবে এটা সর্বভারতীয় আইন হওয়ায় বাইরের রাজ্য থেকে লাইসেন্স করে আনছে বলে ধরা যাচ্ছে না কে জানে আর কে জানে না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কিছুদিন আগে আমাদের পরিবহনমন্ত্রী বলেছিলেন, ২০।২৫।৩০ বছর আগেকার যেসব গাড়ি আছে সেইসব গাড়িগুলির মেকানিকাল টেস্ট করে বাতিল করা হবে। কারণ সেই গাড়িগুলিই পথে ব্রেক ফেল করছে এবং রাস্তায় ভেঙে পড়ছে। এই ব্যাপারে, সেইসব গাড়িগুলির মেকানিকাল টেস্ট করে কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার প্রশ্নটা এরসঙ্গে জড়িত নয়। আপনি যেটা বলছেন সেটা পলিউশনের জন্য পরিকল্পনা করা হয়েছে। সেটা আস্তে-আস্তে আমরা করবো পরিবেশ দূষণের জন্য কিন্তু মেকানিকাল ডিফেক্টের জন্য দুর্ঘটনা ঘটে গেছে সেইরকম ঘটনা হয়নি অ্যাক্সিডেন্টের ক্ষেত্রে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** ইদানিং আমরা দেখতে পাচ্ছি যে পথ দুর্ঘটনা ক্রমশঃ বাড়ছে। আমাদের অভিজ্ঞতা একথা বলছে যে পথ দুর্ঘটনার একটা অন্যতম বড় কারণ হচ্ছে, এলোপাথাড়ি রাস্তাগুলির উপর হ্যাম্প তৈরি করা। হ্যাম্পগুলির জন্য প্রায়শঃই দুর্ঘটনা ঘটে থাকে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই হ্যাম্প যাতে না হয় বা যেগুলি আছে সেগুলি যাতে অপসারিত হয় তার জন্য স্থায়ি কোনও বন্দোবস্ত করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য প্রথমে যেটা বললেন যে এটা বাড়ছে, আমি আজকে প্রশ্নের উত্তর দিতে গিয়ে জানিয়েছি যে কোলকাতা পুলিশের এলাকায় এটা বাড়ছে না কমছে। '৯৮ সালে ছিল-৪৫৪, '৯৯ সালে একটু বেড়ে হয়েছিল-৪৬৪, আর ২000 সালে-৪৫২। আর মফঃস্বলের ক্ষেত্রে আপনি ঠিকই বলেছেন যে সেখানে দুর্ঘটনার সংখ্যাটা একটু বেড়েছে। যেটা বলছিলেন যে হ্যাম্প করে দিচ্ছে - আমাদের পি.ডব্লু.ডি. ডিপার্টমেন্ট, জেলা পরিষদ, সবাইকে বলা আছে যে এটা করতে দেবেন না। কিন্তু এটা হয় কি - আপনি যেটা বললেন তার উল্টো-টা হয়। একটা দুর্ঘটনা ঘটলে সেখানে লোকে দাড়িয়ে প্রথম দাবি করে যে ওখানে একটা হ্যাম্প করতে হবে। আমরা তাদের বোঝাবার চেষ্টা করি যে এটা করবেন না, এটা কোনও সমাধান নয়। কিন্তু সাধারণ মানুষের সাধারণ একটা আবেগ এটা যে, একটা দুর্ঘটনা হলে প্রথমেই দাবি করা হয় যে সেখানে একটা হ্যাম্প করতে হবে। আমরা এ ব্যাপারে জোর-জবরদস্তি করি না। কিন্তু কিছু ক্ষেত্রে - হাইওয়েতে, ন্যাশনাল হাইওয়েতে এটা আমরা করেছি - জোর করে তুলে দিয়েছি।

### প্রয়াত নৃত্যশিল্পী উদয়সঙ্করের জন্মশতবর্ষ উদ্‌যাপন

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১০) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রয়াত নৃত্যশিল্পী উদয়শঙ্করের জন্মশতবর্ষ উদ্‌যাপনে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

রাজ্য সরকারের পক্ষ থেকে একাধিক ব্যবস্থা গৃহিত হয়েছে - যেমন, প্রয়াত শিল্পীর উপর, দুইটি পুস্তিকা মুদ্রিত হয়েছে, এবং দুর্মূল্য চিত্রশোভিত একটি অ্যালবাম প্রকাশ করা হয়েছে, নন্দন প্রেক্ষাগৃহে তাঁর 'কল্পনা' ছবিটি প্রদর্শিত

হয়েছে, নন্দন ও রবীন্দ্রসদন প্রাঙ্গনে গত বৎসরের ডিসেম্বরে ৭ দিন ব্যাপি (৮ থেকে ১৪ ডিসেম্বর) এক নৃত্যোৎসবের আয়োজন করা হয়েছে, সেখানে দিল্লি, মুম্বাই ও বাঙ্গালোর থেকে তিনটি ব্যালে ট্রুপ আমন্ত্রিত হয়েছিল এবং উক্ত অনুষ্ঠানকে সংবাদপত্র ও দূরদর্শনে যথাযথ প্রচার দেওয়া হয়েছিল।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** আমরা সবাই জানি যে বিশ্ববন্দিত নৃত্য-শিল্পী প্রয়াতঃ উদয়শঙ্কর তার নৃত্য শিল্পের মাধ্যমে সারা পৃথিবীতে ভারতের মুখ উজ্জ্বল করেছিলেন, পশ্চিমবঙ্গের তো বটেই। ওর পরিবারের সবাই শ্রদ্ধাভাজন এবং তারাও যথেষ্ট প্রশংসা পেয়েছেন তাদের স্ব স্ব মহিমার দ্বারা। আমার অতিরিক্ত প্রশ্ন, প্রয়াতঃ উদয়শঙ্করের যে বাসস্থান সেই বাসস্থানকে ঐতিহ্যবাহি ভবন বা হেরিটেজ হোম হিসাবে ঘোষণা করা হবে কিনা বা তার কোনও প্রস্তাব আছে কিনা এবং তার ব্যবহৃত দ্রব্য, তার পাওয়া পুরস্কার ইত্যাদি সব নিয়ে কোনও সংগ্রহশালা করার প্রস্তাব আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এই প্রসঙ্গে বলি, তার বর্তমান বাড়িতে নয় বা যেখানে তিনি থাকতেন সেখানে নয়, উদয়শঙ্করের নামে তার পরিবারের লোকেরা ঠিক করেছিলেন যে একটা এ্যাকাডেমি তারা করবেন যেখানে এই ধরনের মিউজিয়ামও থাকবে। বিষয়টি নিয়ে আমাদের সরকারের সঙ্গে আলোচনা অনেকদূর এগিয়েছিল কিন্তু এখনও সেটা খুব নির্দিষ্ট চেহারা নেয় নি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, উদয়শঙ্করের জন্মশতবর্ষে তার জীবন দর্শনকে ভিত্তি করে কোনও তথ্য চিত্র নির্মাণের প্রস্তাব আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** না, এই মুহূর্তে এটা ভাবিনি, কেউ প্রস্তাবও করেনি। এখন আমাদের সরকারের সাধারণভাবে নীতি হচ্ছে, কেউ ব্যক্তিগত উদ্যোগে করলে এবং ভাল ফিল্ম হলে সেটা আমরা তুলে নিই বা কিনে নিই। কিন্তু আমাদের নিজেদের উদ্যোগে কারুকে দিয়ে — তার অভিজ্ঞতা সব সময় ভাল হয়নি। তবে আপনাদের বলতে পারি, এই যে 'কল্পনা' ফিল্মটির কথা বললাম, এই 'কল্পনা' ফিল্মটির আমাদের দেশে এর কোনও প্রিন্ট ছিল না, বেআইনীভাবে পাচার হয়ে যাচ্ছিল। কাষ্টমস থেকে রাজ্য সরকার প্রথম এটার খবর পেয়ে সেখান থেকে আমরা এটা কিনে নিই। 'কল্পনা' ফিল্মটির মালিক এখন বলতে পারেন রাজ্য সরকার।

## Starred Questions
### (to which answers were laid on the Table)

**গাড়িতে লাল বাতির ব্যবহার**

*১০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮) শ্রী **সুধীর ভট্টাচার্য** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গাড়িতে বেআইনীভাবে লাল বাতির ব্যবহার বন্ধ করতে কলকাতা পুলিশ যথাযথ ব্যবস্থা নিচ্ছেন; এবং

(খ) সত্যি হলে, কি ধরনের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বেআইনীভাবে গাড়িতে লাল আলো ব্যবহারকারিদের বিরুদ্ধে পশ্চিমবঙ্গ মোটর যান আইনের ২২৬(৩) নং ধারা অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**ভট্টাচার্য কমিশনের রিপোর্ট**

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩) শ্রী **অশোক দেব** ঃ স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ওয়াকফ কেলেঙ্কারির তদন্তে গঠিত ভট্টাচার্য কমিশন কোনও রিপোর্ট পেশ করেছে কি না?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

**বাংলা আকাদেমির একখন্ডে বিশ্বকোষ প্রকাশনা**

*১০৮ (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯) শ্রী **সঞ্জয় বক্সী** ঃ তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাংলা আকাদেমি থেকে একখন্ডে একটি বিশ্বকোষ প্রকাশনার কাজ চলছে; এবং

(খ) সত্যি হলে, ঐ বিশ্বকোষ কবে নাগাদ প্রকাশিত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমান বছরের শেষের দিকে প্রকাশিত হবে বলে আশা করা যায়?

**প্রশাসন সংক্রান্ত 'টাস্ক ফোর্স' গঠন**

*১০৯ (অনুমোদিত প্রশ্ন নং *৯৪) **শ্রী আবু আয়েশ মন্ডল :** কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে প্রশাসনকে আরও গতিশীল করার জন্য একটি 'টাস্ক ফোর্স' গঠন করা হয়েছে;

(খ) সত্যি হলে, কবে থেকে সংশ্লিষ্ট ক্ষেত্রে উক্ত 'টাস্ক ফোর্স' কাজ করছে; এবং

(গ) উক্ত 'টাস্ক ফোর্স' এ পর্যন্ত কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ১১.১২.১৯৯৮ তারিখে প্রথম সভার মাধ্যমে এই সংস্থা কাজ শুরু করেছে।

(গ) এই বিষয়ে 'টাস্ক ফোর্স' এ পর্যন্ত নিম্নলিখিত সুপারিশগুলি করেছে;

১। নিয়মানুবর্থিতা বজায় রাখার জন্য সুনির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ।

২। দ্রুত কার্য সম্পাদন ও নিয়মিত কেস ডাইরি রক্ষণ।

৩। সরকারি কাজে বাংলা ভাষার ব্যবহার।

৪। সর্বস্তরের সচিবালয় কর্মচারিদের জন্য চাকুরিরত অবস্থায় প্রশিক্ষণের ব্যবস্থা।

৫। উর্দ্ধতন আধিকারিক কর্তৃক সর্বস্তরে কাজের তত্ত্বাবধান ও নজরদারির ব্যবস্থা।

### রাজ্যে থানার সংখ্যা

*১১০ (অনুমোদিত প্রশ্ন নং *১১৩) **শ্রী ব্রহ্মময় নন্দ :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ডিসেম্বর, ২০০০ পর্যন্ত থানার মোট সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য পুলিশ এলাকায় থানার সংখ্যা ৪০৫ (ডিসেম্বর ২০০০ পর্যন্ত)।

(খ) কলকাতা পুলিশ এলাকায় থানার সংখ্যা ৪২ (ডিসেম্বর ২০০০ পর্যন্ত)।

### Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received five notices of Adjournment motion. The first one is from Shri Asoke Kumar Deb and Shri Sudhir Bhattacharjee and the fourth one is from Shri Sobhan Deb Chattapadhyay, both on the subject of snatching away of one criminal from police custody at Baruipur on 21.2.2001. The second one is from Shri Pankaj Banerjee on the subject of reported outbreak of virus fever in and around Siliguri. The third one is from Shri Badal Bhattacharya on the subject of celebration of birth centenary of Dr. Shyama Prasad Mukerjee by the state Government and the fifth one is from Shri Ambica Banerjee on the subject of attempt to burn to death on one Smt. July Sinha in Sudipur village at Kaliachak P.S.

On the subject matter of the second Motion Calling attention notice has already been admitted, reply to which is due to be given by the Minister concerned on 23.2.2001. The second Motion is thus out of order and I reject it.

The subject matters of the first, third, fourth and the fifth are not such that will call for adjournment of the business of the house. Members will get ample scope to raise the matters during general discussion on Budget which is now going on. The members may also invite attention of the Ministers concerned through Calling Attention, mention,

Question etc.

I, therefore, withhold my consent to the first, third, fourth and the fifth motions.

One member of the party my, however, read the text of the motion as amended.

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা তার কাজ আপাততঃ মুলতুবি রাখছেন। বিষয়টি হল -

বাড়ুইপুরে পুলিশ হেফাজত থেকে আসামি ছিনতাই হয়েছে। প্রশাসন নীরব। রাজ্যে সর্বত্র এই ধরনের ঘটনা ঘটবে যদি প্রশাসন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ না করে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল -

গরিষ্ঠ শাসকদলের সমর্থকরা গত বুধবার, ২১.২.২০০১, বাড়ুইপুর থানা আক্রমণ করে পুলিশকে মারধোর ও কর্তব্য বাধাদানের মাধ্যমে অভিযুক্ত পঞ্চায়েত সদস্যকে ছাড়িয়ে নিয়ে যায়। এই ঘটনা প্রমাণ করে, রাজ্যে গরিষ্ঠ শাসকদলের সমর্থকরা প্রশাসনকে অকেজো করে ডাকাতদের পর্যন্ত পুলিশের হাত থেকে ছাড়িয়ে নিয়ে যাচ্ছে। ৩ লক্ষ ৬৩ হাজার টাকা ডাকাতির অভিযোগে গ্রেপ্তার হওয়া আসামিকেই প্রথমে ছাড়িয়ে নেয়।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল -

কাশ্মীরের অখন্ডতা রক্ষার জন্য ভারতবর্ষের প্রথম সহীদ ডঃ শ্যামাপ্রসাদ যিনি দেশের অখন্ডতা ও সংহতি রক্ষার জন্য গত ১৯৫৩ খৃষ্টাব্দে ২৩শে জুন কাশ্মীরে প্রাণ বিসর্জন দিয়েছিলেন, যিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের সর্বকনিষ্ঠ উপাচার্য হিসাবে ঐ বিশ্ববিদ্যালয়ে ইসলামিক হিস্ট্রি চালু করেন, যিনি ১৯৩৭ সাল থেকে দীর্ঘদিন এই সদনের সদস্য ছিলেন এবং শ্যামা-হক মন্ত্রীসভার অর্থমন্ত্রীরূপে কাজ করেছেন, যার অবদানের ফলে পশ্চিমবঙ্গকে পাকিস্তানের হাত থেকে ভারতবর্ষে সংযুক্তি সম্ভব হয়েছে, তার জন্ম ১৯০১ সালে ৬ই জুলাই এবং তার জন্মশতবর্ষ আগামি ৬ই জুলাই, ২০০১। গত বছর

জুলাই মাসে অনেক টালবাহানার পর তথ্য সংস্কৃতি মন্ত্রী এই সদনে ঘোষণা করেছিলেন যে, রাজ্য সরকারের তরফ থেকে ডঃ শ্যামাপ্রসাদের জন্মশতবার্ষিকীর কার্যক্রম করা হবে। এই ব্যাপারে সদনে আলোচনা করা হোক।

[11-50 — 12-00 Noon.]

## Calling Attention

**Mr. Speaker :** Today I have received three notices of Calling Attention on the following subject, namely :-

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Arsenic pollution of water in 9 districts in the State | : | Shri Suchir Bhattacharjee and Shri Ashoke Kumar Deb |

The matter has already been discussed on 12/02/2001 under Rule 185.

| | | | |
|---|---|---|---|
| ii) | Death of workers of a nursing home at Siliguri from mysterious discase | : | Shri Badal Bhattacharjee, Shri Ambica Banerjee and Shri Shovandeb Chattopadhyay |
| iii) | Progress in construction work of Pichabani Bridge in Midnapore. | : | Shri Sailaja Kumar Das |

I have selected the notice of Shri Badal Bhattacharjee, Shri Ambica Banerjee and Shri Shovandeb Chattopadhyay on the subject of Death of workers of a nursing home at Siliguri from mysterious disease.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 23rd February, 2001.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Home (Political) Department to make a statement on the subject of reported dacoity in the Malda bound Gour Express on the 20th February, 2001.

(Attention called by Shri Sudhir Bhattacharjee, Shri Saugata Roy, Shri Ambica Banerjee and Shri Sailaja Kumar Das Separately on the 21st February, 2001)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

আমি ২০.২.২০০১ তারিখে গৌড় এক্সপ্রেসে ডাকাতির বিষয়ে আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাব সম্পর্কে আমার বিবৃতি দিচ্ছি।

বিগত ২০ ফেব্রুয়ারি, ২০০১ তারিখে ভোর ৪টে ৩০ মিনিট নাগাদ ৩১৫৩নং আপ গৌড় এক্সপ্রেস ট্রেন মুরারই স্টেশন থেকে ছাড়লেই ১৫।১৬ জন ডাকাত ট্রেনটির একটি ২য় শ্রেণীর অসংরক্ষিত কামরায় ডাকাতি করে। তাদের সাথে পাইপগান, ছোরা ইত্যাদি অস্ত্র ছিল। ডাকাতেরা যাত্রিদের যখন করে আনুমানিক ৬০ হাজার টাকা, সোনার গহনা, হাত ঘড়ি এবং অন্যান্য দামি জিনিসপত্র লুঠ করে। ৭ জন যাত্রি ধারাল অস্ত্রের আঘাতে আহত হন। ডাকাতরা এই ডাকাতি প্রায় ৩০ মিনিট ধরে করে। পরে তারা ঝাড়খন্ডের নবীনগর রেল স্টেশনের কাছে নেমে যায়। জানা গিয়েছে যে, ডাকাতরা রামপুরহাট স্টেশন থেকে সাধারণ যাত্রি হিসাবে ৩.৩০ মিনিট নাগাদ ট্রেনে চাপে।

যাত্রিরা প্রথমে অভিযোগ জানান, ঝাড়খন্ডের পাকুড় স্টেশনে, যেখানে ট্রেনটি ৭ মিনিটের জন্য দাড়িয়েছিল। যাত্রিরা স্টেশন মাস্টারের সাথে প্রথমে কথা বলতে চান, পরে অবশ্য পাকুড় রেল পুলিশের কাছে অভিযোগ দায়ের করেন। যাত্রিদের ওখানে অনুরোধ করা হয়েছিল, যাতে তারা মালদায় রেল পুলিশের কাছে বিশদ বিবরণ দিয়ে তাদের অভিযোগ জানান। পাকুড়ে এক ব্যক্তির চিকিৎসার ব্যবস্থা করা হয়।

এই ঘটনায় ৭ জন যাত্রি আহত হন। তাদের মালদা হাসপাতালে চিকিৎসার জন্য পাঠান হয়। প্রাথমিক চিকিৎসার পর তাদের ছেড়ে দেওয়া হয়। মালদা রেল পুলিশের কাছে যাত্রিরা অভিযোগ দায়ের করেন।

এ প্রসঙ্গে বলা যেতে পারে যে, ট্রেনটিতে শিয়ালদহ রেল পুলিশের তরফ থেকে

ট্রেনরক্ষি বাহিনী মোতায়েন করা হয়েছিল।

এই রক্ষি বাহিনীতে শিয়ালদহ জি.আর.পির একজন হেড কনস্টেবল, একজন নায়েক, এবং চারজন কনস্টেবল ছিলেন। তাদের মহিলা কামরা সহ মোট তিনটি কামরাতে মোতায়েন করা হয়েছিল। ডাকাতিতে আক্রান্ত সবচেয়ে কাছের যে কামরাতে রক্ষি বাহিনীর লোকেরা ছিল, তা হল দুটি কামরা পরে। এই ঘটনাসূত্রে বর্ধমান থানার অন্তর্গত কালিতলা শাখারি পুকুরের বাসিন্দা জনৈক শ্রী অনুপ কুমার, পিতা - মৃত্যুঞ্জয় কুমার-এর মালদার পুলিশের কাছে দেওয়া অভিযোগক্রমে সাঁইথিয়া রেল স্টেশন থানায় ভারতীয় দন্ডবিধির ৩৯৫।৩৯৭ ধারা এবং অস্ত্র আইনের ২৫।২৭ ধারা অনুযায়ী ২০.২.২০০১ তারিখে ৭নং কেস রুজু করা হয়েছে।

তদন্তের কাজে তদারকি করার জন্য রেল পুলিশের আই.জি., ডি.আই.জি. এবং অন্যান্য উচ্চপদস্থ আধিকারিকরা ঘটনাস্থলে গিয়েছেন। এই সূত্রে সাঁইথিয়া থেকে দু'জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। বিভিন্ন স্থানে পুলিশের অভিযোগ চলছে।

রেল পুলিশের আই.জি-র তদন্তের ভিত্তিতে যদি দেখা যায় ট্রেনে পুলিশ কর্মিরা দায়িত্বে অবহেলা করেছেন, তবে তাদের বিরুদ্ধে যথোপযুক্ত শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে।

তদন্ত এখনও চলছে।

**শ্রী সৌগত রায় :** স্যার, গৌড় এক্সপ্রেসে ভয়ঙ্কর ডাকাতি হয়েছে যাতে ৭ জন আহত হয়েছে এবং কয়েক লক্ষ টাকা লুট হয়েছে। সুতরাং রেলে যাতায়াত করাটা নিরাপত্তাহীন হয়ে পড়েছে সেটা আবার প্রমাণ করলো। তার দু-দিন আগে এই একই লাইনে হাটে-বাজারে এক্সপ্রেস যেটা আগে কাটিহার এক্সপ্রেস নাম ছিল সেটাতে ডাকাতি হয়েছে। এই যে ডাকাতি হচ্ছে মূলত বীরভূম এবং মুর্শিদাবাদের সীমান্তবর্তী যে জায়গাগুলো সেই জায়গাগুলোতে। এই হাউসে ট্রেনে ডাকাতি বন্ধ করার জন্য সরকারকে ব্যবস্থা নেবার জন্য বলেছি। কোথাও ট্রেনে থানা করেছেন বলেছেন, ট্রেনে থানা থাকবে বলেছেন। কিন্তু যেদিন ডাকাতি হয়, যাত্রিরা অনেক ডাকাডাকি করা সত্ত্বেও রেল পুলিশ আসেনি। সংবাদ পাওয়া গেছে, ট্রেনে যখন ডাকাতি হচ্ছিল তখন জি.আর.পি ট্রেনে বসে মদ খাচ্ছিল। আবার আমরা দেখেছি আই.জি. রেল পুলিশ রজত মজুমদার ঘটনাস্থলে যখন যান তখন ফারাক্কা থানার ও.সি সেই আই.জি-কে রিসিভ করতে যান নি।

(গোলমাল)

আমি আমার প্রশ্নটা করতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই পশ্চিমবাংলার

রেলের যাত্রিরা যখন উত্তরবঙ্গ থেকে আসে তাদের নিরাপত্তা নিশ্চিত করতে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন। যারা ডাকাতি করতে আসে তাদের ধরতে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন, তাদের কি আসস্ত করবেন রেল ভ্রমনে নিরাপত্তা আছে?

[12-00 — 1-00 p.m.](Including House Adjourned)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হ্যাঁ, মাননীয় সদস্যকে আমি বলতে পারি আপনি আগের ঘটনার সুত্র তুলেছেন - এই অঞ্চলটা, মালদা থেকে আরম্ভ করে কালিয়াচক জঙ্গিপুর এই অঞ্চলটা অপরাধ প্রবণ হয়ে উঠছে। তার জন্য বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে। আপনি যেটা বললেন, এর আগেরবার গৌড় এক্সপ্রেসে কয়েকজন ছাত্র আহত হয়েছিল। সেই ক্ষেত্রে সমস্ত ডাকাত গ্রেপ্তার হয়েছিল। আমি আজ সকাল পর্যন্ত যে খবর পেয়েছি তাতে এই ঘটনার ক্ষেত্রে সমস্ত ডাকাত ধরা পড়বে। সুনির্দিষ্ট লোকের কাছ থেকে খবর পেয়ে খোঁজ করা হয়েছিল এবং তাতে ২ জনকে গ্রেপ্তার করা হয়েছে, বাকিদের গ্রেপ্তার করা যাবে। তারপরে আপনি যে কথা বলেছেন - পুলিশের কাছে যদি অবহেলা থাকে তাহলে তাদের শাস্তি পেতে হবে। চেষ্টা হচ্ছে ডাকাতি বন্ধ করার। উত্তরবঙ্গ কেন আমার সমস্ত বঙ্গের স্বার্থে যথা সম্ভব চেষ্টা করবো ডাকাতি বন্ধ করার। ট্রেনে ডাকাতি প্রায় বন্ধ হয়ে এসেছিল। আপনি বললেন পর পর দু-দিন ডাকাতি হয়েছে। এটা হতে পারে কিন্তু গত ২ বছরে ডাকাতির সংখ্যা কমে গিয়েছিল। আপনি দেখুন এই অঞ্চল জুড়ে এই ঘটনা ঘটছে। আমি আই.জি-কে বলেছি এখানে একটা স্থায়ি ব্যবস্থা করুন। এই যে অঞ্চল জুড়ে এই সমস্ত ঘটনা ঘটছে, এই অঞ্চলের একটা অংশ বিহারের অধীনে। সেইজন্য বিহার পুলিশের সঙ্গে যোগাযোগ করে দেখতে হবে। এটা একটা সমস্যা, আমরা এটা দেখছি। এই ক্ষেত্রে বলতে পারি, আজ সকালে যে খবর পেয়েছি স্বরাষ্ট্র সচিবের কাছ থেকে এটা ব্রেকথ্রু হবে এটা বলতে পারি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** ডাকাতরা ডাকাতি করে ঝাড়খন্ডের নবীনগরের কাছে নেমে যায়। আপনার কাছে আমার প্রশ্ন বেঙ্গল পুলিশ এবং জি.আর.পি যৌথভাবে ডাকাতি রোখবার প্রচেষ্টা আপনি কি নিচ্ছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখানে আবার বিহার পুলিশ নয়, এখন ঝাড়খন্ডের পুলিশের সঙ্গে যোগাযোগ করতে হবে। সাধারণভাবে আমাদের অফিসার এবং তার কাউন্টার পার্ট একই পদ মর্যাদা সম্পন্ন অফিসারদের সঙ্গে একটা যোগাযোগ থাকে। কিন্তু এই জায়গাটা এখনও পর্যন্ত নিয়মিত হয়ে উঠছে না। বিহারের সঙ্গে আলোচনা করলে হবে না, ঝাড়খন্ড পুলিশের সঙ্গে আলোচনা করতে হবে। আরও একটু ভাল করে প্রতিষ্ঠিত হোক তারপর আলোচনা করতে হবে। একটু দুর্বলতা এখানে আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় স্বরাষ্ট্রমন্ত্রীও ছিলেন এবং আছেড়। আমি এই হাউসে বারে বারে বলেছি যখন ডাকাতি হচ্ছে তারপর যখন ডাকাত ধরা হল সেই ডাকাত ধরে কোনও লাভ হল না। তারপর ডাকাতির নাম করে বহু জায়গায় কিছু লোককে এ্যারেষ্ট করে ডাকাত বলে চালিয়ে দেওয়া হয়। এই সমস্ত ডাকাতির কেসে কনভিকশান কতজনের হয়েছে এবং তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন বলুন। বহুক্ষেত্রে ম্যাজিসট্রেট রুলিং দিচ্ছেন যে প্রপার ইনভেস্টিগেশনের অভাবে ডাকাতরা বেল পেয়ে যাচ্ছে। ডাকাতদের ঠিকভাবে শাস্তি দেওয়া যাচ্ছে না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি ঠিকই বলেছেন, যে সংখ্যায় ডাকাত ধরা হয় সেই সংখ্যায় শাস্তি পায় না। তবে এই ক্ষেত্রে ইনভেস্টিগেশনটা সমস্যা নয়। মূল সমস্যা হচ্ছে - সরকার একটা ব্যাপার, আদালত আর একটা ব্যাপার। আদালতে গেলে উইটনেসের অভাবে অনেকে ছাড়া পেয়ে যায়। বেশির ভাগ ক্ষেত্রে উইটনেস যান না, যেতে চান না, অনেক ক্ষেত্রে অনেক দূরে থাকেন। আমি নিজে যখন দেখলাম ক্রাইম এর ফিগারটা, রেলওয়ে ডাকাতির সংখ্যা কত, প্রসিকিউশন কত সাজা পাচ্ছে - এর মূল সমস্যাটা হচ্ছে আমি কথা বলে দেখেছি যে সাক্ষির অভাবে অর্দ্ধেক কেস দাড়ায়না। অনেকক্ষেত্রে ইনভেস্টিগেশন দুর্বল থাকে এটা আমি স্বীকার করছি। কিন্তু যেটা দেখেছি, ইনভেস্টিগেশন সাকসেসফুল হলেও কোর্টে সাক্ষির অভাবে শেষ পর্যন্ত কেস দাড়ায়না। এই সমস্যাটা সমাধান করা খুব কঠিন।

### Presentation of the Sixth Report of the Standing Committee on Labour, 2000-2001

**The Chairman (Shri Madan Mohan Nath) :** Sir, I beg to present the Sixth report of the standing committee on Labour, 2000-2001 on working and affairs of the E.S.I. Hospitals in the state. ,

### Presentation of the Fourth Report of the standing Committee on the welfare of Scheduled castes, Scheduled tribes and other Backward Classes, 2000-2001

**Shri Shibaprasad Dalui :** Sir, with your kind permission. I beg to present the 4th Report of the standing Committee on the Welfare of Scheduled castes, scheduled tribes and other backward classes, 2000-2001.

**Presentation of the Twelfth Report of the Standing Committee on Education, Information & Cultural Affairs, sports & youth services, 2000-2001**

**The Chairman (Shri Padmanidhi Dhar) :** Sir, I beg to present the Twelfth report of the standing committee on education, information & cultural affairs, sports & youth services, 2000-2001 on the role of technical and engineering education in the industry of our country.

**Presentation of the Fifth Report of the Committee on Government Assurances, 2000-2001**

**Shri Abdul Mannan :** Sir, I beg to present the Fifth report of the committee on Government assurances, 2000-2001.

**Presentation of the Twenty-first Report of the Committee on Subordinate Legislation, 2000-2001**

**Shri Ashok Kumar Deb :** Sir, with your kind permission, I beg to present the twenty-first report of the committee on Subordinate legislation, 2000-2001 on the Unfinished work of the Committee.

**Presentation of the Fourteenth Report of the Standing Committee on Irrigation & Waterways and water Investigation & Development, 2000-2001.**

**The Chairman (Shri Tapan Hore) :** Sir, I beg to present the fourteenth report of the standing committee on irrigation & waterways and water Investigation & Development, 2000-2001 on the Siddheswari-Noonbeel reservoir project.

**LAYING OF REPORT**

**Annual Report of the West Bengal Pollution Control Board for the year 1999-2000**

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission I

beg to lay the Annual Report of the West Bengal Pollution Control Board for the year 1999-2000.

**Mr. Speaker :** Hon'ble members, I would like to inform you that buses have been provided for those members who like to go to pay their last tribute to Indrajeet Gupta. They can go by bus and come back by the same bus.

...(at this stage the House was adjournd till 1 p.m.)...

[1-00 — 1-10 p.m.](after adjournment)

**শ্রী অতীশ চন্দ্র সিন্‌হা :** স্যার, আপনি নিশ্চয় জানেন বেশ কয়েকদিন ধরে উত্তরবঙ্গে বিশেষ করে শিলিগুড়িতে একটা অজানা রোগে উনত্রিশ জন লোক মারা গেছেন। বে-সরকারি ডাক্তাররা বলছেন এনকেফালাইটিস, সরকারি তরফে বলা হয়েছে ব্যাকটেরিয়াল ম্যানেনজাইটিস, পরবর্তীকালে তারা আবার বলেছেন সেরিব্রাল ম্যালেরিয়া। গতকাল স্বাস্থ্যমন্ত্রী সেখানে গিয়ে বলেছেন এটা এনকেফালাইটিস হলেও হতে পারে। কিন্তু এখনও পর্যন্ত যে ২৯ জন মারা গেছে এবং বিভিন্ন হাসপাতালে যে আরও রোগিরা ভর্তি আছে তাদের শিলিগুড়িতে সুচিকিৎসা হচ্ছে না এবং এটা কি রোগ সেটাও আবিষ্কার করা হয়নি। এটা অত্যন্ত দুর্ভাগ্যর কথা, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করব এটার ব্যাপারে - কালকেই হাউস মোটামুটি শেষ হবে, কালকে যেন উনি এখানে বিবৃতি দেন। যারা আক্রান্ত হয়েছেন তাদের যাতে সুচিকিৎসা হয় সেই ব্যাপারে আমি দাবি করছি।

(নয়েজ অ্যান্ড ইন্টারপশন)

**Mr. Speaker :** Please sit down...(Noise)... please sit down. I am on my legs. Please sit down.

Mr. Sinha, I have already admitted the calling attention notice on the subject. The Minister is supposed to make a statement tomorrow. It has already been admitted.

## The West Bengal Land Reforms and tenancy Tribunal (Amendment) Bill, 2001

**Dr. Surjya Kanta Mishra :** Sir, with your kind permission I beg

to introduce the West Bengal Land reforms and tenancy tribunal (Amendment) Bill, 2001.

(Secretary then read the title of the Bill)

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to move that the West Bengal land reforms and tenancy tribunal (Amendment) Bill, 2001, be taken into consideration.

(গোলমাল.....এই সময় কংগ্রেস সদস্যরা হাউসে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর বিবৃতিদানের দাবিতে প্রবলভাবে চিৎকার করতে থাকেন)।

**মিঃ স্পিকার ঃ** শৈলজা দাস, আপনি বলুন।

(...গোলমাল...)

**মিঃ স্পিকার ঃ** শৈলজা দাস, আপনি বলুন। না বললে আমি পরবর্তী বক্তাকে ডাকব।

(...গোলমাল...)

**মিঃ স্পিকার ঃ** সৌগত রায়, আপনি বলুন।

(...গোলমাল...)

**মিঃ স্পিকার ঃ** সূর্যকান্ত মিশ্র, আপনি বলুন।

(...গোলমাল...)

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** স্যার, এই যে 'দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যান্ড টেন্যান্সি ট্রাইবুনাল (অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০১' এখানে রেখেছি, এটা খুবই ছোট ব্যাপার। আমাদের ট্রাইবুনাল গঠিত হয়েছে এবং ১৯৯৯ সালের আগস্ট মাস থেকে কাজ করতে আরম্ভ করেছে। কিন্তু ইতিমধ্যে কাজের পর্যালোচনা ইত্যাদি করে আমাদের মনে হয়েছে ছোট-খাটো দু-তিনটি সংশোধন এখানে দরকার। তার আগে একটা বিষয় ছিল। এই যে রেস্টোরেশন অফ অ্যালিনিয়েটেড ল্যান্ড সংক্রান্ত আইনটা ছিল, সেটা ট্রাইবুনালের আওতার মধ্যে ছিল না, সেটা ট্রাইবুনালের আওতার মধ্যে এনেছি। আর তারসঙ্গে, এটা বা অন্য যে কোনও আইন, তার কোন (...এই সময় বিরোধী সদস্যরা সভাকক্ষ ত্যাগ করেন)। ...আমি বুঝতে পারলাম না, ওদের কিছু বলার নেই, এমনিতেই তো বলার কিছু নেই,

সেইজন্য বোধ হয় ওরা ওয়াকআউট করেছে।

যেটা বলছিলাম, এটা ছোট্ট সংশোধনি। আর, ট্রাইবুনালের যে আইন আছে, ৬-এ ধারায় দুটো খুব ছোট সংশোধনি আছে। একটা যদি কোনও আদেশ এই আইন বলে কেউ দিয়ে থাকেন তাহলে আগে লেখা ছিল - 'অর্ডার ইন অরিজিন্যাল।' এই 'অর্ডার ইন অরিজিন্যাল'-এর বিরুদ্ধে কেবলমাত্র ট্রাইবুনালের কাছে যাওয়া যেত। সাম্প্রতিক কিছু মামলা থেকে অসুবিধা দেখা যাচ্ছে। তাই 'অ্যান অর্ডার'-এর পরিবর্তে 'এনি অর্ডার' করা হচ্ছে - যে কোনওরকম আদেশের বিরুদ্ধে যেতে পারেন। এই কথাটা আমরা ঢোকাতে চাইছি। আর, ক্লজ-ডি তে যেটা ছিল, সেকসন-এ, সেটা একই রেখেছি, শুধু ভাষাটা একটু জটিল ছিল, সেটা সরলিকৃত করা হয়েছে। আর বিশেষ কিছু নেই। আশাকরি এটা পাশ হবে।

The motion of Dr. Surjya Kanta Mishra that the West Bengal land reforms and tenancy tribunal (Amendment) Bill, 2001 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1-3 & Preamble**

The question that clauses 1-3 & preamble do stand part of the bill was then put and agreed to.

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to move that the West Bengal Land reforms and tenancy tribunal (Amendment) Bill, 2001 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

The Calcutta Thika and other lands (Acquisition and Regulation) Bill, 2001, as reported by the select Committee :

**Dr. Surjya Kanta Mishra :** Mr. Speaker, Sir, I beg to move that the calcutta Thika and other lands (Acquisition and regulation) Bill, 2001, as reported by the select Committee, be taken into consideration.

[1-10 — 1-20 p.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী এখানে যে

বিধেয়ক এনেছেন, তা আমি সমর্থন করছি এবং এই বিলের সমর্থনে কয়েকটি কথ বলছি। মাননীয় মন্ত্রী এখানে এই বিলের মধ্যে যে বক্তব্য রেখেছেন তা আগামি দিনে আমাদের রাজ্যে এই কলকাতা ঠিকা এবং অন্যান্য নিয়মের ক্ষেত্রে খুব গুরুত্বপূর্ণ একটি ভূমিকা নেবে এবং একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ এই বিলের দ্বারা গৃহিত হবে বলে মনেকরি। সেইজন্য সার্বিকভাবে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিধেয়ক এখানে এনেছেন সেটা সঠিকই হয়েছে এবং আমি সেটা সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি

**শ্রী সৌগত রায় ঃ** অনুপস্থিত।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল যে সভায় এসেছে, এটা সিলেক্ট কমিটিতে গিয়েছিল। সিলেক্ট কমিটির সাজেশান মূলতঃ এই সভায় পেশ করা হয়েছে। এই বিলে দেখা যাচ্ছে যে, এই বিলটা প্রথম তৈরি হয়েছিল ১৯৮১ সালে তখন এটা শুধু কলকাতার উপরেই প্রযোজ্য ছিল। তারপর সেটাকে সংশোধন করে ১০ই জানুয়ারি ১৯৮৪ সাল থেকে হাওড়ার উপর এটা দেওয়া হয়েছে। একটু বাড়িয়ে দেওয়া হয়েছে। এখন সমস্ত পশ্চিমবঙ্গেই এটা ছড়িয়ে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এটা সারা পশ্চিমবঙ্গে যারা আছেন, তাদের জন্য নেওয়া হয়, এটা খুব উত্তম প্রস্তাব। কিন্তু আপনাকে একটা কথা বলব যে এই আইন যে করা হয়েছে, তাতে ঠিকা প্রজা যারা আছেন, তারা কি পাচ্ছে? তারা যখন ভাড়াটিয়া ছিল, জমিদার আইনে এক জমিদার থেকে আর এক জমিদারের হাতে চলে যেত। এখন সরকারের হাতে চলে যাচ্ছে সরকার যে ভাড়া ঠিক করবে, সেই ভাড়া দিতে হবে। তাহলে ঠিকা টেনেন্ট যারা আছেন, তাদের নিজস্ব কোনও সত্ত্ব থাকছে না। আগে তারা যখন জমিদারের আন্ডারে থাকত, তখন তাদের বাঁচবার অধিকার ছিল। কিন্তু এই আইনে দেখা যাচ্ছে যে কিছু করতে গেলেই কনট্রোলারের পারমিশন নিতে হবে। আজকে সরকার স্টেট অ্যাকুজিশন অ্যাক্টে যে জমিগুলি ভেস্টেড করেছে, সেগুলি ডিস্ট্রিবিউশন ভালোভাবে করতে পারেন নি। এই আইনে কতগুলো প্রভিশন আছে যেখানে এই ঠিকা সত্তাকে ফরফিট করে দেওয়ার বন্দোবস্ত আছে। ফরফিট করে কি হবে, কাকে দেওয়া হবে? আবার সেই ক্যাডার বাহিনীকে দেওয়া হবে। বেছে বেছে রাজনীতি করার জন্য এই জিনিসটা হয়েছে। আমাদের যে সদস্য ছিলেন সিলেক্ট কমিটিতে, শোভনদেব চট্টোপাধ্যায় তিনি এই বিষয়ে শুনলাম আপত্তি করেছিলেন কিন্তু সেই সমস্ত আপত্তি অগ্রাহ্য করে এই বিলটা হয়েছে। প্রথমে আমি একটু দেখাচ্ছি যে বর্তমানে যেটা অ্যামেন্ড করে সেকশনটা হয়েছে (৫), পাঁচের চার, "The interests of the thika tenants holding directly under the state under sub-section (1) shall be heritable and shall not be transfer-

able except inter se amongst the heirs and existing co-shares-interest and spouses or to the prospective heirs, with a prior permission of the Controller," ভাল কথা। আমি বলছি এখানে পারমিশন কেন দরকার হল, আমি যদি আমার উত্তরাধিকারকে ট্রান্সফার করি আগে থেকে, আমি আমার তিন ছেলের মধ্যে এক ছেলেকে দিতে চাই তাহলে কেন পারমিশন লাগবে? তাহলে তার কোনও সত্ত্ব থাকছে না। আমি এখানে আপত্তি জানাচ্ছি। এখানে যে প্রসপেকটিভ এয়ারস, এয়ারসদের মধ্যে, স্পাউসদের মধ্যে যে চেঞ্জ হবে, যে ট্রান্সফার করা হবে সেখানে যাতে কোনও পারমিশন না হয় সেটা আমি প্রস্তাব করছি। দু নম্বর হচ্ছে পাঁচের উপধারায়, "The thika tenants holding directly under the state under sub-section (1) shall be entitled to construct pucca structures''.এই যে অবাধভাবে পাকা স্ট্রাকচার তৈরি করার যে ক্ষমতা দেওয়া হয়েছে, এই স্ট্রাকচার করতে গেলে যে অঞ্চলে বস্তি আছে সেখানে কোনও প্যাসেজ নেই, কোনও প্ল্যানিং নেই, সরু সরু রাস্তা আজকে যদি সেখানে বাড়ি করা হয় এবং এখানে আবার প্রোমোটারকে ঢোকবার বন্দোবস্ত করা হচ্ছে। আর প্রোমোটাররা যেখানে পারে সেখানে বিল্ডিং আরম্ভ করে একটা ইট, কাঠ, জঙ্গলের রাজত্বে পরিণত করবে। আজকে আমরা শহরে যারা আছি তারা নিশ্বাস ফেলার কোনও জায়গা পাবে না। তাই বলব যে এখন একটা লিমিট করে দেওয়া উচিত যে দোতলার বেশি করা যাবে না, কি এক তলার বেশি করা যাবে না। এইটা করার আগে বস্তি এলাকায় ঠিকা টেনান্টরা যেখানে আছে সেখানে বাড়ি আছে সেই সমস্ত এলাকায় প্ল্যানিং করা দরকার। একটা প্ল্যানিং করে তার রাস্তাঘাট বন্দোবস্ত না করে যদি অবাধভাবে বাড়ি তৈরি করতে দেওয়া হয়, বর্তমানে যেরকম হয়েছে, ছোট ছোট গলি হয়ে যাচ্ছে, অসুবিধা হচ্ছে। ভবিষ্যতের পক্ষে সেটা অসুবিধা হয়ে যাবে। আমরা যখন সুযোগ পেয়েছি নতুন করে তৈরি করার, তাহলে কেন সেই সুযোগ আমরা নেব না? সেখানে নতুন করে, প্ল্যান করে, স্কীম করে জিনিসটা করব না যাতে সুন্দর পরিবেশ সৃষ্টি হতে পারে। আজকে বস্তির যে পরিবেশ আপনারা অনেকেই জানেন সেখানে কি একটা পূতিগন্ধময় অবস্থা। যারা নিম্নমধ্যবিত্ত মানুষ তারা সেখানে থাকে। তিন নম্বর হচ্ছে এই আইনটা হয়েছে ৮১ সালে। ৮১ সাল থেকে আজকে নথি ৮১ সাল থেকে আজকে নথিবদ্ধ করতে গিয়ে ঠিকা টেনান্টরা যেভাবে হয়রানি হচ্ছে সেটাকে সরলিকরণ করার কোনও বন্দোবস্ত নেই। কারণ আজকে কনট্রোলার অফিসে গিয়ে সেখানে টাকার খেলা হচ্ছে। যেখানে ঠিকা টেনান্সি আছে সেখানে দেখতে পেয়েছি প্রোমোটাররা গিয়ে পয়সা খাইয়ে সেখানে ঠিকা টেনান্সি ক্যানসেল করা হচ্ছে। এও আমি অভিজ্ঞতায় দেখেছি। সেজন্য এর একটা সরলিকরণ' করা দরকার নথিবদ্ধ করার ক্ষেত্রে আগের আইনেও ছিল, এই আইনে দিয়েছেন যে প্রত্যেকটা ঠিকা তার জায়গা সম্বন্ধে রেকর্ড অব রাইটে

নাম থাকবে কিন্তু রেকর্ড অব রাইটে নাম থাকার জন্য কি প্রসেস হবে সেই প্রসেসটা কিছু বলা নেই। বর্তমানে যে প্রসেসটা হচ্ছে সেটা মানুষের হয়রানি ছাড়া আর কিছু হয় না। তার সাথে সাথে আজকে ঠিকা টেনান্টরা তাদের সরকারি রাজস্ব দিতে হয়, সেই রাজস্ব দেওয়ার জন্য যে অফিসে যেতে হয় সেখানে রাজস্ব নেবার জন্য আজকে সরলিকরণ করা খুবই দরকার। কারণ আমি জানি অনেক ঠিকা টেনান্ট ৫ বছর, ১০ বছর তাড়া দিতে পারেনি যদিও তারা ভাড়া দিতে উৎসুক। তারা কন্ট্রোলার অফিসে গেছে। আজকে নয় কাল, কাল নয় পরশু এইভাবে তাদের নানারকম হয়রানি করা হচ্ছে তাই আমি বলব যে মানুষ রাজস্ব দিতে চায় সরকার নেবার জন্য একটা সরলিকরণ করার ব্যবস্থা করুক। আরেকটা প্রশ্ন হচ্ছে যে আগে একটা পুরনো আইনে লেখা আছে তাদের ভাড়ার একটা রেট দেওয়া আছে কিন্তু এই আইনে দেখা যাচ্ছে যে সেই রেটটা অ্যামেন্ড করে দিয়ে সরকার যা মনে করবেন সেইভাবে করবেন কিন্তু সেটা করতে গেলে যথেচ্ছভাবে হবে, সেটা আমরা দেখাতে পাচ্ছি যে ভ্যালুয়েশনের নামে যেভাবে যথেচ্ছাচার চলছে সেইভাবে কনট্রোলার অফিসে যথেচ্ছাচার চলবে। আজকে ভ্যালুয়েশন করার নামে যথেচ্ছাচার চলছে এবং সেইভাবে কন্ট্রোলারের অফিস থেকেও যথেচ্ছাচার চলবে। কারণ আজকে সরকার থেকে যে ভ্যালুয়েশন করে দেবে সেই ভ্যালুয়েশন কোথায় গিয়ে দাড়াবে আমি জানি না। ঠিকাদারদের দুটো ট্যাক্স দিতে হবে, তাদের রাজস্ব দিতে হবে আবার যেখানে মিউনিসিপ্যালিটি সেখানে মিউনিসিপ্যালিটির ট্যাক্স দিতে হচ্ছে। এটা ডাবল ট্যাক্সেশন হয়ে যাচ্ছে। আমি প্রস্তাব করবো যে কোনও একটা ট্যাক্সেশন করুন। যদি রাজস্ব নিতে হয় এবং সেটা নেওয়া উচিত বলে মনে করেন তাহলে এটা সরলিকরণ প্রথার মধ্যে দিয়ে মানুষ যাতে দিতে অসুবিধার মধ্যে না পড়ে তার জন্য এখুনি বন্দোবস্ত করা হোক। মানুষ যারা দিতে চায় তাদের ফেরত আসতে হচ্ছে, এটা যাতে না হয় সে ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যারা ঠিকাপ্রজা আছেন তারা যাতে এই সুযোগটা পান সেটা দেখবেন। নথিবদ্ধ করার ব্যাপারে বলি যে আজও পর্যন্ত আমি জানি নথিবদ্ধ করা হয়নি, যেগুলি ঠিকা না সেগুলি কলকাতা কর্পোরেশন ঠিকা করে দিচ্ছে। ইন্সপেক্টর আসছে এবং মিউনিসিপ্যালিটির লোক আসছে সেখানে যে লোক আছে তারা তাদের নিজেদের নামে করার জন্য বাড়িওয়ালাকে নোটিশ না দিয়ে ঠিকা করে নিচ্ছে। অথচ যেখানে ঠিকা করার সেখানে পড়ে আছে। সেখানে তারা দরজায় দরজায় ঘুড়ে বেড়াচ্ছে আজও পর্যন্ত হয়নি। আপনাদের উদ্দেশ্য ভালো, উদ্দেশ্য মহৎ, আমি স্বাগত জানাবো। কিন্তু যারা ঠিকাপ্রজা আছেন তারা যঅতে ঠিকাপ্রজার সুযোগ পান যাতে তার সদ্ব্যবহার করতে পারেন এবং নিজেদের যে স্বত্ত্ব আছে সেটা ভোগ করতে পারেন সেটা দেখবেন। আপনারা হস্তান্তরের ব্যাপারে বাধা সৃষ্টি করেছেন। আগে আমাদের চলতি কথায় বলা হতো মাঠকোঠা কিনলো আবার প্রয়োজন মতো সে

বিক্রি করে দিল। এখন প্রতি পদক্ষেপেই কন্ট্রোলারের পার্মিশন চাই। সেইরকমভাবে বিক্রি করতে গেলেও পার্মিশন চাই। সে তার নিজের ছেলেকে দিতে গেলেও পার্মিশন লাগবে, আবার বিক্রি করতে গেলেও পার্মিশন লাগবে। আমি জায়গা বিক্রি করতে চাইছি না, আমি যদি স্ট্রাকচার বিক্রি করতে চাই তাহলে কেন তার জন্য পার্মিশন লাগবে? এটাতে কেন বাধা দেওয়া হবে। আমি সেটা বুঝতে পারছি না। মানুষের যে শেষ সম্বল সেটা কখন তার কাজে লাগবে বলা যায় না। সে অসুস্থ হয়ে পড়লে কিংবা গরিব ঘরে মেয়ের বিয়ের প্রয়োজনে যদি বিক্রি করতে হয় আমাদের বাস্তব জীবনে তখন সে তার অ্যাসেটকে কাজে লাগাতে পারবে না। আমি বলব এই সমস্ত বিভিন্ন দিক আলোচনা করে আপনারা এটাকে পাশ না করে এটাকে নতুন আঙ্গিকে দেখে এটাকে পুর্নবিবেচনা করার জন্য অনুরোধ করছি, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** একচুয়ালি এই যে "দি ক্যালকাটা ঠিকা অ্যান্ড আদার ল্যান্ডস অ্যাকুইজিশন বিল, ২০০১" ছিল এটাকে সিলেক্ট কমিটিতে পাঠানো হয়েছিল। তাতে আমি সদস্য ছিলাম, আমাদের ৭টা মিটিং হয়েছিল, আমি তার ৬টাতে উপস্থিত ছিলাম এবং এটা ঠিক যে অ্যামেন্ডমেন্টগুলি হয়েছে সেটা কনসেনসাসে আমরা কমিটিতে অ্যাডাপ্ট করেছি। স্যার, আপনি দেখবেন সাধারণত গভর্নমেন্টের সিলেক্ট কমিটি কোনও রিপোর্ট দিলে আমরা অপোজিশন থেকে ডিসেন্ট নোট দিই, কিন্তু এ ক্ষেত্রে আমরা কোনও ডিসেন্ট নোট দিই নি। বেসিক্যালি টেন্যান্সি আইনটা একটা প্রোগ্রেসিভ আইন। কলকাতা শহরে দীর্ঘদিন ধরে এই বস্তি সমস্যা ছিল এবং বস্তিগুলি ছিল বড় বড় জমিদারের জমিতে। তাদের থেকে খাজনা করে লোকে বস্তিতে ঘর করে ছিল, তারা আবার ভাড়া দিতো। ১৯৮১ সালের এই আইনের পরে এই সমস্ত জমিদারের জমি সরকারে ন্যস্ত হয়। তার পরে যারা সেখানে ঘর করেছিল তাদের ঠিকাপ্রজা বলে চিহ্নিত করা হয় এবং যারা তাদের কাছ থেকে ভাড়া নিয়ে থাকতো তাদের ভাড়াটিয়া বলা হতো। কিন্তু আইনটা চলাকালিন দেখা গেল অনেক ক্ষেত্রে এটা ঠিকা টেন্যান্ট হবে। এই নিয়ে যত ডিসপিউট হল তা নিয়ে হাইকোর্টে অনেক মামলা হয়েছে। সুতরাং আইনটার কিছুটা সরলিকরণ দরকার, আইনটা স্পষ্ট করে করার দরকার ছিল। আমরা এই সিলেক্ট কমিটির মাধ্যমে এই কাজ করার চেষ্টা করেছি। আমি নিজে যতদূর জানি এই আইনটা যে পারফেক্ট হয়েছে কোনও লুপহোল নেই, বা কোর্টে কোনও ক্লজ চ্যালেঞ্জ হবে না একথা আমি জোর করে বলতে পারছি না। কিন্তু একটা জেনুইন এ্যাফোর্ট কমিটি করেছেন যাতে দুটো সেকশন অফ পিপিল তাদের স্বার্থরক্ষা করাই আইনের কাজ, ১) ঠিকাপ্রজা, মানে যারা ঘর করে আছে, ২) আর যারা তাদের কাছ থেকে ভাড়া নিয়ে থাকে। এরা উভয়েই খুব গরিব। এরা ডিপ্রাইভ শ্রেণী। বস্তিতে যাদের ৭, ৮ টা ঘর আছে তারা মধ্যবিত্ত, আর বস্তিতে যারা ভাড়া থাকে তারা পজিটিভলি গরিব। এদের

স্বার্থটা রক্ষা করাই আমাদের কাজ এবং উভয়েই খুব ডিপ্রাইভড শ্রেণীর। বস্তিতে ৭-৮টা ঘর যার আছে এবং যারা ভাড়া দিয়ে থাকছে সবাই পজিটিভলি গরিব। সুতরাং, তাদের ইন্টারেস্ট প্রটেক্ট করা আমাদের কাজ। এর আগে কলকাতায় ঠিকা কন্ট্রোলারের যে অফিস আছে সেখানে আমরা মনে করেছি যে তিনি সেই লোড সামলাতে পারছেন না এবং সেইজন্য অ্যাডিশনাল কন্ট্রোলার, ডেপুটি কন্ট্রোলার, ইত্যাদি নিয়োগের কথা বলেছি। হাওড়া, আসানসোল, শিলিগুড়ি প্রভৃতি মিউনিসিপ্যালিটি টাউনগুলোতেও বস্তির ব্যাপার আছে। তবুও আইনে রয়ে গেছে 'কলকাতা ঠিকা অ্যান্ড আদার ল্যান্ডস' বলে। আসলে এটা সারা পশ্চিমবাংলার সমস্ত মিউনিসিপ্যালিটি টাউনে নোটিফিকেশন করে এক্সটেন্ট করা যাবে।

একটা খুব গুরুত্বপূর্ণ পরিবর্তন আমরা চাই, আমরা চাই এক্ষেত্রে আগে যে অসুবিধা ছিল তা যেন না থাকে। সেটা হচ্ছে, এখন বস্তির ঠিকা টেনেন্ট কর্পোরেশন থেকে অনুমতি নিয়ে পাকা বাড়ি করতে পারে। কিন্তু একটা জিনিস দেখা দরকার, আমাদের মেয়রও এখানে আছেন। কলকাতা কর্পোরেশনের অনেক বস্তির ল্যান্ডে পাকা বাড়ি হয়ে গেছে। অনেকেই কর্পোরেশনের কাছে প্ল্যান স্যাংশন নিতে আসছে না। ঠিকা টেন্যান্সি নিয়ে সেই লোক বাড়িগুলো ভাঙ্গছে। যেহেতু কলকাতায় জমির অভাব তাই বস্তির মধ্যে প্রমোটারির ব্যবসা ঢুকে গেছে। সেইজন্য দরকার রাজ্য সরকার এবং পুরসভার একসঙ্গে কাজ করা যাতে ঠিকা প্রজা এবং ভাড়াটেদের স্বার্থ ক্ষুন্ন না হয়। প্রমোটার বস্তিতে গিয়ে বলে তোমাদের জমি নিয়ে নিচ্ছি এবং এর বদলে বহুতল বাড়ির নিঁচে যে ঘর হবে সেখানে ছোট ছোট ঘর দিয়ে দেব। এইভাবে বস্তিতে বে-আইনী বাড়ি গত ১০ বছর ধরে হচ্ছে এবং এখনও হচ্ছে, বন্ধ করা যায়নি কোনওভাবেই।

ঠিকা কন্ট্রোলারের কাছে যে মামলাগুলো যায় সেগুলো ডিসপোজাল করতে দেরি হচ্ছে। সেটা যাতে না হয় তার জন্য ঠিকা কন্ট্রোলাররা পাওয়ার দেওয়া হয়েছে, তার অফিসের পরিকাঠামো বাড়ানো হয়েছে। একজন লোককে বস্তিতে ঘর তৈরি করতে হলে আগে ঠিকা কন্ট্রোলারের থেকে পার্মিশন নিতে হবে, কর্পোরেশনে প্ল্যান জমা দিতে হবে, স্যাংশন করাতে হবে এবং তারপর বাড়ি করতে হবে। এটা একটা লম্বা প্রসেস, অনেকদিন লেগে যায়। সুতরাং এদিকে যদি নজর দিতে না পারা যায় তাহলে পুরো পারপাস ডিফিটেড হয়ে যাবে। স্মরণ করলে দেখবেন, আমরা যখন সরকারে ছিলাম তখন কংগ্রেস একটা বস্তি রিহ্যাবিলিটেশন প্রোজেক্ট নেয়। আমরা চাই বস্তির লোক ভালোভাবে বাড়ি করুক। তখন কর্পোরেশনের উদ্যোগে বস্তিতে বস্তিতে সরকার পাকাবাড়ি করে দিয়েছিল এই বি.আর.স্কীমে। বামফ্রন্ট যে কেন আমাদের সেই প্রোজেক্ট ডিসপান্টেল করে দিয়েছে বুঝতে পারছিনা? তারা বলছে, সরকার বস্তিতে পাকাবাড়ি করতে পারেনা।

কেউ যদি, ঠিকা টেনেন্ট করতে পারে করবে। সরকার বসছে, আমরা বস্তির মধ্যে ইমপ্রুভমেন্ট করব কর্পোরেশনের মাধ্যমে। এখানে আমাদের সঙ্গে দৃষ্টিভঙ্গির তফাৎ রয়েছে। আমরা চাইছি, যদি পাকাবাড়ি করা হয় তাহলে অনেক জমি সারপ্লাস হয়ে যাবে যে জায়গাটা সরকার প্রটেক্ট করছে না। সেখানে পার্ক করলেও ভালো। কিন্তু ডেভেলপমেন্টের ক্ষেত্রে ভালো আইন নেই, মানুষের স্বার্থ রক্ষার জন্য ভেরি প্রগ্রেসিভ আইন নেই এবং সেখানে যে ল্যান্ড রিফর্মস আইন করেছেন, সেটা কলকাতা এবং অন্যান্য শহরের ক্ষেত্রে অ্যাসেন্ট হল, কিন্তু আমি চাই আইনটা যখন পাশ হয়ে যাবে এসেন্ট পেয়ে যাবেন তখন আইনটা কার্যকরি করা হোক।

আপনি জানবেন স্যার, এই হাউসে আমরা 'প্রেমিসেস টেনেন্সি' পাশ করেছি। তার আগে এটা দু-বার সিলেক্ট কমিটিতে গিয়েছে, যেটা একটা রেকর্ড। আপনারা সরকারের পক্ষ থেকে বলেছেন, আপনারা বাঁধা দিয়েছেন তাই হলনা। কিন্তু দ্বিতীয়বার পাশ হয়ে গেছে। এবং তারপর প্রেসিডেন্টের এসেন্টও পেয়ে গেছে। কিন্তু আজ পর্যন্ত সেটা কার্যকরি হয়নি কেন? তার কারণ হচ্ছে, এক্ষেত্রে যে দুটো কন্টেনডিং পার্টি আছে, বাড়িওয়ালা এবং ভাড়াটে, এটা কার্যকরি হলে কারা বা কোন সেকশন রেগে যাবে সেটা আপনার বুঝতে পারছেন না। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় এই ঠিকা টেনেন্সি আইনের ব্যাপারে দোদুল্যমানতা দেখাবেন না এবং সরকারে থাকতে থাকতে এই ঠিকা টেন্যান্সি আইন কার্যকর করার নোটিফিকেশন দিয়ে দেবেন। আমি আমার বক্তব্য আর দীর্ঘায়িত করতে চাইনা। এই আইনে নতুন একটা জিনিস আনা হয়েছে। এই প্রথম পেনাল্টি ক্লজ করা হয়েছে। এই ঠিকা আইন যারা মানবে না তাদের ৫ বছর পর্যন্ত জেল দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। আগে আইন এতটা কড়া ছিল না। এটাই আমাদের নতুন ব্যবস্থা। যদি এটাকে সঠিকভাবে কার্যকরি করা যায় তাহলে কলকাতায় বস্তি অঞ্চলের গরিব মানুষদের যে নানারকম সমস্যা আছে সেই সমস্যা সমাধানের ক্ষেত্রে সঠিক পদক্ষেপ নেওয়া যাবে। এই যে রিপোর্ট — এটা আমরা সকলে দিয়েছি এবং মাননীয় মন্ত্রী মহাশয় প্রেজেন্ট করেছেন। আজকে আমরা এই আইনটাকে সমর্থন জানাচ্ছি।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী অমর চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আনীত কলিকাতা ঠিকা এবং অন্যান্য ভূমি (অর্জন ও প্রনিয়ন্ত্রণ) বিধেয়ক ২০০০ এনেছেন আমি তাকে সমর্থন জানিয়ে দু-চারটি কথা বলব। মাননীয় সৌগতবাবুকে ধন্যবাদ যে, তিনি স্বীকার করেছেন যে, বস্তি অঞ্চলের দিকে তাকিয়ে এই বিলটি আনা হয়েছে। বস্তিবাসিদের উন্নতি এবং তাদের যেসব সমস্যাগুলো ছিল সেগুলোকে দূর করার জন্য এই বিল আনা হয়েছে এবং তার জন্য সংশোধনী করা হয়েছে। সিলেক্ট কমিটিতে এব্যাপারে আলোচনা

হয়েছে। এই বিল নিয়ে আলোচনার বিশেষ কিছু নেই। আজকে বস্তির উন্নয়নের দিকে তাকিয়ে এই আইন হচ্ছে। তবে লক্ষ্য রাখতে হবে যে, প্রোমোটাররা যেভাবে কাজ করবে তাতে যেন বস্তিবাসিদের স্বার্থ রক্ষা হয়। যেন বস্তিবাসিদের উচ্ছেদ করা না হয় এবং বস্তিবাসিদের যে সুযোগ-সুবিধাগুলো পাওয়ার কথা সেগুলো তারা যেন পান। তাহলেই সংশোধনীর মূল লক্ষ্য সফল হবে। এই কথা বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-40 — 1-50 p.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সৌগতবাবুকে ধন্যবাদ জানাচ্ছি এইজন্য যে, যে বিলটা এনেছি এব্যাপারে তিনি সঠিকভাবে বলেছেন। সিলেক্ট কমিটিতে এব্যাপারে ৭ বার সভা হয়েছে, তাতে বিশদ আলোচনা হয়েছে। আলোচনা করে একটা ঐক্যমত্যে পৌঁছাবার চেষ্টা করেছি। আমাদের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি আমাদের এই বিলের মধ্যে প্রতিফলিত হয়েছে। কয়েকটি ব্যাপারে আলাপ-আলোচনার ভিত্তিতে আমাদের মূল যে বিল পেশ করা হয়েছিল সেটা সংশোধন করে সিলেক্ট কমিটির রিপোর্ট পেশ করেছি। আমি প্রথমে এর মূল কয়েকটি বিষয়ে বলব — যেটা আগে ছিল না, যেটা পুরোনো আইনে ছিল না সেটা এখন রাখা হয়েছে। সে ব্যাপারে সকলের দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমে মাননীয় সৌগতবাবু এখানে যেটা বলেছেন যে, এটা কলকাতা ও হাওড়ায় ছিল। আমরা এটাকে সমস্ত পৌরসভাগুলোতে সম্প্রসারিত করার জন্য ব্যবস্থা রেখেছি। দ্বিতীয়তঃ ভাড়াটিয়াদের সংজ্ঞা পরিবর্তন করেছি — করেছি এইজন্য যে, যাতে কেউ বেআইনি ভাবে বাড়ি তৈরি করে ভাড়াটিয়াদের বসানোর পরে, ভাড়াটিয়াদের যেসব সুযোগ-সুবিধা, নিরাপত্তা পাওয়ার কথা সেগুলো যদি তারা না পান সেজন্য এবং যাতে অন্যায়ভাবে কেউ সুযোগ না পান সেজন্যই ভাড়াটিয়াদের সংজ্ঞাকে পুনর্নির্ধারণ করা হয়েছে। সেরকম এখানে আর একটা জিনিস লেখা আছে, ল্যান্ড-অ্যাপার্টেনেন্ট খালি জমি-বাড়ি নয়, তারসঙ্গে রাস্তাঘাট থাকে, পাশাপাশি জমি থাকে, পুকুর ইত্যাদি থাকে। আগে আইনে ল্যান্ড-অ্যাপার্টেন্টের কোনও সংজ্ঞা ছিলনা। আইনের মধ্যে এটার আকার দেওয়ার দরকার ছিল এবং সেটা আমরা করেছি। লেসি কথাটারও কোনও সংজ্ঞা ছিলনা। আদালতে মামলা ইত্যাদি হয়ে আইনটা যাতে আটকে না যায় তার জন্য এই কথাগুলো পরিষ্কার করে লিখে দেওয়ার দরকার ছিল। সেজন্য লেসির একটা সংজ্ঞা আমরা দিয়েছি। তারপর সৌগতবাবু বললেন, 'ঠিকা-প্রজা বা ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষার জন্য আইনটা ভালই হয়েছে, কিন্তু উন্নয়নের দিকটা নিয়ে কোনওরকম চিন্তা করা হয়নি।' সৌগতবাবুর এই কথার সঙ্গে আমি পুরোপুরি একমত হতে পারছিনা। হ্যাঁ, আমি মেনে নিচ্ছি বস্তি ইত্যাদির রিহেবিলাইটেশনের যে ব্যবস্থা, সেটা করার দরকার আছে। কিন্তু সেটা এই

আইনের অন্তর্ভুক্ত হতে পারেনা। তার জন্য আলাদা আইন আছে। তথাপি এখানেও আমরা কিছু নতুন ব্যবস্থা করেছি। সেটা হচ্ছে, পাবলিক পার্পাসে জমি নেওয়া যাবে। এটা আগে ছিলনা। পাবলিক পার্পাসে জমি নেওয়া যাবে, এই ব্যবস্থা করেছি এবং পাবলিক পার্পাস কি, তার সংজ্ঞাও দিয়েছি জমি কি করে রিজাম্পশন করা যাবে। এখানে ফরফিচারের একটা ব্যবস্থা আছে। ফরফিচার বা রিজাম্পশন হোক, সেই জমি নিয়ে পাবলিক পার্পাসে উন্নয়নের কাজে ব্যবহার করা যাবে। সুতরাং আমার মনে হচ্ছে এখানে শুধু মাত্র ঠিকাপ্রজা এবং ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষার ব্যবস্থাই নেই, উন্নয়নের ক্ষেত্রে এই সমস্ত জমিকে কাজে লাগাবার সুযোগও রয়েছে। তারপর কি কি বিষয় এক্ষেত্রে বে-আইনী বলে গন্য হবে তাও আমরা এখানে পরিষ্কার করে বলবার চেষ্টা করেছি। আগে যেটা ছিলনা, এবারে করা হয়েছে—কন্ট্রোলারের আগাম অনুমতি ছাড়া বাড়ি তৈরি করা যাবেনা। এটা ছিলনা। এটা আমরা সুস্পষ্টভাবে বলেছি। কন্ট্রোলারের আগাম অনুমতি লাগবে। আগাম অনুমতি ছাড়া করা যাবেনা। কন্ট্রোলার মনে করলে ঠিক জায়গায় বিল্ডিং-প্ল্যান নতুন করে অ্যাপ্রুভালের জন্য দিতে পারবেন। সেই ব্যবস্থা আমরা করেছি। এছাড়াও নতুন করে যা করেছি, সেটা হচ্ছে যদি কোনও কারণে ঠিকা টেনেন্ট আর ঠিকা টেনেন্ট না থাকেন—আগে ধরে নেওয়া হত ঠিখা টেনেন্ট হলে চিরকাল থাকবে— বে-আইনী হস্তান্তর ইত্যাদি করলে ভাড়াটিয়ার কি হবে, সেই ব্যবস্থা করেছি। আগের আইনে ভাড়াটিয়ার ব্যাপারে প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট অনুযায়ী নির্ধারিত হত। সেটার আমরা পরিবর্তন করেছি। লাইসেন্সি কথাটা আমরা এখানে ঢুকিয়েছি। সরকারের অধীনে লাইসেন্সি হিসাবে থাকতে পারবেন। এটা করেছি। তাছাড়া ঠিকা নির্ধারণ করার ক্ষমতা ঠিখা-কন্ট্রোলারকে দেওয়া হয়েছে। আরও কিছু ক্ষমতা দিয়েছি। ঠিকা কন্ট্রোলারের কোনও আদেশের বিরুদ্ধে যাতে কেউ ইচ্ছে করলে ট্রাইবুনালে যেতে পারেন, সেই ব্যবস্থাও আমরা করেছি। আগে সেটা ছিলনা। আগে ঠিকা কন্ট্রোলারের কোনও আদেশ রিভিশনের জন্য অ্যাপিল সরকারের কাছে করতে হত। এখন আমরা সরকারের সেই অধিকার বাদ দিয়ে ট্রাইবুনাল করেছি, ট্রাইবুনালে যেতে পারবেন। ঠিকা কন্ট্রোলারের পদটাকে শক্তিশালি করার জন্য ইন্ডিয়ান অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস, ওয়েস্ট বেঙ্গল সিভিল সার্ভিস (একজিকিউটিভ), ওয়েস্ট বেঙ্গল হায়ার জুডিশিয়াল সার্ভিস অব ওয়েস্ট বেঙ্গল সাব-অর্ডিনেট ল্যান্ড রেভিনিউ সার্ভিস, গ্রেড-ওয়ান যারা আছেন তাদের মধ্যে থেকে এই পদে নেওয়া হবে। এই ব্যবস্থা আইনে করেছি। এছাড়া একজন মাননীয় সদস্য কয়েকটা কথা বললেন, কেন বললেন জানিনা! সৌগতবাবু ঠিকই বলেছেন যে, আমরা অনেকগুলো মিটিং করে আলোচনা করে ঐকমত্য হয়ে ঠিক করেছি। কারো যদি বিরোধিতা করার কিছু থাকত তাহলে তিনি তা সেখানেই করতে পারতেন। শোভনদেব চট্টোপাধ্যায় সিলেক্ট কমিটিতে ছিলেন। সেখানে সুযোগ ছিল আপত্তি নথিভুক্ত করার।

কেন করেন নি তা জানি না। এখানে পুলকবাবু বলছেন ছিল, শোনা হয়নি। কিন্তু নথিভুক্ত করা, নোট অফ ডিসেন্ট দেওয়ার ব্যবস্থা আছে। পুরানো যারা বিধায়ক তাদের জানার কথা। কেন যে সেই অধিকার প্রয়োগ করেন নি তা জানি না। এছাড়া তিনি আরও কয়েকটি কথা বললেন। আমার মনে হয়, আইনটা আপনার ভাল করে পড়ার দরকার আছে। উনি আলোচনা করার সময়ে ছিলেন না। যাইহোক, উনি যেগুলি বলেছেন, আমি তা মেনে নিতে পারছি না। ঠিকা হস্তান্তর করার জন্য বলছেন। ঠিক হস্তান্তর তো করা যাবে না। তাদের যারা উত্তরাধিকার তাদের যদি দরকার হয় তাহলে কনট্রোলারের পারমিশন লাগবে। আমি মনে করেছি তা লাগা দরকার। তারপর বলেছেন, স্ট্রাকচার আকারে করার জন্য অনুমতি দিতে হবে। তাহলে তো প্রমোটররা ইচ্ছামত কিনে নেবে, যা খুশি তাই করবে, কেউ মানবে না। শোভনবাবু মানবেন বলে তো মনে হয় না। আমার মনে হয়, উনি না বুঝেই বলেছেন। উনি হয়তো একটু ভাল করে পড়ার সময় পাননি। তারপর বলেছেন, বাড়িঘর করলে ইট-কাঠের জঙ্গল হয়ে যাবে। তাই বলে বাড়িঘর হবে না? উনি বললেন, পরিকল্পনাহিনভাবে হচ্ছে, অপরিকল্পিতভাবে হবে। পঙ্কজবাবু বোধ হয় শোনেননি। এরজন্য তো সি.এম.সি. আছে। প্ল্যান তো অ্যাপ্রুভ করাতে হয়। ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন তারা দেখে প্ল্যান অ্যাপ্রুভ করলে তারপর হবে। এরজন্য ঠিকা কনট্রোলারের আগাম অনুমোদন লাগবে। আপনি যুক্তিহীন কথা বললেন। মাননীয় সদস্য সৌগতবাবু যা বললেন কার্যকরি করার সময়ে দেখবো আরও কি করে ত্বরান্বিত করা যায়। কর্পোরেশনের সঙ্গে সরকারের আলোচনা করার নিশ্চয়ই সুযোগ আছে এবং আমরা তা করতে পারবো। মাননীয় সদস্য সুব্রতবাবুর সঙ্গে আমার দেখা হয়েছিল। আমি তাকে বলেছিলাম, এটা ভালভাবে দেখা দরকার। সদিচ্ছা যদি ওদের থাকে তাহলে সরকারের সদিচ্ছার অভাব হবে না। বিলে আমরা কি করতে পারি তা নিশ্চয়ই দেখার চেষ্টা করবো। এই কয়েকটি কথা বলে সিলেক্ট কমিটি যে রেকমেনডেশন পেশ করা হয়েছে সেটা বিল আকারে এসেছে, সেই বিলকে সর্বসম্মতিক্রমে অনুমোদন করবেন এই আবেদন রাখছি।

The motion of Dr. Surjya Kanta Mishra that the Calcutta Thika and other Lands (Acquisition and Regulation) Bill, 2000, as reported by the select Committee, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1-12**

The question that clauses 1 - 12 do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that preamble do stand part of the Bill. was then put and agreed to.

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to move that the calcutta Thika and other lands (Acquisition and Regulation) Bill, 2000 as settled in the assembly, be passed.

The motion was then put and agreed to.

## GENERAL DISCUSSION ON BUDGET

[1-50 — 2-00 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ ৪ মাসের জন্য আমাদের সামনে পেশ করেছেন সেই বাজেট বরাদ্দর আমি বিরোধিতা করছি এবং কেন বিরোধিতা করছি তা যতদূর সংক্ষেপে সম্ভব আমি এই হাউসের সামনে বলবার চেষ্টা করবো। আমি এই বাজেটে প্রথমে যেটা দেখেছি সেটা হচ্ছে, প্রত্যেক বছর অর্থাৎ বেশ কয়েক বছর ধরে রাজস্ব আদায় এবং রাজস্ব ব্যয় এই দুয়ের মধ্যে বিরাট তফাৎ থেকে যাচ্ছে। ১৯৯৯ সাল থেকে যদি আপনি দেখেন তাহলে দেখবেন ১৯৯৯-২০০০ সালে রাজস্ব ঘাটতি ছিল ৯,২৮৭ কোটি টাকা। ২০০০-২০০১ সালে ৭,৬১৪ কোটি টাকা। সেটা সংশোধিত হয়ে হয়েছে ৭,৪১১ কোটি টাকা। এ বছরের বাজেটে রাজস্ব খাতে ঘাটতি দেখিয়েছেন ৭,১৫২ কোটি টাকা। একটা সরকারের অর্থনৈতিক শক্তি কি রকম বা সরকারের অর্থনৈতিক দৃঢ়তা কতটা সেটা বোঝা যায় একটা খাতের ব্যাপারটা অনুধাবন করলে। সেটা হচ্ছে রাজস্ব খাতে আয় এবং ব্যয় কত? একটা সংসারের স্বনির্ভরতা যেমন তার আয় এবং খরচের উপর নির্ভর করে ঠিক সেইরকম তার একটা বড় সংস্করণ হচ্ছে সরকার। সংসারে আয়ের থেকে ব্যয় বেশি হলে শেষ পর্যন্ত যেমন ঘটি, বাটি, এমন কি বাড়ি পর্যন্ত বিক্রি হয়ে যায় সরকারের ক্ষেত্রেও তা হতে বাধ্য এবং হচ্ছেও তাই। এই বাজেটে দেখবেন ঋণ খাতে উৎবৃত্ত। ঋণ খাতে যে ব্যয় হচ্ছে সেখানে উৎবৃত্ত হচ্ছে। সেটা হচ্ছে, ৮ হাজার ৯৪৮ কোটি টাকা। এই ঋণটা কিন্তু চলে যাচ্ছে না, থেকেই যাচ্ছে এবং সুদে, আসলে তা ফেরত দিতে হবে। হয় কেন্দ্রীয় সরকার থেকে, না হয় হাডকো থেকে না হয় ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে বা এই ধরনের নানান সংস্থা থেকে ঋণ নেওয়া হচ্ছে এবং সেই সমস্ত সংস্থাকে তা ফেরত দিতে হবে সুদ এবং আসল মিলিয়ে। এই ঋণ খাতে

যেটা উৎবৃত্ত হচ্ছে এটা দেখিয়ে আপনারা রাজস্ব খাতে যে ঘাটতি ৭ হাজার ১৫২ কোটি টাকা সেটার খানিকটা পুরণ করছেন। এটাতে কিন্তু সরকারের সুস্বাস্থ্য সেটা প্রতিফলিত হচ্ছে না। আপনি আপনার বাজেট ভাষণে 'দায়বদ্ধতা' 'সীমাবদ্ধ ক্ষমতা' এইসব নানান ভাষার কারচুপি দিয়ে আপনার বাজেট ভাষণটা সাজিয়েছেন যাতে সাধারণ মানুষ পড়ে বুঝতে না পারে। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, দয়া করে বাজেট ভাষণের ভাষাটা সহজ করুন। আপনি যে ভাষায় বাজেট ভাষণ রেখেছেন অনেক জায়গায় পড়ে চট করে বোঝা যায় না যে কি আপনি বলতে চেয়েছেন। এরকম অনেকগুলি জায়গা আছে, সুযোগ হলে নিশ্চয় সেইরকমের কয়েকটি জায়গা আমি আপনাকে দেখাবো। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, বাজেট ভাষণের ভাষাটা সহজ করুন, ছোট ছোট সেনটেন্স করুন যাতে এটা পড়ে সাধারণ মানুষ বুঝতে পারেন যে আপনি কি বলতে চাইছেন। এটা তো পাবলিক ডকুমেন্ট, পাবলিক তো এটা পড়বে কাজেই এটা তাদের বোধগম্য হওয়া দরকার। স্যার, সরকারের ঋণ গত কয়েক বছরে প্রায় ৩৫ হাজার কোটি টাকাতে গিয়ে পৌঁছেছে। সুদে, আসলে তা ফেরত দিতে হবে। সরকারের যে ইনকাম হয় রাজস্বখাতে এরজন্য তার একটা বিরাট অংশ চলে যাচ্ছে। স্বভাবতঃই আপনি বলবেন যে প্রত্যেক রাজ্যই তো ঋণ করে চলছে। আপনি বলবেন, কেন্দ্রীয় সরকারও তো ঋণ করে চলছে। আমি এ ব্যাপারে পরে আসবো। তবে এটা খুব স্বাস্থ্যকর পরিবেশ নিশ্চয় নয়। ঋণ; কৃত্যা ঘৃতং পিবেত- এই অবস্থায় পশ্চিমবঙ্গ সরকার চলছে। এটা নিশ্চয় স্বাস্থ্যকর অবস্থা নয় সে আপনারা যতই চিৎকার এখানে করুন। এই অবস্থা যদি সত্যি সত্যি চলতে থাকে তাহলে একটা সময় আসবে যখন এই সরকার মুখ থুবড়ে পড়বে, সরকার আর খরচ করার মতন অবস্থায় থাকবে না। স্যার, আপনি জানেন, এসস্টেট এবং লাইবিলিটিসের মধ্যে একটা সম্পর্ক থাকা দরকার। এই সরকারের যেমন কিছু এসস্টেট বেড়েছে তেমনি লাইবিলিটিসও বেড়েছে। এসস্টেটের তুলনায় লাইবিলিটিস বেড়েছে অনেক বেশি। এই দুটির অনুপাত ক্যাগ তার রিপোর্টে দেখিয়েছে, আমি সেই রিপোর্টটা আর কোর্ট করছি না। এসস্টেটস এবং লাইবিলিটিসের রেসিও যেখানে এক বা একের বেশি সেখানে অর্থনৈতিক অবস্থা ভাল। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমরা দেখছি, এখানে এই এস্টেটস এবং লাইবিলিটিসের রেসিও একের অনেক নীচে এবং বছরের পর বছর সেটা ক্রমশঃ কমে যাচ্ছে। আমি পরিসংখ্যান দিয়ে বলছি যে এখানে এসস্টেট এবং লাইবিলিটিসের অবস্থাটা কি। ৯৪/৯৫ সালে ছিল ০.৬৩। ১৯৯৭-৯৮ সালে ০.৫৫ এবং তার পরের বছর কত সেটা জানি না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে তথ্য থাকলে জানাবেন যে, এই রেশিও কোথায় গিয়ে দাড়িয়েছে। এটা থেকেই বোঝা যাচ্ছে যে, এসস্টেটস-এর তুলনায় লায়াবিলিটিজ হু হু করে বেড়ে যাচ্ছে এবং সরকার কি অবস্থার মধ্যে এসে পৌঁছেছে। এবারে আর একটি তথ্য দেব, ক্যাপিটাল

এক্সপেন্ডিচার অ্যাজ পারসেন্টেজ টু টোটাল এক্সপেন্ডিচার অফ দি স্টেট কি অবস্থা হয়েছে। তার মানে, এই যে রাজস্ব ঘাটতি পূরণ করবার জন্য ঋণ করছেন তারফলে ক্যাপিটাল এক্সপেন্ডিচার কমে যাচ্ছে যে এক্সপেন্ডিচারে নতুন রাস্তা, নতুন বিদ্যালয় ইত্যাদি হবার কথা। ১৯৭২ সালে এটা ছিল ৩.৭৩ পারসেন্ট ১৯৭৭ সালে ছিল ৪.৪২ পারসেন্ট, আপনার বাজেট ১৯৯৮-৯৯ সালে ছিল ২.৫০ পারসেন্ট, ১৯৯৯-২০০০ সালে ২.৩৭ পারসেন্ট। বর্তমানে এটা কত হয়েছে জানি না। আপনার বাজেট হিসাব থেকেই এটা বললাম। এ্যাকচুয়ালি এই খাতে খরচের হিসেবটা আরও কম কিনা জানি না। এর থেকে বুঝতে পারা যাচ্ছে, যার মাধ্যমে উন্নয়নমূলক কাজ হবে সেই ক্যাপিটাল এক্সপেন্ডিচার রাজ্যে ক্রমশঃ কমে যাচ্ছে। এটা অত্যন্ত দুর্ভাগ্যের কথা। আমি মাননীয় মন্ত্রীকে এবং সরকারপক্ষের মাননীয় সদস্যদের ভাবতে অনুরোধ করবো যে কেন ক্যাপিটাল এক্সপেন্ডিচার ক্রমশঃ কমে যাচ্ছে। কি করে রাজ্যে ক্যাপিটাল এক্সপেন্ডিচার বাড়ানো যায় তার জন্য বিশেষভাবে নজর দিতে হবে মন্ত্রী মহাশয়কে। আর একটি পরিসংখ্যান দিচ্ছি। এই বাজেটে মাননীয় মন্ত্রী যে বক্তব্য রেখেছেন তা থেকে মনে হয় পশ্চিমবঙ্গ গড় গড় করে একেবারে উন্নতির চরম সীমায় পৌঁছে গেছে সীমাবদ্ধতা সত্বেও। কিন্তু এবারের স্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্স, ২০০০-২০০১-এর ২৬ পাতা যদি দেখেন, সেখানে দেখবেন পার ক্যাপিটা ইনকাম - যেটা একটা বড় ইনডেক্স, আমাদের রাজ্য ভারতের অন্যান্য রাজ্যের তুলনায় কতখানি এগোলো মাথাপিছু আয়ে - সেই পার ক্যাপিটা ইনকাম এ্যাট কারেন্ট প্রাইসেস ১৯৯৯-২০০০ সালে পশ্চিমবঙ্গে ১৫,৫৬৯ এবং ভারতবর্ষে গড় ১৬,০৪৭। এটা আমার তথ্য নয়, আপনার স্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্স-এর ২৬ পাতায় এই তথ্য দেওয়া রয়েছে। অথচ বলছেন, পশ্চিমবঙ্গ কৃষিতে প্রথম, ভূমি সংস্কারে প্রথম স্থান অধিকার করে রেখেছে। যদি তাই হয় তাহলে পশ্চিমবঙ্গে মাথাপিছু আয় ভারতবর্ষের গড় মাথাপিছু আয়ের থেকে কম? ইনডেক্সে এটাই তো থাকা উচিত ছিল যে পশ্চিমবঙ্গ মাথাপিছু আয়ে অন্যান্য রাজ্যের তুলনায়, ভারতবর্ষের গড়ের তুলনায় এগিয়ে রয়েছে। কিন্তু আপনার দেওয়া তথ্য থেকে দেখা যাচ্ছে যে, ভারতবর্ষের গড়ের তুলনায় পশ্চিমবঙ্গ এক্ষেত্রে পিছিয়ে রয়েছে। আপনি উদার নীতির সমালোচনা করেছেন এই বাজেট বক্তৃতাতে। এ ব্যাপারে আমি আপনার সঙ্গে খানিকটা একমত। একমত এইজন্য যে, আমরা এমন উদার নীতি চাই না যে উদার নীতিতে আমাদের দেশের শিল্প, কলকারখানা বন্ধ হয়ে যাবে, শিল্পক্ষেত্রে শ্রমিক ছাঁটাই হয়ে যাবেন, বাইরের দেশ থেকে - আমেরিকা, চীন থেকে জিনিসপত্র এসে আমাদের বাজার দখল করে নিয়ে দেশের ক্ষুদ্র, মাঝারি এবং বৃহৎ শিল্প-কারখানা বন্ধ হয়ে যাবে। এটা আমরা চাই না। সুতরাং আপনার দৃষ্টিভঙ্গির সঙ্গে আমরা একমত। আপনি দেখেছেন আমাদের নেত্রি সোনিয়া গান্ধী এ ব্যাপারে লোকসভাতে বিরোধিতা করেছেন। তিনি ব্যাঙ্কে ৬৬ পারসেন্ট বেসরকারিকরণের বিরোধিতা

করেছেন। আমরা সেখানে পেট্রোল, ডিজেলের দাম বাড়াবার বিরোধিতা করেছি, খাদ্য ও সারে ভর্তুকি কমাবার বিরোধিতা করেছি। আমরা এ পর্যন্ত, আপনার সঙ্গে একমত। উদারনীতি এমন গ্রহণ করা উচিত নয় যেখানে আমাদের দেশীয় শিল্প, দেশীয় কলকারখানা বন্ধ হয়ে যাবে। ছোট শিল্প যা আছে সেখানে লোকে বেকার হবে। এপর্যন্ত আপনাদের সঙ্গে একমত, কিন্তু কিভাবে করা উচিত সেটা যেভাবে চিন্তা-ভাবনা করার অবকাশ রাখে। যদি কোনও ব্যাপারে, আপনি যে বিকল্প পথ দেখাচ্ছেন, যে বিকল্প অর্থনীতির কথা বারবার বাজেটে বলেন সেটা বিকল্প নয়, সেটা কিন্তু বিকল পথ। সেই পথে গেলে হবেনা। এটা বলতে খুব ভাল লাগে, কালো টাকা উদ্ধার করে রাজস্ব আরও বেশি আদায় করা। বলতে খুব ভাল লাগে। কিন্তু কাজ করতে গেলে অনেক বেশি কষ্ট ভোগ করতে হয়। আপনারাও তো কোনও রাজস্ব বাড়াতে পারছেন না, কেন্দ্রীয় সরকারের তো একটা সীমাবদ্ধতা আছে, সেও ইচ্ছা করলে যেখানে সেখানে ট্যাক্স বসিয়ে দিয়ে রাজস্ব আদায় করতে পারেনা। তাদেরও ভোটের দিকে তাকিয়ে থাকতে হয়, তাদেরও ভোটের দিকে তাকিয়ে রাজস্ব আদায় করতে হয়, আপনাদেরও ভোটের দিকে তাকিয়ে রাজস্ব আদায় করতে হয়। কেন্দ্রীয় সরকারের রাজস্ব আদায়ের ব্যাপারে তাদের যেমন সীমাবদ্ধতা আছে, তেমনি রাজ্য সরকারেরও সীমাবদ্ধতা আছে। এই কালো টাকা উদ্ধারের ব্যাপারে সবচেয়ে আগে যা করা উচিত ছিল শ্রাবণ টোডিদের কালো টাকা উদ্ধার হওয়া উচিত। এই যে তাদের বাড়িতে রেইড হল, ইনভেস্টিগেশন হল, এই ব্যাপারে আপনারা কেউ মুখ খুললেন না, আপনারা চুপচাপ বসে রইলেন। আপনাদের এখানেই অনেক লোক আছে, আপনারা কিছু করবেন না, আপনারা বলবেন, এটা রাজ্য সরকারের কাজ নয়, কেন্দ্রীয় সরকারের কাজ। কাজেই এক্ষেত্রে বলতে হবে আপনি আচরি ধর্ম্ম পরেরে শিখাও। আপনাদের তো দলের পক্ষ থেকে মন্ত্রীসভার পক্ষ থেকে একবারও কেউ বললেন না, এটা ঠিক হয়েছে। খালি মুখে বলবেন কালো টাকা উদ্ধার করা উচিত, কাজের বেলায় কিছু করবেন না তা হয়না। আপনাদের এইগুলি করে দেখাতে হবে। সুতরাং আপনাদের নিজেদের যে কাজ সেটা যাতে ঠিক মতন করেন সেইগুলি নিশ্চয় আপনাদের দেখতে হবে বলে আমি মনেকরি। আপনি ১.৯ অনুচ্ছেদে বলেছেন, বিকল্পর কথা বলতে গিয়ে, নূতন ধরনের আর্থিক সংস্কারের পথ, আলোচনার মাধ্যমে, রচনা করতে হবে। এই নতুন আর্থিক সংস্কার কোনও বিদেশী ঋণের শর্তের অনুশাসনে পরিচালিত হবেনা, তা রচিত হবে আমাদের নিজেদের শর্তে, এবং দেশের সাধারণ মানুষের স্বার্থে। ভাল কথা, উত্তর কথা, আমি আপনাদের সঙ্গে একমত। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী বলুন তো যে দেশ ঋণ দেবে, সে কোনও শর্ত আরোপ করবে না, এটা তো হতে পারেনা। এটা সাধারণ ব্যাপার। আপনি যদি কোনও ঋণ দেন, তখন শর্থ আরোপ করেন না? লিখিত শর্ত ছাড়াও অলিখিত শর্ত বামফ্রন্ট সরকারকে ভোট দাও, নাহলে ঋণ পাবেনা, এটা তো

অলিখিত শর্ত, লিখিত শর্ত যা থাকার সে থাকবে। আমেরিকা ঋণ দেবে, জাপান ঋণ দেবে, তাদের শর্ত থাকবে না, এটা তো হতে পারেনা ঋণ নিতে গেলে শর্ত পূরণ করতে হবে। এমন এমন জায়গা থেকে ঋণ নিতে হবে যেমন রাশিয়া ঋণ দেয়, তারা অত শর্ত আরোপ করেনা। এমন দেশ থেকে নিতে হবে, যারা কঠিন শর্ত আরোপ করবেনা। সেই সেই দেশ থেকে ঋণ নিতে হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সোভিয়েত রাশিয়া ভেঙে যাওয়ার পর থেকে সেটার অসুবিধা হয়েছে। এখন পাশ্চাত্য দেশ ছাড়া ঋণ নেওয়ার উপায় নেই, তাই আমেরিকা, জাপান, ব্রিটেন থেকে ঋণ নিতে হয়। ঋণ নিতে গেলে শর্ত থাকবেই। সেইজন্য বললাম, কাট ইয়োর ক্লথ এ্যাক্রোডিং টু ইয়োর ক্লথ। যদি আপনাদের উপায় না থাকে, কোনও জায়গা না থাকে ইনকাম না থাকে তাহলে খরচ করবেন কেন? এটা ঠিক, এত ডেভেলপমেন্ট ওয়ার্ক এতে হবেনা, আপনি যদি মনে করেন এতগুলি ডেভেলপমেন্ট ওয়ার্ক করতে হবে, ভারতবর্ষে হবে, পশ্চিমবাংলায় হবে, ১৫টি হাসপাতাল করতে হবে, ৫০টি স্কুল করতে হবে, এতগুলি কাজ করতে হবে, তার জন্য আপনার ঘরে টাকা নেই, ঋণ নিয়ে কাজটা করতে হবে, তাহলে উপায় নেই।

[2-00 — 2-10 p.m.]

তাহলে আপনাকে ঋণের বোঝা মাথায় নিয়ে সুদ, আসল ও অন্যান্য শর্ত যা আরোপ করবে সেই শর্ত মাথায় নিয়ে কাজ করতে হবে। এতে তো কোনও দায়বদ্ধতা বা কোনও সীমাবদ্ধতা বা কোনও বুদ্ধির প্রয়োগ আছে বলে আমি মনে করিনা। এবং সেটা কোনও রাজ্য সরকারই করছে না এবং কেন্দ্রীয় সরকারও করছে না ও পশ্চিমবঙ্গ সরকারও করছে না। কেন্দ্রীয় সরকার তো আজকে ঋণের বোঝায় হাবুডুবু খাচ্ছে, আর আপনারাও হাবুডুবু খাচ্ছেন। তাই পথ হচ্ছে সম্পদ বাড়াও, রাজস্ব বাড়াও এবং সেই অনুসারে খরচ করে। আজকে আপনার প্রায় সাত হাজার কোটি টাকা রাজস্ব ঘাটতি হয়েছে। ঋণের বোঝা যদি মাথা থেকে নামাতে হয় এছাড়া অন্য কোনও পথ আছে বলে আমি মনেকরিনা। এই পথে না গেলে - আপনারা আগামি দিনে ফিরে আসবেন কিনা জানিনা - যারা আসবে তারাও যদি এই পথ অবলম্বন করে তাদেরও অসুবিধা হবে। পশ্চিমবাংলার অর্থনীতির ভান্ডারকে আপনারা শূন্য এবং দেউলিয়া অবস্থায় রেখে যাচ্ছেন, যারা আসবে তাদেরকে প্রচন্ড অসুবিধার মধ্যে পড়তে হবে। চব্বিশ বছর আপনারা ক্ষমতায় থাকবেন বলে আপনাদেরও ধারনা ছিলনা, আপনাদের অবস্থা এখন ছেড়ে দে মা কেঁদে বাঁচি। পশ্চিমবাংলার অর্থনীতিকে আপনারা যে অবস্থায় নিয়ে এসেছেন তা বলার অবকাশ রাখেনা। আপনি ক্ষুদ্রশিল্প সম্প্রসারনের কথা বলেছেন। এই ব্যাপারে আমরাও একমত, এই ব্যাপারে দ্বিমত কেউ থাকতে পারেনা। ভারতবর্ষে যা উৎপাদন হয় তার অনেক বেশি ক্ষুদ্রশিল্পের মাধ্যমে হয়, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু

আপনাকে আমি সবিনয়ে জিজ্ঞাসা করতে চাই, আপনি নিজের রাজ্যে কি করছেন। বর্তমান পত্রিকায় যেটা বেরিয়েছে সেখান থেকে আমি উল্লেখ করছি-" শিল্পায়নের ঢক্কানিনাদ যে কতটা ফাঁপা সরকারি পরিসংখ্যানে তা স্পষ্ট। ১৯৯৯-২০০০ সালে রাজ্যে ৯,৭২০টি ক্ষুদ্র শিল্প সংস্থা নিবন্ধীকৃত হয়েছিল। কিন্তু চলতি আর্থিক বছরে মাত্র ২,৬৭১টি নতুন শিল্প স্থাপিত হয়েছে। অর্থাৎ বিনিয়োগের যত প্রস্তাব আসে তার চারগুন কম সংস্থা স্থাপিত হয়। তার কতগুলো আবার শেষ হওয়ার আগেই পাততাড়ি গোটাতে বাধ্য হয়। যদিও তার হিসাব অবশ্য আর্থিক সমীক্ষায় দেওয়া হয়না।' এটাই হল অসীমবাবুর জাগলারি, ইংরাজিতে যাকে বলে - ফিগারস ডু নট লাই, ইট ইজ দি লায়ার্স হু ফিগারস্।" মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আপনি একটু লক্ষ্য করবেন ইকনমিক রিভিউতেও আপনি এটা দিয়েছেন, প্যারা ৬.১৭, পেজ ১৩২, তাতে আপনি বলেছেন, "নাম্বার অফ রেজিস্টার্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিস ইউনিট ইন ওয়েস্ট বেঙ্গল অ্যান্ড এমপ্লয়মেন্ট দেয়ার ইন অ্যাজ অন ৩১.৩.৯৯ ইউনিট হচ্ছে ২ লক্ষ ৬৯ হাজার ৪৮৯, ৩১.৩.২০০০ ২,৭৯,২১৯।" অর্থাৎ ৯,৭২০ রেজিস্টার্ড হল, যেটা আমি বর্তমান থেকে পড়ে শুনিয়েছি। এমপ্লয়মেন্টের ফিগারস এখানে কোট করে আমি সময় নিতে চাইছি না। ১৯৯৯-২০০০ এই এক বছর সময়কালে ৯,৭২০টি রেজিস্টার্ড হল, তার মধ্যে দু'হাজার টি কাজ আরম্ভ করল, আর আপনারা বলছেন তাতে এমপ্লয়মেন্ট হয়েছে ৬৪,১৫৩। কিন্তু আদতে এমপ্লয়মেন্ট হয়েছে - যেটা পড়ে শোনালাম-২,৬৭১টি। এই ধরনের মিসলিডিং ফিগার যদি দেন তাহলে মানুষ নিশ্চয় আপনাদের ভালো বলবে না। যেখানে স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে বলা হয়েছে এমপ্লয়মেন্ট হয়েছে ২,৬৭১ এক বছরে, সেখানে আপনাদের ফিগার বলছে ৬৪,১৫৩। কোথায় দু হাজার আর কোথায় ৬৪ হাজার। বুঝে দেখুন। এইভাবে স্ট্যাটিসটিক্যাল এ্যাপেন্ডিক্স দিয়ে মানুষকে মিসলিড করলে তার ফল ভালো হবে না। ক্ষুদ্রশিল্প স্থাপন করতে গেলে যে ধরনের পরিকাঠামো থাকা দরকার, যে ধরণের সাহায্য শিল্পগুলোকে করা দরকার, সেইগুলো হচ্ছে কি? হচ্ছে না। এক সময় আমি ক্ষুদ্রশিল্পমন্ত্রী ছিলাম, আমি জানি একটা ক্ষুদ্রশিল্প করতে গেলে একজন এন্টারপ্রিনিয়রকে কত ঝামেলা সইতে হয়। সেই অসুবিধাগুলো দূরীভূত হয়নি। আপনারা বলবেন - পশ্চিমবঙ্গের ক্ষুদ্রশিল্পকে ব্যাঙ্ক টাকা দিচ্ছে না, সেইজন্য অসুবিধা হচ্ছে। ব্যাঙ্কের উপর দোষ চাপিয়ে দিচ্ছেন। আপনার হাতে তো ওয়েস্ট বেঙ্গল ফাইনান্স কর্পোরেশন আছে, ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক আছে, তাদের কেন কাজে লাগাচ্ছে না। কেন ব্যাঙ্ক দিচ্ছে না, তার পর্যালোচনা করা দরকার। কেননা ব্যাঙ্কগুলো সই হয়ে যাচ্ছে। ক্ষুদ্র শিল্প, বা প্রাইম মিনিস্টার রোজগার যোজনা বা বর্গাদার লোন বা প্রায়োরিটি সেক্টরকে ব্যাঙ্কগুলো যে লোন দেয়, তার কোনটাই ফেরত পাচ্ছে না। অন্য রাজ্যে কত রিকভারি হচ্ছে আর আমাদের রাজ্যে কত রিকভারি হচ্ছে, তার ফিগারগুলো আমাদের দিন। যদি দেখা যায় অন্য রাজ্যের সমান

রিকভারি হচ্ছে অথচ এই রাজ্যে ঋণ দেওয়ার পরিমাণ কম, তাহলে এই বৈমাতৃসুলভ আচরণের বিরুদ্ধে ব্যাঙ্ক কর্তৃপক্ষের সঙ্গে আমরাও লড়াই করব - পশ্চিমবঙ্গের সাথে যেন এরকম বৈমাতৃসুলভ আচরণ না হয়। আপনার বাজেট বিবৃতির যে বই, তার ২.৬ অনুচ্ছেদে বলেছেন - 'দক্ষ রাষ্ট্রায়ত্ত সংস্থার অস্তিত্বই পারে পাল্টা প্রতিযোগিতার অবস্থা সৃষ্টি করতে, যা সামগ্রিকভাবে উৎপাদন ও কর্মসংস্থান বৃদ্ধির সহায়ক শক্তি হিসেবে কাজ করবে। তাই রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে নির্বিচারে ধ্বংস করার পরিবর্তে প্রয়োজন সংস্থাগুলির পরিচালন-ব্যবস্থাকে উন্নত করে, এবং আভ্যন্তরীণ প্রতিযোগিতা ও দায়বদ্ধতার পরিবেশ সৃষ্টি করে, সংস্থাগুলিকে দক্ষতা ও লাভজনকভাবে চালানো।' কেউ অস্বীকার করবে না যে, রাষ্ট্রায়ত্ত শিল্পগুলোকে আরও বেশি মজবুত করা দরকার, আরও ভালোভাবে চালানো দরকার, আরও দক্ষতা দরকার এবং এইগুলো যাতে উঠে না যায়, সেটা দেখা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কাগজে বেরিয়েছে, - "Buddha speak leaves business breathless - A nine-member team of "surprised" industry captains trooped out of chief minister Buddhadeb Bhattacharjee's chamber at writers' this afternoon, taken a back by his assurance that the Government would disinvest its stake in majority of the 67 ailing state-run companies in Bengal."

[2-10 — 2-20 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন-৬৭টি এইলিং স্টেট রান ইন্ডাস্ট্রিকে ডিসইনভেস্ট করে দেবেন। কেননা এইগুলো ভালোভাবে চলছে না। কারণ, ৬৭টির মধ্যে ১৪টি লাভে চলে, ৪৬টি লোকসানে চলে এবং ৯টির কোনও হিসাব নেই। নিট লোকসান হচ্ছে ৮৯৮ কোটি টাকা। খুবই দক্ষতার সঙ্গে চালাচ্ছেন আপনার এই পাবলিক আন্ডারটেকিং। ৮৯৮ কোটি টাকা হচ্ছে এক বছরের লস। এটা আপনার এক্সচেকার থেকে যাচ্ছে ভর্তুকি হিসাবে। মাননীয় অর্থমন্ত্রী একে তো ৭ হাজার একশো কোটি টাকার মত ঘাটতি। তার উপর এই ৬৭টা সাদা হাতি পুষতে চলে যাচ্ছে ১৯৮ কোটি টাকা। আর আপনি কেন্দ্রীয় সরকারকে জ্ঞান দিচ্ছেন যে ভালোভাবে চালাও। বঁধ করো না। এগুলি দক্ষতার সঙ্গে চালাও। পরিচালন ব্যবস্থা উন্নত কর ইত্যাদি ইত্যাদি জ্ঞান দিচ্ছেন। এই জ্ঞান নিজের ক্ষেত্রে প্রয়োগ করছেন না। নতুন কর্মসংস্থান ব্যবস্থায় ৬৭টি ব্যাঙ্কের ২০ বছরে কিছু হয়নি। যা ছিল আমাদের সময়ে, তাই থেকে গেছে। একটাও হয়নি। হবে কি করে? নতুন কর্মসংস্থানের ব্যবস্থা হবে কি করে? আর এখানে বড় বড় কথা বলছেন - ৮ - ১০ লক্ষ লোকের চাকরি দেবেন। কোথা থেকে চাকরি দেবেন? আপনি যদি চাকরি দিতে পারতেন, তাহলে আমাদের সময়ে যে ৪ লক্ষ বেকারের সংখ্যা রেখে গিয়েছিলাম,

তা বাড়তে বাড়তে ৬০ লক্ষে কেন গেল? এরজন্য আপনি কি চিন্তা ভাবনা করছেন? আপনি কৃষি সম্বন্ধে খুব বড় বড় কথা বলছেন। কৃষিতে বিপ্লব সাধন হয়েছে পশ্চিমবঙ্গে। এখানে আপনি ভাষণে সমবায়ের কথা বলেছেন যে, সমবায় আন্দোলন করতে হবে। এই ২৪ বছরে সমবায় আন্দোলন কোথায় গিয়ে পৌঁছেছে, সেটার আন্দাজ আছে আপনার? সমবায় সম্বন্ধে কিছু বোঝেন? সমবায় আন্দোলন পশ্চিমবঙ্গে একেবারে মাথা ঠুকে মাটিতে মিশে গেছে। আপনার বাজেটে এই সমবায়কে যদি আপনি এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করতেন, তাহলে বাজেটে মাত্র ৭৪ কোটি টাকা হত না। এই ৭৪ কোটি টাকার বাজেট। গত বছর যা হচ্ছে মাত্র ২৪ কোটি। সার্বজনিন সদস্যভুক্তি যা আমরা করে গিয়েছিলাম যে ইচ্ছা করলেই কো-অপারেটিভের মেম্বার বা সমবায়ের সদস্য হতে পারেন। এখনও পর্যন্ত কৃষি সমবায় সমিতিগুলি আপনার পশ্চিমবঙ্গের জনসংখ্যার মাত্র ৬.৪ পারসেন্ট লোককে এখনও নিযুক্ত করতে পেরেছেন। এই হচ্ছে আপনার সমবায়ে কৃতিত্ব। আর আপনি স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক সম্পর্কে বলেছেন। এই স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক একটা দুর্নীতির আখড়া হয়ে দাড়িয়েছে। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ককে ন্যাবার্ড বলেছে যে এরা যা করছে, সমস্ত রিজার্ভ ব্যাঙ্ক এবং ন্যাবার্ডের যা আইন কানুন আছে, তার বিরুদ্ধে। এরা কোথায় এই সমস্ত ছোট ছোট কো-অপারেটিভ সংস্থাগুলিকে লোন দেবে, তা না দিয়ে এরা দিয়েছে তন্তুশ্রীকে, এরা দিয়েছে চর্মজকে, এরা দিয়েছে স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনকে। এইভাবে আপনারা সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করছেন। এইভাবে কিছুতেই আপনারা কৃষিকে সম্প্রসারিত করতে পারবেন না। আমি বন্যার সম্বন্ধে রাজ্যপালের ভাষণে অনেক বলেছি। এখানে মাননীয় অর্থমন্ত্রী আছেন যিনি টাকার যোগান দেবেন বলেছেন। ক্ষতিগ্রস্ত বাড়ির সংখ্যা রাজ্যপালের ভাষণে লেখা হয়েছিল ১৮ লক্ষের মত। এবার অর্থমন্ত্রীর ভাষণে দেখছি এটা বেড়ে ২২ লক্ষ হয়েছে। উনি বলেছেন ২ হাজার টাকা করে দেবেন। ২০২ কোটি টাকা এটার জন্য দেবেন বলেছেন। কিন্তু উনি শতকরা ১৫ পারসেন্ট লোককে টাকা দিতে পারেন নি। আমি বার বার মন্ত্রী মহাশয়কে অনুরোধ করেছি যে, বন্যায় কেউ টাকা পেয়েছে। আর কেউ পেল না। পাশের লোক দেখছে যে, তার পাশের লোক বাড়ি ভেঙে গেছে বলে টাকা পেয়েছে, কিন্তু তার বাড়ি ভেঙে গেলেও সে টাকা পেল না। এই জিনিস যারা কমিউনিস্ট নীতিতে বিশ্বাসি তারা নিশ্চয় চাইবেন না। তাদের কাছে এই জিনিস নিশ্চয় কাঙ্খিত নয়। আমি অনুরোধ করছি যে বাঁধগুলি ভেঙে গেছে, সেই বাঁধগুলি যাতে দ্রুত মেরামতি শুরু করা হয়। কারণ কালকেই দেখেছেন ঝড় বৃষ্টি হয়েছে। দু মাস পরে বাদল এসে যাবে এবং বর্ষাকাল এসে যাবে। এখন এই বাঁধগুলো যদি বাধা না হয় তাহলে আগামি দিনে চাষিরা চাষ করতে পারবে না। এই ব্যাপারে যুদ্ধকালিন তৎপরতার সঙ্গে বাঁধগুলো মেরামত করার ব্যবস্থা করুন। আর মিনিডিপ যেগুলো বেসরকারিভাবে চলছে, যারা সরকারি

পায়নি আমি বার বার বলেছি যে এটা করলে আপনারও কিছু রাজস্ব বাড়বে আর ওরাও পুলিশি হয়রানি থেকে বাঁচবে, লোকগুলো খেয়েপড়ে বাঁচবে, বোরো চাষ বাঁচবে। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী রনজিত কুন্ডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটের সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। বিরোধিরা বিরোধিতা করেছেন। অতীশবাবুতো সর্বাঙ্গিন বিরোধিতার কথা বলেছেন। আমরা জানি যে একটা বাজেটের মধ্যে একটা সরকারের নীতি প্রতিফলিত হয়। একটা সরকারের কি দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি দেওয়ার জন্য যেভাবে কাজকর্ম করতে চান, সমাজের কোন শ্রেণী, কোন অংশের প্রতি তাদের কি দৃষ্টি? কিভাবে কাদের জন্য তাদের সমস্ত পরিকল্পনা রচিত হয় তারই প্রতিফলন এই বাজেট। সেক্ষেত্রে নিশ্চিতভাবেই আমরা জানি যে বামফ্রন্ট সরকারের যে নীতি সেই নীতির সঙ্গে ওরা কখনও একমত হতে পারেন না, বিরোধিতা করবেন, এটাই স্বাভাবিক এবং তাইই করেছেন। আমি তথ্যের দিকে যাব না তথ্যের কথা সবাই বলেছেন, পরে অর্থমন্ত্রীও বলবেন। এবারের বাজেট হচ্ছে ব্যয়মঞ্জুরীর বাজেট। স্বাভাবিকভাবে গণতান্ত্রিক রীতিনীতি মেনে এখানে নতুন কোনও কর ধার্য হয় না, নতুন কোনও পরিকল্পনা ঘোষণা করা হয় না। কাজে কাজেই, এখানে বিগত যে বাজেট করা হয়েছিল তার যে দৃষ্টিভঙ্গি ছিল সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আগামি দিনে আমরা চলব। ২৪ বছরে আমরা ৫ বার জয়ি হয়ে এসেছি। বামফ্রন্ট সরকার যে নীতিতে পরিচালিত হয়, আমরা সেই কথা মানুষের কাছে রাখতে পারব। আবার আমরা ফিরে আসব, যে নীতি নিয়ে আমরা পরিচালিত হই সেই নীতিকে অগ্রসর করে নিয়ে যাব। আমাদের দেশে শিল্পের অগ্রগতি এসেছে আমাদের ভূমিসংস্কারের পথ ধরে। আমরা জানি যে ভূমিসংস্কার একটা চিরকালিন ব্যাপার নয় তার একটা সীমাবদ্ধতা আছে। কারণ রোজ রোজ জমি বেরোবে না, রোজ রোজ জমি বন্টন করা যাবে না, উপভোক্তা তৈরি করা যাবে না। সেখানে নিশ্চিতভাবে একটা সীমাবদ্ধতা এসে গেছে। এই যে সাফল্য ভূমিসংস্কারের ক্ষেত্রে তার উপর দাড়িয়ে সেই অর্থনীতি যেটা আজকে বিকশিত হয়েছে, সেই অর্থনীতিকে আরও বিকশিত করা সেটা যাতে বদ্ধজলায় আটকে না যায়। যাতে সেটা বদ্ধজলে না আটকে যায় — বদ্ধজলে আটকাবার মতো ব্যবস্থা আপনারা তৈরি করছেন। আমাদের কেন্দ্রীয় সরকারের যে নীতি তার ফলে সার, বীজ ইত্যাদি সব কিছুই দুর্লভ হয়ে যাচ্ছে। অবাধ আমদানি নীতির ফলে আজকে কৃষি পণ্যের বিক্রি কমেছে। এইরকম একটা অবস্থায় দাড়িয়ে আছি। গত বারের বাজেটে আপনারা লক্ষ্য করেছেন—ওনারা এটাও লক্ষ্য করেন না, ওরা শুধু বিরোধিতা করেন। বাজেটে যে বিষয়গুলি থাকে সেগুলি নিয়ে মানুষের মধ্যে কাজ করা সেটা ওরা প্রয়োজনই

মনে করেন না। গতবারে বলা হয়েছিল স্বনির্ভর গ্রুপ তৈরি করার কথা। কৃষকদের মধ্যে থেকে গ্রুপ তৈরি করার কথা। কৃষকদের থেকে কয়েক জনকে নিয়ে যদি গ্রুপ করতে পারি তাহলে তাদেরকে চাষের উপকরণ কেনার জন্য ১ লক্ষ টাকা পর্যন্ত ঋণ ব্যাঙ্ক থেকে দেওয়া হবে। সমবায় প্রথাকে আরও ছড়িয়ে দেওয়া যাবে। আজকে গ্রামাঞ্চলে যইদ আমরা সেইভাবে ছড়াতে পারি - তবে আমি বলবো আমাদের দুর্বলতা আছে, আমরা যারা বামফ্রন্টের সদস্য আমাদের বলতে হবে কৃষকদের মধ্যে সাধারণ চাষির মধ্যে বোঝাতে হবে, তাদেরকে সংগঠিত করার জন্য। বাজেটে সেই কথাই বলা হয়েছে। আমরা যদি এটা করতে পারি তাহলে বিভিন্ন ক্ষেত্রে ৮ হাজারের উপর স্বনির্ভর গ্রুপ তৈরি হয়েছে, আরও হবে। এগুলিকে যদি আমরা বলতে পারি, আরও সচেতন করতে পারি যেমন, ছোট ছোট কৃষকের জমি যে আল দ্বারা সীমাবদ্ধ সেই আল যদি সমবায় প্রথায় ওই গ্রুপের মধ্যে দিয়ে তুলে দিতে পারি, আর তারা যদি সমবায় প্রথায় চাষ করে তাহলে এটাকে আরও প্রসারিত করতে পারবো। তাহলে ওই ব্যাঙ্ক যেটা ওরা তুলে দিয়েছেন সেখান থেকে ওরা পয়সা পায় নি, সেইজন্য এই কো-অপারেটিভ ব্যাঙ্কগুলির কাছে যেতে পারে এবং সেখান থেকে শুধু চাষের উপকরণই নয় কৃষিতে যে ফসল ফলছে তার সংরক্ষণ এবং ফসলও কৃষি সম্পর্কিত শিল্প তারা নিজেরাই গড়ে তুলতে পারবে। এই ধরনের স্বপ্ন আমরা বাজেটে দেখাতে চেয়েছি। এই স্বপ্ন বাস্তবে সম্ভব হতে পারে যইদ সেই দৃষ্টিভঙ্গি থাকে, যদি মানুষের হয়ে কাজ করা যায়। শিল্পের ক্ষেত্রেও অনুরূপভাবে হতে পারে। আমরা অবাক হয়ে যাই - এক কান কাটা হলে মানুষের থেকে লুকিয়ে থাকে, আর দুকান কাটা হলে সে কি করে আমরা সবাই সেটা জানি। আমি খবরের কাগজে দেখলাম, আজকে স্টেটস্‌ম্যান কাগজে দেখলাম - ওরা রুগ্ন শিল্প নিয়ে এখানে অনেক চোখের জল ফেলেছেন ওই পঙ্কজবাবুরা, শোভনদেব বাবুরা। ওনারা বলেছেন রুগ্ন শিল্প নিয়ে এখানে কিছু হচ্ছে না। আজকের খবরের কাগজে হেডিং দেখলাম যে সেন্টার to sell 51 percent of block to starlight. এটা একটা লাভজনক সংস্থা। আমি এটা নিয়ে বলতে চাই না। স্টেটস্‌ম্যান বলছে এটা একটা লাভজনক প্রতিষ্ঠান, এটাকে বিক্রি করে দেওয়া হল। এই প্রতিষ্ঠানের আজকের বাজার দর অনুযায়ী দাম হচ্ছে ৪০ হাজার কোটি টাকা। আর সেটাকে বিক্রি করা হল ৮০০ কোটি টাকায়। এটা স্টেটস্‌ম্যান বলছে, গণশক্তি বলছে না। এই হচ্ছে রুগ্নশিল্প সম্পর্কে ওদের ভাবনা। এটা অবশ্য রুগ্নশিল্প নয়, এটা লাভজনক শিল্প। রুগ্নশিল্প আমাদের রাজ্যে ৮টা কারখানা বন্ধ হয়েছে, তাই নয় সমস্ত রুগ্নশিল্প ওরা তুলে দিতে চাইছেন। ওরা বিলগ্নিকরণ সংস্থা করছেন রুগ্নশিল্প তুলে দেওয়ার জন্য। আর রাজ্য সরকার শিল্প পুনর্গঠন দপ্তর করেছেন। কি করে অতীশবাবু বললেন রুগ্নশিল্পের পিছনে প্রতি বছর ৬০০, ৮০০, ৯০০ কোটি টাকা ঢালা হচ্ছে। শুধু ঢালা হচ্ছে তাই নয়, এগুলিকে নার্সিং

করা হচ্ছে। অতীতে আমরা এই ব্যাপারে দুর্বল ছিলাম, কিন্তু গত ৪, ৫ বছরে আমরা অনেকটা এগিয়েছি। ইতিমধ্যেই ১৬টা প্রতিষ্ঠান লাভ করছে, আরও কয়েকটা প্রতিষ্ঠান তারা লাভের জায়গায় যাবার মতো অবস্থা তৈরি করেছে। ওরা বললেন রাজ্য সরকার বাজেটে বলেছে নাকি বাকিগুলি যেগুলিকে শোধরানো যাবে না সেগুলিকে বেঁচে দেবেন। না, বেঁচে দেবার কথা কোথাও নেই। বলা হয়েছে, বিকল্প উৎপাদনের দিকে নিয়ে যেতে হবে। বন্ধ করে দেওয়া হবে না, বাঁচিয়ে রাখা হবে। এক্ষেত্রে দায়বদ্ধতা আমরা অনুভব করি। রুগ্ন শিল্পের শ্রমিকদের জন্যও আমাদের দায়বদ্ধতা আছে। বে-সরকারি ক্ষেত্রে কিছু কিছু শিল্প বন্ধ হয়ে যাচ্ছে এবং তার শ্রমিকরা বেকার হয়ে পড়ছে। এক্ষেত্রে বামফ্রন্ট সরকার তার দায়বদ্ধতার কথা মনে রেখে সমস্ত শ্রমিকদের ৫০০ টাকা করে দিচ্ছে। ভারতবর্ষের আর কোথাও এই জিনিস নেই। বন্ধ কারখানাগুলো খোলার পরিকল্পনা আমরা নিয়েছি। এক্ষেত্রে কনসেশন ঘোষণা করা হয়েছে। যারা বন্ধ কারখানা খুলতে আসবেন তাদের নানারকম সুবিধা দেওয়া হবে। ইতিমধ্যে ঐরকম ১০টা কারখানা খোলার ব্যাপারে আগ্রহ দেখা যাচ্ছে। কিন্তু শুধু এইভাবে রুগ্ন শিল্প বে-সরকারি ক্ষেত্রে খোলা যাবেনা। কারণ, শুধু কনসেশন দিলেই এগুলো খোলা যায় না। এব্যাপারে আমার একটা অভিজ্ঞতার কথা বলছি। গৌরিপুর জুট মিলের ১০০ কোটি টাকার লায়াবিলিটি ছিল। এটা কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্ক থেকে নেওয়া হয়েছিল এবং আমি জানি এর সঙ্গে কেন্দ্রীয় মন্ত্রী যুক্ত ছিলেন। কিন্তু যে টাকা দেওয়া হয়েছিল তার একটা টাকাও এখানে খরচ করা হয়নি। বরং এখান থেকে টাকা নিয়ে চিনি কারখানা খরিদ করা হয়েছে। ফলে সেই কারখানা বন্ধ হয়ে গেল, লিক্যুইডেশনে চলে গেল। এখন ব্যাঙ্ক বলছে, বিক্রি করে টাকা নেব। কিন্তু হিসাব করে দেখা যাচ্ছে সেখান থেকে ১০ থেকে ১২ কোটি টাকার বেশি পাওয়া যাচ্ছে না। কিন্তু দায় রয়েছে ১০০ কোটি টাকার। সুতরাং, এটা একটা বাতুলতা। এটা পরিচালনা করতে হলে ব্যাঙ্কগুলোকে উদ্যোগ নিতে হবে এবং রাজ্য সরকার সেখানে সাহায্য করবে। দায়বদ্ধতার কথা মনে রেখে বন্ধ কারখানাগুলোকে যাতে সঠিকভাবে পরিচালনা করা হয় তার জন্য একটা তালিকা রাজ্য সরকার করতে পারেন। যদিও ইতিমধ্যে রাজ্য সরকার ১০টা রুগ্ন কারখানাকে বাঁচাবার চেষ্টা করছেন। এখানে কৃষ্ণা গ্লাস সম্বন্ধে পঙ্কজবাবু অনেক কথা বললেন। কিন্তু এটা আজকে নতুন করে চালু করা হয়েছে। সুতরাং, সমস্ত বন্ধ কারখানার একটা তালিকা তৈরি করে, স্টাডি করতে হবে এবং তারপর বিজ্ঞাপন করতে হবে। তখন দেখা যাবে অনেকে এগিয়ে আসবেন। যারা এগিয়ে আসবেন খুলতে তাদের সাহায্য করতে হবে। এবং প্রয়োজনে কেন্দ্রীয় সরকারের সঙ্গে, ব্যাঙ্কগুলোর সঙ্গে কথা বলতে হবে। শুধু সম্পদ বিক্রি করে টাকা পুরো পাওয়া যাবে না। তাই এইভাবে ফেলে না দিয়ে, লক্ষ লক্ষ শ্রমজীবি মানুষকে শেষ না করে দিয়ে নতুন উদ্যোগিদের হাতে তুলে দেবার জন্য ব্যাঙ্কগুলোকে

এগিয়ে আসতে হবে। এক্ষেত্রে রাজ্য সরকার নিশ্চয় তাদের পাশে দাঁড়াবে। এইভাবে করতে পারলে আমরা এগোতে পারব। এবং এর প্রতিফলন সমাজে ঘটবে। আপনারা চান আর না চান হলদিয়া পেট্রোক্যামিক্যালস চালু হচ্ছে। এটা হলে মানুষের কর্মসংস্থান হবে। আপনারা অবাক হচ্ছেন যে, অর্থমন্ত্রী কি করে দাবি করছেন, কর্মসংস্কৃতির ক্ষেত্রে আমরা এগিয়ে আছি। আপনারা বুঝবেন না। এখানে অন্য শিল্পের সাথে সাথে ক্ষুদ্র শিল্পেও কর্মসংস্থান হচ্ছে। শিল্প এখানে হচ্ছে না বলছেন, কোথায় হচ্ছে বলতে পারেন? সারা দেশে শিল্পে বিনিয়োগ কমছে গত ৫ বছরে। যেটুকু যা হয়েছে সার্ভিস সেক্টরে। পুরানো শিল্পে বিদেশী মালিকরা ঢুকে পড়েছে। আর যা হয়েছে তাতে কর্মসংস্থানের তেমন কিছু নেই, জবলেস ইন্ডাস্ট্রি হয়েছে। যেখানে ক্ষুদ্রশিল্প আছে, যেখানে কুটির শিল্প আছে সেখানে কর্মসংস্থান হয়। আজকে জাতীয় নমুনা সমীক্ষা বলছে যে, পশ্চিমবঙ্গে শিল্প প্রসারের জন্য, তাকে বাস্তবায়িত করতে কৃষিক্ষেত্রে ১০ পারসেন্ট ব্যয় বেড়েছে। সেটা নিয়ে তারা শিল্পের ক্ষেত্রে আসছে। সুতরাং রাজ্যকে এগিয়ে নিয়ে যাওয়ার যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী এখানে পেশ করেছেন সেই বাজেটকে আমি সম্পূর্ণ রূপে সমর্থন করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট ব্যয়বরাদ্দ পেশ করেছেন এবং তারসঙ্গে তিনি যে বক্তব্য রেখেছেন তার বিরুদ্ধে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে সরকারকে জানাতে চাই। মাননীয় অসীমবাবু বলেছেন যে, পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষার এমন প্রসার ঘটেছে যে প্রাথমিক শিক্ষা সকলের ঘরে ঘরে পৌঁছে দেওয়া হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে, প্রাথমিক শিক্ষা — নিম্ন মাধ্যমিক বিদ্যালয়গুলোর সংখ্যা ক্রমশ হ্রাস পাচ্ছে। ১৯৯৮-৯৯ সালে যেখানে ৩ হাজার ৩৭টি নিম্ন মাধ্যমিক স্কুল ছিল সেখানে ১৯৯৯-২০০০ সালে সেটা কমে ২ হাজার ৩৮৩তে এসে দাড়িয়েছে। স্কুলের সংখ্যা কমে গেছে। অথচ আপনি বাজেট বক্তব্যে বলেছেন শিক্ষার অগ্রগতি হয়েছে, শিক্ষার প্রসার ঘটেছে। এটা বাংলার মানুষ বুঝতে পারছে না। আমাদের নেতা মাননীয় অতীশবাবু বলেছেন, অসীমবাবু তাঁর বাজেট বক্তব্য এমনভাবে পেশ করেছেন যাতে সাধারণ মানুষ আসল কৌশল বুঝতে না পারেন। তাই মানুষকে বোকা বানানোর জন্য একটা বাজেট বিশেষ করে নির্বাচনের আগে মানুষকে ভুল বুঝিয়ে আবার কি করে নির্বাচনের বৈতরণী পার হওয়া যায়, ক্ষমতায় আসা যায় তার অপচেষ্টা এই বাজেটের মধ্যে দিয়ে দেখতে পাচ্ছি। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে মাননীয় অসীমবাবু বলেছেন, দায়বদ্ধতার ভিত্তিতে শিক্ষকদের নিযুক্ত করা হবে। আপনাদের আমলে শিক্ষক নিযুক্ত হবেন দায়বদ্ধতার নিরিখে। প্রাথমিক, মাধ্যমিক, উচ্চমাধ্যমিক স্কুলের যারা শিক্ষক,

গভর্নমেন্ট রেকগনাইজড্ শিক্ষক, তারা যে বেতন পান সেই বেতন দিয়ে কিন্তু এখন শিক্ষক নিয়োগ করা হচ্ছে না। এখন দায়বদ্ধতার ভিত্তিতে শিক্ষক নিয়োগ করা হবে। একই শিক্ষাগত যোগ্যতা, একই শ্রেণীতে তারা পড়াবেন, কিন্তু বেতনের দিকে তারতম্যের ভিত্তিতে তাদেরকে নিয়োগ করা হবে। শিক্ষকদের বঞ্চনা করা হবে। এবারে স্বাস্থ্যের ব্যাপারে আসছি। মাননীয় অসীমবাবু বলেছেন যে, এখন থেকে দায়বদ্ধতার ভিত্তিতে ডাক্তার নিয়োগ করা হবে। অর্থাৎ, সরকার সুন্দর একটা কারিগরে পরিণত করেছেন বাংলার মানুষকে। আমরা কিছুদিন আগে আমাদের হেলথ কমিটির সঙ্গে গুজরাট গিয়েছিলাম। সেখানে আমরা বিভিন্ন হাসপাতাল-জেলা হাসপাতাল, সাব-ডিভিশনাল হাসপাতাল, গ্রামীণ হেলথ সেন্টারগুলো দেখেছি। সেখানে চিকিৎসক নিয়োগের জন্য কর্তৃপক্ষ খবরের কাগজে বিজ্ঞাপন দিচ্ছেন। সেই বিজ্ঞাপন দেখে ডাক্তাররা সেখানে অ্যাপ্লাই করছেন, তারপর ইন্টারভিউ হচ্ছে। ইন্টারভিউয়ের পর ডাক্তার নিয়োগ করা হচ্ছে। এম.বি.বি.এস. ডাক্তাররা যে স্যালারি পান সেই স্যালারিতেই তাদেরকে নিয়োগ করা হচ্ছে। তবে টেম্পোরারি বেসিসে। কিন্তু টেম্পোরারি বলে তাদের বেতন অর্ধেক হয়ে যাচ্ছে না। আজকে পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী, পশ্চিমবঙ্গের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, পশ্চিমবঙ্গের মাননীয় শিক্ষামন্ত্রী ২৪ বছর ধরে কিভাবে বাংলার মানুষকে শোষণ, বঞ্চনা করছেন যারজন্য পশ্চিমবঙ্গের হেলথ সেন্টারগুলোতে ডাক্তাররা যেতে চাননা। নতুন নতুন হেলথ সেন্টারগুলোতে চিকিৎসক নেই। স্বাস্থ্য পরিষেবা সম্পূর্ণভাবে বানচাল হয়ে গেছে। আপনারা শ্লোগান দিয়েছিলেন, ২ হাজার সালের মধ্যে সমস্ত মানুষের কাছে স্বাস্থ্য পরিষেবা পৌঁছে দেওয়া হবে। কিন্তু আজকে সেই শ্লোগান সম্পূর্ণভাবে ব্যর্থতায় পরিণত হয়েছে। স্বাস্থ্য পরিষেবা মানুষের কাছে পৌঁছে দেওয়া যায়নি। মানুষকে ঠকানো চলছে। এখানে হাসপাতালগুলোতে চিকিৎসার সুযোগ নেই। কলকাতার মানুষ জানেন — এখানে অবিনাশ চন্দ্র মেটারনিটি হোম আছে, কিন্তু সেখানে আজ পর্যন্ত একটা আলট্রা সোনোগ্রাফি মেশিন নেই। কিন্তু সেখানে শিশু জন্মাচ্ছে। সেখানে নতুন শিশুরা জন্মগ্রহণ করছে। মায়েরা শিশুদের জন্ম দেওয়ার জন্য ভর্তি হচ্ছেন। সেখানে মায়েদের এবং শিশুদের চিকিৎসা নিয়ে, জীবন নিয়ে ছিনি-মিনি খেলা হচ্ছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে কোটি কোটি টাকা আসছে। সেই টাকা দিয়ে বিভিন্ন হাসপাতালে অ্যাম্বুলেন্স, জেনারেটর এমন কি এক্স-রে মেশিন পর্যন্ত পরিচালনার জন্য টেকনিসিয়াল নিযুক্ত হচ্ছে কনট্রাক্ট বেসিসে। ভাড়া করা অ্যাম্বুলেন্সকে কাজে লাগানো হচ্ছে। হেলথ্ স্ট্যান্ডিং কমিটির চেয়ারম্যানকে জিজ্ঞেস করেছিলাম এটা কি হচ্ছে? তাকে আমি বলেছিলাম, আপনি এ ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীকে বলুন, সরকারকে বলুন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা আসছে, সেই টাকা যতক্ষণ থাকবে ততক্ষণ অ্যাম্বুলেন্স ভাড়া করে হাসপাতালগুলোকে দেওয়া হবে। কিন্তু ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা তো ২/৩ বছরের মধ্যে শেষ হয়ে যাবে। ঐ অ্যাম্বুলেন্স,

জেনারেটর ইত্যাদি যেগুলো এখন ভাড়া করে হাসপাতালকে দেওয়া হচ্ছে সেগুলো হাসপাতাল থেকে উইথড্রো হয়ে যাবে, তখন কি হবে? তখন আর হাসপাতালে অ্যাম্বুলেন্স, জেনারেটর, টেকনিশিয়ান, কিছুই থাকবেনা। এটা কি হচ্ছে? মানুষকে নিয়ে ছিনি-মিনি খেলা হচ্ছে। একটা অদ্ভুত পরিস্থিতির মধ্যে দিয়ে রাজ্যটা চলছে! অসীমবাবু গুছিয়ে সুন্দরভাবে একটা বাজেট মানুষের সামনে পেশ করছেন। কিন্তু পরবর্তীকালে বিভিন্ন ডিপার্টমেন্টের বিভিন্ন খাতের বরাদ্দের সঙ্গে অসীমবাবুর মোট বাজেট বরাদ্দের তুলনা যখন করা হচ্ছে তখন আমরা দেখছি যে কারো সঙ্গে কারো কোনও মিল নেই। আজকে হাসপাতালগুলোয় ক্লাশ ফোর স্টাফ বা গ্রুপ ডি কর্মচারিদের ক্ষেত্রে কি দেখছি? অসীমবাবু এবং পার্থবাবুরা সর্বত্র কনট্রাক্ট সিসটেমে গ্রুপ ডি বা ক্লাশ ফোর স্টাফ নিয়োগ করছেন। তারা আজ আর সরাসরি কর্মচারী নিয়োগ করছেন না। কনট্রাক্ট প্রথায় ঠিকাদারদের কর্মচারী সরবরাহের কন্ট্রাক্ট দিয়ে দেওয়া হচ্ছে। বলা হচ্ছে, 'তোমরা লোক নিয়োগ করো। আমরা আর স্থায়ি কর্মচারী নিয়োগ করবনা।' এরফলে আমরা দেখছি একই হাসপাতালে সরকারি যে গ্রুপ ডি কর্মচারিরা কাজ করছেন, তারা যে বেতন পাচ্ছেন সেই বেতনের চার ভাগের এক ভাগ বেতনও ঐসব কন্ট্রাক্টরের নিযুক্ত কর্মিরা একই কাজ করেও পাচ্ছেনা। এরপরেও কি আমাদের বলতে হবে বামফ্রন্ট সরকার জন-দরদি সরকার? এই সরকার জন-বিরোধী সরকার। গরিব মানুষের স্বার্থ বিরোধী সরকার। ইতিপূর্বেই অসীমবাবু হ্যান্ড-মেড পেপারের ওপর ট্যাক্স বসিয়েছেন। আমরা আপত্তি জানিয়েছিলাম। এই কাজ সাধারণ গরিব মানুষরা করে থাকে। আপনি এর ওপর থেকে ট্যাক্স উঠিয়ে নিন। আমাদের নেতা, বিরোধী দলের নেতা মাননীয় অতীশচন্দ্র সিন্‌হাও অসীমবাবুর কাছে এই আবেদন রেখেছিলাম। কিন্তু তিনি এখন পর্যন্ত সে বিষয়ে কিছুই করলেননা। আমি আবার অসীমবাবুর কাছে দাবি করছি হ্যান্ড-মেড পেপারের ওপর তিনি যে ট্যাক্স আরোপ করেছেন তা তুলে নিন। পরিশেষে আমি অসীমবাবুর বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট ভাষণ দিয়েছেন সে প্রসঙ্গে আমি ২/১টা কথা বলে কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রী তথা উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছে ৬ মাস এবং তার কাজকর্ম চলছে। প্রথমদিকে এর পরিকাঠামো গড়ে তোলবার জন্য আমরা সবাই ব্যস্ত ছিলাম। তারপর আপনি যে ৩৩ কোটি টাকা বরাদ্দ করলেন তা নিয়ে বিভিন্ন উন্নয়নমূলক কাজে সেই টাকা বরাদ্দ করা হয়েছে, পরিকল্পনা তৈরি হয়েছে এবং কাজ সুরু হয়ে গেছে। কিন্তু আমাদের যে সমস্যাগুলি আছে সেই সমস্যাগুলিকে

যদি সার্থকভাবে মেটাতে হয়, উত্তরবঙ্গের মানুষের যে প্রয়োজনগুলি অত্যন্ত তীব্র হয়ে উঠেছে তার যদি মোকাবিলা করতে হয় তাহলে আমি আশা করবো এবং আপনাকে অনুরোধ করবো, আগামি আর্থিক বছরের জন্য যে ব্যয়-বরাদ্দর সিদ্ধান্ত আপনি নেবেন - গত বছরে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের জন্য যে ৩৩ কোটি টাকা বরাদ্দ করেছিলেন, —এবারে কম করে ৭৫ কোটি টাকা যদি বরাদ্দ করেন তাহলে আমার মনে হয়, যে কাজগুলি শুরু করেছি সেই কাজগুলি আরও ত্বরান্বিত করতে পারবো, আরও সার্থকভাবে তার মোকাবিলা করতে পারবো। এই উন্নয়ন পর্ষদের কাজ কিভাবে চলছে এবং আমরা এর পরিকাঠামো কিভাবে গড়ে তুলেছি সেটা দেখবার জন্য উত্তরবঙ্গের তরফ থেকে আমি আপনাকে সাদর আমন্ত্রণ জানাচ্ছি। আগামি ৩রা মার্চ উত্তরবঙ্গ পর্ষদের একজিকিউটিভ মিটিং হবে। পরের দিন অর্থাৎ ৪ঠা মার্চ, মাননীয় মুখ্যমন্ত্রী তথা উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের চেয়ারম্যান যাচ্ছেন। তিনি উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের নতুন ভবনের উদ্বোধন করবেন এবং সদস্যদের সাথে তিনি কথাবার্তা, আলোচনা করবেন। সেই আলোচনায় আপনি উপস্থিত থেকে সদস্যদের কাছ থেকে সব কথা শুনলে বুঝতে পারবেন, আমি আজকে এই যে ৩৩ কোটি টাকার জায়গায় ৭৫ কোটি টাকা দাবি করছি সেটা কতটা যথার্থ সেটা অযৌক্তিক নয় এবং বেহিসাবি ব্যাপার নয়। সেইজন্য আপনাকে আগামি ৩ তারিখ এবং ৪ তারিখ উপস্থিথ থাকার জন্য আমন্ত্রণ জানাচ্ছি। এবারে আপনি যে লিখিত ভাষণ দিয়েছেন সেটা আমি দেখছি। কৃষিতে ধাপে-ধাপে কিভাবে উন্নতি হয়েছে এবং কৃষি প্রযুক্তি কিভাবে এগুচ্ছে সেকথা আপনি সবিস্তারে বলেছেন। কৃষির উন্নয়নের জন্য আপনি ভূমি সংস্কারকে ১ নম্বর কারণ দেখিয়েছেন। তাছাড়া সার, জল অন্যান্য বিষয় যে বেশি প্রয়োগ হচ্ছে কৃষিতে এবং এইসব উপকরণগুলি কৃষক বেশি কাজে লাগিয়ে উৎপাদন বাড়িয়েছে সেকথা আপনি বলেছেন। আপনি শিক্ষার কথা বলেছেন, স্বাস্থ্যের কথা বলেছেন। কিন্তু আমি আপনাকে একটি কথা বলতে চাই, এই যে হিসাব আপনি দিয়েছেন সেই হিসাব আপনি আরও বেশি দিতে পারতেন। এরজন্য কিন্তু আমি দায়ি করবো কিছুটা রাজ্যসরকারকে এবং আপনাকে দায়ি করবো। কারণ, আমাদের কৃষিতে আরও উৎপাদন বাড়তো, শিক্ষার প্রসার আরও বিস্তার লাভ করতো। কিন্তু আপনাদের কিছুটা অবহেলা, কিছুটা অজ্ঞতার জন্য তা সম্ভব হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রীকে সেই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বি.জে.পি. ক্ষমতায় আসার পর গোটা উত্তরবঙ্গের ৬টি জেলা এবং এ বঙ্গের ৪টি জেলার সীমান্তে বি.এস.এফের অত্যাচার দারুন বেড়ে গিয়েছে। সীমান্তে যে ব্লকগুলি আছে সেখানকার মানুষরা তাদের কৃষিকাজ করতে পারছেন না, ছাত্ররা স্কুলে যেতে পারছে না, সাধারণ মানুষ হাসপাতালের সুযোগ নিতে পারছেন না এই বি.এস.এফের অত্যাচারে। সাধারণ মানুষের সেই খবর রাখবার প্রয়োজন আপনারা ঐ লালবাড়ি থেকে অনুভব করেন নি।

আপনারা পঞ্চায়েতের প্রশংসায় মুখর হয়ে উঠেছেন, সোচ্চার হয়েছেন। এই পঞ্চায়েতগুলিও কিন্তু সরকারের কাছে তাদের কাজকর্ম করতে যে অসুবিধা হচ্ছে, তাদের এলাকায় কৃষি কাজে অগ্রগতি ঘটছে না এই বি.এস.এফের জন্য, শিক্ষার অগ্রগতি হচ্ছে না এই বি.এস.এফের জন্য সেই খবরটা পৌঁছে দেওয়ার প্রয়োজনীয়তা তারা অনুভব করেন নি। আর আপনারাও সে খবর রাখার চেষ্টা করেন নি। জেলা শাসকরা, মহকুমা শাসকরা, বি.ডি.ও.রা এই বি.এস.এফের ভয়ে কুঁকড়ে থাকে। তারা কোনওরকম মানসম্মান নিয়ে বি.এস.এফের সঙ্গে বসে মাঝে মাঝে কথা বলেন কিন্তু তাদের কাছে এখন তাদের মান সম্মান রক্ষাটাই বেশি বড় হয়ে গিয়েছে। বি.ডি.ও.রা মিটিং ডাকলে ক্যাম্পের যে হাবিলদাররা থাকেন বা ব্যাটেলিয়ানের চার্জে যারা থাকেন তারা বেশিরভাগ মিটিং-এ আসেন না। ওরা কথায় কথায় বলেন, আমরা কেন্দ্রের কর্মচারী, আমরা কেন্দ্র থেকে এসেছি এখানে ঐ জ্যোতিবাবুর কথা আমরা শুনবো না। ওদের এখনও ধারনা জ্যোতিবাবুই মুখ্যমন্ত্রী আছেন। ওরা কথায় কথায় এই ধরনের কটুক্তি করেন এবং সাধারণ মানুষের উপর অত্যাচার করেন। বিপদে পড়লে পঞ্চায়েত থেকে লোক গিয়ে ক্যাম্পে যখন বলে, এ নির্দোষ লোক, এ ভারতীয় নাগরিক, ওপার থেকে আসেনি সেখানে তারা পঞ্চায়েতের কথাও শোনে না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব, আমার কথাগুলি একটু শুনুন। কারণ গ্রামবাংলায় ঐ বি.এস.এফ কি রকমের অত্যাচার করছে তা আপনাদের অজানা রয়ে গিয়েছে। আপনি সারের কথা বলেছেন। বলেছেন যে সারের ব্যবহার বেড়েছে কিন্তু এই সারের ব্যবহার আরও বাড়তে পারতো। কিন্তু সীমান্তে বা কাঁটাতারের বেড়ার ওপারে আমাদের ভারতীয় এলাকায় যেসব কৃষকরা থাকেন তারা এক কে.জি. সারও নিয়ে যেতে পারেন না। তারপর এ.ডি.ও.র কাছ থেকে পারমিট নিয়ে সীমান্তের কৃষকরা বোরো চাষের জন্য, গম চাষের জন্য ডিজেল নিয়ে আসছে পাম্পসেট, স্যালো টিউবওয়েল চালাবার জন্য, বি.এস.এফ. সেগুলিও আটকে দিচ্ছে। বি.এস.এফ বলছে না, এতো ডিজেল তোমাদের নিয়ে যেতে দেওয়া হবে না। এ.ডি.ও. তাদের পারমিট দিয়েছে অথচ বি.এস.এফ তা আটকে দিচ্ছে এবং বলছে যে বাংলাদেশে এই ডিজেল চলে যাবে। স্যার, কেন্দ্রীয় সরকারের ঐ নিরাপত্তা বাহিনীর অফিসার এবং জোয়ানরা কত মূর্খ এবং অজ্ঞ তা ভাবলে আশ্চর্য হয়ে যেতে হয়। স্যার, আপনি জানেন, বাজপেয়ি সরকারের কল্যাণে আমাদের এখানে ডিজেল কিনতে হচ্ছে ১৭.৭৫ পয়সা পার লিটার। আর বাংলাদেশে ডিজেলের লিটার হচ্ছে আমাদের টাকায় ১৩ টাকা। ১৭.৭৫ পয়সা পার লিটার ডিজেল এখান থেকে কিনে কোনও ব্যবসায়ি সে চোরাকারবারি হোক বা যেই হোক ১৩ টাকায় বিক্রি করার জন্য নিশ্চয় নিয়ে যাবে না।

[2-50 — 3-00 p.m.]

এই জ্ঞানটুকুও বি.এস.এফ.-এর নেই। কাঁটাতারের বেড়া হয়েছে, এক কিলোমিটার অন্তর অন্তর গেট। আমি সীমান্তে বহু গেটে ঘুরেছি। গেটগুলো সারাদিন খোলা থাকে না। একটি পোষ্ট থেকে আর একটি পোষ্টের মধ্যে চারটি গেট থাকবার কথা। কিন্তু ঐসব গেট খোলা হয় না। যেগুলো খেঅলে সেগুলোও আধ ঘন্টার মধ্যে বন্ধ করে দেওয়া হয়। তারফলে কাঁটাতারের ওপারে যেসব ছাত্র-ছাত্রী থাকে তারা স্কুলে আসতে পারে না। অথচ আপনারা বলছেন ছেলেমেয়েদের শিক্ষার সুযোগ বাড়িয়েছেন। কিন্তু তাদের পড়ার সুযোগ করে দিচ্ছেন না, বি.এস.এফ.-কেও শায়েস্তা করতে পারছেন না যে, কেন তারা স্কুলে আসতে পারবে না। কিন্তু ওদের গেট খোলার নিয়ম হচ্ছে, একটি গেটে দেখেছি নোটিশ দেওয়া হয়েছে দক্ষিশ তরাইখানা গেট নম্বর-২য়ে, শীতকালে সকাল ৬টা ৫০ মিনিটে খুলবে, সন্ধ্যা ৫টা ৩০ মিনিটে বন্ধ হবে; গ্রীষ্মকালে সকাল ৫টা ৩০ মিনিটে খুলবে, সন্ধ্যা ৬টা ৩০ মিনিটে বন্ধ হবে। কিন্তু কোনও গেট সেভাবে খোলে না। যেগুলো খোলে সেগুলোও আধ ঘন্টার মধ্যে বন্ধ করে দেওয়া হয়। তার জন্য যাদের জমি কাঁটাতারের ওপারে রয়েছে তারা চাষ করতে পারে না, চাষ করতে তারা ভরসাও পায় না, আর ওপারে যারা রয়েছে তারা হাসপাতালে আসতে পারে না, ছেলেমেয়েরা স্কুলে আসতে পারে না। সেদিন মুখ্যমন্ত্রী কোচবিহারে বলে এসেছেন, বিধানসভাতেও বলেছেন - পশ্চিমবাংলার জন্য বি.এস.এফ. করা হোক বাঙালিদের নিয়ে। সেটা সম্ভব কিনা জানি না, কিন্তু রাজ্য সরকার থেকে চাপ দিন যাতে আমাদের চিফ সেক্রেটারি, ডি.এম., এস.ডি.ও.-দের নির্দেশ অনুযায়ী বি.এস.এফ. চলে। ওরা সন্ধ্যাবেলা সীমান্ত অঞ্চলে দোকানপাট, রাস্তাঘাটে চলাচল বন্ধ করে দিচ্ছে। এই ব্যবস্থা কিন্তু ডি.এম. চালু করেননি। এইভাবে তারা নৈরাজ্য সৃষ্টি করেছে সীমান্ত জুড়ে। সেখানকার বাঙালিকে যদি আপনারা রক্ষা করতে না পারেন তাহলে কে তাদের রক্ষা করবে? শুধু ক্যালকাটার জায়গায় কলকাতা করলে বাঙালি রক্ষা পাবে না। পশ্চিমবঙ্গে মানুষ কোথায় চলাফেরা করবে, কোথায় কি চাষ করবে তার সম্পূর্ণ এক্তিয়ার রাজ্য সরকারের। কিন্তু আপনারা তাদের এসব কথা বলতে পারছেন না। এবং আপনারা চুপচাপ থাকছেন বলে তাদের দাপট বেড়ে গেছে। আপনারা যদি এটা তাদের না বলতে পারেন তাহলে আমরা কিন্তু চুপ করে বসে থাকবো না। তখন অরাজকতার কথা বলে আমাদের তিরস্কার করবেন না। এই বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী ২০০১-২০০২ সালের প্রথম চার মাসের জন্য বাজেট রাখতে গিয়ে যে বক্তব্য রেখেছেন তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। তিনি বাজেট পেশ করতে গিয়ে

যে বিকল্প রাস্তার কথা বলেছেন তার দুটি ভিত। তার একটা ভিত হচ্ছে প্রতিযোগিতা আর একটা হচ্ছে দায়িত্ব বিকেন্দ্রীকরণ। এই দুটি কথা উনি বারে বারে ব্যবহার করেছেন। ওনার বোধ হয় ভাল লাগে। অর্থমন্ত্রী এই বইটাতে পুরো বিকেন্দ্রীকরণের বিরুদ্ধে লিখেছেন। গণতান্ত্রিক দেশ, উনি ভিন্ন মত পোষণ করতে পারেন, করেছেন ঠিক আছে। কিন্তু দুটি শর্ত মানলে তবে বিকল্প নীতি কার্যকর হবে। যে বিকল্প ব্যবস্থা তিনি পেশ করেছেন যেন সেটা বিকল্প হয়, এটা হচ্ছে এক আর দুই হচ্ছে - এই রাজ্যের অর্থমন্ত্রী যে বক্তব্য রাখছেন সেটা তিনি যেন মানেন তা যে তিনি মানছেন না কয়েকটি উদাহরণ দিলেই বুঝতে পারবেন। বিরাষ্ট্রীকরণ করার বিরুদ্ধে তিনি কিন্তু তিনিই বিরাষ্ট্রীকরণ করছেন। যেমন গ্রেট ইস্টার্ন হোটেল। তিনি বিদেশী ধরনের উপর নির্ভর কমানোর কথা বলছেন, দাবি জানাচ্ছেন। কিন্তু তিনি সেই বিদেশী ঋণ নিয়ে বক্রেশ্বর প্রকল্প চালু করছেন। প্রথমে ওনারা অনেক কথা বলেছিলেন, রক্ত দিয়ে বক্রেশ্বর গড়বো। কিন্তু সেই পথে আর যাচ্ছেন না। উনি বার বার বিদেশী পুঁজি বর্জনের কথা বলছেন কিন্তু সেই বিদেশী পুঁজি নিয়ে বিভিন্ন কলকারখানা করতে চাইছেন, বিদেশী পুঁজির জয়গান গাইছেন। ওনার এইসব দেখে মনে হচ্ছে- "একই অঙ্গে কত রূপ"। মাননীয় অর্থমন্ত্রীকে পশ্চিমবাংলার লোক কুট কুশলি বলে জানতেন, কিন্তু উনি যে ধাপ্পাবাজ সেটা আমরা জানতাম না। ৮ লক্ষ বেকারের কর্মসংস্থান হবে একবছরে - বলেছেন। তাহলে ৫ বছরে ৪০ লক্ষ বেকারের কর্মসংস্থান হবে। এই বোধটা কেন আগে হয়নি? ঠিক নির্বাচনের প্রাক্কালে দাড়িয়ে বেকারদের ধাপ্পা দিয়ে বলে দিলেন ৫ বছরে ৮ গুনিতক ৫ সমান ৪০ লক্ষ বেকারের কর্মসংস্থান হবে। আজকে পশ্চিমবাংলার বেকাররা এই ২৫ বছরে জেরবার করে তুলেছেন। বেকাররা বেকারভাতার জন্য সমস্ত রকম খরচ করে ফর্ম ফিল আপ করলো, আজ পর্যন্ত বেকারভাতা চালু করতে পারলেন না। আজকে আপনারা বেকারদের কর্মহীন করে বাড়িতে বসিয়ে রেখে দিয়েছেন বিধবা মেয়েদের মতো। আপনারা বেকারদের ধাপ্পা দিচ্ছেন, বেকারদের সম্বন্ধে বড় বড় কথা বলছেন। আমার সময় সংক্ষিপ্ত, সব জিনিস বলা সম্ভব হচ্ছে না। বিদ্যুতের ব্যাপারে বাজেটে বলেছেন যে ১০০ পারসেন্ট গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবেন। অর্থমন্ত্রী কি জানেন গ্রামবাংলায় বিদ্যুতের পরিস্থিতি কি? যেখানে বিদ্যুৎ আছে সেখানে সন্ধ্যার পর লো ভোল্টেজ। আর অনেক গ্রাম আছে যেখানে শুধু মাত্র বিদ্যুতের খুঁটি পোঁতা আছে। নির্বাচন এলে নির্বাচনে ভোটের জন্য কিছু তৎপরতা দেখানো হয়। ১০ বছর হয়ে গেল, আমার এলাকায় বেনেবাটি ফলতা শ্যামসুন্দরপুর গ্রামে সেই খুঁটি পোঁতা আছে আজ পর্যন্ত সেখানে বিদ্যুতের তার পৌঁছায় নি। অথচ আপনি বলছেড় ১০০ শতাংশ গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবেন। এটাও একটা ধাপ্পা। আপনার শুধু ধাপ্পা আর ধাপ্পা আর ধোঁকা। সেইজন্য এই বাজেটের বিরোধিতা করছি, সমর্থন করতে পারছি না। আজকে দক্ষিণবাংলায়, দক্ষিণ ২৪-পরগনার

সাগর থেকে শুরু করে বিস্তীর্ণ এলাকার মানুষের জন্য কি করেছেন? বাংলার মানুষের জন্য ২৪টা বছরে কিছুই করতে পারেন নি। শুধু মুখে বড় বড় ধাপ্পা দিয়েছেন। আইন-শৃঙ্খলা পরিস্থিতি পশ্চিমবাংলায় কোথাও ভাল আছে বলে মনে হয় না। পশ্চিমবাংলার বিভিন্ন রোডে বাসে, বিভিন্ন বাসে যেভাবে ডাকাতি হচ্ছে, ট্রেনে যেভাবে ডাকাতি হচ্ছে তাতে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা কোথাও ভাল বলে মনে হচ্ছে না। আজকে এই পরিস্থিতি গোটা পশ্চিমবাংলায়, পশ্চিমবাংলায় আইনের অনুশাসন নেই। এখানে কোনও সরকার নেই, এখানে একটা অরাজকতা চলছে, আজকে এই অবস্থা। হবু চন্দ্র রাজার গবু চন্দ্র মন্ত্রীর মত, আজকে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলাকে আপনারা শেষ করে দিয়েছেন। পশ্চিমবাংলার প্রত্যেকটি ক্ষেত্রে আপনারা ব্যর্থ। আপনারা বড় বড় কথা বলেন, কোন জায়গায় আপনারা বলেছেন কি কি করতে পারবেন? মাননীয় অর্থমন্ত্রী চিন্তা করুন, আপনাদের সেদিন এসেছে, যেদিন আপনাদের অনুশোচনার শেষ থাকবে না, পশ্চিমবাংলার মানুষ আপনাদের ক্ষমা করবেনা আমি তাই অর্থমন্ত্রীর বাজেটের বিরুদ্ধে বক্তব্য রেখে ধিক্কার দিচ্ছি, শুধু ধিক্কার নয়, ধিক্কার ধিক্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আমাদের এই বাজেটকে অর্থমন্ত্রীর আনীত এই বাজেটকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আমাদের মাননীয় বিরোধী দলের সদস্য বিশেষ করে সুধীরবাবু যে কথা এখনি বলবার চেষ্টা করেছেন, তা থেকেই বোঝা যায় তার মাথায় কিছু ঢোকেনি। বিকল্প অর্থনীতি কি — বিকল্প চিন্তা-ভাবনার কথা, বোঝার মত ক্ষমতা তার নেই। তার জন্য উনি এই কথাগুলি বলছেন। বর্তমানে বিকল্প অর্থনীতি নিয়ে বিকল্প চিন্তা করে যারা তাদেরকে বলি, আমি মনেকরি বিরোধী দলের মধ্যে কিছু বুদ্ধিমান ব্যক্তি আছেন, পঙ্কজবাবু আছেন, সৌগতবাবু আছেন, অতীশবাবু আছেন, অন্যান্যরা কতটা বুদ্ধিমান জানিনা, আমি তাদের জন্য বলছি, আপনারা একটু ভাবুনন, কোথায় দেখেছেন এইরকম আজব দেশ? আমাদের দেশে যেখানে ১ কোটি টাকার মতো কালো টাকা আছে, যেখানে প্যারালাল ইকনমি চলছে, সেটা উদ্ধার করবেন কি করে? সেটা যদি উদ্ধার করতে পারতেন তাহলে আপনাদের এইরকম জনস্বার্থ বিরোধী নীতি নিতে হতো না। আপনারা বলেন, আপনারা কেন্দ্রীয় সরকারে বসে আছেন, কিন্তু এমন কাজ কখনও দেখেছেন, এমন আজব দেশ কোথাও দেখেছেন? যে দেশে বিক্রি করার জন্য ডিপার্টমেন্ট খুলে বসেছেন মন্ত্রী। আজকে আমাদের সম্পদ বিক্রি করার জন্য ডিপার্টমেন্ট খুলে বসে আছেন। আপনারা দেখুন, এখানকার ব্যাঙ্কগুলিকে ওরা বেসরকারিকরণ করে দিচ্ছে। কাদের হাতে ব্যাঙ্কগুলিকে তুলে দিচ্ছেন - যারা ৬০ হাজার কোটি টাকা লোন নিয়ে দেশের মানুষকে পথে বসিয়েছে?

তাদের হাতে, চোরেদের হাতে সিন্দুকের চাবি দেবার চেষ্টা করছেন। আপনারা ভাবুন, আমাদের যে সম্পদ জাতীয় সম্পদ সেই জাতীয় সম্পদকে নষ্ট করে দিয়ে তারা দেশকে কোথায় নিয়ে যাচ্ছে। আমি একটা মূর্খের গল্প জানি, কালিদাসের গল্প, সে গাছের ডালের ডগায় বসে গাছের গোড়া কাটছিল, কেন্দ্রীয় সরকারেরও সেই অবস্থা হয়েছে। আমাদের যে জাতীয় সম্পদ, কৃষ্টি, কৃষি, শিল্প সমস্ত ক্ষেত্রে যে সম্পদ আমাদের আছে, আমাদের নিজেদের উৎপাদিত পন্য, সেই পন্যগুলি কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে আমদানি করছেন। বিদেশিদের ব্যবসা করার সুযোগ করে দিচ্ছেন অর্থাৎ আমাদের দেশের যে শ্রম শক্তি আছে, তাকে ব্যবহার করে যে পন্য তৈরি হচ্ছে, সেই পন্য না নিয়ে, বিদেশী পন্যর প্রয়োজন নেই যেখানে, যেখানে আমরা স্বনির্ভর, সেই পন্যগুলিকে তারা বিদেশ থেকে আমদানি করছেন। এক্ষেত্রে ওদেরকে মূর্খের কালিদাসের সঙ্গে তুলনা করা ছাড়া কি বলব। ওদের কোনও জাতীয়তাবাদ আছে? এইগুলি হচ্ছে বিকল্প, বিকল্প অর্থনীতিতে জাতীয় শক্তিকে ব্যবহার করুন। শ্রম শক্তি, খনি শক্তি, জল, বায়ু, ভূমি যা আছে, সেই সমস্ত শক্তিগুলিকে ব্যবহার না করে আমরা বিদেশিদের দ্বারা উৎপাদিত পন্য যাদের তাদের পন্যকে ব্যবহার করার জন্য আসতে দিচ্ছি। দেশীয় পুঁজিপতিদের কাছে এরা বাঁধা আছে, তেমনি মাল্টিন্যাশনালদের কাছেও বাঁধা আছে। সুতরাং তাদের কথামত এটা করতে হবে। সুতরাং এই আজব দেশে যেখানে কংগ্রেস আছে, কংগ্রেস হচ্ছে ইন্ডিয়ান ন্যাশনাল কংগ্রেস যে কংগ্রেস জাতীয় দল ছিল, এখন আঞ্চলিক দলে তারা পরিণত হয়েছে। যারা সাম্রাজ্যবাদি শক্তির সাথে হাত মিলিয়ে আমাদের দেশের সর্বনাশ করছে তার বিরুদ্ধে আমাদের বিকল্প অর্থনীতির কথা আমরা বলছি। আমাদের জাতীয় সম্পদকে ব্যবহার করতে হবে, অবাধ বাণিজ্যের নামে আমাদের সম্পদকে বিদেশী শক্তির কাছে তুলে দিলে হবেনা। আমাদের কুটির শিল্প, হস্ত শিল্প, কৃষির সঙ্গে যারা যুক্ত আছে তারাই আমাদের শ্রম শক্তি, তাদেরকে আজকে পথে বসিয়ে দেওয়া হচ্ছে। যারা কল-কারখানায় যুক্তআছে, অবাধ বাণিজ্যের নামে আজকে তাদের কারখানা বন্ধ করে দেওয়া হচ্ছে। এই যে অরাজগতা সৃষ্টি হয়েছে এর বিরুদ্ধেই আমরা কথা বলার চেষ্টা করছি। আমাদের দেশের সমস্ত সম্পদকে তারা বিক্রি করে দিচ্ছে। জমিদারের উৎশৃঙ্খল ছেলে বাপের জমিদারি বিক্রি করে দিয়ে সেই টাকায় ভোগবিলাসে মত্ত থাকছে। আমাদের কেন্দ্রে যে বিজেপি সরকার আছে তাদের অবস্থাও সেইরকম। এই বিকেন্দ্রীকরণের নাম করে, আমাদের দেশের ক্যাপিটালকে তারা বিক্রি করে দিচ্ছে এবং তা থেকে কোথাও ৫০০ কোটি টাকা, কোথাও ১০০ কোটি টাকা তারা পাবে। কিন্তু এই সঞ্চিত সম্পদ বিক্রি করে দিয়ে কতদিন তারা চলবে। এই চক্রান্তের বিরুদ্ধে আমাদের বামফ্রন্ট সরকার-এর যে রাজনৈতিক সংগ্রাম এবং তাদের বিকল্প অর্থনীতির মধ্যে দিয়েই আমরা এগোবার চেষ্টা করছি। আমি আশা করবো আজকে যারা দেশকে ভালোবাসে, গর্ববোধ করেন, তারা

বামফ্রন্ট সরকারের অর্থনীতির ক্ষেত্রে যে ভাবনা-চিন্তা তারসঙ্গে সহমত হয়ে বিদেশী শক্তির হাতে আমাদের দেশকে বিকিয়ে দেওয়ার এই চেষ্টাকে আটকাবেন। মাননীয় অর্থমন্ত্রীর চার মাসের এই বাজেটকে আমি সমর্থন করছি, এটা কিন্তু মূল বাজেট নয়। আমাদের যে কর নীতি এইসব এখানে হয়নি। তাই আমাদের যে দৃষ্টিভঙ্গি তা সম্পূর্ণভাবে এই বাজেটের মধ্যে পড়েনি। আজকে আমাদের দেশের কৃষ্টি, সংস্কৃতি বিপন্ন, এর বিরুদ্ধে আমাদের সোচ্চার হতে হবে এই দৃষ্টিভঙ্গির আভাস এখানে দেওয়া হয়েছে। আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অসীমবাবু ২০০১-০২ সালের জন্য যে বাজেট উত্থাপন করেছেন তার বিরোধিতা করে আমি দু-একটি কথা বলতে চাই। এই বাজেট বক্তৃতায় বলা হয়েছে ২০০১-০২ সালে চার মাসের জন্য এই বাজেট। কিন্তু তাও নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই সরকারের আর পিপল ম্যানডেট না নিয়ে সরকার চালানোর অধিকার আছে পরবর্তী আর্থিক বছরের মাত্র দেড় মাস এপ্রিল মাস আর মে মাসের অর্ধেক। কিন্তু নিয়মের মধ্যে থেকে ভোট অন এ্যাকাউন্টসে চার মাসের কথা বলতে হয়েছে। ভোট অন এ্যাকাউন্টস রাখতে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী যে বইটি দিয়েছেন, সেটা বাজেট বই নয়, যেন একটা নির্বাচনী প্রতিবেদন তৈরি করেছেন, আগামি নির্বাচনের বৈতরণী পার হবার একটা হাতিয়ার হিসাবে একে ব্যবহার করতে চেয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় কিছু অবাস্তব এবং কাল্পনিক পরিসংখ্যান দিয়েছেন যাতে পশ্চিমবাংলার মানুষ প্রলুব্ধ হয়ে আগামি নির্বাচনে বামফ্রন্টকে ভোট দেয়।

এই রাজ্যে চাল উৎপাদনে প্রথম, আলুতে দ্বিতীয়, মৎস্য উৎপাদনে প্রথম। তার সঙ্গে তিনি যুক্ত করেছেন আগামি ৫ বছরের মধ্যে আমাদের মত দীর্ণ, ক্লিষ্ট বিদ্যুৎ ব্যবস্থার মধ্যেও সমস্ত গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবেন। তিনি বলতে চেয়েছেন, আজকের সমবায় ব্যবস্থাপনার মধ্যে দিয়ে যে ৮ হাজার গোষ্ঠি সমবায় তৈরি হয়েছে, আগামি ৫ বছরে সেটা ১ লক্ষে নিয়ে যাবেন। তিনি বলবার চেষ্টা করেছেন, আগামি ৫ বছরের মধ্যে হলদিয়া পেট্রো কেমিক্যালসকে কেন্দ্র করে ডাউন স্ট্রীমে যে অনুসারি শিল্প তৈরি হবে তাতে প্রত্যক্ষ এবং অপ্রত্যক্ষভাবে প্রত্যেক বছরে ৮ লক্ষ করে ৫ বছরে ৪০ লক্ষ বেকার মানুষ চাকরি পাবে। কেননা অর্থমন্ত্রী তো জানেন - পিপলের ম্যানডেট মাত্র দেড় মাস। আবার নতুন সরকার আসবে, আবার নতুন করে বাজেট উত্থাপন করবে।

কয়েকটি কথা এই প্রসঙ্গে, আমি বলছি। বলেছেন এই রাজ্যে বামফ্রন্ট সরকার

নিজে ধান সংগ্রহ করবেন। প্রতি কেজি ৫.১০ টাকা হারে ধান কিনবে, যাতে উৎপাদনকারি কৃষক, চাষিরা অভাবি সেলে বিক্রি করে টাকা পেতে পারে। ধান কিনাবে কৃষি ঋণ দান সমিতি বা প্যাক্স। মাননীয় অর্থমন্ত্রী কি জানেন, ১লা ফেব্রুয়ারি থেকে গ্রামে প্রাথমিক সমবায় সমিতিগুলোর দরজা বন্ধ হয়ে গেছে? তাদের দরজা আর খোলেনি। সমবায় কর্মচারিরা আজকে লাগাতার আন্দোলন করছে। আজ আর অভাবি সেলে চাষিরা কুইন্টাল প্রতি ৫১০ টাকায় আর ধান বিক্রি করতে পারছে না? আপনি জবাবি ভাষণে নিশ্চয় আমাদের সামনে বলবেন। আপনি ক্ষোভ প্রকাশ করেছেন যে, এই রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি যখন তার দক্ষতা এবং দৃঢ়তা বাড়িয়ে কাজ করছিল, তখন সেই ব্যাঙ্কগুলিতে ৫১ শতাংশ শেয়ার থেকে নিয়ে ৩৩ শতাংশ নামিয়ে এনে কেন্দ্রীয় সরকার যে হীন চক্রান্ত করছি, আমরাও এর বিরোধিতা করছি। ইন্দিরা গান্ধী ১৪টা ব্যাঙ্ক রাষ্ট্রায়ত্ত করেছিলেন। ১৯৬৯ সালে এই ১৪টা ব্যাঙ্ক রাষ্ট্রায়ত্ত করেছিলেন। এর প্রধান লক্ষ্য গ্রামের প্রত্যন্ত জায়গায় শাখা ছড়িয়ে যাবে। শাখা খোলা হবে। গ্রামের কৃষক শ্রমিক মধ্যবিত্ত স্বল্পবিত্ত মানুষ ব্যাঙ্কগুলি থেকে সাহায্য নিয়ে তাদের জীবন জীবিকার ব্যবস্থা করতে পারবে। কিন্তু যেসমবায় ব্যাঙ্কগুলির কথা আপনি আপনার বাজেটে উল্লেখ করেছেন, সেই সমবায় ব্যাঙ্কের অবস্থা কি? এই সমবায় যে প্রতিষ্ঠান আছে, যার উপর আপনি বিশেষ করে নির্ভরশীল, আমরাও মনেকরি আমরা যারা সমবায় আন্দোলনের মধ্যে থেকে সমবায়কে এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করছি, কিন্তু সেই সমবায় ব্যবস্থা আজকে একেবারে ভেঙে চুরমার হয়ে গেছে। আশাকরি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি এইদিকে দৃষ্টি দেবেন। প্রাকৃতিক দুর্যোগ থাকবেই। বিহারের মালভূমি অঞ্চল অতি বৃষ্টি হলে জল নেমে আসে। তাই মাননীয় মন্ত্রীকে আমরা আমাদের পক্ষ থেকে এই কথা বলেছিলাম যে, একটা সর্বদলীয় কমিটি তৈরি করে সেখানে ত্রাণ দেওয়ার ব্যবস্থা করা হোক। আজকে কাজের গতির কথা বলেছেন উন্নয়নের কথা বলেছেন। আজ থেকে এক বছর আগে সুবর্ণরেখা প্রকল্প তৈরি হয়েছিল যাতে এই রাজ্যের সবথেকে বৃহত বৃহত্তর জেলা, সেই মেদিনীপুর জেলাতে বিস্তীর্ণ এলাকাতে সেচের ব্যবস্থা করার জন্য এই সুবর্ণরেখা প্রকল্প তৈরি হয়েছিল। পরিবেশ দপ্তরের ছাড়পত্র পেয়েছে। কিন্তু আজও তার কাজ শুরু হয়নি। জেলার মানুষ সেচের ব্যবস্থা থেকে বঞ্চিত হচ্ছে। তাই আমি এই বাজেট এর বিরোধিতা করছি এবং এই বাজেট হচ্ছে কাল্পনিক বাজেট। তাই এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**ডঃ অসীম দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামি আর্থিক বছরের প্রথম চার মাসের ব্যয়মঞ্জুরি প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধি দলের মাননীয় সদস্য যে বক্তব্য

এবং ছাঁটাই প্রস্তাব এনেছেন তাকে বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমার সাধারণ বক্তব্য চারটে অংশে বিভক্ত ছিল, আমি সেই হিসেবে আমার যে বক্তব্য এখানে রাখছি, প্রথম অংশে উল্লেখ করে আমি বলেছিলাম এবং রাজ্যের ক্ষেত্রে তার প্রাসঙ্গিকতা উল্লেখ করে আমি বলেছিলাম যে আন্তর্জাতিক অর্থ ভান্ডার এবং বিশ্ব বাণিজ্য সংস্থার চুক্তির শর্তাবলি অনুসরণ করে যে উদারনীতি ভারত সরকার গত প্রায় ১০ বছর অনুসরণ করছেন, গত দু বছরে তার বিশেষ কতগুলো মাত্রা সংযোজিত হয়েছে, তাই দিয়ে আমার বক্তব্য শুরু করেছি, তার একটা হচ্ছে নির্বিচার আমদানি, পরিমাণগত কোনও বাধা নিষেধ না রেখে গণবন্টন ব্যবস্থার উপর বাড়তি আঘাত বিরাষ্ট্রিকরণকে নির্বিচার করা এবং ব্যাঙ্কের ক্ষেত্রে বিরাষ্ট্রিকরণ ৬৬ শতাংশে নিয়ে যাওয়া। এইগুলির যে ক্ষতিকারক দিক তাও আমি প্রকাশিত তথ্য উল্লেখ করে বলেছিলাম যে শিল্পের আগের ১০ বছরের সঙ্গে যদি তুলনা করি, উদারনীতি শুরু হওয়ার আগের ১০ বছরের সঙ্গে, তাহলে তখন বার্ষিক শিল্পের গতি ছিল ৭.৬ শতাংশ, সেটা কমে পরের ছয় বছরে ৬ শতাংশ হয়েছে। কৃষিরও ৩.৪ থেকে কমে ১.৪ শতাংশ হয়েছে। এই বছর ঋণাত্মক হয়ে গেছে। নথিভুক্ত বেকার গোটা দেশে বৃদ্ধি পেয়েছে। চার কোটি অতিক্রান্ত করেছে। মূল্যবৃদ্ধির গতি বৃদ্ধি পেয়েছে। মাননীয় বিরোধী দলের কেউ একটা বক্তব্যকে কিন্তু তথ্যের ক্ষেত্রে কোনও প্রতিবাদ করেন নি। তার মানে তারা মেনে নিয়েছেন বলে আমি ধরছি। শিল্পে অধোগতি হয়েছে, কৃষিতে অধোগতি হয়েছে, গণ বন্টনের উপর আঘাত হয়েছে এইগুলো মেনে নিয়েছেন। মাননীয় বিধায়ক সৌগত রায় বলেছেন উনি এই উদারনীতির সবগুলোর সঙ্গে একমত নন। উনি বলেছেন যে নির্বিচার আমদানি, গণ-বন্টন ব্যবস্থার উপর আঘাত, কেন্দ্রীয় রাষ্ট্রীয় সংস্থাগুলোর উপর আঘাত বা ব্যাঙ্ক এইভাবে বেরাষ্ট্রীকরণ এ সবেরই উনি বিরোধিতা করছেন। তার মানে আমি যেটা বলেছি উনি প্রকারান্তরে সেটা সমর্থন করেছেন। অতীশ সিংহ মহাশয় আজকে বক্তব্য রাখার সময়ে একই ভাষায় বলেছেন যে উদার নীতির সবটা ওরা গ্রহণ করতে পারছেন না। তবে বলার সময়ে একটা জায়গায় বলেছেন যে ঋণ নিলে তো কিছু শর্ত থাকেই, এমন কি কোনও ঋণ পাওয়া যায় যেখানে শর্ত কম। এটা আমি পরে আসছি। মাননীয় শোভনদেববাবু বলেছেন, এই বাক্যই বলেছেন যে উদার নীতির সবগুলো ওর কাছেও গ্রহণযোগ্য নয়। তবে কি করা যাবে এখন তো আর সোভিয়েত রাশিয়া নেই, এখন শুধু আমেরিকা যুক্তরাষ্ট্র তাই মানতে হচ্ছে এবং মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জি মহাশয় বলেছেন যে এখন তো আমাদের উপায় নেই কিছু মানতে হচ্ছে নাহলে আমেরিকা যুক্তরাষ্ট্র তারাও আমাদের প্রতি আঘাত করবে ইত্যাদি। বাদলবাবু কিছু বলেন নি আর আমি এখানে শুধু বলছি যে, যে অবস্থান শোভনদেববাবু বা বিশেষ করে পঙ্কজবাবু নিলেন সেটাকে ওরা মনের দিক থেকে অসুবিধায় আছেন কিন্তু প্রতিবাদ করবেন না।

অনেকটা সুবিধাবাদি অবস্থান নিলেন। উদারনীতিকে প্রতিবাদ করলেন না। মানে মেনে নিলেন আর কি।। এইটা নিয়ে একটু ভয়টয় ভেঙে প্রতিবাদ কারা করছে বোঝা যাক। আমি একটু আগেই বলেছি গত দেড় মাস আগে রাজ্যের অর্থমন্ত্রীদের যে সম্মেলন হয়েছিল সেখানে উত্তরপ্রদেশের অর্থমন্ত্রী বিজেপি শাসিত রাজ্য, মহারাষ্ট্রের অর্থমন্ত্রী সেখানে মিশ্র সরকার বিজেপি নয়, মধ্যপ্রদেশের অর্থমন্ত্রী, গুজরাটের অর্থমন্ত্রী বিজেপি এরা প্রত্যেকে এই নির্বিচার আমদানির বিরুদ্ধে বলে ফেলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে এখানে শুধু আমাদের শ্রমিক কর্মচারী নয়, সাধারণ ব্যবসায়ি, সাধারণ শিল্পপতিরা এর বিরোধিতা করেছেন বিশেষ করে বাইরে যদি যাই দক্ষিণ পূর্ব এশিয়ার দেশগুলোতে মানুষ রাস্তায় নেমে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসকে জানাচ্ছি যে বিশ্ব ব্যাঙ্কের যিনি সহ সভাপতি এবং মুখ্য অর্থনীতিবিদ ছিলেন খুব বিখ্যাত অর্থনীতিবিদ অধ্যাপক জোসেফ ষ্টিগলিট সদ্য পদত্যাগ করেছেন আন্তর্জাতিক অর্থভান্ডারের এই নীতির প্রতি বাদ করে। এই নীতি কার্যকরি হতে পারে না; চলতে পারে না। তিনি সদ্য পদত্যাগ করেছেন আন্তর্জাতিক অর্থভান্ডারের এই নীতির প্রতিবাদে। তিনি বলেছিলেন এই নীতি কার্যকরি হতে পারে না, তিনি পদত্যাগ করেছেন। দিন পনের আগে পৃথিবীর উন্নয়নশীল দেশগুলির অর্থনীতিবিদদের একটা সম্মেলন হয়ে যায়, তাতে ওরা আমেরিকা যুক্তরাষ্ট্রের অধ্যাপক রবার্ট সোলো তিনি বিখ্যাত নোবেলজয়ি অধ্যাপক, তাঁর হাতে বাজার অর্থনীতির উন্নয়নের নীতিটাই গড়ে ওঠে। তিনি এই প্রথম বললেন এই উদার নীতিতে সামাজিক ক্ষেত্রে স্বাস্থ্য, শিক্ষায় সারা দেশের ক্ষতি হচ্ছে, তিনি উচ্চারণ করলেন একটা বিকল্পনীতির কথা আমাদের ভাবতে হবে। এই অর্থনীতিবিদদের সম্মেলন থেকেই সেটা বেরিয়ে এসেছে। স্যার, এই হাউজে আগে যখন বলতাম আমি এতটুকু সমর্থন পেতাম না, এখন কিন্তু কিছু কিছু ক্ষেত্রে আপনারা বক্তব্য রাখছেন। অতীশবাবুর কথা থেকে এটা বেরিয়ে এসেছে, এটা অনেক আগেই শুরু হয়েছিল তিরুপতি সম্মেলনে অনেক দলের মধ্যে থেকে একাধিক মত বেরিয়ে ছিল। বি.জে.পি. দলের মধ্যে একাধিক মত আছে, তৃণমূল কংগ্রেস দলের মধ্যে আমি ধরে নিচ্ছি চিন্তা-ভাবনা আছে এই অবস্থায় এসেছে, তখন আমরা বলছি একটা বিকল্প নীতির কথা, আলোচনার মাধ্যমে আমাদের পথ বের করে নিতে হবে। আমি বলছি এই উদারনীতি কিন্তু ঠিক আর্থিক প্রতিযোগিতা নয়। এটা হচ্ছে একটা একচেটিয়া বাজার দখল করার নীতি। আমরা তাই বলছি বিকল্পনীতি, সেটা আমরা বলছি আর্থিক সংস্কারই। কিন্তু সেই আর্থিক সংস্কারের দুটি জিনিস বলছি সমান প্রতিযোগিতার দিকে পদক্ষেপ এবং যেখানে বাজার কাজ করছে না সেখানে বিকেন্দ্রীকরণ, এর বাইরে কিছু নয়। এর থেকে সবটা বের করে আনার চেষ্টা হয়েছে। আমি যে স্বনির্ভরতার কথা বলছি যেটা প্রথমে পঙ্কজবাবু, শোভনদেববাবু বলেছিলেন, কিন্তু এটা কোন কুঁয়োর ব্যাঙের ব্যাপার

নয়। এখানে দরজা বন্ধ করতে বলা হচ্ছে না, বলা হচ্ছে ভারসাম্য রেখে নির্বিচারে আমদানি-রপ্তানির বদলে একটা ভারসাম্য রেখে যেগুলি আমরা দেশের মধ্যে তৈরি করতে পারি— এখানে মাননীয় সদস্য অতীশ সিন্‌হা মহাশয় যে জুতো জোড়া ব্যবহার করছেন সেটা যদি বিদেশ থেকে কিনতে হতো তাহলে আপনাকে ৪, ৫ গুন অর্থ বেশি দিতে হতো। যে চশমাটি শোভনদেববাবু ব্যবহার করছেন সেটা যদি বাইরে থেকে কিনতে হতো তাহলে ৫, ৬ গুন বেশি দাম দিতে হতো। যে জীবনদায়ি ওষুধ আজকে বহুজাতিক সংস্থা বিক্রি করছে, এখানে সেই গুনমানের ওষুধ বেঙ্গল-কেমিক্যাল তৈরি করতে পারে অর্ধেক দামে। যে বেঙ্গল কেমিক্যালের উপর আঘাত করা হয়েছে। এক্ষেত্রে আমরা বলছি এই যে ১,৫০০টি পণ্যের ক্ষেত্রে — আমরা বসে নেই, এরমধ্যে কতগুলি জিনিস সত্যিই আমরা দেশের মধ্যে করতে পারি, এরজন্য নির্বিচারে আমদানি করার দরকার নেই। আমি পরে একটা কথা বলেছি, যেটা অতীশবাবুর কথার সঙ্গে যুক্ত। বক্তব্য হচ্ছে ঋণ আমাদের নিতেই হবে, ঋণ নিতে গেলে কিছু শর্ত মানতে হবে। ঋণ আমরা কতো নিচ্ছি এক একটা বছরে? রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অফ কারেন্সি অ্যান্ড ফাইন্যান্স যেটা প্রকাশিত হয়েছে তার উপর বলছি এক একটা বছরে আমরা যখন বিদেশী ঋণ নিই ১০ হাজার কোটি টাকার মতো, তার বেশি নয় এবং সরাসরি বিদেশী ইনভেস্টমেন্ট ৫, ৬ কোটি টাকার মতো, আমি ইকনমিক সার্ভে গত বছরের উল্লেখ করছি। ১৬ হাজার কোটি টাকার জন্য এতটা? আমি বেশি দূর যাচ্ছি না যেটা সংসদে মাননীয় অর্থমন্ত্রীর প্রতিবেদনে আছে যে গত বছরের বাজেট সেশনে কেন্দ্রীয় আয় কর যেটা ওরা বলেছেন আমি আদায় করতে পারি ৬৬ হাজার কোটি টাকা। বস্তুতঃ কোম্পানীগুলি আদায় করতে পারেন নি এই ৬৬ কোটি টাকা, যার তিন ভাগের এক ভাগও আদায় করতে পারতেন, যদি ২০ হাজার কোটি টাকা আদায় করতে পারতেন তাহলে ঋণের এই ১০ হাজার কোটি টাকা তার থেকে বেরিয়ে আসতো এবং বিনিয়োগের অর্থও বেরিয়ে আসতো তাই নয় একটা অর্থ পাওয়া যেত, গণবন্টন ব্যবস্থায় আমরা বলেছি ৫ হাজার কোটি টাকার অতিরিক্ত লাগবে না যা দিয়ে দামটাকে ধরে রাখা যায়। অর্থের একটা বিকল্প বলছি যদি বলেন ঋণ নিতে চান তাহলে কতগুলি সংস্থা আছে যারা এইভাবে ঋণের সর্ত সারা দেশের উপর বসায় না, আমি এটাতে পরে আসছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটাতে বিস্তারিত যাচ্ছি না। রাষ্ট্রায়ত্ত সংস্থার ক্ষেত্রে আজকেও হয়েছে বালকো বলে একটা সংস্থা তারা লাভ করছিল, তাকে জনৈক এক আগারওয়ালার কাছে বিক্রি করে দেওয়া হল, এটা বুকে হাত দিয়ে আপনারা সমর্থন করতে পারেন? আমরা বলছি সংস্থাগুলির মধ্যে আমরা একটু বসি, দেখি কোনটা লাভজনকভাবে চালানো যায়। আমাদের রাজ্যে যে কেন্দ্রীয় সংস্থাগুলি আছে তারাওতো অনেক সময় আন্দোলন করেছিল যে এইভাবে বন্ধ করা উচিত নয়। এগুলিকে চালানো

যায়। আর প্রতিযোগিতা ঠিক আছে, সেটা দেশের মধ্যে হোক না।

[3-30 — 3-40 p.m.]

মাননীয় অতীশ সিন্‌হা মহাশয় জিজ্ঞাসা করলেন যে, ব্যাঙ্ক ঋণ দেয় কিনা ছোট শিল্পোদ্যগিকে ওয়েস্ট বেঙ্গল ফিন্যান্সিয়াল কর্পোরেশন, আপনি জানেন, টার্ম লোন দিতে পারে। টার্ম লোন দিয়ে যখন তাকে ওয়ার্কিং ক্যাপিটাল লোনের জন্য ব্যাঙ্কে পাঠানো হয়েছে তার চার ভাগের এক ভাগও ঋণ পাওয়া যায়নি। এটা ঠিক হচ্ছে না। এখানে দাড়িয়ে আমি বিকেন্দ্রীকরণের কথা অনেকদিন ধরে বলছি, নতুন করে বলছি না। আপনি যেটা বলেছিলেন, উদারনীতিতে হবেনা। আসুন না, আমি একেবারে শেষে বলছি, আমরা আর একটু উন্মুক্ত করে দেব, কিন্তু এটা হতে পারেনা

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দীপক ঘোষ মহাশয় একটা বিস্ময়কর কথা বলেছেন। উনি বলেছেন, আমরা যেগুলো বলছি, সেগুলো নাকি মাননীয় প্রধানমন্ত্রীও বলছেন। মানে? মানে, মাননীয় প্রধানমন্ত্রী বলছেন যে নির্বিচার আমদানি নীতি উনি ছেড়ে দিয়েছেন। মানে, বলছেন নাকি, ৬৬ শতাংশ বিরাষ্ট্রীকরণ ব্যাঙ্ক এটা ছেড়ে দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় উনি বলে ফেললেন। আমার মনে হয় সঠিক কথা উনি বলেননি। তারপর যে বক্তব্যগুলো এসেছে, আপনার নীতি, বিকল্পটা কোথায়? বললাম, কোথায় কোথায় বিকল্প।

তারপর বক্তব্য এসেছে দেবপ্রসাদবাবু, সঞ্জীববাবু, সুধীরবাবুদের পক্ষ থেকে। ওনারা বলছেন, আপনি কি সেটা অনুসরণ করছেন? এখানে শুরুতে আমি বলেছিলাম যে, সমান প্রতিযোগিতা, কৃষির ক্ষেত্রে সমান প্রতিযোগিতা, কিন্তু কৃষককে সমান সুযোগ মানে, জমিতে সুযোগ মানে ভূমি সংস্কার। আমরা ভূমি সংস্কার দিয়ে আলোচনা শুরু করেছিলাম। এবং আমরা বলছি, সারা দেশে গত ৬ বছরে যেটুকু ভেস্টিং হয়েছিল তা ডাইভেস্টিং হয়ে গেছে, শূন্য হয়ে গেছে। ব্যতিক্রম শুধু পশ্চিমবাংলা। মাননীয় সদস্য সৌগতরায় বলেছিলেন, আপনি জাতীয় নমুনা সংগ্রহের একটা তথ্য দিচ্ছেন বার বার। কারণ, ১৯৯২-৯৩ সালের পর জাতীয় নমুনা সমীক্ষার জমির মালিকানার আর কোনও সমীক্ষা হয়নি তাই এটাই আমাকে বারংবার দিতে হচ্ছে। তবে আপনি আমার দৃষ্টি আকর্ষণ করে ভালোই করেছেন। মোট যে ন্যস্তিকরণের তথ্য আমি দিয়েছি সেটা দিয়েছি শুধু কৃষি জমির। কিন্তু আপনি তো জানেন যে, ভূমি সংস্কার আইনের যে সংশোধন করা হয়েছে তার ফলে মোট জমির উপর কিন্তু ভেস্টিং-টা হয়। সেটা আমার দেওয়া উচিত ছিল। তাতে আমি দেখতে পাচ্ছি ঠিক গত আট মাসে মোট ভেস্টিং হয়েছে ১১ হাজার একরের মত। সেটা খুব কম নয়। তার মধ্যে কৃষির ক্ষেত্রে হয়েছে ৪ হাজার একর

এবং অন্য ক্ষেত্রে, কৃষি সম্পর্কিত ক্ষেত্রে হয়েছে। বন্টন হয়েছে ৭ হাজার একরের মত জমি এবং যৌথ পাট্টা ৩ হাজার, মহিলা পাট্টা ৬,৬০০। আমি আগে একবার বলেছিলাম এতে এক-একজন কৃষক কত পাচ্ছেন। হয়তো দেড় বিঘার মত পাচ্ছেন। এর ফলে যদি গ্রামে মানুষ পিছু এক বিঘা জমি পাওয়া যায় সে এখন দুটো ফসল করতে পারে। দেড় বিঘায় চলে না ভাই, দেড় বিঘায় চলে না। এরসঙ্গে তাকে অন্য কৃষি সম্পর্কিত ক্ষেত্র আনতেই হবে। আমি ভূমি সংস্কারের ক্ষেত্রে শুধু বলছি। সারা দেশের মধ্যে প্রথম এই কারণে বলি গ্রামাঞ্চলে যত কৃষক পরিবার আছে - গ্রামাঞ্চলে মোট ৬৫ লক্ষ পরিবার আছে বলা হয়। আর, ৫০ শতাংশের বেশি পরিবার হয় ভূমি বন্টন থেকে অথবা বর্গা নথী ভূক্তিকরণের থেকে উপকৃত হয়েছেন। যেটা দেশে আর কোথাও হয়নি।

সেচের ক্ষেত্রে আমরা এখানে বলেছি যে, ১৯৭৭ সালে, ঠিক যখন আপনারা চলে যাচ্ছেন সেই সময়ে, আমাদের রাজ্যের মোট কৃষি জমির মধ্যে নিট সেচযুক্ত জমি ছিল ৩১ শতাংশ। এটা সবটাই আপনাদের আমলে হয়নি। পুরনো ইকোনোমিক রিভিউ আছে, আপনাদের সময়ে লেখা, তাতে দেখতে পাচ্ছি, ১৯৪৮ সালে ১৬ শতাংশ মোট জমি ছিল সেচের আওতাভুক্ত। ১৬ থেকে আপনারা ৩১-এ তুলেছেন। ১৫ শতাংশ আপনারা তুলেছেন। ১৯৪৭ থেকে ১৯৭৭ এই সময়ে। অবশ্য মাঝে কয়েক বছর আপনারা ছিলেন না। আমরা অবশ্য সেটা ৩১ থেকে ৬২ শতাংশতে তুলেছি। ২৪ বছরে অনেক বেশি তুলেছি। দ্বিগুনেরও বেশি। এক্ষেত্রে সৌগতবাবু প্রশ্ন করেছেন, ৬২ শতাংশ থেকে ৭৫ শতাংশে যাওয়া সম্ভব? না, এই প্রস্তাব রাখা নেই, কোনও নৈতিক অধিকার আমাদের নেই। কারণ, ব্যায়-মঞ্জুরের বাইরে যাওয়া নেই। আমি আমার বাক্য-বিন্যাস এখন যেটা করেছি ১৯৯৬ সালে তাই করেছিলাম, ১৯৯১ সালের ব্যায়-মঞ্জুরির বাজেটেও ঠিক তাই করেছিলাম। এটুকু অগ্রগতি হয়েছে, তারপরে এই সম্ভব। দেখুন এক-একটা বছরে আমরা গড়ে এখন ২ শতাংশ হারে সেচের আওতায় আনছি। ২ শতাংশ যদি ২.৭ শতাংশ হয় তাহলে কিন্তু ৫ বছরে ৭৫ শতাংশে পৌঁছানো যায়। আমার মনে হয় সেটা যাওয়া উচিত এবং আপনি একটা কথা সঠিকভাবে বলেছেন, সহমত পোষণ করি, তিস্তা প্রকল্পে এত দেরি হচ্ছে কেন, এত অর্থব্যায় হওয়ার পরেও? এটা ঠিকই। এর যে মাঠ, নালা কাটার কাজ দু-দিকেই — উপরে এবং নীচে —এটা এলাকার কৃষক সংগঠন, পঞ্চায়েতকে নিয়ে, আইন-আদালত সরিয়ে, এই কাজটা কিন্তু একেবারে গুরুত্ব নিয়ে আমাদের করা প্রয়োজন। তাহলে এই কাজটা হয়তো আরও আগে হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে উন্নত বীজ, সার ইত্যাদি তথ্যগুলোর মধ্যে যাচ্ছি না, দেওয়াই আছে। কৃষিতে খাদ্যশষ্য উৎপাদনের বৃদ্ধি হয়েছে। এখানে অনেকে বলেছেন, আপনি তথ্যগুলো পাচ্ছেন কোথা থেকে? আমি কেন্দ্রীয় কৃষি মন্ত্রকের এগ্রিকালচারাল স্ট্যাটিসটিক্স ব্যবহার করছি, যেটা কেন্দ্রীয় যোজনা কমিশনে এবার তার নবম যোজনার

অন্তবর্তী মূল্যায়ণে তিন পাতায় বলে দিয়েছে যে, সবচেয়ে ভাল উৎপাদন বাড়িয়েছে এবং উৎপাদনশীলতা বৃদ্ধির হার পশ্চিমবাংলায়। একথা বলে একটা ক্যাপশন করে বলেছেন, হাউ ওয়েস্ট বেঙ্গল ডিড ইট? বলে যে কথাটি ব্যবহার করেছেন—ভূমি সংস্কার এবং সেচ—আমি সেটাই বলেছি, এর বাইরে কিছু যাইনি—এই তথ্যগুলি বলার, সমস্ত তথ্যের যে ভিত্তি তার উৎস আমি বলে দিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অনুরোধ করব—আমি যখন বাজেটটা পড়েছিলাম। তখন আপনারা নানাভাবে বাধা দিয়েছেন, আপনারা যখন বক্তব্য রেখেছেন আমি বসে প্রত্যেকটি বক্তব্য-প্রথম থেকে শেষ শুনেছি, যেটুকু সময় আপনি দেবেন প্রত্যেকটির আমি উত্তর দেওয়ার চেষ্টা করব। কিন্তু আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যদি শেষ অবধি অপেক্ষা না করে মাঝে মাঝে বাধা দিলে আমি উত্তর দিতে পারব না। কি আর করব। এটা ভোট অন একাউন্ট বাজেট, আমি থেমে যাবো, মানুষও জানবেন। এখানে উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে আমি ৭২, ৭৩ থেকে ৭৬, ৭৭—আপনাদের সময় খাদ্যশষ্য বৃদ্ধির উৎপাদনের হার আপনাদের প্রকাশিত আর্থিক সমীক্ষা থেকে তথ্যটা যোগাড় করেছি, বস্তুত আমার কাছে আছে — আপনাদের এই ৫ বছরে খাদ্যশষ্য বৃদ্ধি হয়েছিল ঋণাত্মক .৩৮ শতাংশ হার আপনারা বাড়িয়েছিলেন—নেগেটিভ রেট অফ গ্রোথ আপনারা আনতে পেরেছিলেন। সেখানে দাড়িয়ে বৃদ্ধি করতে করতে আমরা ৪.১ শতাংশ এনেছি, সারা রাজ্যের যে গড় ২.৫ শতাংশকে অতিক্রম করেছি। আপনাদের নেগেটিভ রেট অফ গ্রোথ থেকে এখানে আনতে পেরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দাড়িয়ে আমরা বলেছি যে, উৎপাদনশীলতার বৃদ্ধির হারে আমরা কোথায় গেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বোধহয় মাননীয় সঞ্জীববাবু চলে গেছেন, উনি বলছিলেন—'আপনি এটা কি করে বলছেন? এরকম বন্যা হল তারপর আপনাদের উৎপাদন বাড়লো কি করে?' বন্যার ক্ষয়-ক্ষতির হিসাবের ব্যাপারে আপনারা কেউ বিরোধিতা করেননি। আমি তারমধ্যে যাচ্ছি না। কেবল একটা বক্তব্য মাননীয় অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় এনেছেন সেটা আমি গুরুত্বের সঙ্গে গ্রহণ করছি। দেখুন, সত্যি তো আমরা অর্থ পাই নি। এটা আপনারাও জানেন। ১ হাজার ৪৮৭ কোটি টাকার মধ্যে ১০৩ কোটি টাকা পেয়েছি, আমরা ৫৮৩ কোটি টাকা আমাদের বাজেট থেকে যেটা বার করেছি তারমধ্যে ২০২ কোটি হাউস বিল্ডিং গ্র্যান্টের জন্য বরাদ্দ করা হয়েছে। আমি তথ্যটি সম্পূর্ণ নিয়ে এসেছি। ২০২ কোটি টাকার মধ্যে দেওয়া হয়েছে ১৭১ কোটি এবং তার জেলা ওয়াড়ি, ব্লক ওয়াড়ি, গ্রাম পঞ্চায়েত ওয়াড়ি সই অথবা হাতের টিপ সমেত মোটা বান্ডিল আমার কাছে আছে, আমি মাননীয় স্পিকারের কাছে দিয়ে যাবো। যদি আপনাদের কোনও প্রশ্ন থাকে এব্যাপারে, সেজন্য দিয়ে যাবো। তারপর আপনি যেটা বক্তব্য রেখেছেন— এটা দুটো জেলা থেকে — আমি আলাদা করে নাম করছিনা, একটি জেলা আপনি যেটা বলেছেন, আরও একটি জেলা থেকে এসেছে যেখানে এর পরেও প্রয়োজন আছে।

[3-40 — 3-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসকে বলছি - আমি এরপরেও চেষ্টা করব যে, অতিরিক্ত বরাদ্দ এই হাউস বিল্ডিং গ্র্যান্টের জন্য করা যায় কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সঞ্জীববাবু বলছিলেন, মাননীয় সঞ্জীববাবু বোধহয় নেই, উনি বলছিলেন যে উৎপাদন বাড়ল কি করে খাদ্যশস্যের? না, খরিফের তো বাড়েনি। মিনি, খরিফের ঐ ৯টি জেলার মধ্যে ৮টি জেলার তো বাড়েনি। শস্য বীজের মিনিকিটের ক্ষেত্রে আগে কখনও যা পারিনি—৩৮ লক্ষ মেট্রিক টন বন্টন করা হয়েছে। সাথে সাথে ১০৭৮টি পাওয়ার টিলার কৃষকদের মধ্যে বন্টন করা হয়েছে। ফলে আগে কখনও যা লক্ষ্য করিনি, তৈলবীজের উৎপাদনের ক্ষেত্রে গতবার ৪.০৮ লক্ষ টন থেকে ২৯ শতাংশ বৃদ্ধি পেয়ে বর্তমান বছরে ৫.২৮ লক্ষ টন উৎপাদন হয়েছে। ডালের উৎপাদন ১.৪২ লক্ষ টন থেকে ৩৮ শতাংশ বৃদ্ধি পেয়ে ১.৯৬ লক্ষ টন হয়েছে। গমের উৎপাদন ৮.১ লক্ষ টন থেকে ৩৬ শতাংশ বৃদ্ধি পেয়ে ১১.০ লক্ষ টন হয়েছে। সজ্জির উৎপাদন ১০৮ লক্ষ টন থেকে ৫৩ শতাংশ বৃদ্ধি পেয়ে ১৫৫ লক্ষ টনে উন্নীত হয়েছে। বর্তমান বছরে সামগ্রিকভাবে সর্বভারতীয় স্তরে খাদ্যশস্য উৎপাদন ৪.৯ শতাংশ কমে গেছে। আমাদের রাজ্যে সামগ্রিক উদ্যোগ গ্রহণের ফলে প্রাকৃতিক বিপর্যয় সত্ত্বেও খাদ্যশস্যের মোট উৎপাদন গত বছরের ১৪৮ লক্ষ টন থেকে ২.০২ শতাংশ বৃদ্ধি পেয়ে ১৫১ লক্ষ টন হয়েছে। আমাদের খুব বড় দুটো সমস্যা আছে। সৌগতবাবু উল্লেখ করেছেন এবং আরও অনেকে বলেছেন যে, বন্যা প্রতিরোধের জন্য আমরা কি করছি? সেচ বাদে বাঁধ এবং অন্যান্য ক্ষেত্রের মেরামতির জন্য আমরা কি করছি? সেচ এবং বাঁধ ইত্যাদি মেরামতির ক্ষেত্রে আমরা আমাদের বাজেটকে ২৮০ লক্ষ টাকা থেকে ৬০৮ লক্ষ টাকায় উন্নীত করেছি। সবচেয়ে বেশি ব্যয়-বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে সেচ এবং বাঁধ ইত্যাদি মেরামতির জন্য এটা শুধু বন্যা হওয়ার পরেই করা হয়নি। বন্যা হওয়ার আগে বন্যা প্রতিরোধের ক্ষেত্রে—নদীর পলি তোলা, জলাধার করা (জল উত্তোলন এবং জল ধারনের ব্যবস্থা সহ), খালকাটা ইত্যাদি সব মিলিয়ে বন্যা প্রতিরোধের ক্ষেত্রে বরাদ্দ করা হয়েছে। বন্যার আগে থেকেই নদী ভাঙনের ব্যাপারে বরাদ্দ করা হয়েছে। তাছাড়া গঙ্গা-পদ্মার ভাঙন আছে। তারপর মাননীয় সদস্য ঐ কথাটা ঠিক বলেননি—৭নং এম্ব্যাংকমেন্ট যেটা ছিল, সেটা ইতিমধ্যেই পুনর্নির্মাণ হয়ে গেছে। কিন্তু উত্তরবঙ্গে নদীর গতিপথ পরিবর্তনের জন্য ভাঙন দেখা দিচ্ছে। উত্তরবঙ্গের ভাঙন এখন অন্য চরিত্র নিয়েছে। এছাড়া উত্তরবঙ্গের ভূমিকম্পের সম্ভাবনার ক্ষেত্রে আমরা একাধিক পদক্ষেপ নেওয়ার সিদ্ধান্ত নিয়েছি। রাজ্য সরকার থেকে একটা উচ্চক্ষমতাসম্পন্ন প্রাকৃতিক বিপর্যয় নিরোধক—প্রাকৃতিক বিপর্যয়ের মোকাবিলায় একটা স্থায়ি ব্যবস্থা রাখতে চাইছি এবং সেটা আমরা রাজ্য যোজনা পর্ষদ-সহ বিভিন্ন দপ্তরকে একত্রিত করে করতে চাইছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কৃষি ক্ষেত্রে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে দামের সমস্যা। ধান, পাট এবং অন্যান্য কৃষিজাত পণ্যের দামের ব্যাপারে কিছু বক্তব্য রাখার প্রয়োজন আছে। ধান সংগ্রহের ব্যাপারে মাননীয় সৌগতবাবু ঠিক কথা বলেননি। এ বছর ইদানিংকালের মধ্যে সবচেয়ে বেশি ধান সংগৃহিত হয়েছে। ৩.৭৩ লক্ষ মেট্রিক টন ধান সংগৃহিত হয়েছে। আমাদের সিদ্ধান্ত গৃহিত হয়েছে, যে ভিত্তিতে এবারে ধান সংগৃহিত হয়েছে, এই ভিত্তির ওপর দাড়িয়ে এটাকে বর্তমান বছরে ৮ লক্ষ মেট্রিক টনে উন্নীত করব। এই কাজে আমরা সমবায় ব্যাঙ্ককে যুক্ত করতে চাইছি। সমবায় ব্যাঙ্ক সম্পর্কে মাননীয় সদস্য সৌগতবাবু যেটা বললেন সেটা ঠিক নয়। ৫ বছর আগে যেখানে মজুত আমানতের পরিমান ছিল ৪০০ কোটি টাকা থেকে ৪৫০ কোটি টাকা; সেখানে এখন তা ৪,০০০ কোটি টাকাকেও ছাড়িয়ে গেছে। বর্তমানে এরাজ্যে স্বনির্ভর গোষ্ঠী-সংখ্যা ৮,০০০ অতিক্রম করে গেছে। এটাকে আগামি দিনে আরও বাড়াতে চাইছি। ধানের প্রসঙ্গে একজন বক্তা জানতে চাইলেন,—বিদেশ থেকে কত চাল আমদানি হয়েছে? হ্যাঁ, চাল আমদানি হয়েছে, ডব্লু টি ও-র পথ ধরে হয়েছে। আমাদের কাস্টমের রেকর্ড আছে, ১৬ হাজার মেট্রিক টন ইতিমধ্যেই এসেছে। এরসঙ্গে যে চাল নেপালে গিয়েছিল সেগুলোও আবার ফিরে আসছে। পাট পর্যন্ত আমদানি করা হচ্ছে। আলুর ক্ষেত্রে আমাদের একাধিক পদক্ষেপ নেওয়ার প্রয়োজন আছে। যে বীজ থেকে বেশি আলু উৎপাদন হচ্ছে সেই বীজ বছর খানেক আগে আবিস্কৃতি হয়েছে। দক্ষিণবঙ্গের পরে এখন উত্তরবঙ্গেও হিমঘর করার প্রয়োজন আছে। কৃষি ক্ষেত্রে বার্ষিক উৎপাদন বৃদ্ধির হার ৪.১ শতাংশ হারে এখন যেটা বৃদ্ধি পাচ্ছে সেটাকে ৪.৬ শতাংশ নিয়ে যেতে চাইছি। তাহলে এর থেকে আরও ৩ লক্ষ মানুষের কর্মসংস্থান হতে পারবে। দারিদ্র্যসীমার নীচের মানুষের সংখ্যা সম্পর্কে যে বক্তব্য এখানে রাখা হয়েছে সেটার সম্বন্ধে একটু পরিস্কার করে বলা উচিত। ওয়ার্ল্ড ব্যাঙ্কের সর্বশেষ তথ্য অনুযায়ী উল্লেখ করছি। সবচেয়ে বেশি হারে দারিদ্র্যসীমার নীচের মানুষের সংখ্যা কমেছে পশ্চিমবাংলায়। ১৯৭৮ সালের ৫১.৮ শতাংশ থেকে ১৯৯৪ সালে ২৬ শতাংশে নেমে এসেছে। পরবর্তী বছরগুলোতে আরও হ্রাস পেয়েছে। প্রকৃত মজুরির হার — গ্রামাঞ্চলের সাধারণ মানুষের আর্থিক উন্নতির প্রভাবে পরের ৪ বছরে ২০ শতাংশে নেমে এসেছে। এই পরিস্থিতির ওপর দাড়িয়ে আগামি ৫ বছরে এই শতাংশটাকে ১০ শতাংশে নিয়ে আসা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লক্ষ্য করবেন সবচেয়ে বেশি হারে কমেছে পশ্চিমবাংলায়—প্রতি বছর ৪.২ শতাংশ। তারপরেই কেরালা ৩.৭ শতাংশ। এই দুটি রাজ্যে সবচেয়ে বেশি হারে কমেছে। বিশ্বব্যাঙ্কের রিপোর্টের ৩৭ পাতাতে পরিস্কার করে বলা হচ্ছে, পশ্চিমবাংলায় ভূমি সংস্কার এবং সেচের জন্য এটা সম্ভব হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার আমি শিল্পে প্রবেশ করছি। আপনাদের যেটা শেষের বছর ছিল তখন শিল্পে অগ্রগতির হার ছিল ১.৫ শতাংশ। ১৯৫১-৫২ সালে ছিল

২.৪ শতাংশ। ৭.৩ শতাংশে এটা পৌঁছেছে। ৫.৮ শতাংশ সারা দেশের যেটা তাকে অতিক্রম করে। আপনি প্রশ্ন করেছেন হলদিয়াতে যে প্রকল্পগুলি হচ্ছে - ৩৮৯টি প্রকল্প-এর মধ্যে কতগুলি ইতিমধ্যে ছিল আর কতগুলি নতুন? ইতিমধ্যে ছিল ১১টি, বাকি সবগুলি নতুন। প্রশ্ন, উত্তরবঙ্গে কতগুলি হয়েছে? উত্তরবঙ্গে ১৬টি স্থাপিত হয়েছে। তারমধ্যে ৩টি রায়গঞ্জে। আমি নাম বলে দিচ্ছি, পালমা পলিমারস, রায়গঞ্জ পলিমারস আর এলকা পলিমারস। আরও ৪০টি উত্তরবঙ্গে স্থাপিত হতে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়া জানবেন, ৯৩৭টি অনুসারি শিল্প ইতিমধ্যে নথিভুক্তকরণ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগতবাবু জানতে চেয়েছিলেন, এছাড়া আর বড় প্রকল্প কি আছে? সাউথ এশিয়া পেট্রো কেমিক্যালস-৪৫০ কোটি টাকা, এল.অ্যান্ড টি, - ১৫০ কোটি টাকা, ভিডিওকন-১১০ কোটি টাকা, ক্যালকাটা লেদার প্রোজেক্টস-৫০০ কোটি টাকা। আপনি জানতে চেয়েছিলেন পাওয়ার প্রোজেক্টস নতুন আর কি আছে? তার আগে একজন জানতে চেয়েছিলেন যে, বন্ধ কলকারখানা খোলার কি উদ্যোগ নেওয়া হয়েছে? বোধ হয় উনি চলে গেছেন, পঙ্কজবাবু জানতে চেয়েছিলেন - মেটাল বক্সের সঙ্গে বসেছিলেন? হ্যাঁ, মেটাল বক্সই হচ্ছে প্রথম কারখানা যে ১০০ কোটি টাকা থেকে প্রায় ৫ কোটি টাকা সাহায্য পেতে চলেছে। মেটাল বক্স, ক্যালকাটা সিল্ক, বেঙ্গল সল্ট, অ্যাডেসিভ কেমিক্যাল, অন্নপূর্ণা কটন মিল, ডানবার কটন মিল, জি.কে.ডব্লু, দুর্লভ মেটাল, কুলিক পেপার মিল-রায়গঞ্জে, স্বস্তিকা বনস্পতি, - এই ১০টি আমাদের সাহায্য নিয়ে খুলতে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপরে আমি ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে আসি। আপনি একটি কথা বলেছেন, ক্ষুদ্র শিল্প যেগুলি নিবন্ধিকরণ হয়েছে তার সংখ্যাটা কমেছে। কিন্তু আপনি আর একটু পাতা ওল্টাননি। আপনি ৬.১ সারনি অবধি থেমে গেছেন, ৬.১৬ সারণীতে ইকনমিক সেনসাসে তথ্যটা দেওয়া হয়েছে। সারণীতে যেটা দেওয়া হয়েছে সেটা ভারত সরকারের সঙ্গে মিলে যেটা করা হয়। তাতে দেখা যাচ্ছে, চালু ক্ষুদ্র শিল্পের মধ্যে উত্তরপ্রদেশের সবচেয়ে উচু স্থান। পশ্চিমবাংলায় প্রতি বছরে গড়ে ৬০ হাজার ছোট শিল্প স্থাপিত হচ্ছে, দেড় লক্ষ মানুষের কর্মসংস্থান হচ্ছে। এই যে দেড় লক্ষ, ডাউন স্ট্রীম মিলে হয়েছে ৩ আর ২, ৫ লক্ষ, আর ট্রেডে ৩ লক্ষ মিলে ৮ লক্ষ মানুষের অতিরিক্ত কর্মসংস্থানের তথ্য দিলাম। এই তথ্যগুলি জেলাওয়ারি, ব্লকওয়ারি আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপরে উনি একটি বক্তব্য রেখেছেন গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে। গ্রামীণ বিদ্যুতায়ণের ক্ষেত্রে ২১০ কোটি টাকা অতিরিক্ত খরচ করে প্রায় পোলের সংখ্যা সামগ্রিকভাবে ৯৩ হাজার ৬০৪, এল অ্যান্ড টি কিলোমিটার ৬ হাজার ৩৯০ করে ৯৪৫টি মৌজায় নতুন করে বিদ্যুতায়ন করে এটা ৮০ শতাংশ অতিক্রম করা হবে এবং এই রেটে অতিক্রম করে ৫ বছরে ১০০ ভাগে পৌঁছানো সম্ভব হবে।

[3-50 — 4-00 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষার ক্ষেত্রে উনি জিজ্ঞাসা করেছিলেন ঐকিক নিয়মে কি করে হয়? ১৯৯৫-৯৬ সালের পর থেকে ৩০টি যে ইঞ্জিনিয়ারিং কলেজ আর ১০টি নিয়ে যে ৪০টি হয়েছে ঐকিক নিয়ম চলে যখন রেখাচিত্রটি আনুপাতিক থাকে, সরল রৈখিক থাকে। যা হয়েছে, আপনি রেখচিত্রটি আঁকুন। এটা সরল রৈখিক নয়, এটা ত্রিঘাত সমীকরণ। ত্রিঘাত সমীকরণ হলে তার ভিত্তিতে হয় এবং ঠিক এই রেটে ১০০টায় পৌঁছানো যায়, সেই ১০০টায় আমরা পৌঁছাবো। আপনি অঙ্কে ভউল করে ফেলেছেন। ৫ বছরের মধ্যে বলা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৃত্যুর হার, জন্মের হার এগুলি আপনাদের সময়ে দশের নিচে ছিলাম। এখন প্রথম তিনটায় বা প্রথম স্থানে চলে এসেছি। তারপর আপনারা জিজ্ঞাসা করেছেন আঞ্চলিক উন্নয়নের কি করা হবে? আমি কমলবাবুর বক্তব্য নিয়ে বলছি আর দিলীপবাবুর বক্তব্য নিয়ে বলছি। আমি আমার বাজেট প্রস্তাবনায় রেখেছি যে ৫৫ কোটি টাকা আঞ্চলিক উন্নয়নের জন্য রাখা হয়েছে। ৩৩ কোটি টাকা উত্তরবঙ্গের জন্য, ২২ কোটি টাকা পশ্চিমাঞ্চলের জন্য। আমি মনেকরি তাকে দ্বিগুন করা সম্ভব।

(গোলমাল)

দ্বিগুন করা সম্ভব, দ্বিগুন করা সম্ভব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর আমি যে বিষয়টিতে আসছি সেটা হচ্ছে একটি আর্থিক বিষয়ের উপর যে প্রশ্নটি রেখেছেন মাননীয় সদস্য শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় এবং আরও অনেকে। এক্ষেত্রে আমি খুব স্পষ্ট করে বলে দিচ্ছি, '৯২/৯৩ সালে আমাদের রাজস্ব ঘাটতি ছিল ৪৩৬ কোটি টাকা। এটা রাজস্ব আয়ের মাত্র ৮ শতাংশ। '৯৮/৯৯ সালে সেটা বৃদ্ধি পেয়ে হয়েছে ৪ হাজার ৮৫৬ কোটি টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাচ্ছি, আপনারা লক্ষ্য করলে দেখবেন এটা শুধু আমাদের রাজ্যে হয়নি, প্রতিটি রাজ্যেই হয়েছে। আমি তার তথ্যটা দিচ্ছি। রাজস্ব ঘাটতি সর্বশেষ — এ.জি'র তথ্য। আমাদের ৪ হাজার ৮শো, মহারাষ্ট্রের ৫ হাজার, উত্তরপ্রদেশের ৮ হাজার, তামিলনাড়ুর ৪ হাজার অতিক্রম করেছে। এটা কেন হয়েছে? কেন্দ্রের ৫-ম বেতন কমিশনের রিপোর্টের পর প্রতিটি রাজ্যকে বৃদ্ধি করতে হয়েছে। এখানে দাড়িয়েই এই বৃদ্ধিটা হল। তারপর এইভাবে বৃদ্ধিটা আর হবে না। আপনারা লক্ষ্য করলে দেখবেন ইতিমধ্যে তাই রাজস্ব ঘাটতি যেটা রাজ্যের আদায়ের ৫১ শতাংশ অতিক্রম করেছিল সেটা ৪০ শতাংশে নামতে শুরু করে দিয়েছে এবং আগামিদিনে আরও কমে ঐ ১০ শতাংশের নীচে চলে আসবে। ডেবট ইত্যাদির কথা কেউ কেউ বলেছেন। সর্বশেষ তথ্য সমস্ত রাজ্যগুলির সঙ্গে মিলিয়ে নিন। আমি এ.জি. এ্যাকচুয়ালস থেকে বলছি। আমাদের ২৮ হাজার কোটি টাকা, উত্তরপ্রদেশের ৪৮ হাজার

কোটি টাকা, মহারাষ্ট্রের ৩১ হাজার কোটি টাকা, অন্ধ্রপ্রদেশের ২৪ হাজার কোটি টাকা, তামিলনাড়ুর ২২ হাজার কোটি টাকা। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে আমরা যেটা সুদ এবং ঋণ সেটা ফেরত দিচ্ছি। ফেরত দিয়ে যে উৎবৃত্তটা হচ্ছে সেই উৎবৃত্তটা আবার ঋণ হিসাবে আমাদের উপর চাপানো হচ্ছে। এই প্রথম এটা নিয়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রী আলোচনায় বসছেন। এটাকে ঋণ করে অনুদান করে দেওয়া উচিত যখন আমরা সারপ্লাস জেনারেট করছি। এটা অন্য রাজ্য করছে না। তাহলে কিন্তু আমাদের রাজস্ব ঘাটতি, আর্থিক ঘাটতি, ডেবট-টা ঠিক অর্ধেক হয়ে যাবে। প্রধান রাজ্যগুলির মধ্যে সবচেয়ে কম হবে। আপনার মাধ্যমে এটা আমি সকলকে জানিয়ে দিলাম। এর মাধ্যমে আমাদের মোট আয় ৭.৬ শতাংশে পৌঁছে গিয়েছে সারা রাজ্যগুলির গড় যেখানে ৬ শতাংশ। কেন্দ্রীয় যোজনা কমিশনের সর্বশেষ রিপোর্ট বলছে, আমাদের উপর দুটি রাজ্য ছিল এখন থেকে তিন বছর আগে, এখন শুধু একটি রাজ্য আছে কর্ণাটক। কিন্তু সর্বশেষ তথ্য যা আসছে সেটার ধারাবাহিকতা যদি দেখা যায় তাহলে দেখা যাবে উন্নততর দিকে আমরা যাচ্ছি এবং হয়ত বা আমরাই প্রথম দিকে যাব। আমি আমাদের তথ্য বলছি না, যোজনা কমিশনের তথ্য ব্যবহার করে বলছি। এ রাজ্যে এখন ৮ লক্ষ অতিরিক্ত কর্মসংস্থান করা যাবে। ১৩৭ পাতায় লেখা আছে। আমি প্রত্যেক ক্ষেত্রের জন্য ভাগ ভাগ করে বলে দিলাম। কৃষির ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে ২ আর তিন বাণিজ্য এবং অন্যান্য ক্ষেত্র-এ। স্যার, এখানে দাড়িয়ে এই কাজ আমরা করেছি। আমি দেখালাম, মোট উৎপাদন বৃদ্ধিতে, দারিদ্র্য সীমার নিচে বসবাসকারি মানুষের সংখ্যা কমানোর ক্ষেত্রে, কর্মসংস্থান বৃদ্ধিতে সারা দেশের মধ্যে অন্যান্য রাজ্য থেকে, প্রধান রাজ্যের থেকে আমরা এগিয়ে গিয়েছি। আমরা এরপর যে প্রক্রিয়াতে প্রবেশ করছি সেটা কিন্তু স্বনির্ভর কর্মসংস্থান এবং সমবায় ব্যাঙ্কের স্বনির্ভর গোষ্ঠীকে নিয়ে। সেই কর্মসংস্থানে একমাত্র উদ্দিষ্ট জন হচ্ছেন কোন বেকার যুবক। কেউ যদি ভুল করে আপনাদের দিকে গিয়ে থাকেন কিন্তু বেকার যুবক হন তাহলে তাকেও আমরা কাছে টেনে নিচ্ছি। আপনাদের কাছে দুটি পথ আছে। আপনারা ঐ উদার নীতি ধরে যেতে পারেন,— ঐ উদার নীতিতে গিয়ে কংগ্রেস ডুবেছে, ঐ উদার নীতিতে গিয়ে আগেও যুক্তফ্রন্টও বিপদে পড়েছে, তাদের মানুষ ছেড়ে চলে গিয়েছে। এই উদার নীতির বিরোধিতা করেই বি.জে.পি. ক্ষমতায় এসেছিল এবং ক্ষমতায় এসে ওরা আরও বেশি উদার নীতিকে ক্ষতিকারক দিকে নিয়ে যাচ্ছেন। এরা এই নীতি নিয়ে চলতে চান। এই নীতি নিয়ে ওরা যদি চলেন তাহলে মানুষ আগে যেমন ওদের পিরত্যাগ করেছিল তেমনি আর একবার করবে। আর আমরা বিকল্প নীতি নিয়ে যতবার মানুষের কাছে গিয়েছি মানুষ আপনাদের পাশে থেকেছেন এবং আছেন। আমরা বলছি আপনাদের সঙ্গে আলোচনা করে এই নীতিকে আমরা আরও পরিবর্তন, আরও উন্মুক্ত করতে প্রস্তুত আছি। এই নীতি নিয়ে আমরা যখন কোনও বেকার যুবকের

পাশে দাড়াবো তখন সেখানে কোনও রাজনীতির স্থান নেই। ইতিহাসের অবধারিত নিয়মে আমাদের বৃত্ত বাড়বে। তাই এই ব্যয় মঞ্জুরিকে আরও একবার সমর্থন করে এবং ওদের সমস্ত বক্তব্যকে খন্ডন করে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move—

That a sum not exceeding Rs.7385,89,61,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 2002 namely :—

| Demand No | Major Head | | Sums not exceeding |
|---|---|---|---|
| 1 | 2 | | 3 |
| | | | Rs. |
| 1 | 2001—State Legislatures | .. | 6,12,81,000 |
| 3 | 2013—Council of Minister | .. | 1,49,80,000 |
| 4 | 2014—Administration of Justice | .. | 38,37,51,000 |
| 5 | 2015—Election | .. | 60,32,80,000 |
| 6 | 2020—Collection of Taxes on Income and Expenditure | .. | 2,68,88,000 |
| 7 | 2029—Land Revenue | .. | 92,27,66,000 |
| | 5475—Capital Outlay on other General Economic Services | .. | 2,46,98,000 |
| 8 | 2030—Stamps and Registration | .. | 14,93,37,000 |
| 9 | 2035—Collection of other Taxes on Property and Capital Transaction | .. | 16,55,000 |
| 10 | 2039—State Excise | .. | 13,13,67,000 |
| 11 | 2040—Taxes on Sales, Trades etc. | .. | 27,36,07,000 |
| 12 | 2041—Taxes on Vehicles | .. | 3,38,93,000 |
| 13 | 2045—Other Taxes and Duties on Commodities and Services | .. | 2,36,85,000 |
| 14 | 2047—Other Fiscal Services | .. | 6,13,08,000 |
| 16 | 2049—Interest Payments | .. | 21,67,000 |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| | | | Rs. |
| 18 | 2052—Secretariat General Services | .. | 25,77,00,000 |
| 19 | 2053—District Administration | .. | 22,50,89,000 |
| 20 | 2054—Treasury and Accounts Administration | .. | 19,21,31,000 |
| 21 | 2055—Police | .. | 336,56,80,000 |
| 22 | 2056—Jails | .. | 25,24,61,000 |
| 24 | 2058—Stationery and Printing | .. | 6,53,83,000 |
| 25 | 2059—Public Works | .. | 100,73,74,000 |
| | 2205—Art and Culture (Buildings) | .. | 6,83,000 |
| | 2216—Housing (Buildings) | .. | 3,92,13,000 |
| | 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings) | .. | 1,67,000 |
| | 4059—Capital outlay on Public Works | .. | 27,10,44,000 |
| | 4202—Capital outlay on Education, sports, Art Culture (Buildings) | .. | 4,89,30,000 |
| | 4210—Capital outlay on Medical and public Health (Excluding public Health) (Buildings) | .. | 53,77,43,000 |
| | 4210—Capital outlay on Medical and Public Health (Excluding public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings) | .. | 6,67,000 |
| | 4210—Capital outlay on Medical and public Health (Public Health) (Buildings) | .. | 21,67,000 |
| | 4211—Capital outlay on Family welfare (Buildings) | .. | 1,54,000 |
| | 4216—Capital outlay on Housing (Buildings) | .. | 5,21,00,000 |
| | 4220—Capital outlay on Information and Publicity (Buildings) | .. | 27,54,000 |
| | 4250—Capital outlay on other Social Services (Buildings) | .. | 10,00,000 |
| | 4403—Capital outlay on Animal Husbandry (Excluding public Undertakings) (Buildings) | .. | 11,67,000 |
| | 4404—Capital outlay on Dairy Development (Excluding public Undertakings) (Buildings) | .. | 18,33,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | 4408—Capital outlay on Food, Storage and Warehousing (Excluding public Undertakings) (Buildings) .. | 32,00,000 |
| | 4425—Capital outlay on Co-operation (Buildings) .. | 4,00,000 |
| | 4851—Capital outlay on Village and Small Industries (Excluding public Undertakings) (Buildings) .. | 3,13,000 |
| 26 | 2070—Other Administrative Services (Fire protection and control) .. | 24,05,18,000 |
| 27 | 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control) .. | 59,68,12,000 |
| | 4070—Capital Outlay on other Administrative Services (Excluding fire Protection and Control) .. | 3,40,67,000 |
| 28 | 2071—Pensions and other Retirement Benefits .. | 559,54,62,000 |
| 29 | 2075—Miscellaneous General Services .. | 8,36,11,000 |
| 30 | 2202—General Education .. | 1356,24,15,000 |
| | 2203—Technical Education .. | 26,03,93,000 |
| | 2205—Art and Culture .. | 5,05,59,000 |
| | 4202—Capital outlay on Education, Sports, Art and Culture .. | 26,86,00,000 |
| | 6202—Loans for Education, Sports, Art and Culture .. | 1,67,000 |
| 31 | 2204—Sports and Youth Services .. | 22,97,23,000 |
| 32 | 2210—Medical and Public Health (Excluding Public Health) .. | 381,96,65,000 |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) .. | 17,51,67,000 |
| 33 | 2210—Medical and Public Health (Public Health) .. | 56,92,83,000 |
| 34 | 2211—Family Welfare .. | 47,69,80,000 |
| | 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution) .. | 121,51,59,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| 35 | 4215—Capital Outlay on Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution) .. | 5,75,67,000 |
| 36 | 2216—Housing .. | 15,79,58,000 |
| | 4216—Capital Outlay on Housing .. | 13,45,19,000 |
| | 6216—Loans for Housing .. | 1,01,67,000 |
| 37 | 2217—Urban Development .. | 399,11,97,000 |
| | 4217—Capital Outlay on Urban Development .. | 91,60,000 |
| | 6217—Loans for Urban Development .. | 35,41,60,000 |
| 38 | 2220—Information and Publicity .. | 14,61,68,000 |
| | 4220—Capital Outlay on Information & Publicity .. | 13,93,000 |
| | 6220—Loans for Information and Publicity .. | 14,23,000 |
| 39 | 2230—Labour and Employment .. | 25,66,02,000 |
| 40 | 2235—Social Security and Welfare (Rehabilitation) .. | 11,35,08,000 |
| | 4235—Capital Outlay on Social Security and Welfare (Rehabilitation) .. | 3,83,33,000 |
| | 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation) .. | 1,67,000 |
| 41 | 2202—General Education (Tribal Areas Sub-Plan) .. | 4,06,87,000 |
| | 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan) .. | 21,00,000 |
| | 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) .. | 1,98,36,000 |
| | 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan) .. | 9,32,000 |
| | 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan) .. | 5,13,33,000 |
| | 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes .. | 60,43,64,000 |
| | 2235—Social Security and Welfare (Social Welfare) | |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| | | | Rs. |
| | (Tribal Areas Sub-Plan) | .. | 13,92,000 |
| | 2250—Other Social Services (Tribal Areas Sub-Plan) | .. | 1,000 |
| | 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan) | .. | 92,75,000 |
| | 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan) | .. | 12,40,000 |
| | 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan) | .. | 16,65,000 |
| | 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan) | .. | 71,53,000 |
| | 2404—Dairy Development (Tribal Areas Sub-Plan) | .. | 33,000 |
| | 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan) | .. | 3,87,32,000 |
| | 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan) | .. | 50,000 |
| | 2425—Co-operation (Tribal Areas Sub-Plan) | .. | 11,52,000 |
| | 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan) | .. | 50,000 |
| | 2501—Special Programmes for Rural Development (Tribal Areas Sub-Plan) | .. | 8,33,000 |
| | 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan) | .. | 4,49,76,000 |
| | 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan) | .. | 5,98,000 |
| | 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) | .. | 6,61,000 |
| | 2852—Industries (Food & Beverages) (Tribal Areas Sub-Plan) | .. | 2,00,000 |
| | 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Clases | .. | 14,18,00,000 |
| | 4250—Capital Outlay on Other Social Services (Tribal Areas Sub-Plan) | .. | 2,000 |
| | 4425—Capital Outlay on Co-operation (Tribal | | |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| | | | Rs. |
| | Areas Sub-Plan) | .. | 2,48,000 |
| | 4435—Capital Outlay on Other Agriculture Programmes (Tribal Areas Sub-Plan) | .. | 24,67,000 |
| | 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan) | .. | 31,16,000 |
| | 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan) | .. | 11,94,000 |
| | 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan) | .. | 4,48,33,000 |
| | 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes | .. | 7,50,000 |
| | 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan) | .. | 1,000 |
| | 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) | .. | 1,61,000 |
| 42 | 2235—Social Security and Welfare (Social Welfare) | .. | 133,05,60,000 |
| | 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare) | .. | 3,07,67,000 |
| 43 | 2236—Nutrition | .. | 27,29,64,000 |
| 44 | 2245—Relief on account of Natural Calamities | .. | 229,85,60,000 |
| 45 | 2251—Secretariat—Social Services | .. | 21,45,57,000 |
| 46 | 2250—Other Social Services | .. | 9,50,82,000 |
| | 4250—Capital Outlay on Other Social Services | .. | 1,43,31,000 |
| | 6250—Loans for Other Social Services | .. | 1,99,000 |
| 47 | 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) | .. | 66,77,45,000 |
| | 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegatable Crops) | .. | 64,00,000 |
| 48 | 2402—Soil and Water Conservation | .. | 10,87,96,000 |
| | 4402—Capital Outlay on Soil and Water | | |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| | | | Rs. |
| | Conservation | .. | 3,33,000 |
| 49 | 2403—Animal Husbandry | .. | 51,82,05,000 |
| | 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) | .. | 99,33,000 |
| 50 | 2404—Dairy Development | .. | 52,42,59,000 |
| | 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) | .. | 1,28,33,000 |
| 51 | 2405—Fisheries | .. | 21,92,28,000 |
| | 4405—Capital Outlay on Fisheries | .. | 8,68,67,000 |
| | 6405—Loans for Fisheries | .. | 4,70,33,000 |
| 52 | 2406—Forestry and Wild Life | .. | 59,85,22,000 |
| | 4406—Capital Outlay on Forestry and Wild Life | .. | 33,000 |
| 53 | 4407—Capital Outlay on Plantations | .. | 83,33,000 |
| | 6407—Loans for Plantations | .. | 66,67,000 |
| 54 | 2408—Food, Storage and Warehousing | .. | 33,23,19,000 |
| | 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) | .. | 30,99,33,000 |
| 55 | 2415—Agricultural Research and Education | .. | 20,73,57,000 |
| | 4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings) | .. | 10,00,000 |
| 56 | 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops) | .. | 3,31,46,000 |
| | 2852—Industries (Food and Beverages) | .. | 4,72,57,000 |
| | 4401—Capital Outlay on Crop Husbandry (Horticulture and Vegetable Crops) | .. | 2,00,000 |
| | 6860—Loans for Consumer Industries (Food and Beverages) | .. | 11,17,000 |
| 57 | 2425—Co-operations | .. | 17,13,12,000 |
| | 4425—Capital Outlay on Co-operation | .. | 5,66,91,000 |
| | 6425—Loans for Co-operation | .. | 3,42,53,000 |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| | | | Rs. |
| 58 | 2435—Other Agricultural Programmes | .. | 4,90,66,000 |
| | 4435—Capital Outlay on Other Agricultural Programmes | .. | 67,000 |
| 59 | 2501—Special Programmes for Rural Development | .. | 8,63,73,000 |
| 60 | 2505—Rural Employment | .. | 70,44,99,000 |
| 61 | 2506—Land Reforms | .. | 5,13,99,000 |
| 62 | 2515—Other Rural Development Programmes (Panchayati Raj) | .. | 233,28,87,000 |
| | 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) | .. | 6,40,67,000 |
| | 6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj) | .. | 33,000 |
| 63 | 2515—Other Rural Development Programmes (Community Development) | .. | 35,23,18,000 |
| | 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) | .. | 24,00,000 |
| | 6515—Loans for Other Rural Development Programmes (Community Development) | .. | 6,33,000 |
| 64 | 2551—Hill Areas | .. | 61,80,85,000 |
| | 4551—Capital Outlay on Hill Areas | .. | 50,00,000 |
| | 6551—Loans for Hill Areas | .. | 1,11,81,000 |
| 65 | 2575—Other Special Areas Programme | .. | 58,01,94,000 |
| | 4575—Capital Outlay on Other Special Areas Programme | .. | 9,66,67,000 |
| 66 | 2701—Major and Medium Irrigation | .. | 53,28,54,000 |
| | 4701—Capital Outlay on Major and Medium Irrigation | .. | 54,83,33,000 |
| 67 | 2702—Minor Irrigation | .. | 92,38,04,000 |
| | 2705—Command Area Development | .. | 1,63,28,000 |
| | 4702—Capital Outlay on Minor Irrigation | .. | 35,07,36,000 |

[22nd February, 2001]

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | 4705—Capital Outlay on Command Area Development .. | 2,56,72,000 |
| 68 | 2711—Flood Control .. | 40,00,46,000 |
| | 4711—Capital Outlay on Flood Control Projects .. | 109,75,33,000 |
| 69 | 2801—Power .. | 17,83,33,000 |
| | 4801—Capital Outlay on Power Projects .. | 90,00,00,000 |
| | 6801—Loans for Power Projects .. | 397,16,67,000 |
| | 6860—Loans for Consumer Industries .. | 2,00,00,000 |
| 72 | 2810—Non-Conventional Sources of Energy .. | 1,10,00,000 |
| 73 | 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) .. | 36,05,71,000 |
| | 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) .. | 6,06,92,000 |
| | 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) .. | 3,00,75,000 |
| | 6860—Loans for Consumer Industries (Village and Small Industries) .. | 6,72,18,000 |
| 74 | 2852—Industries (Closed and Sick Industries) .. | 39,50,000 |
| | 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries) .. | 18,33,000 |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries) .. | 19,33,000 |
| | 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries) .. | 20,00,000 |
| | 4885—Capital Outlay on Industries and Minerals (Closed and Sick Industries) .. | 33,33,000 |
| | 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) .. | 3,00,00,000 |
| | 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries) .. | 2,16,67,000 |
| 75 | 2852—Industries (Excluding Public Undertakings | |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| | | | Rs. |
| | and Closed and Sick Industries and Food & Beverages) | .. | 48,30,43,000 |
| 76 | 2853—Non-Ferrous Mining and Metalurgical Industries | .. | 1,19,11,000 |
| 77 | 3051—Ports and Lighthouses | .. | 76,78,000 |
| 78 | 3053—Civil Aviation | .. | 34,15,000 |
| 79 | 3054—Roads and Bridges | .. | 61,85,25,000 |
| | 5054—Capital Outlay on Roads and Bridges | .. | 314,65,97,000 |
| 80 | 3055—Road Transport | .. | 71,52,08,000 |
| | 3056—Inland Water-Transport | .. | 7,18,000 |
| | 5055—Capital outlay on Road Transport | .. | 59,29,00,000 |
| | 5056—Capital Outlay on Inland Water Transport | .. | 50,00,000 |
| | 5075—Capital Outlay on Other Transport Services | .. | 8,00,00,000 |
| | 7055—Loans for Rural Transport | .. | 12,83,33,000 |
| 81 | 7075—Loans for Other Transport Services | . | 2,00,00,000 |
| 82 | 3425—Other Scientific Research | .. | 63,03,000 |
| 83 | 3451—Secretariat-Economic Services | .. | 13,96,63,000 |
| 84 | 3452—Tourism | .. | 4,63,68,000 |
| | 5452—Capital Outlay on Tourism | .. | 1,54,33,000 |
| 85 | 3454—Census, Surveys and Statistics | .. | 5,63,45,000 |
| 86 | 3456—Civil Supplies | .. | 3,44,37,000 |
| 87 | 5465—Investments in General Financial and Trading Institutions | .. | 2,75,00,000 |
| | 7465—Loans for General Financial and Trading Institutions | .. | 1,60,00,000 |
| 88 | 3475—Other General Economic Services | .. | 2,58,97,000 |
| 89 | 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) | .. | 15,96,03,000 |
| 90 | 3604—Compensation and Assignment to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding | | |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| | | | Rs |
| | Panchayati Raj) | .. | 80,09,55,000 |
| | 4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings) | . | 1,67,000 |
| | 5075—Capital Outlay on Other Transport Services (Public Undertakings) | .. | 1,33,33,000 |
| 92 | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings) | .. | 5,46,67,000 |
| | 6858—Loans for Engineering Industries (Public Undertakings) | .. | 13,99,83,000 |
| | 6860—Loans for Consumer Industries (Public Undertakings) | .. | 10,90,00,000 |
| 93 | 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings) | . | 21,04,90,000 |
| | 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) | .. | 16,87,33,000 |
| | 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings) | .. | 3,33,000 |
| 94 | 4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries | .. | 5,00,00,000 |
| | 6859—Loans for Telecommunication and Electronics Industries | .. | 1,75,00,000 |
| 95 | 4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Ex-Public Undertakings and Closed and Sick Industries) | .. | 1,62,33,000 |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food and Beverages) | .. | 5,48,43,000 |
| | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries) | .. | 10,00,000 |
| | 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food and Beverages) | | 10,62,67,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| 96 | 6875—Loans for Other Industries (Excluding Closed and Sick Industries) | 1,39,20,000 |
| | 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed & Sick Industries) .. | 2,66,67,000 |
| 97 | 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed & Sick Industries) | 26,67,000 |
| 99 | 7610—Loans to Government Servants etc . | 40,00,00,000 |
| | 7615—Miscellaneous Loans . | 3,33,33,000 |
| | **Grand Total ..** | **7385,89,61,000** |

The motion was then put and agreed

[4-00 — 4-10 p.m.]

## Discussion and Voting on Demands for Supplementary Grants of the Government of West Bengal for the year 2000-2001

**Mr. Speaker** : Now discussion and voting on Demand for Supplimentary grants of the budget of West Bengal for the year 2000-2001.

### Demand No. 1

### Major Head : 2011—State Legislatures

**Dr. Asim Kumar Dasgupta** : Sir with your permission I beg to move that a sum of Rs.4,03,85,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures" during the current year.

### Demand No. 3

### Major Head : 2013—Council of Ministers

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission I beg to

move that a sum of Rs.15,00,000 be granted for expenditure under Demand No.3, Major Head : "2013—Council of Ministers" during the current year.

**Demand No. 6**

**Major Head : 2020—Collection of Taxes on Income and Expenditure**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.24,73,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure" during the current year.

**Demand No. 8**

**Major Head : 2030—Stamps and Registration**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.3,58,30,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration" during the current year

**Demand No. 9**

**Major Head : 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.1,49,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions" during the current year.

**Demand No. 11**

**Major Head : 2040—Taxes on Sales. Trades etc.**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to

move that a sum of Rs.9,35,40,000 be granted for expenditure under Demand No.11, Major Head : "2040—Taxes on Sales, Trades etc." during the current year.

**Demand No. 12**

**Major Head : 2041—Taxes on Vehicles**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission I beg to move that a sum of Rs.61,73,000 be granted for expenditure under Demand No.12, Major Head : "2041—Taxes on Vehicles" during the current year.

**Demand No. 14**

**Major Head : 2047—Other Fiscal Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission I beg to move that a sum of Rs.23,75,000 be granted for expenditure under Demand No.14, Major Head : "2047—Other Fiscal Services" during the current year.

**Demand No. 16**

**Major Head : 2049—Interest Payments**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission I beg to move that a sum of Rs.1,00,000 be granted for expenditure under Demand No.16, Major Head : "2049—Interest Payments" during the current

**Demand No. 18**

**Major Head : 2052—Secretariat—General Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission I beg to move that a sum of Rs.3,26,20,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services"

during the current year.

**Demand No. 19**

**Major Head : 2053—District Administration**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.2,16,97,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration" during the current year.

**Demand No. 20**

**Major Head : 2054—Treasury and Accounts Administration**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.5,41,48,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054—Treasury and Accounts Administration" during the current year.

**Demand No. 21**

**Major Head : 2055—Police**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.83,79,16,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police" during the current year.

**Demand No. 22**

**Major Head : 2056—Jails**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.9,09,61,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails" during the current year

### Demand No. 24

### Major Head : 2058—Stationery and Printing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.55,48,000 be granted for expenditure under Demand No.24, Major Head : "2058—Stationery and Printing" during the current year.

### Demand No. 25

### Major Heads : 2059—Public Works and 4059—Capital Outlay

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.21,57,57,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "Major Heads : 2059—Public works and 4059—Capital outlay on Public works" during the current year.

### Demand No. 26

### Major Head : 2070—Other Administrative Services (Fire Protection and Control)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.1,22,00,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Service (Fire Protection and Control)" during the current year.

### Demand No. 27

### Major Head : 2070—Other Administrative Services (Excluding fire Protection and Control)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to move that a sum of Rs.8,90,55,000 be granted for expenditure under Demand No.27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the current year.

পাঞ্জাব, হরিয়ানা এবং গোয়া। এটা এখন আমি উল্লেখ করলাম, কারণ তখন আমি কারেক্টলি বলতে পারিনি। এক্ষেত্রে আমি নিজেদের কোনও তথ্য ব্যবহার করিনি, কেন্দ্রীয় সরকারের দেওয়া তথ্যই আমি নিয়েছি, কারণ আপনাদের দেওয়া তথ্য বা বিশ্বব্যাঙ্কের তথ্যে আপনারা কোনও খুঁত ধরতে পারবেন না এটা সোজা কথা। এছাড়াও আপনারা কিছু কথা বলেছেন। সেটা আমি কনট্রাডিক্ট করে দিচ্ছি। আপনি তথ্য সম্পর্কে জিজ্ঞাসা করেছেন। আমাদের রাজ্যের আয়ের যে তথ্য সেটা কেন্দ্রীয় সরকারের সেন্ট্রাল স্ট্যাটিসটিক্যাল অর্গানাইজেশনের তথ্য। আমাদের জনস্বাস্থ্যের যে তথ্য সেটা সম্পর্কে আপনারা বলছিলেন যে, এটা আপনাদের তথ্য। কিন্তু তা নয়। আপনারা জানেন, রেজিস্টার জেনারেল অফ ইন্ডিয়া, যারা রেজিস্ট্রেশন স্কিম করেন, এটা তাদের দেওয়া তথ্য। শিক্ষার সর্বশেষ যে তথ্য সেটাও জাতীয় নমুনা সমীক্ষা যারা করেন সেই কেন্দ্রীয় সরকারেরই তথ্য এটা। জমি বন্টনের যে তথ্য, এটাও ন্যাশনাল স্যাম্পেল সার্ভের তথ্য। আমি উৎস ধরে ধরে বললাম, কারণ সেটা না বলাটা অনুচিত হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর আর একটা কথা আমি বলে দিচ্ছি। স্মল সেভিংসের ক্ষেত্রে আমাদের কাছে একটা বড় তথ্য আছে। ক্যাপিটাল এক্সপেন্ডিচারের জন্য এবারে একটু বাজেট বৃদ্ধি পেয়েছে। বৃদ্ধি পেয়েছে ১৯ শতাংশ। তার থেকে লোনটা আমি বাদ দিচ্ছি। তাতে এটা ১৬ শতাংশতে গেছে। এটা বৃদ্ধি পেয়েছে, তার কারণ হচ্ছে, আমাদের যেটা ডিভাইসেবল ফান্ড পশ্চিমবঙ্গকে দিয়েছে তাতে পদ সৃষ্টি হয়নি; টাকাটা খরচের জন্য দেওয়া হয়েছে। এতে একটা সমস্যা হচ্ছে যেকথা কয়েকদিন আগে এখানে জয়ন্তবাবু বলেছিলেন। কথাটা সত্য বাপুলি মহাশয়ও বলেছিলেন। তারা বলেছিলেন যে, পঞ্চায়েতকে এত কাজের দায়িত্ব দেওয়া হয়েছে যারফলে তারা মনে করছেন যে পঞ্চায়েতে কারিগরি কর্মী বাড়াতে হবে এবং তারা এলাকার যুবকদের নিয়ে কাজ করবেন। সঠিক কথা, কারণ তা না হলে তারা সামলাতে পারবেন না। এখানে কিন্তু ক্যাপিটাল এক্সপেন্ডিচার বৃদ্ধি পেয়েছে ১৯ শতাংশ। আর যদি লোনটা বাদ দিই তাহলে এটা ১৬ শতাংশ দেখা গেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর আর একটু বলা দরকার। এই যে ৪,১৬০ কোটি টাকা যেটা অতিরিক্ত ব্যয় চেয়েছি, অভ্যন্তরীন খরচ বাচিয়ে আমরা পেয়েছি এখান থেকে খরচ বাঁচিয়েছি ৩,৪০৮ কোটি টাকা, এটা বাদ দিলে ৬৯৯ কোটি টাকা। তারপরে একটা ব্যবধান এসেছে, কিন্তু প্রারম্ভিক তহবিলে ৪৬ কোটি টাকা ছিল বলে এটা ৬৫৩ কোটি টাকাতে নেমে এলো। কিন্তু গত বছর আমাদের বাজেটের বাইরে সাধারণভাবে অর্থ রেখেছিলাম ৬৫০ কোটির মতো। সেটাকে শুধু ভেতরে আনলাম। আমাদের সেভিংসটা এখানে ছিল। তাই অতিরিক্ত ঘাটতি হল ৩ কোটি। এবং ঘাটতি আমি বললাম ৫ কোটি।

এই ৫ কোটির সঙ্গে ৩ কোটি যোগ করলে হয় ৮ কোটি তাই অতিরিক্ত কিছুই বাড়লো না। তাই অতিরিক্ত যে ব্যয় মঞ্জুরি চাইছি তার সম পরিমান সঞ্চয়ও আমরা আপনাদের কাছে এনেছি এবং সেগুলোই এনেছি যেগুলো সামাজিক দিক থেকে খুবই গুরুত্বপূর্ণ, যারজন্য আগে থেকে প্রস্তুতি নেওয়ার পথ ছিল না। এখানে সৌগতবাবু আর একটা প্রশ্ন করেছেন - এস্টাব্লিশমেন্ট চার্জেস কোথায় দিতে হয়। আমরা মহার্ঘ-ভাতার জন্য যে টাকাটা রেখেছি, আপনারা জানেন, এটা আমরা সাধারণ হেডে রাখি। সেটাকে সাপ্লিমেন্টারি বাজেটে - এটা আপনারাও করতেন এবং এটাই আমাদের রাজ্যের নিয়ম - দফাওয়ারি করা হয়। তাই দফার মধ্যে আনবার জন্যই এটা। এরমধ্যে চমক কিছু নেই। তার সম পরিমান সঞ্চয় করে এই অতিরিক্ত ব্যয়-মঞ্জুরির প্রস্তাব আমি আবার রাখছি। এখানে আপনি প্রফেসর অমর্ত্য সেন সম্পর্কে যেকথা বলেছিলেন, সেক্ষেত্রে পুরো বক্তব্যটা বললে ভাল হত। উনি বার বার বলেছেন যে, সতর্কতা নিয়ে এই পথে যাওয়া উচিত, নাহলে গোলমাল হয়ে যাবে। এবং একথা এখন সবাই বলছেন যে নির্বিচারে উদার নীতি নয়। আমরা তাই একটা বিকল্প ভারসাম্য নীতি আপনাদের কাছে রাখছি। আর এই ছোট কথাটাও খন্ডন করে আমার বক্তব্যকে সমর্থন করে শেষ করছি।

মহার্ঘ ভাতার টাকা সাধারণ হেডে রাখা থাকে, সাপ্লিমেন্টারিতে রাখা হয় না। আমাদের রাজত্বকালে এটা হয়নি, আপনাদের রাজত্বেও ছিল না। এটা দফাওয়ারি করা হয়, দফায় দফায় আনতে হয়। এটা কোনও চমক নয়। এটা প্রয়োজনে করতে হয়। সামান্য পরিমান মঞ্জুরি চেয়ে অতিরিক্ত প্রস্তাব আপনাদের সামনে রাখছি। আপনার অধ্যাপক অমর্ত্য সেনের কথা বললেন, পুরো বক্তব্যটা পড়ে বলেন নি। উনি বলেছেন সতর্কতার পথে যাওয়া উচিত এবং উনি সব সময় বলেছেন নির্বিচারে উদার নীতি নয়। সেইজন্য আমরা বিকল্প ভারসাম্য নীতি নিয়েছি। এই ছোট কথাটি খন্ডন করে এই সাপ্লিমেন্টারি বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Discussion and Voting on Demands for Supplementary Grants of the Government of West Bengal for the year 2000-2001

### Demand No. 1

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.4,03,85,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : ''2011—State Legislatures'' during the current year, was then put and agreed to.

**Demand No. 3**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.15,00,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council of Ministers" during the current year, was then put and agreed to.

**Demand No. 6**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.24,73,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure" during the current year, was then put and agreed to.

**Demand No. 8**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.3,58,30,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration" during the current year, was then put and agreed to.

**Demand No. 9**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.1,49,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of other Taxes on Property and Capital Transactions" during the current year, was then put and agreed to.

**Demand No. 11**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.9,35,40,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Taxes on Sales, Trades etc." during the current year, was then put and agreed to.

**Demand No. 12**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of

Rs.61,73,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles" during the current year, was then put and agreed to.

**Demand No. 14**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.23,75,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services" during the current year, was then put and agreed to.

**Demand No. 16**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.1,00,000 be granted for expenditure under Demand No. 16, Major Head : "2049—Interest Payments" during the current year, was then put and agreed to.

**Demand No. 18**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.3,26,20,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services" during the current year. was then put and agreed to.

[5-10 — 5-20 p.m.]

**Demand No. 19**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.2,16,97,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration" during the current year, was then put and agreed to.

**Demand No. 20**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.5,41,48,000 be granted for expenditure under Demand No 20, Major

Head : "2054—Treasury and Accounts Administration" during the current year, was then put and agreed to.

**Demand No. 21**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.83,79,16,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police" during the current year, was then put and agreed to.

**Demand No. 22**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.9,09,61,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails" during the current year, was then put and agreed to.

**Demand No. 24**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.55,48,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing" during the current year, was then put and agreed to.

**Demand No. 25**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.21,57,57,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "Major Heads : 2059—Public Works and 4059—Capital Outlay on Public Works" during the current year, was then put and agreed to.

**Demand No. 26**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.1,22,00,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Services (Fire Protection and Control)" during the current year, was then put and agreed to.

**Demand No. 27**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.8,90,55,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the current year, was then put and agreed to.

**Demand No. 28**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.369,75,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retirement Benefits" during the current year, was then put and agreed to.

**Demand No. 29**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.5,94,03,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services" during the current year, was then put and agreed to.

**Demand No. 30**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.815.18,48,000 be granted for expenditure under Demand No. 30, Major Heads : "2202—General Education, 2203—Technical Education and 2205—Art and Culture" during the current year, was then put and agreed to.

**Demand No. 31**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.6,93,58,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services" during the current year, was then put and agreed to.

**Demand No. 32**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.20,18,97,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2210—Medical and Public Health (Excluding Public Health)" during the current year, was then put and agreed to.

**Demand No. 33**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.6,99,08,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)" during the current year, was then put and agreed to.

**Demand No. 34**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.9,48,17,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "2211—Family Welfare and 6211—Loans for Family Welfare" during the current year, was then put and agreed to.

**Demand No. 35**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.25,52,76,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)" during the current year, was then put and agreed to.

**Demand No. 36**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.18,29,61,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads : "2216—Housing and 4216—Capital Outlay on Housing" during the current year, was then put and agreed to.

### Demand No. 37

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.10,79,47,000 be granted for expenditure under Demand No. 37, Major Head : "6217—Loans for Urban Development" during the current year, was then put and agreed to.

### Demand No. 38

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.2,51,24,000 be granted for expenditure under Demand No. 38, Major Head : "2220—Information and Publicity" during the current year, was then put and agreed to.

### Demand No. 41

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.23,46,97,000 be granted for expenditure under Demand No 41, Major Heads : "Major Heads : 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2575—Other Special Areas Programme (Tribal Areas Sub-Plan) and 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan)" during the current year, was then put and agreed to.

### Demand No. 42

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.32,96,25,000 be granted for expenditure under Demand No. 42, Major Heads : "2235—Social Security and Welfare (Social Welfare) and 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)" during the current year, was then put and agreed to.

### Demand No. 43

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.32,18,91,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition" during the current year, was then put and

agreed to.

**Demand No. 44**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.562,01,51,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities" during the current year, was then put and agreed to.

**Demand No. 45**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.6,45,35,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat— Social Services" during the current year, was then put and agreed to.

[5-20 — 5-30 p.m.]

**Demand No. 46**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.2,79,92,000 be granted for expenditure under Demand No. 46, Major Heads : "2250—Other Social Services and 4250—Capital Outlay on Other Social Services" during the current year, was then put and agreed to.

**Demand No. 49**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.16,18,000 be granted for expenditure under Demand No. 49, Major Head : "2403—Animal Husbandry" during the current year, was then put and agreed to.

**Demand No. 50**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.1,00,11,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy

Development (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

### Demand No. 51

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.12,83,07,000 be granted for expenditure under Demand No. 51, Major Head : "2405—Fisheries" during the current year, was then put and agreed to.

### Demand No. 52

### Major Head : 2406—Forestry and Wild Life

**Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.5,94,48,000 be granted for expenditure under Demand No. 52, Major Head : "2406—Forestry and Wild Life" during the current year, was then put and agreed to.

### Demmand No. 54

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.3,38,98,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : "2408—Food, Storage and Warehousing" during the current year, was then put and agreed to.

### Demand No. 55

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.6,86,81,000 be granted for expenditure under Demand No. 55, Major Head : "2415—Agricultural Research and Education" during the current year, was then put and agreed to.

### Demand No. 56

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.12,00,000 be granted for expenditure under Demand No. 56, Major Head : "2401—Crop Husbandry (Horticulture) Vegetable Crops)" dur-

ing the current year, was then put and agreed to.

**Demand No. 57**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.1,89,97,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads : "2425—Co-operation and 6425—Loans for Co-operation" during the current year, was then put and agreed to.

**Demand No. 62**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.230,68,24,000 be granted for expenditure under Demand No. 62, Major Head : "2515—Other Rural Development Programmes (Panchayati Raj)" during the current year, was then put and agreed to.

**Demand No. 63**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.4,43,90,000 be granted for expenditure under Demand No. 63, Major Head : "2515—Other Rural Development Programmes (Community Development)" during the current year, was then put and agreed to.

**Demand No. 64**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.37,74,56,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551—Hill Areas" during the current year, was then put and agreed to.

**Demand No. 65**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.115,19,26,000 be granted for expenditure under Demand No. 65, Major Heads : "2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programme" during the current year, was then put and agreed to.

**Demand No. 66**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.29,17,00,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "4701—Capital Outlay on Major and Medium Irrigation" during the current year, was then put and agreed to.

**Demand No. 67**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.29,30,85,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702—Minor Irrigation and 2705—Command Area Development" during the current year, was then put and agreed to.

**Demand No. 68**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.83,59,00,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "4711—Capital Outlay on Flood Control Projects" during the current year, was then put and agreed to.

[5-30 — 5-40 p.m.]

**Demand No. 69**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.6,92,00,44,000 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "4801—Capital Outlay on Power Projects and 6801—Loans for Power Projects" during the current year, was then put and agreed to.

**Demand No. 74**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.7,92,46,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries) and 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries)" during the current

year, was then put and agreed to.

**Demand No. 76**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.3,46,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries" during the currentyear, was then put and agreed to.

**Demand No. 77**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.6,95,000 be granted for expenditure under Demand No. 77, Major Head : "3051—Ports and Lighthouses" during the current year, was then put and agreed to.

**Demand No. 78**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.1,18,000 be granted for expenditure under Demand No. 78, Major Head : "3053—Civil Aviation" during the current year, was then put and agreed to.

**Demand No. 79**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.78,89,78,000 be granted for expenditure under Demand No. 78, Major Heads : "3053—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges" during the current year, was then put and agreed to.

**Demand No: 80**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.52,80,22,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, and 3056—Inland Water Transport" during the current year, was then put and agreed to.

**Demand No. 81**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.2,75,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services" during the current year, was then put and agreed to.

**Demand No. 82**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.32,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research" during the current year, was then put and agreed to.

**Demand No. 83**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.3,84,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451—Secretariat—Economic Services" during the current year, was then put and agreed to.

**Demand No. 84**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.48,32,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "3452—Tourism" during the current year, was then put and agreed to.

**Demand No. 85**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.5,57,96,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics" during the current year, was then put and agreed to.

**Demand No. 86**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of

Rs.19,34,000 be granted for expenditure under Demand No. 86, Major Head : "3456—Civil Supplies" during the current year, was then put and agreed to.

**Demand No. 87**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.45,00,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "7465—Loans for General Financial and Trading Institutions" during the current year, was then put and agreed to.

**Demand No. 88**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.23,84,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475—Other General Economic Services" during the current year, was then put and agreed to.

[5-40 — 5-46 p.m.]

**Demand No. 93**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.165,67,73,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

**Demand No. 94**

**The motion of Dr. Asim Kumar Dasgupta** : That a sum of Rs.55,75,000 be granted for expenditure under Demand No. 94, Major Head : "6859—Loans for Tele-Communication and Electronics Indstries" during the current year, was then put and agreed to.

**Demand No. 95**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.56,00,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Heads : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings & Closed & Sick Industries & Foods and Beverages) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings & Closed & Sick Industries & Foods and Beverages)" during the current year, was then put and agreed to.

**Demand No. 99**

**The motion of Dr. Asim Kumar Dasgupta :** That a sum of Rs.20,00,00,000 be granted for expenditure under Demand No. 99, Major Head : "7610—Loans to Government Servants, etc." during the current year, was then put and agreed to.

**Adjournment**

The House was then adjournment at 5/46 p.m. till 11-00 a.m. Friday, the 23rd February, 2001 at the Assembly House, Kolkata.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 23rd February, 2001 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 05 Ministers of State and 142 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Indrajit Gupta, independent India's longest serving parliamentarian and veteran C.P.I. leader who breathed his lost at his Kolkata residence on the 20th February, 2001 after a protracted illness. He was 82.

Shri Gupta was born on the 18th March, 1919 in Kolkata in a family whose members had joined the higher echelons of the colonial bureaucracy. A brilliant student, Shri Gupta was educated at St. Stephen's college, Delhi, later he went to Cambridge where he earned a Tripose in History. In England he came in touch with some internationally famous Communist leaders the Rajant Palme Dutt and Bradley and joined the Communist Party of Great Britain in 1939. On his return to India he first started working in the olein of the Jute Workers at Budge Budge as a trades Union activist in 1940. He struggled tirelessly throughout his life for the downtrodden and toiling mess. He became a member of the them banned Communist Party of India in 1943. After the split in the Party he retained to the Communist Party of India. He held many important portfolios in his party at various times. During the period 1980-90 he was General Secretary of A.I.T.U.C.. He also became the President of S.F.T.U.. He was all India General Secretary of

C.P.I. from 1992-97. He went underground for one and half year during 1948-50. He suffered imprisonment in 1953, 1959 and 1969. He was the President of several Trade Union organisations.

Shri Gupta was first elected to Parliament in 1960 from the Calcutta South West Constituency as a C.P.I. candidate and 10 times more thereafter from different constituencies of West Bengal. He represented from West Bengal in the Lok Sabha constituencies from 1960 till death repeating the period from 1977 to 1980. He held the portfolio of Minister for Home Affairs in the Devegouda and Gujral Cabinet at the Centre. His extraordinary elegance, skilful argument and uncompromising honesty placed him in a remarkable position inside the Parliament In 1992 he was adjudged the best Parliamentarian and was bestowed on 'The Gobinda Ballov Panth Memorial Award'. He authored a member of books out of which 'Capital and Labour in the Jute Industry' and 'Self Reliance in National defence' were acclaimed highly. He was equally at ease in English, Hindi and Urdu. He travelled many countries abroad in various capacity.

The country has lost a legendary figure in the Communist movement, an able administrator and a true friend of the toiling mass at the death of Shri Gupta.

Now, I request the Hon'ble members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(At this stage Hon'ble Members stood in silence for two minutes)

Thank you Ladies and Gentlemen, Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Starred Questions
### (to which oral Answers were given)

### কলকাতায় ম্যালেরিয়া আক্রান্ত রোগীর সংখ্যা

*১১১।(অনুমোদিত প্রশ্ন নং *১৩) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ এবং ২০০০ আর্থিক বছরগুলিতে (বছরওয়ারি হিসাবে) কলকাতা শহরে ম্যালেরিয়ায় আক্রান্ত রোগির সংখ্যা কত ; এবং

(খ) উক্ত সময় ম্যালেরিয়া এবং ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে কত জনের মৃত্যু হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক)

| জানুয়ারি হইতে ডিসেম্বর মাস পর্যন্ত প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী | এখনও পর্যন্ত প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী মোট আক্রান্ত রোগির সংখ্যা |
|---|---|
| ১৯৯৯ সাল | ১,৪৯,৬৯১ |
| ২০০০ সাল | ৮৪,৪৪৭ |

(খ) ম্যালেরিয়ায় মৃত্যুর হিসাব বছরওয়ারি (জানুয়ারি হইতে ডিসেম্বর পর্যন্ত) প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী

| সাল | নিশ্চিত বা ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় মৃত্যু | ম্যালেরিয়া সন্দেহে মৃত্যু | অন্যত্র আক্রান্ত হয়ে কলকাতায় মৃত্যু | মোট |
|---|---|---|---|---|
| ১৯৯৯ | ৬৮ | ২৩ | শূন্য | ৯১ |
| ২০০০ | ৫৫ | ২৭ | ১৩ | ৯৫ |

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে পরিসংখ্যান আপনি দিলেন তাতে কলকাতায় ম্যালেরিয়ায় মৃত্যুর সংখ্যা এবং আক্রান্তের সংখ্যা এবং এই পরিসংখ্যানের মধ্যে সরকারি হাসপাতাল আছে। কিন্তু ম্যালেরিয়ার চিকিৎসার জন্য সরকারি হাসপাতালে অনেকেই যায় না এই রকম বহু সংখ্যায় আছে। তারা বেসরকারি নার্সিংহোম বা অন্যান্য জায়গায় চিকিৎসা করান। এই পরিসংখ্যানের মধ্যে এইসব বেসরকারি চিকিৎসাধীন রোগিদের সংখ্যাযুক্ত আছে কি? যুক্ত না থাকলে এদের সম্পর্কে আপনার জানা আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** আমার কাছে যে তথ্য আছে তাতে সি এম সি, সি এইচ আই, কন্ট্রাক্ট সার্ভে, গভর্নমেন্ট হাসপাতাল, প্রাইভেট ক্লিনিক্যাল এস্ট্যাবলিশমেন্ট এগুলি সব আমার কাছে আছে। প্রাইভেট ক্লিনিক্যাল এস্ট্যাবলিশমেন্টে ওই সময়ের মধ্যে মোট আমি যেটা পাচ্ছি সেটা হল, ৮ জনের মৃত্যু হয়েছে। অর্থাৎ ২০০০ সালের জানুয়ারি থেকে ২০০০ ডিসেম্বর মাস পর্যন্ত।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই ম্যালেরিয়া ডিটেকশন বা রক্ত পরীক্ষার জন্য সরকারের তরফ থেকে যখন প্রচার মাধ্যমে প্রচার হয় যে জ্বর হলে দেখাবেন, রক্ত পরীক্ষা করাবেন এবং ম্যালেরিয়া প্রবণ এলাকাগুলিতে তার ডিটেকশন কেন্দ্র, রক্ত পরীক্ষা কেন্দ্র এইসব আমরা দেখেছি। এছাড়া প্রিভেনটিভ মেজার নেওয়ার জন্যও বলা হয়। কিন্তু বাস্তবে আমরা দেখি, কাগজপত্রেও বেরিয়েছে ম্যালেরিয়ায় মারা যাচ্ছে, হৈ চৈ হচ্ছে এই সব প্রচারগুলিও দেখি। কিন্তু রাউন্ড দি ইয়ার, নিরবচ্ছিন্নভাবে এই প্রিভেনটিভ মেজার বা রক্ত পরীক্ষার ব্যাপারে সরকারের পক্ষ থেকে বাস্তবে কি ব্যবস্থা আছে এবং বাস্তব চিত্রটা কি এই সম্পর্কে জানাবেন কি?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** প্রশ্নটা প্রধানত কলকাতা শহরকে কেন্দ্র করে। সাধারণত বছরের একটা বড় অংশের সময়ে এই ম্যালেরিয়ার অসুখটা দেখা দেওয়ার সম্ভবনা থাকে। এটা প্রধানত শুরু হয় জুন থেকে একেবারে নভেম্বর পর্যন্ত চলে। তবে মাঝখানে সময়টাতে একেবারে এই অসুখটা হতে পারে না তা কিন্তু নয়। সেটা প্রতিবারই কমই থাকে আমাদের যেগুলি ম্যালেরিয়া ক্লিনিক আছে সরকারের অনেকগুলি ম্যালেরিয়া ক্লিনিক আছে এবং ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন, শহরে ম্যালেরিয়া বিরোধী অভিযান যেটাকে বলা হয়—আগে এটাকে বলা হত ম্যালেরিয়া নির্মূল অভিযান, এখন কর্তৃপক্ষ ঠিক করেছেন এর নাম হবে ম্যালেরিয়া বিরোধী অভিযান। বুঝতেই পারেন এর কারণটা কি? যাইহোক, শহরাঞ্চলে যে কর্মসূচিটা হয় সেটা প্রধানত বিশ্বব্যাঙ্কের সাহায্য নিয়ে এনহ্যান্সড ম্যালেরিয়া ইর্যাডিকেশন প্রোগ্রাম বলে একটা প্রোগ্রাম, এটা কার্যকর করার দায়িত্ব প্রধানত ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের। কিন্তু তা সত্ত্বেও রাজ্য সরকারের কতকগুলি ক্লিনিক আছে এবং হাসপাতাল ইত্যাদি তো আছেই। রাজ্য সরকার এবং ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন মিলিতভাবে সারা বছর সাধারণ ভাবে এটা চালায় কিন্তু রোগ, অসুখ হবার সময় স্বাভাবিকভাবে বেশি লোক আসেন ডিটেকশনের জন্য আমি এর আগে কয়েকবার বলেছি আবার বলছি এই ধরনের ক্লিনিকে যারা আসেন এই ক্লিনিকে আসা মানুষদের মধ্যে ম্যালেরিয়াতে মৃত্যুর সংখ্যাটা তুলনামূলকভাবে কম কিন্তু একটা বড় অংশ ক্লিনিকে আসেন না। এই ক্লিনিকগুলি সাধারণত রাস্তার ধারে ব

সহজ জায়গায় যেখানে সহজে সাধারণ মানুষরা যেতে পারেন। সেখানে কিছু মানুষ আসেন না। তারা নানাভাবে চিকিৎসা করান। অনেক ক্ষেত্রে আমরা দেখি, আমাদের যা সংখ্যাতত্ত্ব আছে, প্রতি বছরের হিসাব যা আছে, যারা চিকিৎসার জন্য সরকারি হাসপাতালে আসেন, শেষ পর্যন্ত বেশিরভাগ মানুষই আসেন, কিন্তু একটা অংশ তো দেরি করে আসেন যে তখন চিকিৎসা করাটা খুব কঠিন হয়। সেইজন্য প্রথম থেকেই আমরা বার বার বলার চেষ্টা করি, অনেক সময় বিবৃতি দিই, বিজ্ঞাপনও দেওয়া হয়, একটা বিশেষ সময় বিশেষ করে জুনের মাঝামাঝি থেকে আরম্ভ করে নভেম্বর পর্যন্ত জ্বর হলেই এটা ম্যালেরিয়া হতে পারে ধারণা করে নিয়ে এগুনো ভাল। বিশ্ব স্বাস্থ্য সংস্থার নির্দেশও তাই। ম্যালেরিয়া প্রবণ এলাকায়, শহরগুলিতে এই কাজ তারা করতে বলেছেন। এটা করার ফলে কিছুটা অগ্রগতি ঘটেছে, আরও অনেকটা অগ্রগতি ঘটা সম্ভব। এই কথাটা বারবার আমরা বলি। কিন্তু শুধু স্বাস্থ্য দপ্তর থেকেই এটা জানালে বা বললে হবে না, সমাজের আরও যারা দায়িত্বপূর্ণ লোক আছেন, যাদের কথার মানুষ মূল্য দেন, তারমধ্যে বিধায়করাও আছেন তারাও বললে কাজটা ভাল হবে। আমরা দেখেছি, এই ধরনের অভিযানের ফলে ম্যালেরিয়াতে মৃত্যুর সংখ্যাটা কম। পশ্চিমবঙ্গে প্রবণতা একটু কমের দিকে। কলকাতায় নতুন বছরে. ২ হাজার এক সালে প্রবণতাটা দেখে মনে হচ্ছে এখনও কমের দিকে আছে। তবে এতে আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই, সুযোগও নেই। আমাদের ক্লিনিকগুলি কার্যত সারা বছর ধরেই চলে। বছরের কয়েকটা মাস খুব ব্যস্ত আক্রান্ত যারা ক্লিনিকে আসেন তুলনামূলকভাবে তাদের মৃত্যুর হারটা কম। ক্লিনিকের সুযোগ না নিয়ে যারা অন্যত্র যাবেন তারাও জ্বর হলেই ঐ সময়ে ম্যালেরিয়া হতে পারে—এইভাবে যদি এগোন তাহলে সুবিধা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিলিগুড়িতে যে মারাত্মক রোগ হচ্ছে সেই রোগটা কি তা এখনও নির্ণয় করা যায়নি। এই রোগ ক্রমবর্ধমানে বেড়েই চলেছে এবং এতে মৃত্যুর সংখ্যাটাও বেড়ে চলেছে। এই রোগটি এখন একটা আতঙ্কজনক, বিপদজনক অবস্থায় এসে দাঁড়িয়েছে। গত ৯ই ফেব্রুয়ারি এই সভায় শিলিগুড়ির রোগ সম্পর্কে আপনি বলেছিলেন যে, এটা আতঙ্ক ছড়ানো হচ্ছে; রোগটা এক ধরনের ম্যালেরিয়া। আপনি স্বাস্থ্যমন্ত্রী হিসাবে একথা বলেছিলেন। আমার তাই জিজ্ঞাসা, আপনি কিসের ভিত্তিতে বিধানসভায় ঐ বিবৃতি দিয়েছিলেন? তার কোনও বৈজ্ঞানিক ভিত্তি ছিল কি না। সে সময় যেসব ডাক্তার রোগটাকে এনকেফেলাইটিস বলেছিলেন, সি এম ও এইচ, তাদের শোকজ করেছেন। তাহলে আপনি ঐ যে ম্যালেরিয়া বলে ভুল বিবৃতি দিলেন সেই ভুল বিবৃতির জন্য আপনার বিরুদ্ধে জনগণ শোকজ করবেন না কেন?

**শ্রী পার্থ দে ঃ** এটা সম্পর্কে একটা বিবৃতি আমি পরে দেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই যে কলকাতায় ম্যালেরিয়ার আক্রান্তের সংখ্যা এবং মৃত্যুর সংখ্যা দিলেন, এই পরিসংখ্যানটা সারা রাজ্যের ক্ষেত্রে আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** সারা রাজ্যের নেই, কিন্তু ম্যালেরিয়া আক্রান্ত হবার প্রবণতা গত দু'বছরে কমের দিকে আছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি গত ১০ বছর ধরে বলে আসছি যে, এক্ষেত্রে প্রিভেনশন ইজ বেটার দ্যান কিওর। আজকে কলকাতা সহ গোটা রাজ্যে ম্যালেরিয়াকে কেন্দ্র করে যে অবস্থার সৃষ্টি হয়েছে, তার উপর সম্প্রতি শিলিগুড়িতে মৃত্যু ঘটছে, শিলিগুড়ির ঐ রোগ যখন ডিটেকশন হচ্ছে না তখন তাকে কেউ বলছেন, এনকেফেলাইটিস, কেউ বলছেন, ম্যালেরিয়া, আবার কেউ বলছেন বিশেষজ্ঞ নিয়ে আসতে। কিন্তু কাজের কাজ কিছু হচ্ছে না। এ অবস্থায় ডি ডি টি-র কুফল থাকলেও ঐ ডি ডি টি স্প্রে করবার জন্য আমরা দাবি করে আসছিলাম। তাই কলকাতা এবং গোটা রাজ্যের পরিস্থিতির কথা চিন্তা করে রাজ্য সরকার স্বল্পমেয়াদি এবং দীর্ঘমেয়াদি কি কি ব্যবস্থা ইমিডিয়েটলি নিচ্ছেন সেটা বললে বাধিত হব।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** আমি এটুকু বলতে পারি, সারা রাজ্যে যেসব ম্যালেরিয়া প্রবণ এলাকা রয়েছে সেখানে গত দুবছর ধরে ম্যালেরিয়ায় আক্রান্ত এবং মৃত্যুর সংখ্যা কমের দিকে যাচ্ছে। কিন্তু এতে আত্মসন্তুষ্টির অবকাশ নেই। আর এই রোগটা শুধু এ রাজ্যে নয়, অন্যান্য রাজ্যেও হচ্ছে, বিদেশেও হচ্ছে। জলপাইগুড়িতে মৃত্যুর সংখ্যা আগের বছর ছিল, ৪২, এ বছর ১৬ কিন্তু ওখানে কয়েকটি ব্লকে সে হারে ম্যালেরিয়া কমেনি। কয়েকটি ব্লকে উল্লেখ যোগ্যভাবে কমেছে। ম্যালেরিয়া বিরোধী কর্মসূচি—অ্যান্টিম্যালেরিয়া প্রোগ্রাম—এটা জাতীয় কর্মসূচি, সর্বভারতীয় ক্ষেত্রে সেটা নির্ধারিত হয়। এটা যেভাবে করা উচিত সেটা আমরা অনেক সময় সেভাবে করতে পারি না, বায়োল্যাথোসাইট রিসার্চ সেভাবে করতে পারি না। মশার লার্ভা মারার জন্য যেসব ওষুধ আমরা চাই সেটা সব সময় আমরা ঠিকমতো পাই না। তবুও সেটা যা যা পাচ্ছি, সঙ্গে সঙ্গে বিতরণ করবার চেষ্টা করছি। ইতিমধ্যে সেটা কিছু পেয়েছিও এবং তার কিছু কিছু শিলিগুড়ি, পুরুলিয়া, জলপাইগুড়িতে পাঠিয়েছি। এই গ্যাপটা আমাদের পূরণ করতে হবে এবং সেটা আমরা দেখছি। কিন্তু ম্যালেরিয়ার বিরুদ্ধে যা যা করতে বলা হচ্ছে সেসব আমাদের মাথা থেকে বের হয়নি, সেক্ষেত্রে ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশনের নির্দেশ মতো আমরা চলছি। আমরা কি নতুন কিছু ইনভেনশন করেছি, তা আমরা করিনি। প্রধান কথাটা যেটা বারে বারে তারা বলছে যে, মশা ইত্যাদি নিয়ন্ত্রণ করুন। কিন্তু জ্বর হলে সেই জ্বরের মধ্যে ম্যালেরিয়া

হতে পারে ধরে নিয়ে চিকিৎসা করুন। এই ধরে নিয়ে চিকিৎসা করার ক্ষেত্রে কেউ কেউ আপত্তি করেন। কেন আপত্তি করেন তা আমি জানি না। আমরা কি মতে করতে পারি, কি ধরাণা করতে পারি তারমধ্যে আমি যাব না, তবে এতে কতটা নিয়ন্ত্রণ হচ্ছে তা দেখা দরকার। এই সময়ের মধ্যে যেগুলো বিশেষ করে ম্যালেরিয়া প্রবণ এলাকা, বিশেষ করে সেখানে জ্বর হলে, বছরের একটা সময়ে যে সময়ে ম্যালেরিয়া হতে পারে, সেখানে চিকিৎসা করান। কেউ আবার আপত্তি করতে পারেন। এখানে চিকিৎসা সরকারি ভাবেও করতে পারেন, আবার বাইরেও করতে পারেন। তার কারণ ম্যালেরিয়ার ওষুধ এমন একটা ওষুধ সরকারিভাবে সরবরাহ করা হয়, আবার বাইরেও কিনতে পাওয়া যায় এই কথাটা আমরা বারে বারে বলছি, কিন্তু এতে অনেকে আপত্তি করেন। এটা ঠিক যে, আগের তুলনায় আর একটু বেশি কাজের সুবিধা হয়েছে, অনেকের তরফ থেকে সহযোগিতা পাওয়া যাচ্ছে। আজকের প্রশ্ন হল কলকাতা সম্পর্কে। শহরাঞ্চলে ম্যালেরিয়ার বিরুদ্ধে কর্মসূচি যেটা এনহ্যান্সড ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম, এটা একটা আলাদা প্রকল্প। এই প্রকল্পে বিশ্বব্যাঙ্ক সাহায্য করে, তারা তহবিল সরবরাহ করে। তাদের কতগুলো নিয়ম নির্দেশ মেনে চলতে হয়। পৌরসভা এলাকায় যেটা একটা বড় ব্যাপার, নতুন ঘরবাড়ি যেখানে নির্মাণকার্য হচ্ছে, নির্মাণকার্য হলে সেই নির্মাণকার্যে সেখানে জল জমিয়ে রাখা হয়। সারা পৃথিবীর শহরে শুধু নয়, আমাদের দেশে শহরগুলোতে এই ব্যাপারে একটা নিয়ন্ত্রণ আনতে হবে। আরও কতগুলো বিষয় আছে। কে কতখানি তাকে কার্যকর করতে পারে তার ওপরে নির্ভর করছে এই বিষয়টা। শহরগুলোতে রাজ্যের স্বাস্থ্য দপ্তর নিয়ন্ত্রণ করে না, যদিও আমরা এদিকে খেয়াল রাখি। জেলা সম্পর্কে বলি, মোটের ওপরে ভালই আছে—সমস্ত পৃথক কর্মসূচি। শহরের ক্ষেত্রে আমাদের যোগাযোগ আছে, এটা পৌরসভাগুলো দ্বারা পরিচালিত হচ্ছে, হওয়া উচিত। এই হচ্ছে ব্যাপার। আর শিলিগুড়িতে ঐ একই ব্যাপার।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কতকগুলো নির্দিষ্ট প্রশ্ন রাখতে চাইছি। উনি এখানে কতকগুলো বিবৃতি দিয়ে বলছেন কি কি করেছেন। ম্যালেরিয়া গত কয়েক বছর যাবৎ যেটা একেবারেই টোটালি ইরাডিকেটেড হয়ে গিয়েছিল, ম্যালেরিয়া ছিল না, কিন্তু আপনি স্বাস্থ্য দপ্তরে আসার পর, শিক্ষা দপ্তরকে যেমন শেষ করে দিয়ে গেছেন তেমনি, কলকাতা এবং পার্শ্ববর্তী এলাকায় ম্যালেরিয়ার প্রাদুর্ভাব বেড়েছে। আপনি যে সমস্ত কথা বলেছেন তার মধ্যে বলেছেন, কলকাতার বস্তি এলাকায় যে সমস্ত লোকের ম্যালেরিয়া হচ্ছে, তাদের চিকিৎসার জন্য রক্ত পরীক্ষার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। গ্রামাঞ্চলে কলকাতা থেকে ম্যালেরিয়া গিয়ে পৌঁছচ্ছে, সেই সমস্ত জায়গায় হাসপাতালে উপযুক্ত ম্যালেরিয়া চিকিৎসার ব্যবস্থা করা যায়নি, উপযুক্ত মেডিসিন পাওয়া যাচ্ছে না, ম্যালেরিয়া প্রতিষেধক ওষুধ পাওয়া যাচ্ছে না। রেডিও, টিভিতে বারবার

অনেক কথা বলা হচ্ছে, কিন্তু স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতার জন্য আমি আপনাকে অভিযুক্ত করে বলতে পারি, ম্যালেরিয়ার প্রকোপ যেভাবে বাড়ছে সেটা একটা সাংঘাতিক ব্যাপার। গ্রামাঞ্চলে শহর থেকে গিয়ে ম্যালেরিয়া পৌঁছচ্ছে, তাকে আটকানো এবং গ্রামাঞ্চলে প্রতিটি হাসপাতালে যাতে রক্ত পরীক্ষার ব্যবস্থা থাকে, তারজন্য আপনি কি চিন্তা করছেন এবং কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী পার্থ দে ঃ** গ্রামাঞ্চলে দুটি ভাগ আছে—একটা হচ্ছে ম্যালেরিয়া প্রবণ এলাকা এবং আর একটি হচ্ছে যেগুলি ম্যালেরিয়া প্রবণ এলাকা নয়। ম্যালেরিয়ার জন্য যে রক্ত পরীক্ষা করা হয় তা করার জন্য সারা পশ্চিমবাংলায় আমাদের ল্যাবোরেটরি, টেকিনিশিয়ান আছে, মাইক্রোস্কোপ আছে, পরীক্ষা করার ব্যবস্থা আছে। তবে কোথাও যদি কিছু অসুবিধা হয় তাহলে সেখানকার বি এমও এইচকে বললে তিনি ব্যবস্থা করবেন, আমাদের বললেও ব্যবস্থা করব। আমাদের এখানে ম্যালেরিয়া নিয়ন্ত্রণ করার পদ্ধতি যেটা আছে সেটা হচ্ছে, ম্যালেরিয়া প্রবণ এলাকাতে ধারাবাহিকভাবে কাজ করা হয়, নিবিড়ভাবে কাজ করা হয়। এটা করার ফলে ম্যালেরিয়া প্রবণ এলাকা যেমন, পুরুলিয়া, বাঁকুড়া জেলার একটা অংশ এবং জলপাইগুড়ির বিরাট একটা অংশে ম্যালেরিয়া আক্রান্তের সংখ্যা, ম্যালেরিয়াতে মৃত্যুর সংখ্যা কমের দিকে যাচ্ছে। আমি আগেই বলেছি, ম্যালেরিয়া সম্বন্ধে কারও আত্মসন্তুষ্ট হওয়া উচিত নয়। এনিয়ে বহু আলোচনা হয়েছে, সেটা এখানে উল্লেখ্য বিষয় নয়। আমরা এক সময়ে ধরে নিয়েছিলাম, ম্যালেরিয়া শেষ হয়ে গিয়েছে। ম্যালেরিয়ার দীর্ঘদিনের একটা ইতিহাস আছে। এই ইতিহাস যারা পর্যালোচনা করেছেন, তারা বলেছেন, এটা এইভাবে বলা উচিত নয় যে, শেষ হয়ে গেল। এটা কখনও বাড়ে, কখনও কমে। এর একটা দীর্ঘদিনের ইতিহাস আছে, আমি তারমধ্যে যাচ্ছি না। এটাতে অনেক জানবার, বোঝাবার ব্যাপার আছে। এই সমস্ত আলাদা বিষয়। একটা বিষয় হল, রাজনৈতিক ঐতিহাসিক এবং অর্থনৈতিক পরিবর্তনের সঙ্গে সঙ্গে নানা রকম রোগ অসুখ যাওয়া আসার ব্যাপার আছে। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর মনে হয়েছিল ম্যালেরিয়া চলে গেল। সেই সময়ে ডিডিটি স্প্রে খুব কার্যকর ছিল। আমরা তখন উপলব্ধি করেছিলাম, আমরা তখন ছাত্র ছিলাম। তখন আমাদের ঐ বয়স ছিল। তারপর কয়েক বছর সময় গিয়েছে, এই ধরনের ম্যালেরিয়ার আক্রমণ হয়নি। তারপর শহরকে কেন্দ্র করে সেটা আবার ফিরে আসতে শুরু করে। আপনাদের স্মরণ থাকতে পারে, প্রথমে যখন শহরে ফিরে আসতে শুরু করে তখন মনে করা হয়েছিল যে এটা টেম্পোরারি ব্যাপার, এটা ফিউচারে থাকবে না। কিন্তু পরে দেখা যায় এটা বাড়তে শুরু করেছে। সেজন্য আমাদের দেশে এটাকে কি করে এটাকে নিবারণ করা যায়, কি করে এটাকে সীমাবদ্ধ রাখা যায়, তারজন্য আমরা চেষ্টা করছি তার অঙ্গ হিসাবে আমরা কাজ করে যাচ্ছি। গ্রামাঞ্চলে কার্যকর ব্যবস্থা যা আছে তারমধ্যে একটা হল ওষুধ সরবরাহ। ম্যালেরিয়ার ওষুধ আমাদের

যথেষ্ট আছে। অন্য ওষুধও যথেষ্ট আছে। সরকারি স্বাস্থ্যকেন্দ্রে এবং হাসপাতালে আমাদের ওষুধের যে তালিকা আছে, সেই ওষুধের কোনও অভাব নেই।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আপনি এখানে বলেছেন যে, একটা সময়ে ম্যালেরিয়া ইরাডিকেটেড হয়ে গিয়েছিল আমাদের দেশ থেকে। যে পদ্ধতিতে এটা ইরাডিকেটেড হয়ে গিয়েছিল, এখন কিছুটা ইমিউনিটি হয়েছে, এখন ডিডিটি স্প্রে-তে পুরোপুরি কাজ হচ্ছে না। এমন একটা বিষয় নিয়ে নিশ্চয়ই বলা যেতে পারে, সারা পৃথিবীতে যেটা নিয়ে বহু রিসার্চ হয়েছে। আপনি ইতিহাস বললেন, সারা পৃথিবীতে এমন কিছু নিশ্চয়ই বেরিয়েছে যা দিয়ে একে মোকাবিলা করা যেতে পারে। গত বছর এই হাউসে আপনি ম্যালেরিয়াতে মৃত্যুর যে তথ্য দিয়েছিলেন, তার প্রকৃত তথ্য দেননি। সত্যের মধ্যে গোলমাল ছিল—সংবাদপত্রে বেরিয়েছিল, তথ্যটির মধ্যে গোলমাল আছে। ম্যালেরিয়ার টাইমটা হচ্ছে গরম পড়ার পর শুরু হয়। আপনি বলেছেন, রক্ত পরীক্ষার নানা ব্যবস্থা রয়েছে। কিন্তু আমরা লক্ষ্য করছি, ঐ নির্দিষ্ট সময়ে রক্ত নিয়ে তা পরীক্ষা করার ক্ষেত্রে অনেক অসুবিধা তৈরি হয়। আমার প্রশ্ন হল, আপনি এবং কলকাতা পৌরসভা যৌথভাবে সারা রাজ্যে দিবারাত্র রক্ত পরীক্ষার ব্যবস্থা সমস্ত জায়গায় করতে পারবেন কি না? বিশেষ বিশেষ জায়গায়, বিশেষ করে ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারগুলোতে দিবারাত্র রক্ত পরীক্ষার ব্যবস্থা করতে পারবেন কি না?

**শ্রী পার্থ দে ঃ** আমাদের যে ক্লিনিকগুলো আছে, সেগুলো সব দিনের বেলায় কাজ করে। কিন্তু যেখানে জরুরি চিকিৎসা হয় সেখানে প্যাথলজি যেটা করা দরকার তার ব্যবস্থাটা সমস্ত মেডিক্যাল কলেজ হাসপাতালে এবং ডিস্ট্রিক্ট হাসপাতালে আছে।

**শ্রী নাজমুল হক ঃ** ম্যালেরিয়ার প্রকোপটা দুনিয়া জুড়ে বাড়ছে, এখানেও বাড়ছে। এই প্রেক্ষাপটে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পঞ্চায়েত এবং অন্য সামাজিক প্রতিষ্ঠানকে যুক্ত করে স্পেশ্যাল অ্যাওয়ারনেস ক্যাম্পেনের কোনও কথা সরকার ভাবছেন কি না?

**শ্রী পার্থ দে ঃ** আমাদের ইতিমধ্যে যে কর্মসূচিগুলো আছে, জনস্বাস্থ্যের কর্মসূচি, একান্তভাবেই তাতে পঞ্চায়েত ঘনিষ্ঠভাবে জড়িত। এখানে যে প্রচার ইত্যাদি হয়, তা পঞ্চায়েতকে সঙ্গে নিয়েই করা হয়। সেটাকে আরও কিভাবে ঘনিষ্ঠ করা যায়, তার প্রচেষ্টা আমরা ধারাবাহিকভাবে চালিয়ে যাচ্ছি।

## পালস্ পোলিও টীকা কর্মসূচি

*১১৩।(অনুমোদিত প্রশ্ন নং *৭৬) **শ্রী সুধীর ভট্টচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্যে কতজন শিশুকে পোলিও প্রতিষেধক খাওয়ানো হয়েছে;

(খ) পোলিও প্রদানকারি কর্মচারিদের সরকারের তরফ থেকে কোনও ট্রেনিং দেবার ব্যবস্থা আছে কি না; এবং

(গ) থাকলে, তা কিরূপ?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) ১৯৯৯-২০০০ সালে নিয়মিত টিকাকরণ ১ বছরের নিচে ১৭,৫৮,২৩৪ জন শিশুকে পোলিও খাওয়ানো হয়েছে এবং ৫ বছরের নিচে ৯২,১০,০৪৮ জন শিশুকে পালস্ পোলিও টিকা খাওয়ানো হয়েছে।

(খ) হ্যাঁ।

(গ) ট্রেনিং দুভাবে দেওয়া হয় ঃ

১) সাধারণভাবে সরকার স্বাস্থ্য কর্মিদের এবং অন্যান্য কর্মী যেমন অঙ্গনওয়াড়ি কর্মী, বেসরকারি সংস্থার স্বাস্থ্য কর্মী গ্রামস্তরের স্বেচ্ছাসেবীদের স্বাস্থ্যের অন্য বিষয়ের ট্রেনিং এর পোলিও বিষয়টিকে যুক্ত করে ট্রেনিং দেওয়া হয়।

২) আই পি পি আই (ইনটেনসিভ পালস্ পোলিও ইমুনাইজেশন) এই বিশেষ কর্মসূচির সময় ইউনিসেফ ও হু এবং অন্যান্য সংস্থার সহায়তায় ট্রেনিং দেওয়া হয়। এছাড়া হু-র পোলিও সারভিলেন্স অফিসারদের সাহায্যে সুপারভাইজার স্টাফদের ট্রেনিং এর ব্যবস্থা করা হয়।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, আপনার টার্গেট কত ছিল এবং ফুলফিল হয়েছে কিনা, যদি না হয়ে থাকে তাহলে এর কারণটা কি?

**শ্রী পার্থ দে ঃ** এবারে পালস্‌পোলিও যে টার্গেট ছিল তাতে আমাদের এটাই টার্গেট ছিল, আমরা ১০০ ভাগ অ্যাচিভ করেছি। সেটা হল, ৯২ লক্ষ ১০ হাজার ০৪৮ জন। এটা একশো ভাগই পৌঁচেছি। যেটা পালস্ পোলিওর স্পেশ্যাল প্রোগ্রামে আসে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্যার, বিগত বছরে দেবগ্রাম স্বাস্থ্যকেন্দ্রে এই পালস পোলিও

টিকাকরণের ফলে কয়েকজন শিশু মারা গিয়েছিল তাদের ক্ষতিপূরণ দেওয়া হয়েছিল কিনা এবং সেই রকম কাজ যাতে না হয় এই ব্যাপারে সরকারের কোনও চিন্তাভাবনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** পালস্‌পোলিও টিকাকরণের জন্য কোনও শিশুর মৃত্যু হয়নি; হতে পারে না কারণ হচ্ছে, এই টিকা পৃথিবীতে সর্বশ্রেষ্ঠ যে টিকা সংরক্ষণ পদ্ধতি-এর যে উষ্ণতার মান রেখে সেটা করা হয় এবং এটা সাধারণ মানুষ একেবারে খালি চোখে দেখে বুঝতে পারবেন এর উষ্ণতার মান বিশুদ্ধতার মান ঠিক আছে কিনা। ঐ বাক্সের উপরে একটি চিহ্ন দেওয়া থাকে সেটা স্বাভাবিক কারণে যদি ঐ ওষুধ নষ্ট হয়ে যায় তাহলে রঙ পরিবর্তন হয়ে যায়। এটা মাননীয় সদস্যদেরও জানা আছে। পালসপোলিও টিকা খাওয়ানোর জন্য কোনও শিশুর মৃত্যুর হয়নি, ভবিষ্যতেও হবে না, এটা ঘটনা যে প্রতিদিন আমাদের দেশে, বিশেষ করে অন্য দেশেও কিছু শিশু জন্মান যারা কম ওজন নিয়ে জন্মাচ্ছেন শ্বাস প্রশ্বাসের কষ্ট নিয়ে জন্মাচ্ছেন তাদের অনেক রকমের জটিলতা আছে, তাদের মধ্যে স্বাভাবিকভাবে কিছু মৃত্যু হয়ে যায়, প্রতিদিন এই রকম মারা যায়। [illegible] শিশুর ঐদিন মৃত্যু হল, তার মধ্যে কয়েকজনের ঐ কারণে মৃত্যু হতে পারে, সেটা [illegible]দিনেও হতে পারে, গতবারেও হয়েছিল। এটা টিকাজনিত কারণে মৃত্যু নয়। সেটা শিশুর অভিভাবকরা বোঝেন, মায়েরা বোঝেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এমনভাবে প্রচার করা হয় এটা পালস্ পোলিও টিকাকরণের জন্য যেন হয়েছে, এটা পালস্ পোলিও টিকার জন্য হয়নি। এটা সাধারণ মানুষও বুঝতে পেরেছেন। আজকে যেমন পোলিও দিন নয়, যদি খোঁজ নিয়ে জানা যায় তাহলে দেখা যাবে দু একজন শিশু ৫ বছরের নিচে মারা গিয়েছে। পালস্ পোলিও খাওয়ানোর জন্য শিশু মৃত্যু ঘটেছে, এটা ঠিক নয়, এটা বিধানসভার সদস্যদের বোঝা উচিত।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন, রাজ্যে সংখ্যালঘু সম্প্রদায়ের শিশুদের মধ্যে পালস্ পোলিও খাওয়ানো কোথাও বাধা প্রাপ্ত হয়েছে কিনা, যদি বাধা প্রাপ্ত হয়ে থাকে তাহলে তাদের মোটিভেট করার ব্যাপারে সরকার কি চিন্তাভাবনা করছে।

**শ্রী পার্থ দে ঃ** এটা ঠিকই, কিছু কিছু ক্ষেত্রে কিছু বাধা দেখা যাচ্ছে। বিশেষ বিশেষ এলাকায় কোনও ধারণার দ্বারা দু একটি সম্প্রদায়ের মধ্যে এই পালস্ পোলিওর ব্যাপারে কিছু মানসিক বাধা আছে, এটা আমরা প্রতিবারই লক্ষ্য করি। যেটা উল্লেখযোগ্য এটা দূর করার জন্য সরকারি স্বাস্থ্য দপ্তর, সরকারের অন্যান্য দপ্তর এবং নানা স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানকে নিয়ে আমরা এগোবার চেষ্টা করছি। এই ব্যাপারে আমি বিধানসভা সদস্যদের এবং লোকসভা সদস্যদের চিঠি দিয়েছি এবং দু একজন সেই চিঠির উত্তরও দিয়েছেন.

এবং তারা ভালোভাবে অংশগ্রহণও করেছেন। এই ধারণাটা দূর করতে গেলে আমাদের সবাইকে একসঙ্গে নামতে হবে এবং এই ব্যাপারে আমাদের অগ্রগতিও ঘটেছে। তবে এখানে সম্পূর্ণ দূরীকরণ হয়েছে সেটা বলতে পারব না। গতকাল বিশ্ব স্বাস্থ্য সংস্থার ডিরেকটর জেনারেল এখানে এসেছিলেন তিনি বলে গেছেন আপনারা অনেকটাই এগিয়েছেন, আপনাদের আরেকটু এগোতে হবে। অনেকগুলো রাজ্যের তুলনায় আমরা খানিকটা এগিয়েছি, তবে আমাদের আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। জন প্রতিনিধি, পঞ্চায়েতের প্রতিনিধি, স্বেচ্ছাসেবী সংগঠনের প্রতিনিধিদের আমরা বলি, আপনারা মানুষের কাছে যান এবং আমরা কয়েক বছর ধরে চেষ্টা করছি মেডিক্যাল কলেজের ছাত্র এবং নার্সিংয়ের ছাত্রীদেরকে বলি আপনারা বস্তিতে বস্তিতে গিয়ে তাদেরকে বোঝান, তাদের ভয়ভীতি দূর করার জন্য। এইভাবে ভাল অগ্রগতি ঘটেছে, তবে আমাদের আরও কাজ বাকি আছে, আরও অনেক মানুষের সাহায্য যদি পাওয়া যায় তাহলে আমরা এটাকে দূর করতে পারব। আমার দুর্ভাগ্য হচ্ছে এখনও ওয়াইল্ড পোলিও ভাইরাস পাওয়া যাচ্ছে। তবে কিছু কিছু স্বার্থ থেকে এবং দু একটি সংবাদপত্র তারা অসত্য কথা, ভিত্তিহীন কথা প্রচার করে। গ্রামাঞ্চলে পঞ্চায়েত ব্যবস্থা থাকার ফলে আমরা ভাল ফল পেয়েছি, তবে দু-একটি জায়গায় জটিলতা আছে। তবে শহরে একটু বেশি আছে, কারণ নানা স্তরের মানুষ এখানে আছে, মধ্যবিত্তরা আছেন, উচ্চবিত্তরা আছেন, তাদের মধ্যে নানা ধরনের বাধা আছে। তবে সবটাই যে ধারণাগত তা নয়। সেইজন্য শহরাঞ্চলে সরকারি যেসব প্রতিষ্ঠান আছে তারা তো করবে, বেসরকারি চিকিৎসক যারা আছেন তারাও যদি এই পালস্ পোলিও প্রোগ্রামের সহযোগিতা করেন আমরা তাদেরকে স্বীকৃতি দিয়ে দেব, তাদের আমরা ভ্যাকসিন দিয়ে দেব, তাদেরকে আমরা একটা তালিকা রাখার জন্য অনুরোধও করেছি। এই ব্যাপারে আমাদের একটা মোপিং আপ অ্যাজেন্ডা করতে হবে। এইভাবেই আমরা যেখানে পৌঁছাতে চাইছি সেখানে পৌঁছাতে পারব।

**প্রণবানন্দ সমবায় ব্যাঙ্ক**

*১১৪।(অনুমোদিত প্রশ্ন নং *৩১৯) **শ্রী তপন হোড় ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমানের প্রণবানন্দ সমবায় ব্যাঙ্কটি বন্ধ করে দেওয়া হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ**

(ক) প্রণবানন্দ সমবায় ব্যাঙ্কটি কার্যত বন্ধ হয়ে আছে।

(খ) রিজার্ভ ব্যাঙ্কের নির্দেশ অনুযায়ী ব্যাঙ্কটির পক্ষে আমানত গ্রহণ বা ঋণদান ইত্যাদি ব্যবস্থা স্থগিত রাখা হয়েছে। রিজার্ভ ব্যাঙ্ক অতি সম্প্রতি এক পত্র দ্বারা জানতে চেয়েছেন, কেন ব্যাঙ্কটির লাইসেন্স আবেদন পত্রটি বাতিল করা হবে না, বা কেন ব্যাঙ্কটি লিকুইডেশনে দেওয়ার জন্য বলা হবে না। ব্যাঙ্ক কর্তৃপক্ষ এর জবাব দিয়েছেন। কিন্তু রিজার্ভ ব্যাঙ্কের প্রতিক্রিয়া এখনও জানা যায়নি।

প্রসঙ্গত উল্লেখ করা যায় যে, ব্যাঙ্কের তহবিল তছরূপের অভিযোগে ব্যাঙ্ক কর্মচারিদের বিরুদ্ধে থানায় অভিযোগ দায়ের করা হয়েছে যা এখন পুলিশ কর্তৃপক্ষের তদন্তাধীন।

[11-40 — 11-0 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** প্রণবানন্দ সমবায় ব্যাঙ্কটি দীর্ঘদিন বন্ধ হয়ে গেছে। এর কটি ব্রাঞ্চ আছে, কর্মচারীর সংখ্যা কত এবং আমানতকারির সংখ্যা কত মাননীয় মন্ত্রী বলবেন কি?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** নোটিশ দিলে বলা যাবে।

**শ্রী তপন হোড় ঃ** আমানতকারিরা লেনদেন করতে পারছে না।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** লেনদেন বন্ধ আছে। যেহেতু ব্যাঙ্কটি লিক্যুইডিশনে চলে গেছে। অভিযুক্ত অফিসারদের বিরুদ্ধে অ্যাকশন নেবার জন্য পুলিশের কাছে এফ আই আর করা হয়েছে।

**শ্রী তপন হোড় ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন, কর্মচারীর সংখ্যা কত এবং তারা মাইনে পাচ্ছে কি না?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** সংখ্যাটা নোটিশ দিলে জানানো যাবে। ব্যাঙ্কটি যখন বন্ধ আছে তখন এই সম্বন্ধে কিছু বলা যাবে না। আমরা রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার ডাইরেকশনের জন্য অপেক্ষা করছি।

**শ্রী তপন হোড় ঃ** ব্যাঙ্কের তো একটা পরিচালন সমিতি আছে? তাদের ভূমিকা কি? যেসব কর্মচারিরা-এর সঙ্গে যুক্ত তাদের বিরুদ্ধে কি শাস্তির ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** যতক্ষণ পর্যন্ত না জানতে পারছি পুলিশ কি অ্যাকশন নিচ্ছে, ততক্ষণ পর্যন্ত কিছু করা যাবে না। যেহেতু ব্যাঙ্কটা বন্ধ হয়ে গেছে, সেইজন্য

কোনও ড্রয়িং বা ডিপোজিট কিছুই হচ্ছে না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই প্রণবানন্দ সমবায় ব্যাঙ্কের স্ক্যান্ডেলটা বামফ্রন্টের আমলের সবচেয়ে বড় স্ক্যান্ডেল। আমি তপন হোড় মহাশয়কে ধন্যবাদ জানাই যে, তিনি এই ব্যাপারে প্রশ্ন তুলেছিলেন। কিন্তু তার প্রশ্নের একটা জবাবও মন্ত্রী দিতে পারেননি; আমি মন্ত্রী মহাশয়ের কাছে একটাই প্রশ্ন করছি যে, এই সরকারের কাজ হচ্ছে কো অপারেটিভ ব্যাঙ্কের উপর দৃষ্টি রাখা। একটা ব্যাঙ্ক বন্ধ হয়ে গেল। এতে আমানতকারীরা টাকা ঢালল। অথচ সেই টাকা তারা ফেরত পাবে না। এরজন্য কোনও রেসপনসিবিলিটি ফিক্স করেছেন কিনা। আপনি জানালেন যে, এফ আই আর করা হয়েছে। একটা এফ আই আর করা কিছু নয়। সরকার কর্মচারী অফিসার কাউকে সাসপেন্ড করেছেন কিনা, পানিশড করেছেন কিনা বলুন। পাবলিকের টাকা সুইডিল হয়ে গেল। স্টেটসম্যান কাগজে এই সম্বন্ধে অনেক বেরিয়েছে। আপনি এই ব্যাপারে কি অ্যাকশন নিয়েছেন সেটা জানান।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** ব্যাঙ্ক লিকুইডিশনে যাচ্ছে। ব্যাঙ্কের লাইসেন্স ক্যানসেল করে দিতে বলে দিয়েছি।

**শ্রী সৌগত রায় ঃ** আমানতকারীরা টাকা ফেরত পাবে কিনা, সেই ব্যাপারে সরকার কি প্রোটেকশন দিচ্ছে?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এটা তো আইনের মধ্যেই আছে। আইন বললে করা যাবে। আমরা পুলিশকে বলে দিয়েছি এগেনস্ট দ্য অফিসারস কনসার্ন।

**শ্রী সৌগত রায় ঃ** সঞ্চয়িতা একটা ব্যবস্থা করে টাকা ফেরত দিয়ে দিয়েছে। পুলিশ এখানে কি করবে? পুলিশ তো শুধু অ্যারেস্ট করবে।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া ট্রানজাকশন বন্ধ করে দিয়েছে। ট্রানজাকশন খুলে দিলেই ব্যাঙ্ক কমিটি যে আছে তারা ডিসাইড করবে এবং গভর্নমেন্ট ডিসাইড করবে।

**শ্রী অশোককুমার দেব ঃ** ব্যাঙ্ক বন্ধ হয়ে গেল, আপনি তার লাইসেন্স কেটে নিচ্ছেন। কিন্তু যারা বিশ্বাস করে এখানে টাকা রেখেছিল, তারা আর টাকা ফেরত পাবে না। এই সমবায় ব্যাঙ্কের উপর মানুষের ভরসাই কমে যাচ্ছে। বিশ্বাস করে আর এখানে তারা টাকা রাখবে না। এতে সরকারের ক্ষতি হবে। তাই এই টাকা ফেরত দেবার কি ব্যবস্থা করেছেন?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** আইন অনুসারে যা কিছু করার, সেটা করা যাবে। যারা

টাকা জমা দিয়েছে, যারা টাকা পাবেন, এই সম্পর্কে রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে কথা বলেছি। ব্যাঙ্ক কমিটি আছে, তাদের সঙ্গে কথা বলা যাবে। এই সম্পর্কে গভর্নমেন্ট এনকোয়ারি করছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** আপনি শুধু বলুন টাকা ফেরত পাবে কি পাবে না।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এনকোয়ারির রিপোর্ট এখনও আসেনি। রিপোর্ট আসার পরে দেখা যাবে।

[11-50 — 12-00 Noon]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে এই যে আমাদের রাজ্যে বিভিন্ন ক্যাটাগরির ব্যাঙ্ক রয়েছে। যে ব্যাঙ্কে এই ঘটনা ঘটেছে সেটা হচ্ছে আরবান কো-অপারেটিভ ব্যাঙ্ক। এই ব্যাঙ্কটির হেড অফিসের লাইসেন্স শুধু রিজার্ভ ব্যাঙ্ক থেকে দেওয়া আছে। এই যে এতবড় একটা কেলেঙ্কারি ঘটে গেল তার মূলে কি ঘটনা আছে। হেড অফিসের বাইরে ২০ থেকে ২৫টা শাখা তারা খুলে দিয়েছিল। রিজার্ভ ব্যাঙ্কের লাইসেন্স ব্যতিরেকে এক একটাও আরবান কো-অপারেটিভ ব্যাঙ্কের শাখা খোলা যায় না। আমানত মানুষ ফেরত পাচ্ছে না। এতবড় একটা কেলেঙ্কারি হয়ে গেল, এর সঙ্গে কারা যুক্ত, কতটা যুক্ত, এই ব্যাপারে আপনার কাছে কি খবর আছে, কি ব্যবস্থা আপনি নিয়েছেন?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** আমি বলি ব্যাঙ্কে যাদের টাকা থাকে তারা তো টাকা পায়। এই ব্যাঙ্কে গোলমাল হল। আমি তো এক দেড়মাস আগে চার্জ নিয়েছি। ভক্তিবাবু ভলোর যাওয়ার পর বলল যে উনি আর চার্জ নিতে পারবেন না। আমি একমাস আগে চার্জ নেওয়ার সঙ্গে সঙ্গে এই ব্যাঙ্কের সম্পর্কে এনকোয়ারি অর্ডার দিয়েছি। কত টাকা বাকি আছে, কতটাকা জমা হয়েছে, কাদের কাদের টাকা আছে, এই টাকাগুলো কোথায় গেল, যারা চাকরি পেয়েছে তারা কিভাবে চাকরি পেয়েছে। নিশ্চয়ই পুলিশ অ্যাকশন নিয়ে অ্যারেস্ট করে। তারপর দেখা যাক কি ঘটনা। টাকা ওদের কাছ থেকে আদায় করতে হবে, যারা টাকা দিয়েছে তাদের টাকা ফেরত দেওয়া উচিত কিন্তু পুলিশ কেস রুন আপ হয়েছে, এফ আই আর হয়েছে এইসব রিপোর্ট আসার পর আমি বলতে পারব কি হয়েছে। রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে কথাবার্তা হয়েছে। রিজার্ভ ব্যাঙ্কের ডাইরেকশনের অপেক্ষায় বসে আছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ কলিমুদ্দিন শামস্, মন্ত্রী কখন দায়িত্ব নিল কি না নিল সেটা প্রাসঙ্গিক নয়। এটা কনটিনিউয়িং ডিপার্টমেন্ট। লোক আছে আপনার সেক্রেটারি আছে।

আপনি তো উত্তর দেন না। উত্তর সেক্রেটারি তৈরি করে দেন। ইওর ডিপার্টমেন্ট শুড বী ইকুইপড উইথ অ্যানসার। সুতরাং সব জেনে, কমপ্লিট রিপোর্ট নিয়ে লিডার অব দি অপোজিশনকে কপি দিয়ে দেবেন।

** 115 Not Cold

**'চেন্নাই' বঙ্গভবন নির্মাণ**

*১১৬।(অনুমোদিত প্রশ্ন নং *২৭৩) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

'চেন্নাই'-এ বঙ্গভবন নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ**

পরিকল্পনা আছে। কিন্তু নির্দিষ্ট কর্মসূচি গৃহীত হয় নাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে চেন্নাইতে পরিকল্পনা নেওয়া হয়েছে। স্বাভাবিকভাবেই পশ্চিমবাংলা থেকে চিকিৎসার জন্য লোকে ওখানে যাচ্ছে এবং চাহিদাও আছে। আমি জানতে চাইছি চেন্নাইতে ইতিমধ্যেই প্রতিনিধি পাঠিয়ে ছিলেন এবং চেন্নাই সরকার জায়গা দিয়েছেন কিনা এবং পরিকল্পনা থাকলে কত টাকা বরাদ্দ হবে এবং কবে নাগাদ কাজ শুরু হবে?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** জায়গায় জন্য আমরা দীর্ঘ দিন ধরে চেষ্টা চালিয়েছি তামিলনাড়ু সরকার মোটামুটিভাবে আমাদের জায়গা দেবেন বলে স্থির করেছেন। কিছু দিন আগে জায়গা সংক্রান্ত হস্তান্তরের ব্যাপারটা সংগ্রহ করতে পেরেছি। সেখানে আমরাই শুধু নয় পাশাপাশি কয়েকটি রাজ্যকেও জায়গা দিয়েছেন ভবন তৈরি করবার জন্য ত্রিপুরাকে ভবন তৈরি করবার জন্য জায়গা দিয়েছেন। আমরাও সেইভাবেই জায়গা পেয়েছি। এখন এটা কত স্টোরিড করা হবে সেই সংক্রান্ত সুনির্দিষ্ট পরিকল্পনা ব প্রাক্কলন এখনও তৈরি হয়নি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তামিলনাড়ুর সরকার জায়গা দেওয়ার স্বীকৃতি দিয়েছেন আপনারা এই মুহূর্তে কোনও টাকা বরাদ্দ করতে পারেননি, করবেন বলে স্থির করেছেন এটার সাথে জনস্বার্থের ব্যাপার জড়িয়ে আছে। যে কোনও কারণেই হোক এর আগে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন এখন ব্যাপক মানুষ যাচ্ছেন। সেই দিকে দৃষ্টি রেখে সময়সীমা বেঁধে কাজ শুরু করার জন্য অগ্রসর হবেন কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** নীতিগতভাবে সরকার ভেবেছেন বলেই তামিলনাড়ু সরকারের কাছে জায়গা চেয়েছিলেন। সুতরাং আমরা সেই লক্ষ্যেই এগোচ্ছি, কিন্তু এর যে ব্যয় বরাদ্দ এবং এটা কত বড় হবে, এতে কত অ্যাকোমোডেশন হবে সেই সমস্ত বিষয়গুলি সুনির্দিষ্টভাবে হওয়া দরকার। এটা না হলে এখনই বলা যাবে না। সুতরাং সরকারের ইচ্ছা আছে বলেই জায়গা চাওয়া হয়েছিল এবং তামিলনাড়ু সরকার জায়গা দিয়েছেন। সেখানে কি ধরনের বাড়ি হবে, কত অ্যাকোমোডেশন হবে ইত্যাদি খুঁটিনাটি বিষয়গুলি বাকি আছে, এর পরে সময়সীমা বেঁধে এগোতে হবে। এর সঙ্গে অনেক বিষয় জড়িত আছে। এই সমস্ত বিষয়গুলি যদি আমরা এগিয়ে নিয়ে যেতে পারি তাহলে সময়সীমা বলতে পারতাম কিন্তু এখন বলা কঠিন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে বঙ্গভবন যেমন সম্প্রসারিত হয়েছে এবং দিল্লির সার্কুলার রোডে আরেকটা বাড়ি নিয়েছেন এবং চেন্নাইতে পরিকল্পনা নেওয়া হয়েছে এই রকম ভারতবর্ষের অন্যান্য কোনও রাজ্যে এই ধরনের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না যাতে রাজ্যের সাধারণত মানুষ উপকৃত হতে পারে?

**শ্রী ক্ষিতি গোস্বামি ঃ** আমরা মানুষের কাছ থেকে অনুরোধ পাই। বোম্বেতে একটা বঙ্গবভন তৈরি করবার অনুরোধ পেয়েছি, তারপরে ব্যাঙ্গালোরেও বঙ্গভবন তৈরি করবার জন্য অনুরোধ পেয়েছি। ত্রিপুরা সরকার তারা আমাদের জন্য একটা জায়গা নির্দিষ্ট করে রেখেছেন। আমি ত্রিপুরাতে গিয়েছিলাম সেখানকার পূর্তমন্ত্রী তিনি বললেন এখানে আপনাদের জন্য একটা জায়গা নির্দিষ্ট করে রেখেছি। আপনারা বঙ্গভবন তৈরি করলে আমরা এই জায়গাটা দিতে পারব। কিন্তু বাইরের অন্যান্য রাজ্যে সেখানে বঙ্গভবন তৈরি করবার অনুরোধ পাইনি। বোম্বে এবং ব্যাঙ্গালোর এই দুটি জায়গাতে অনুরোধ পেয়েছি, আর ত্রিপুরাতে গিয়ে ছিলাম ওরা বললেন একটা জায়গা নির্দিষ্ট করে রেখেছেন, এই পর্যন্তই কথা হয়েছে।

## Starred Questions
## (to which Answers were laid on the Table)

### কৃষকদের কাছ থেকে ধান্য ক্রয়

*১১২।(অনুমোদিত প্রশ্ন নং *১২৩) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার সরাসরি কৃষকদের কাছ থেকে ধান ক্রয়ের

চিন্তা ভাবনা করছে;

(খ) সত্যি হলে, কোন এজেন্সির মাধ্যমে ধান ক্রয় হবে; এবং

(গ) কুইন্ট্যাল প্রতি কৃষকরা কত মূল্য পাবেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষকদের ধান কেনার পরিকল্পনাটি রাজ্য সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

(খ) এই পরিকল্পনায় সমবায় সংস্থাগুলিকে সংযুক্ত করার পরিকল্পনা আছে।

(গ) নির্দিষ্ট গুণমানে ধানের মূল্য হিসাবে কৃষকরা যাতে কুইন্ট্যাল প্রতি ৫১০ টাকা পান সে জন্য জেলা প্রশাসনকে নির্দেশ দেওয়া হয়েছে?

**Extension of M.R. Bangur Hospital**

*115. (Admitted question No. *163) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state—

(a) whether it is a fact that the Government acquired 5 Bighas of land near M.R. Bangur Hospital for extension of the said Hospital;

(b) if so, how the land to be utilised by the Government; and

(c) what are the Plan & Programme of the said land?

**Minister-in-charge of the Health & Family Welfare Department :**

(a) A plot of land near M.R. Bangur Hospital is now under possession of the Health & Family Welfare Department. No record of acquisition is currently traceable.

(b) The land will be utilised for construction of Swasthya Bhavan

(c) Does not arise.

**Six persons drawing salary without attending office in WBECSC Ltd.**

*117.(Admitted question No. *163) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that six persons have been appointed for the departmental stores at WBECSC Ltd., H.Qs w.e.f. September, 2000, where the said stores have not started functioning as yet and they have been drawing salary without attending office; and

(b) if so,

(i) the reasons of such appointment where a good number of employees have been kept workless;

(ii) justification of opening another Departmental Stores when two Durgapur and Chinsura respectively; and

(iii) a brief outline of revenue earning projection as well as blue print of viability of the new stores.

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) It is not a fact. Six persons were angaged for the proposed departmental stores w.e.f. september, 2000 purely on a contract basis on a consolidated salary initially for a temporary period of three months and extended from time to time. Their services can be terminated at any time. As the departmental store has not yet been opened, they are engaged in other jobs.

(b) (i) It is not true that a good number of employee have been kept workless. The Corporation has taken over lavy sugar operation throughout West Bengal since December 1999. New areas of expending business are also being looked into.

(ii) The decision to open Departmental stores was taken in the 131st meeting of the Board of directors held on 15.2.2000. The main objective for opening such stores is to make essential items available to the staff of Food and Supplies Department as well as public at large at a reasonable price. This is in line with the 'Sarvapriya' programme of the Government of India.

(iii) It is decided to run the said Department stores more or less on "No profit no Loss" basis. And before opening of such stores this point has been duly considered.

### অসংগঠিত শ্রমিকদের জন্য প্রভিডেন্ট ফান্ড

*১১৮।(অনুমোদিত প্রশ্ন নং *৪৯৭) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে সরকার অসংগঠিত শ্রমিকদের জন্য 'প্রভিডেন্ট ফান্ড' গঠন করছেন;

(খ) সত্যি হলে, কিভাবে; এবং

(গ) উক্ত প্রকল্প বাবদ সরকারের আনুমানিক বাৎসরিক ব্যয় কত টাকা হবে?

**শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অসংগঠিত শ্রমিকদের জন্য একটি 'প্রভিডেন্ট ফান্ড' প্রকল্প প্রবর্তিত হয়েছে।

(খ) সরকারি সংকল্প নং ১৮০আই আর তাং ২৪-১-০১ এবং ৩০৫ আই আর তাং ১৯-২-০১ এর মাধ্যমে রাজ্যে প্রকল্পটি প্রবর্তিত হয়েছে। প্রকল্পটির নাম হল 'অসংগঠিত শ্রমিকদের জন্য সরকারি সাহায্যপ্রাপ্ত ভবিষ্যনিধি প্রকল্প'।

গ) উক্ত প্রকল্পে বৎসরে ৬০ (ষাট) কোটি টাকা খরচ হবে বলে অনুমান করা হচ্ছে।

### Non-Levy Cement sale by WBECSC Ltd.

*119.(Admitted question No. *248) **Shri Abdul Mannan :** Will

the Minister-in-chage of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that sale of non-lavy cement of WBECSC Ltd. has been substantially fallen in the recent past compared to previous years; and

(b) if so, the reasons thereof?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

a) Yes.

b) During the current financial year the Finance Deptt. Govt. of West Bengal allowed the benefit of 4% Sales Tax to Zilla Parishads, Panchayat Samities, Gram Panchayats etc. and urban local bodies for purchase of cement directly from the cement companies. But if the purchase is made through ECSE, they are to pay 15% Sales Tax. Hence the aforessaid organisations are more interested to purchases cement directly from Cement Companies. Moreover, after the unprecedented floods that happened recently in this State, the Govt. Departments have out down their budget for purchasing cement and ECSC is getting requisitions for less quantities of cement from some of the Govt. Departments.

**Dy. Personnel Manager functioning in WBECSC Ltd. without approval from Administrative Deptt.**

*120.(Admitted question No. *250) **Shri Sobhan Deb Chattopadhyay :** Will the Minister-in-chage of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that despite having a Personnel Manager with having full charge one Dy. Personnel Manager In-charge has been functioning in W.B. Essential Commodities Supply

Corpn. Ltd. without obtaining approval from the Administrative Deptt. for over one and a half years; and

(b) if so,

(i) system of appointment of Dy. Manager and onwards in the Corpn.;

(ii) reasons of departure of existing system in the instant case;

(iii) how many Dy. Manager In-charge are there in the said Corpn.;

(iv) how many Dy. Manager In-charge are more likely in the W.B. Essential Commodities Supply Corpn. Ltd.?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

a) Yes.

b) (i) The system of appointment of Deputy Manager and onwards is either by promotion or otherwise as per prescribed recruitment/promotion rules of Deputy Manager and onwards

(ii) As per organisational structure/2(two) posts of Deputy Personnel Manager are shown next below the post of Personnel Manager in Personnel Division. Though the Personnel Manager is in overall charge of the Personnel Division, 2 (Two) Deputy Personnel Managers, who are next below him, one assisting him in running the personnel division. So, it cannot be admitted that Deputy Personnel Managers cannot function when there is a Personnel Manager who is in overall charge of this division. One Deputy Personnel Manager and one Deputy Personnel Manager-in-Charge are at present working in Personnel Division. The Deputy Personnel Manager-in-charge was appointed on a temporary basis from the rank of Assistant Manager for discharging the duties of the higher post. The

appointment involved no additional financial liability. This temporary appointment was made in the interest of internal administration of the Corporation.

(iii) 2 (two)

(iv) Cannot be stated now.

**Edible Oil disposed of Public Distribution System**

*121.(Admitted question No. *252) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-chage of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that edible oil of Private Concerns are being disposed of in Public Distribution; and

(b) if so,

(i) reasons of encouraging their products;

(ii) total palmolein oil sold out in between 1.1.2000 to 31.12.2000 (categorywise) by West Bengal Essential Commodities Supply Corporation Ltd.; and

(iii) steps taken/prepared to be taken to boost up sale of WBECSC's Oil in Public Distribution System?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

a) Yes (i) Not known

(ii) The total palmolien Oil sold out during the period (categorywise) by the above Company is shown below :-

Pouch : 2063.0729 Mt. Tin : Nil, Bulk/Tank : 250.600 Mt.

Total : 2313.6729 MT.

(iii) The Director, District Distribution Procurement, Director of

Rationing, Dy. Directors and District Controllers are being regularly requested to boost up sale of WBECSC's Oil in Public Distribution System

## ডব্লু বি ই সি এস সি লিমিটেড

*১২২।(অনুমোদিত প্রশ্ন নং *২৯৯) **শ্রী নির্মল ঘোষ ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ডব্লু বি ই সি এস সি লিঃ কর্মচারী ঋণদান সমিতি (গত ১৪ই সেপ্টেম্বর ২০০০ সমিতির) পরিচালক পর্ষদের নির্বাচনে ব্যাপক কারচুপি হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্যাপারে সরকার কি পদক্ষেপ নিচ্ছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) গত ১৪ই সেপ্টেম্বর ২০০০ উক্ত ঋণদান সমিতির পরিচালক পর্ষদের নির্বাচন আলোচ্য সূচি অনুযায়ী অনুষ্ঠিত হয়ে ছিল। সমিতির ৬টি শাখা অফিস হয়েছে। শাখা অফিসগুলি শিলিগুড়ি, দুর্গাপুর, মালদা, চুঁচুড়া, মেদিনীপুর ও কলকাতায় অবস্থিত। শাখা অফিসগুলিতে ১৩-৯-২০০০ তারিখে পরিচালক মন্ডলীর নির্বাচন অনুষ্ঠিত হয়। বোর্ডের সিদ্ধান্ত অনুযায়ী এবং বরাবরের মতো এইভাবে নির্বাচন সম্পন্ন হয়েছে; উক্ত সাধারণ সভার মাধ্যমে। সাধারণ সভার কার্যবিবরণীতে কোনও সদস্যের বিরোধিতার কোনও উল্লেখ নেই এবং কার্যবিবরণী সভার সভাপতি দ্বারা যথারীতিতে সহি প্রাপ্ত হয়েছে।

খ) কলকাতা রেঞ্জের সহ নিয়ামক এই ব্যাপারে তদন্ত করেছেন এবং সমিতি সচিব পশ্চিমবঙ্গ সমবায় নিয়মাবলী, ১৯৮৭-এর ৩৬নং নিয়ম অনুযায়ী এবং পশ্চিমবঙ্গ সমবায় আইন, ১৯৮৩-এর ২৫নং ধারা অনুযায়ী কাজ করতে বলেছেন।

## প্রাথমিক কৃষি ঋণদান সমিতি

*১২৩।(অনুমোদিত প্রশ্ন নং *৩৮৯) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি প্রাথমিক কৃষি ঋণদান সমিতি আছে;

(খ) উক্ত সমিতিগুলির পরিচালকমন্ডলী কারা; এবং

(গ) উক্ত সমিতি থেকে ২০০০ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কি পরিমাণ অর্থ আমানত হিসাবে পাওয়া গেছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭১৭টি।

(খ) সমবায় আইন অনুসারে নির্বাচনের মাধ্যমে পরিচালক মন্ডলী গঠিত হয়। উক্ত পরিচালক মন্ডলীতে পঞ্চায়েতের একজন মনোনীত সদস্য ও সরকার মনোনীত অনধিক তিনজন সদস্য থাকতে পারেন। এছাড়াও যে সমিতিতে দশ জনের বেশি কর্মচারী আছেন সে সমিতিতে পরিচালক মন্ডলীতে কর্মচারিদের নির্বাচিত একজন প্রতিনিধি থাকতে পারেন যদিও তার ভোটাধিকার নেই।

(গ) ৫১৯ কোটি ২৯ লক্ষ ১৮ হাজার টাকা।

**সমবায় বিপণন সংস্থার মাধ্যমে রাসায়নিক সার বিতরণ**

*১২৪।(অনুমোদিত প্রশ্ন নং *৪২৯) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৮-৯৯ ও ১৯৯৯-২০০০ আর্থিক বছরগুলিতে সমবায় বিপণন সংস্থাগুলির মাধ্যমে রাসায়নিক সার বিতরণ করা হয়েছিল;

(খ) সত্যি হলে উক্ত সংস্থার মাধ্যমে বিগত আর্থিক বছরগুলিতে কি পরিমাণ সার বিতরণ করা হয়েছিল ও আর্থিক মূল্য কত ছিল; এবং

(গ) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে সার বিতরণের মোট লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০ আর্থিক বছরগুলিতে রাজ্যস্তরীয় সমবায় বিপণন সংস্থা তাদের জেলাভিত্তিক রাজ্য সমবায় বিপণন সংস্থাগুলির অন্তর্গত ইউনিটগুলির মাধ্যমে এবং ব্লকস্তর প্রাথমিক সমবায় বিপণন সমিতিগুলি সার বিতরণ করেছিল।

| (খ) | ১৯৯৮-৯৯ | ১৯৯৯-২০০০ |
|---|---|---|
| | বেনফেডের মাধ্যমে | বেনফেডের মাধ্যমে |
| | বিক্রিত সারের পরিমাণ (হাজার মেট্রিক টনে) | বিক্রিত সারের পরিমাণ (হাজার মেট্রিক টনে) |
| | ৪৯০.৬৫৮ | ৫১৮.৬৮২ |
| | মূল্য (কোটি টাকায়) | মূল্য (কোটি টাকা) |
| | ২৩৮.৬১ | ২৫৮.০০ |

(গ) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্য সমবায় বিপণন সংস্থা ( বেনফেড)-এর লক্ষ্যমাত্রা ছিল ৫৫০ হাজার মেট্রিক টন যার আর্থিক মূল্য ছিল ২৭৫ কোটি টাকা। এর মধ্যে উল্লিখিত বছরে তারা ৫১৮.৬৮২ হাজার মেট্রিক টন বিক্রি করছে যার আর্থিক মূল্য ২৫৮ কোটি টাকা। এছাড়াও রাজ্যের বিভিন্ন সর্বভারতীয় সংস্থা থেকে সার ক্রয় করে বিতরণ করে সাধারণ চাষী ও সদস্যদের এই পরিসংখ্যান থেকে দেখা যাচ্ছে যে ৯৪ পারসেন্টের অধিক লক্ষ্যমাত্রা উক্ত বছরে পূর্ণ হইয়াছে।

**বিধিবদ্ধ রেশনিং এলাকায় রেশন কার্ডের সংখ্যা**

*১২৫।(অনুমোদিত প্রশ্ন নং *৪৫৭) **শ্রী জটু লাহিড়ি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় বিধিবদ্ধ রেশনিং এলাকায় রেশন কার্ডের সংখ্যা কত; এবং

(খ) ২০০০ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত হাওড়া জেলায় বিধিবদ্ধ রেশনিং এলাকায় চাল ও গম সরবরাহের পরিমাণ কত ছিল?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাওড়া জেলায় বিধিবদ্ধ রেশন এলাকায় ৩১-১২-২০০০ তারিখে মোট রেশন কার্ডের সংখ্যা হল ১৪,৩৮,৬০০টি।

(খ) হাওড়া জেলায় বিধিবদ্ধ রেশন এলাকায় ১লা জানুয়ারি ২০০০ থেকে ৩১শে ডিসেম্বর ২০০০ পর্যন্ত রেশনে চাল ও গমের সরবরাহের পরিমাণ ছিল যথাক্রমে ৬২৭.৮ মেট্রিক টন এবং ৮,২৭০.১ মেট্রিক টন।

## কচুয়াগাদা ও কচুয়ারাজবেরিয়া রাস্তা নির্মাণ

*১২৬।(অনুমোদিত প্রশ্ন নং *৭৪৫) **শ্রী বাদল ভট্টাচার্য ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কচুয়াগাদা ও কচুয়ারাজবেরিয়া রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, পরিকল্পনাটি রূপায়ণে মোট কতদিন সময় লাগবে; এবং

(গ) উক্ত রাস্তাটি কি হাবড়ার বাইপাস রাস্তা হিসাবে প্রস্তুত হবে কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কচুয়া ভূরকুন্ডা-গাদামারা এবং কচুয়া-রাজবেড়িয়া রাস্তা দুটি পূর্ত (সড়ক) বিভাগের অধীন পুরাতন পাকা রাস্তা। তাই, নতুন করে নির্মাণ পরিকল্পনার প্রয়োজন নেই। তবে, বিভিন্ন অংশে প্রয়োজন মাফিক সংস্কার কাজ করার পরিকল্পনা আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

## রাজ্যে ব্যক্তিগত রেশনকার্ড বিলির সংখ্যা

*১২৭।(অনুমোদিত প্রশ্ন নং *১০) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্যে কতগুলি ব্যক্তিগত রেশন কার্ড বিলি করা হয়েছে;

(খ) তন্মধ্যে ২০০০ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রেশন কার্ড পাওয়ার জন্য কত জন আবেদন করেছেন; এবং

(গ) রেশন কার্ডের ঘাটতি পূরণের জন্য সরকার রেশন কার্ড ছাপানোর জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উক্ত সময়ে এই রাজ্যে ২৪,৭০,০৬৭টি ব্যক্তিগত রেশন কার্ড বিলি করা হয়েছিল।

(খ) আবেদনকারীর প্রকৃত সংখ্যা এই মুহূর্তে বলা সম্ভব নয়। তবে প্রাপ্ত তথ্যানুসারে বিধিবদ্ধ রেশন এলাকায় ৩১শে ডিসেম্বর ২০০০ তারিখের মধ্যে ২,৪০,৬৯৬ জন রেশন কার্ডের জন্য আবেদন করেছেন।

(গ) বর্তমানে ফাঁকা রেশন কার্ডের কোনও ঘাটতি নেই।

**কৃষকদের কাছ থেকে ধান ক্রয়**

*১২৮।(অনুমোদিত প্রশ্ন নং *৩২৬) **শ্রী তপন হোড় :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার কৃষকদের কাছ থেকে সরাসরি ধান ক্রয় করতে বিশেষ পরিকল্পনা নিয়েছেন;

(খ) সত্যি হলে, কৃষকদের সুবিধার্থে কি কি ব্যবস্থা নিয়েছেন; এবং

(গ) ধান ক্রয়ের ব্যাপারে রাজ্য সরকার এ পর্যন্ত কত পরিমাণ অর্থ ব্যয় করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কৃষকদের নিকট থেকে সরাসরি ধান ক্রয়ের বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে। কৃষকদের স্বার্থ রক্ষার্থে জেলা প্রশাসনকে নির্দেশ দেওয়া হয়েছে যে, যে সব চাল কল কৃষকদের নিকট থেকে নূন্যতম সহায়ক মূল্যে ধান কিনেছে তাদের থেকেই যেন চাল সংগ্রহ করা হয়।

(খ) চাল কল থেকে চাল সংগ্রহ করার ব্যাপারে জেলা প্রশাসনকে সুনিশ্চিত হতে হবে যে সংশ্লিষ্ট চাল কল কৃষকদের কাছ থেকে ন্যূনতম সহায়ক মূল্যে অর্থাৎ ৫১০ টাকা প্রতি কুইন্ট্যাল দরে ধান কিনছে।

(গ) বর্তমান পরিস্থিতিতে এই প্রশ্ন ওঠে না।

**Stopped supply of Insulin Injection in Govt. Hospital**

*129.(Admitted question No. *168) **Shri Pankaj Banerjee :** Will

the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has stopped the supply of Insulin Injection to the diabetic patients in different Government hospitals in the State; and

(b) if so, the reasons thereso?

**Minister-in-charge of the Health & Family Welfare Department :**

(a) Insulin is being supplied to indoor patients in State Government hospitals. There is a special Diabetic Clinic attached to the School of Tropical Medicine, Calcutta where insulin is suppled to outdoor patients also.

(b) Question does not arise.

**স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চিকিৎসকের অভাব**

*১৩০।(অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে (প্রাথমিক, গ্রামীণ এবং সাবসিডিয়ারি) চিকিৎসকদের ঘাটতি মেটাতে স্বাস্থ্যদপ্তর বিশেষ কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ৩১শে ডিসেম্বর ২০০০ সাল পর্যন্ত এ ব্যবস্থায় কতজন চিকিৎসক নিয়োজিত হয়েছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ

(খ) ৭৯৯ জন চিকিৎসক নিয়োজিত হয়েছেন।

**Redesignation of various Posts in WBECSE Ltd.**

*131.(Admitted question No. *249) **Shri Abdul Mannan :** Will

the Minister-in-charge of the Food & Supply Department be pleased to state—

(a) whether it is a fact that redesignation of various posts have been taken place in the WBECSC Ltd. in the recent past; and

(b) if so, the reasons thereof?

**Minister-in-charge of the Food & Supply Department :**

(a) Yes. It is a fact.

(b) Both in Operational Divisions and Accounts Divisions under the Food and Supplies Deptt. There are comparable posts in the same rank and scale, but the designation did not reflect the said comparable situation. To remove the ambiquity between the operational and accounts Divisions these redesignation have been made. No financial benefit was involved in the redesignation of above posts.

### বালি বিবেকানন্দ সেতুর সংস্কার

*১৩২।(অনুমোদিত প্রশ্ন নং *৫৪৭) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বালি বিবেকানন্দ সেতুর দক্ষিণদিকের রাস্তাটির সংস্কারের কাজ বর্তমানে চলছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ইহা সম্পূর্ণ সত্য।

(খ) আশা করা যায় যে, কাজটি আগামী ৩১শে মার্চের মধ্যে শেষ করা সম্ভব হবে।

**Fax machine installed in the residence of Managing Director of WBECSC Ltd.**

*133. (Admitted question No. *253) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Food & Supply Department be pleased to state—

(a) whether it is a fact that a fax machine is going to be installed in the residence of the Manageing Director of WBECSC Ltd. at the expenses of the said Corporation; and

(b) if so;

(i) reason of violation of the latest G.O. issued in respect of the economy measure of the State Government; and

(ii) total expenses likely to be incurred on this account?

**Minister-in-charge of the Food & Supply Department :**

a) It is not a fact that a fax machine is being installed in the residence of the Manageing Director, WBECSC Ltd.

(b) I) Does not arise

ii) Dose not arise

**রেশন দোকানে অনিয়মিত ও নিম্নমানের রেশন দ্রব্য সরবরাহ**

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪০১) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমানে কলকাতা শহর এলাকার রেশন দোকানে অনিয়মিত ও নিম্নমানের রেশন দ্রব্য সরবরাহ করা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না ইহা সত্য নয়।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**স্বাস্থ্যকেন্দ্রগুলিতে রোগ বিশেষজ্ঞ চিকিৎসক নিয়োগ**

*১৩৫।(অনুমোদিত প্রশ্ন নং *৪৩৭) **শ্রী সঞ্জয় বক্সী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বিভিন্ন রোগ বিশেষজ্ঞ চিকিৎসক নিয়োগ করা হয় কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বর্তমানে কতগুলি স্বাস্থ্যকেন্দ্রে এইরূপ চিকিৎসক নিযুক্ত আছেন; এবং

(গ) রাজ্যের মোট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) রাজ্যের মোট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা ৯২১ (নয় শত একুশ)

**Lake Gardens Flyover**

*136.(Admitted question No. *448) **Shri Sougata Roy** & Shri **Chowdhury Abdul Karim :** Will the Minister-in-charge of the P.W.D. Department be pleased to state—

Progress made in Lake Gardens, Bondel Gate & Sonarpur flyovers?

**Minister-in-charge of the P.W.D. Department :**

**Lake Garden Fly-Over**

i) Physical Progress-38%

ii) Financial progress Rs. 748 lacs (Both as on 31-01-01)

**Bondel Gate Fly-Over**

i) Physical Progress- 35%

ii) Financial Progress Rs. 350 lacs (Both as on 31-01-01)

**Sonarpur Fly-Over**

This concerns C.M.D.A

**Approved by the Hon'ble Minister in charge, P.W.D.**

[12-00 — 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received five notices of Adjournment Motion. The first one is from Shri Debaprasad Sarkar and the fifth one is from Shri Saugata Roy, both on the subject of epidemical out-break of virus fever in Siliguri. The second one is from Shri Jatu Lahiri on the subject of scarcity of drinking water in some areas under Shibpur Assembly Constituency. The third one is from Shri Ashoke Kumar Deb on the subject of strike by petrol dealers in the state and the fourth one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of irregularities in Calcutta University and consequential situation arisen therefrom.

On the subject matter of the first and the fifth Motions. a Calling Attention notice has already been admitted and a Statement in reply to that calling attention is due to be made today. The first and the fifth motions are thus out of order and I reject those.

The subject matters of the second, third and the fourth motions are not such that may call for adjournment of the Business of the house. Members may invite attention of the ministers concerned through calling attention, Mention etc.

I, therefore withhold my consent to the second, third and the fourth

motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রী অশোককুমার দেব ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল— পেট্রল পাম্প ধর্মঘটের ফলে রাজ্যে উন্নয়নমূলক কাজের ক্ষতি হচ্ছে। পেট্রল পাম্পের মালিককে হেনস্তা করার জন্য এই ধর্মধটের ডাক। সরকারের ভূমিকা নীরব। সভায় আসল ঘটনা জানানো হউক এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হউক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনায় জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল— কলকাতা বিশ্ববিদ্যালয়ে ক্রমাগত অশান্তি নতুন করে বিশ্ববিদ্যালয়ের পঠন-পাঠনের পরিপন্থী আবহাওয়ার সৃষ্টি করছে। কখনও পরীক্ষা পিছিয়ে দেবার দাবিতে, কখনও পরীক্ষার ফল প্রকাশ করেও তা ছাত্র-ছাত্রীরা না পাওয়ার জন্য বিভিন্ন আধিকারিক ঘেরাও হচ্ছেন। গত কয়েকদিন আগে সাংবাদিকতা বিভাগের নির্দিষ্ট পরীক্ষা জোর করে পিছিয়ে দেওয়া হয়েছে। গত কাল সহ নিয়ামক (পরীক্ষা) কে দীর্ঘক্ষণ ঘেরাও করা হয়।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** Today, I have received four notice of Calling Attention on the following subjects Namely :-

| | Subject | | Member |
|---|---|---|---|
| i) | Reported looting of every thing of students by some miscreants at Salt Lake on 22-02-2001 | : | Shri Sudhir Bhattacharjee<br>Shri Ashok Kumar Deb<br>Shri Abdus Salam Munshi |
| ii) | Market Complex near Vidyasagar Setu | : | Shri Sobhan Deb Chattopadhyay |
| iii) | Strike at the petrol pumps in the State | : | Shri Sailaja Kumar Das |
| iv) | Non-implementation of the scheme for installation of 4 pump sets at | | |

Massanjore Reservoir in Birbhum : Shri Tapan Hore

I have selected the notice of Shri Sailaja Kumar Das on the subject of the strike at the Petrol Pumps in the State.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date. কালকের মধ্যে না হলে মিঃ দাসের কাছে পাঠিয়ে দেবেন।

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be sent to the Member concerned.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of the Health & Family Welfare Department will make a statement on the subject of progress of work for setting up a Medical College in Midnapore District Town.

(Attention called by shri Sailaja Kumar Das on the 14th February 2001)

**শ্রী পার্থ দে ঃ** পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের নীতিগতভাবে সিদ্ধান্ত হয় যে বেসরকারি উদ্যোগে মেদিনীপুরে একটি মেডিক্যাল কলেজ স্থাপন করা হবে। সেই মর্মে সেন্টার ফর অ্যাডভান্সমেন্ট অব লার্নিং নামধারী একটি রেজিস্টারড সোসাইটিকে ১৯৯৮ স্যালে তাদের আবেদনের ভিত্তিতে দায়িত্ব দেওয়া হয় মেদিনীপুর শহরে একটি মেডিক্যাল কলেজ স্থাপনের জন্য।

মেডিকেল কলেজ প্রতিষ্ঠার জন্য এই সরকার সেই সোসাইটিকে পর্যাপ্ত পরিমাণ জমি হস্তান্তর করে। সরকার নীতিগতভাবে এও সিদ্ধান্ত নেয় যে, মেডিক্যাল কলেজের সংশ্লিষ্ট হাসপাতালের জন্য মেদিনীপুর সদর হাসপাতাল ব্যবহার করতে দেওয়া হবে। কাজ শুরু করবার জন্য সরকারের তরফ থেকে এক কোটি টাকা অনুদান দেওয়া হয় প্রাথমিকভাবে এই শর্তে যে পরবর্তীতে সেই সোসাইটিকে তহবিল নিজ উদ্যোগে সংগ্রহ করতে হবে। সরকারও যথাযথ সাহায্য করার চেষ্টা করেন।।

এই সময়কাল যাবৎ সংগৃহীত তথ্য অনুযায়ী কিছু পরিকাঠামোগত কাজ হয়েছে দায়িত্ব প্রাপ্ত সোসাইটি একটি প্রযুক্তি এবং অর্থনৈতিক সম্ভাবনাগত রিপোর্ট পেশ করেছেন এবং সেই বিষয়ে সরকারের তরফ থেকে তাদের আলোচনা করতে আমন্ত্রণ জানানো হয়েছে।

মেডিক্যাল কলেজ প্রতিষ্ঠার জন্য প্রয়োজনীয় পরিকাঠামো মান মেডিক্যাল কাউন্সিল অব ইন্ডিয়া পুর্বনির্ধারণ করে রেখেছেন।

সেই নির্দিষ্ট মান ও পরিকাঠামোগত অগ্রগতি সম্পূর্ণ হলেই একমাত্র মেডিক্যাল কাউন্সিলের কাছে সেই সোসাইটি অনুমতি চাইতে পারে কলেজ চালু করবার ব্যাপারে পরিদর্শন করবার জন্য। তার পরবর্তীতে ভারত সরকারেরও অনুমোদন প্রয়োজন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মেদিনীপুর জেলা শহরে একটা প্রস্তাবিত মেডিক্যাল কলেজ সরকারি ও বেসরকারি ব্যক্তি তথা গোষ্ঠী, প্রতিষ্ঠানের সহযোগিতায় হচ্ছে। এতে কত অংশ সরকারি শেয়ার এবং কত অংশ ব্যক্তিগতভাবে বা প্রাইভেটে টাকা দেওয়া হবে? সেটা যদি মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলেন তাহলে ভাল হয়।

**শ্রী পার্থ দে ঃ** আমি বলেছি এটা এরকম শেয়ারিং-এর ব্যাপার নয়। একটা সমিতি তৈরি করা হয়েছে। আমরা সমিতি করার ব্যাপারে তাদের উৎসাহিত করেছি পরামর্শ দিয়েছি। একটা মেডিক্যাল কলেজ করবার জন্য সরকারের তরফ থেকে যা যা সমর্থন সম্ভব সেটা আমরা দিচ্ছি এবং দেব। ভবিষ্যতে ওরা বাইরে থেকেও কিছু সম্পদ সংগ্রহ করবেন। কারণ একটা মেডিক্যাল কলেজ করতে গেলে অনেক টাকার দরকার। তবে এটা কোনও প্রাইভেট এজেন্সিকে দেওয়া হয়েছে কিনা বা শেয়ারিং-এর ব্যাপার আছে কিনা বা লাভ-লোকসানের ব্যাপার কিনা সে ব্যাপারে বলি, এভাবে এটাকে দেওয়া হয়নি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** কত টাকা সরকার দিয়েছেন?

**শ্রী পার্থ দে ঃ** আমরা এক কোটি টাকা দিয়েছি, জমি দিয়েছি সরকারি হাসপাতাল ব্যবহার করার অনুমতি দিয়েছি।

**Mr. Speaker :** The Minister-in-charge of Health & Family Welfare Department to make a statement on the subject of alleged spurt in death from viral feaver in Siliguri,

(Attention called by Shri Ashok Kumar Deb on the 19th February 2001)

**শ্রী পার্থ দে ঃ** বিগত ৫-২-২০০১ তারিখে শিলিগুড়ির সম্ভাব্য পরজীবি। ভাইরাস জ্বরের সংবাদ পাওয়া মাত্র ঐ দিন বিকেলে বিশেষজ্ঞ দলকে শিলিগুড়ি পাঠানো হয়। ৬

০২-২০০১ তারিখে সকাল থেকেই উপরোক্ত দল শিলিগুড়িতে তাদের কাজ আরম্ভ করেন। ঐ সময় বিগত ১-২-২০০১ থেকে যে সাতজন রোগী জ্বর, মাথাব্যথা বমিভাব এবং খিঁচুনি ইত্যাদি নিয়ে শিলিগুড়ির বিভিন্ন নার্সিংহোম বা স্থানীয় মহকুমা হাসপাতালে ভর্তি হয়েছিলেন তাদের মধ্যে মাত্র দুইজনকে ঐ বিশেষজ্ঞ দল দেখতে পান। বিশেষজ্ঞ দল এদের মধ্যে একটি অল্পবয়স্ক রোগিনীকে মৃগী বলে সনাক্ত করেন। অপর রোগিনী একজন সরকারি হাসপাতালে রাখে যাকে ম্যালেরিয়া রোগের সঠিক চিকিৎসা দেওয়ার উপদেশ দেন। বর্তমানে ঐ রোগিনী সুস্থ্য আছেন বলে জানা গেছে। এই পর্যায়ে ৯ জন অসুস্থ ব্যক্তির মধ্যে ৭ জনের মৃত্যু হয়।

পরবর্তী পর্যায়ে ১৬-২-২০০১ থেকে আবার এ রোগের প্রাবল্য অনুভব হয় অর্থাৎ ৯-২-২০০১ থেকে ১৫-২-২০০১ পর্যন্ত এ ধরনের কোনও রোগী শিলিগুড়ি হাসপাতালগুলিতে ভর্তি হয়নি।

১৬-২-২০০১ থেকে ২১-২-২০০১ পর্যন্ত এ ধরনের ৩২ জন রোগী শিলিগুড়ি মহকুমা ও উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালে ভর্তি হয়েছেন, যার মধ্যে এ পর্যন্ত প্রাপ্ত সংবাদ অনুযায়ী ১৬ জনের মৃত্যু হয়েছে। মৃতদের মধ্যে ১০ জন ফেরিন্স নার্সিং হোমের কর্মী যার মধ্যে একজন চিকিৎসক। এখন পর্যন্ত যে সব ব্যবস্থা নেওয়া হয়েছে তা হল ঃ—

ক) এলাকাটা অত্যন্ত ম্যালেরিয়া প্রবণ বলে স্থানীয় চিকিৎসকবৃন্দকে বিশ্বস্বাস্থ্য সংস্থার নির্দেশ অনুযায়ী প্রতিটি জ্বরের রোগীর রক্ত পরীক্ষা এবং ম্যালেরিয়ার প্রিসাম্পটিভ চিকিৎসা করতে বলা হয়েছে এবং রোগ লক্ষণ অনুযায়ী সম্ভাব্য সব রকম চিকিৎসা করতে বলা হয়েছে এবং সেইভাবেই চিকিৎসা দেওয়া হচ্ছে।

খ) প্রয়োজনবোধে রোগীদের উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালে ভর্তি রেখে চিকিৎস্যার কথা বলা হয়েছে। রাজ্য কেন্দ্র থেকে নিয়মিত চিকিৎসক ও অন্যান্য কর্মীদল পাঠানো হচ্ছে।

গ) জাতীয় ভাইরোলজি সংস্থা সহ বিশেষজ্ঞদের উত্তরবঙ্গে এ ধরনের রোগীর সঠিক চিকিৎসার নির্দেশ দেওয়ার জন্য পাঠানো হচ্ছে।

ঘ) স্বাস্থ্য দপ্তরের ম্যালেরিয়া নিবারণ শাখা ও মশক দমন বিভাগকে বিশেষ গুরুত্ব নিয়ে কাজে লাগানো হচ্ছে।

ঙ) কলকাতা স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন-এ আক্রান্তদের রক্ত ও

সেরিব্রোস্পাইন্যাল ফ্লুইড পরীক্ষার কাজ তৎসহ মশা ইত্যাদি বিশ্লেষণের কাজ ধারাবাহিকভাবে চলছে এবং সেখান থেকে স্পেশালিস্ট টিম পাঠাবার কথা বলা হয়েছে।

চ) রোগীদের শরীর থেকে রক্ত সেরিব্রো-স্পাইন্যাল ফ্লুইড পাঞ্চ বায়োপ্সি লব্ধ অংশ পরীক্ষা করে দেখা হচ্ছে।

ছ) জাতীয় স্তরে সংক্রামক রোগ সংস্থা এবং অন্যান্য বিশেষজ্ঞদের শিলিগুড়িতে আমন্ত্রণ জানানো হয়েছে। তাদের প্রথম দলটি ২৩শে ফেব্রুয়ারি শিলিগুড়ি যাচ্ছেন।

জ) এই ধরনের রোগীদের উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে সরকারি ব্যয়ে চিকিৎসা হচ্ছে।

ঝ) রোগীদের চিকিৎসা ও পরিচর্যাকারীদের মাস্ক ও গ্লাভস ব্যবহার করার ব্যবস্থা করা হচ্ছে।

ঞ) অভিজ্ঞ জনস্বাস্থ্য কর্মিদের শিলিগুড়ি পাঠানো হচ্ছে এবং জনস্বাস্থ্য পরিচ্ছন্নতা বজায় রাখার ও উন্নত করার জন্য চেষ্টা করা হচ্ছে এবং এই ব্যাপারে জনসাধারণের জ্ঞাতার্থে প্রয়োজনীয় প্রচার ব্যবস্থা নেওয়া হচ্ছে যাতে তারা আতঙ্কিত না হন।

ট) বিশ্বস্বাস্থ্য সংস্থাকে অনুরোধ জানানো হয়েছে এবং তাদের ভাইরোলজি বিশেষজ্ঞ শিলিগুড়ি পৌঁচ্ছছেন বলে জানা গেছে।

ঠ) চিকিৎসক ও জনস্বাস্থ্য কর্মিদের ছুটি নেওয়া থেকে বিরত থাকতে বলা হচ্ছে।

ড) বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন ও সংগঠনের স্বেচ্ছাসেবীদের অনুরোধ করা হয়েছে যাতে তারা এই অসুস্থ্যতার বিরুদ্ধে অভিযানে যথার্থ ভূমিকা পালন করেন।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, এই মন্ত্রীর আমলে শিলিগুড়িতে এমন একটা রোগ দেখা দিয়েছে যে, শিলিগুড়ি শহরে এই রোগের আক্রান্ত হয়ে কেউ মারা গেলে তাকে শ্মশানে নিয়ে যাবার লোক পাওয়া যাচ্ছে না। সন্ধ্যা ৭টার পর শিলিগুড়ি শহরের রাস্তায়

লোক দেখা যাচ্ছে না। অনেকে শিলিগুড়ি থেকে পালিয়ে কলকাতায় চলে আসছেন। মন্ত্রী বললেন রোগ প্রতিরোধের চেষ্টা করছেন। ডাক্তাররা পর্যন্ত এই রোগে আক্রান্ত হয়ে মেডিক্যাল কলেজে এসে ভর্তি হচ্ছেন। অথচ সরকারের পক্ষ থেকে এবিষয়ে কোনও অ্যাকশন নেওয়া হচ্ছে না। এখন পর্যন্ত এ বিষয়ে কোনও উচ্চ পর্যায়ের মিটিং হয়নি। আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি যদি সে রকম কোনও মিটিং হয়ে থাকে, তাহলে তা কাদের সঙ্গে হয়েছে এই রোগ দমনের জন্য এখন পর্যন্ত কি কি ব্যবস্থা নিয়েছেন এবং আগামী দিনে যাতে আর এই রোগ না হয় তারজন্য কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী পার্থ দে ঃ** স্যার, আমার বিবৃতির মধ্যেই আমি সব বলেছি। তবুও আমি এখন আবার বলছি যে, প্রথম যখন আমরা ফেব্রুয়ারি মাসের একদম প্রথম দিকে বিষয়টা জানতে পারি তখনই সঙ্গে সঙ্গে স্বাস্থ্য দপ্তরের সচিব ডাইরেক্টর অব মেডিক্যাল এডুকেশনকে ওখানে পাঠানো হয়। ওখানকার স্থানীয় বিধায়ক অশোক ভট্টাচার্যও ওখানে যান। তিনি এখনও ওখানে আছেন। তিনি ফিরে আসার পরে যে নির্দেশ দেওয়া হয়েছিল তা আমি আমার বিবৃতিতে বলেছি। প্রথম দিকে কয়েক দিন ঐ ধরনের অসুখের কিছু সন্ধান পাওয়া গিয়েছিল, তারপর মাঝে কয়েক দিন আর কোনও খবর পাওয়া যায়নি। ১৭ তারিখ থেকে আবার খবর পাওয়া যায়। ১৭ তারিখ শেষ রাতে আমরা খবর পাই। ১৮ তারিখই ডাইরেক্টর অব মেডিক্যাল এডুকেশন, ডেপুটি ডাইরেক্টর নার্সিং, স্পেশ্যাল সেক্রেটারি ড্রাগ অ্যান্ড সাপ্লাইস ওখানে যান। আমি নিজেও ওখানে যাই। অশোক ভট্টাচার্য তো ওখানে আছেনই। আমরা দুদিন ওখানে থাকি। তারপরই সঙ্গে সঙ্গে আমরা স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনের স্পেশ্যাল গ্রুপকে পাঠিয়েছি। মেডিসিনের যারা হেড অব দি ডিপার্টমেন্ট তাদের মধ্যে যারা সবচেয়ে অভিজ্ঞ তারাও ইতিমধ্যে গিয়ে ঘুরে এসেছেন। তারপর এস এস কে এম হসপিটালের নিউরোলজির হেড অব দি ডিপার্টমেন্টকে পাঠিয়েছি। ডাইরেক্টর, স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনকে পাঠিয়েছি। কলকাতায় যত ভাইরোলজিস্ট আছেন প্রত্যেকের সঙ্গে কথা বলেছি, তাদের জিজ্ঞাসা করেছি। তারা বলেছেন, আপনারা যা করছেন সেটাই ঠিক। সেইভাবেই চলুন। সেটা কি? এই ধরনের অসুস্থ্য হয়ে যারা আসছেন তাদের প্রথমে অ্যান্টি ম্যালেরিয়া ট্রিটমেন্ট দেওয়া হচ্ছে। কোনও ধরনের ব্যাকট্রিয়া আছে কিনা, এটা নিশ্চিত নই। সেজন্য সবচেয়ে স্ট্রং থার্ড জেনারেশন অ্যান্টি বায়োটিক স্টার্ট করে দেওয়া হচ্ছে এবং সরকার থেকেই সমস্ত খরচ বহন করা হচ্ছে। অন্যান্য দিকগুলোও কভার করা হচ্ছে যাতে হঠাৎ করে আক্রান্তরা অন্য অসুবিধার মধ্যে না পড়ে যান। যতক্ষণ না সত্যিকারের কারণ এবং তার সঠিক ওষুধ জানা হচ্ছে ততক্ষণ মাল্টিপল ট্রিটমেন্ট দেওয়া প্রয়োজন। সেটাই আমরা পালন করছি।

[12-20 — 1-30 p.m. (including house adjourned)]

এটা দুর্ভাগ্য যে কয়েকটি মৃত্যু হয়ে গেছে। তারপর আমরা দেখলাম সত্যিই একটা সমস্যা এটা কখন এইভাবে আমাদের নিজেদের হাতে রাখা উচিত নয়। সেইজন্য অল ইন্ডিয়ার যে ন্যাশনাল ইনস্টিটিউট অব ভাইরোলজি, পুনে, তাদের সঙ্গে যোগাযোগ করেছি। তারা আজকে এসে পৌছাবেন সাড়ে ১২টার সময়ে। একেবারে সরাসরি তারা পুনে থেকে দিল্লি আসবেন আমরা ব্যবস্থা করছি দিল্লি থেকে একেবারে বাগডোগরায় নিয়ে আসার জন্য। এছাড়াও আমরা অনুরোধ করেছি, ন্যাশনাল ইনস্টিটিউট অফ কমিউনিকেবল ডিজিজেস যেটা দিল্লিতে অবস্থিত তাদেরকে। তাদের ৩ জনের দল আসবেন। তারা বলেছেন, ঠিক আছে, ওরা যখন যাচ্ছেন আমরাও তাদের সঙ্গে যাব। ওদের ৬ জন আর এদের ৩ জন এই ৯ জনের দল যাবেন। এছাড়াও আমরা অনুরোধ করেছি বিশ্ব স্বাস্থ্য সংস্থাকে। বিশ্ব স্বাস্থ্য সংস্থার ডাইরেক্টর জেনারেল এসেছিলেন। তার সঙ্গে আমার কথা হয়েছে। 'হু'-এর এশিয়ান পার্টের যিনি ভায়রোলজিস্ট আছেন, উনিও চেষ্টা করছেন তারা যাতে একসঙ্গে শিলিগুড়িতে এসে পৌছে যান। এক সময়ে গুজরাটে সংক্রামক হিসাবে প্লেগ ইত্যাদি হয়েছিল। তার যিনি বিশেষজ্ঞ আছেন তাকে আমি অনুরোধ করেছি। তিনি বলেছেন নিশ্চয়ই আমি যাব। গুজরাটের সঙ্গে আমাদের সম্পর্ক ভাল হয়ে গেছে। কারণ ওদের সাহায্য পাঠিয়েছিলাম। ওরা সঙ্গে সঙ্গে সাড়া দিয়েছেন তাদের ১ জনের বিশেষজ্ঞ আসবেন। ইতিমধ্যে স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনের যারা গিয়েছিলেন তাদের স্টাডি রিপোর্ট কতকগুলি পেয়ে গেছি, কতকগুলি স্টাডি রিপোর্ট পেতে সময় লাগবে। এছাড়াও ল্যাবরেটরি ওয়ার্ক, কালচারও করতে হচ্ছে। এগুলির রিপোর্ট এখনও পাইনি। দ্বিতীয় যে কাজ হচ্ছে সেটা হচ্ছে পরিচ্ছন্নতা। এই সংক্রামক যাতে ছড়িয়ে না পড়ে তারজন্য কিছু ব্যবস্থা নেওয়া যেটা ছড়িয়ে পড়ার খুবই সম্ভাবনা আছে। আপনারা শুনেছেন, একটি চিকিৎসা প্রতিষ্ঠানের কর্মী ও চিকিৎসকসহ আক্রান্ত হয়েছিলেন এবং তাদের মধ্যে কয়েকজনের মৃত্যু হয়ে গেছে। সুতরাং এটা আর একটা ভাববার কথা। সেইজন্য সাবধানতা অবলম্বন করার জন্য যা যা দরকার, মাস্ক, গ্লাভস, হেডগিয়ার, গামবুট অ্যাপ্রোণ এগুলি সবাইকে দিচ্ছি এবং আমরা সবাইকে বলছি, ঠিক আছে, রোগ থামাতে না পারলেও আমাদের মনে হয়েছে কতকগুলি সাবধানতা অবলম্বন করা দরকার। সংবাদপত্রে বিজ্ঞাপন দিয়ে সেখানকার মানুষকে জানিয়ে দিচ্ছি, আমাদের স্বাস্থ্যকর্মিরা যাচ্ছেন, চিকিৎসকের কয়েকটি দল তৈরি আছে, তারা যাবেন। চিকিৎসা বিদ্যায় যারা শিক্ষক, যারা মেডিসিনের শিক্ষক তাদের নেতৃত্বে ১২ জনের দল যাবেন। ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশনের পশ্চিমবঙ্গ শাখাকে অনুরোধ করেছিলাম। তারা স্বেচ্ছায় রাজি আছে এবং তারা বলেছে আমরা যাব স্বেচ্ছাসেবী হিসাবে। ৫ জনের দল নিয়ে তার শীঘ্রই যাবেন। এ ছাড়াও আরও কয়েকটি সংস্থা যেমন, সেন্ট জন অ্যাম্বুলেন্স

আমাদের সিভিল ডিফেন্স এইরকম যেসব স্বেচ্ছাসেবী সংস্থা আছে তারা ওখানে যাবে একটার পর একটা করে পাঠাচ্ছি। আমাদের সরকারি তরফ থেকে দ্রুত যা যা ব্যবস্থা করার দরকার তা সবই করা হয়েছে। রোগীদের জন্য প্রয়োজনীয় বিশেষজ্ঞদের পরামর্শে কি কি করা দরকার তা আমরা করব। ইতিমধ্যে এইসব কাজকর্মের জন্য কিছু অর্থের প্রয়োজন। কিছুটা অর্থ পাঠিয়ে দিয়েছি, আরও কিছুটা অর্থের প্রয়োজন আছে। এইসব ক্ষেত্রে রাজ্য সরকার গুরুত্ব সহকারে আলোচনা করেছেন। সুতরাং সমস্ত দিক থেকে মোকাবিলা করার জন্য চেষ্টা করা হচ্ছে। ধৈর্যের দরকার, সকলের সহযোগিতার দরকার। গতকাল আমাদের মন্ত্রিসভার অন্যতম সদস্য শ্রী অশোক ভট্টাচার্য, তিনি সব দলের সঙ্গে ওখানে সভা করেছেন এবং সকলকে অনুরোধ করেছেন ধৈয্য ধরে সহযোগিতা করা। আমরা আশা করছি, সকলের সহযোগিতা পেয়ে যাব। কিছু তো মানুষের প্রশ্ন আসবে, কারণ এটা জটিল ব্যাপার। সেই প্রশ্নে আমরা যথাযথভাবে উত্তর দিতে পারব এই আশ্বাস যাতে মানুষের মধ্যে আনতে পারি তারজন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। কলকাতা থেকে, শিলিগুড়ি থেকে এবং অন্যান্য জায়গা থেকে মোবাইল কাজ করতে যারা অভ্যস্ত তারা সেখানে চলে গেছে।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি আবার আমরা মিলিত হব ১-৩০ মিনিটে

(At this stage the House was adjourned till 1-30 p.m)

[1-30 — 1-40 p.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Finance Department will make a statement on the subject of distribution of license for the foreign and country liqour shops by the State Government.

(Attention called by Shri Jatu Lahiri on the 20th February 2001)

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের রাজ্যে বিগত ১২-১৩ বছরের মধ্যে কিছু হোটেল ও রেস্তোরায় 'বার' লাইসেন্স প্রদান ছাড়া খুচরা মদ বিক্রির দোকানের লাইসেন্স কার্যত প্রদান করা হয়নি। ১৯৮৮-৮৯ সালে দেশি মদের দোকানের লাইসেন্সের সংখ্যা ছিল ৮৯৪টি এবং বিদেশি মদের দোকোনের লাইসেন্স সংখ্যা ছিল ২৮৫টি। বর্তমানে দেশি মদের দোকানের সংখ্যা কমে ৮৫৫টি হয়েছে ও বিদেশি মদের দোকানের সংখ্যা ৭টি বৃদ্ধি পেয়ে হয়েছে ২৯২টি।

দোকানের সংখ্যা বৃদ্ধি না পাওয়ার অনেক ক্ষেত্রে চাহিদা অনুযায়ী সরবরাহ করা সম্ভব হচ্ছে না যার ফলে রাজ্যে বেআইনি চোলাই মদ বিক্রির প্রবণতা বৃদ্ধি পাচ্ছে, অন্য রাজ্য থেকেও বেআইনিভাবে এ রাজ্যে মদের চোরাচালান বৃদ্ধির ঘটনা ঘটছে। এর ফলে একদিকে যেমন রাজস্ব বৃদ্ধি থেকে আমাদের রাজ্য বঞ্চিত হচ্ছে, অন্য দিকে জীবনহানির সম্ভাবনা থেকে যাচ্ছে।

এ রাজ্যে মদের দোকানের নতুন লাইসেন্স প্রদান এবং আবগারি রাজস্ব বৃদ্ধির ব্যাপারে গঠিত পি এন রায় কমিটি ১৯৯০ সালে সুপারিশ করেন যে, প্রতি তিন বছর অন্তর দেশি ও বিদেশি মদের দোকানের সংখ্যা ১০ শতাংশ হারে বৃদ্ধি করা যেতে পারে। বিষয়টি বিশেষভাবে বিবেচনা করার পর ১৯৯৬-৯৭ সালে জেলাভিত্তিক সমীক্ষা করার পর সরকার সিদ্ধান্ত গ্রহণ করেন যে, দেশি মদের দোকানের সংখ্যা ১৫৮টি ও বিদেশি মদের দোকানের সংখ্যা ১৪২টি বৃদ্ধি করা হবে। এরপর ১৯৯৮ সালের ডিসেম্বর মাসে সমস্ত জেলাশাসককে আবগারি বিভাগের ১৯৯৩ সালের ২২শে মার্চ তারিখের Ex No. 184 প্রজ্ঞাপন অনুসারে জেলা সভাধিপতি, সংশ্লিষ্ট বিধায়ক, সংশ্লিষ্ট মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, মিউনিসিপ্যাল কর্পোরেশনের চেয়ারম্যান, আগ্রহী জনসাধারণের মতামত নিয়ে জেলার কোন কোন স্থানে নতুন লাইসেন্স দেওয়া যেতে পারে, তার তালিকা আবগারি কমিশনারের নিকট পেশ করার জন্য বলা হয়। কলকাতার ক্ষেত্রে দায়িত্বটি দেওয়া হয় কলকাতার একসাইজ কালেক্টরকে। সব জেলা ও কলকাতা থেকে সুপারিশ পাবার পর আবগারি কমিশনার তার মতামত সহ বিষয়টি সরকারের অনুমোদনের জন্য পেশ করেন। সমস্ত বিষয় বিবেচনা করে সরকার শেষ পর্যন্ত ১৩২টি দেশি ও ১২১টি বিদেশি মদের দোকানের লাইসেন্স প্রদানের সিদ্ধান্ত গ্রহণ করেন।

এখানে উল্লেখ রাজ্যে বেকার সমস্যার প্রতি যথাযথ দৃষ্টি দিয়ে সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন (প্রজ্ঞাপন নং ৬৬ Ex, তাং ৪-২-২০০০) যে ৫০ শতাংশ লাইসেন্স প্রদান করা হবে বেকার যুবকদের দ্বারা এ উদ্দেশ্যে গঠিত সমবায় সমিতি ফার্মকে।

লাইসেন্স প্রদান করার বিষয়টিতে স্বচ্ছতা রাখার উদ্দেশ্যেই সরকার আরও সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে, রাজ্য লটারি অধিকারের দ্বারা পরিচালিত লটারির মাধ্যমে উপযুক্ত আবেদনকারীদের মধ্য থেকে লাইসেন্স প্রাপকদের নাম বাছাই করা হবে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার প্রশ্ন, আপনি শেষে বলেছেন যে, দেশি এবং বিলাতি মদের এই যে লাইসেন্স এটা বেকারদের কর্মসংস্থানের উদ্দেশ্যে দিচ্ছেন। আমার নিজের কেন্দ্রে ৩টি লাইসেন্স দেবেন এবং তারজন্য জায়গাও সিলেক্ট করা হয়েছে। কিন্তু তারজন্য আমরা

কোনও তদবির করিনি এবং আমি জানিয়ে দিয়েছি, আমার এলাকায় যেন একটিও মদের লাইসেন্স না দেওয়া হয়। বেকার যুবকদের নিয়ে এই যে প্রহসন, যেখানে ৫৮ লক্ষের উপর বেকার তাদের মধ্যে কতজনকে আপনি মদের লাইসেন্স দিয়ে স্বনির্ভর করবেন? আর এক্ষেত্রে টাকা যা লাগবে সে টাকাই বা তারা কোথায় পাবেন। উল্টে এতে ক্রাইম বাড়বে, কারণ মদ খেয়ে তাদের লজ্জা ভেঙে যাবে এবং তারফলে পাড়ায় পাড়ায় তোলাবাজ জন্মাবে। এর আগে গাঁজা, সিদ্ধি আফিমের দোকানের লাইসেন্স দিয়ে আপনি নিঃশব্দে বিপ্লব করে গেছেন।

আমার প্রশ্ন, আপনি নিজে বলেছেন যে, বিক্রয় করের ক্ষেত্রে লক্ষ্যমাত্রায় পৌঁছাতে পারেননি, অথচ আবগারি শুল্কের ক্ষেত্রে আপনি লক্ষ্যমাত্রা ছাড়িয়ে গেছেন। শিল্প এবং বাণিজ্য যা বেড়েছে এটা কমেছে তার থেকে বিক্রয় কর আদায় হয়। যখন এটা কমছে দেখছেন তখন আপনি নির্ভর করছেন আবগারি শুল্কের উপর। আমার প্রশ্ন আপনি এভাবে সমাজকে নষ্ট করে সরকারি কর্মচারিদের বেতন দেওয়া নিশ্চিত করতেই কি এটা করছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওর এই যে বক্তব্য আমি চেষ্টা করছি উত্তর দিতে। প্রথমে যেটা ছিল অন্য কোনও রাজ্যে এটা হয়নি। বিগত বারো তেরো বছর পরে কিন্তু অতিরিক্ত কোনও লাইসেন্স দেওয়া হয়নি, ফলে মদের দোকানের সংখ্যা বাড়েনি। তারফলে প্রতি বছর জনসংখ্যার স্বাভাবিক বৃদ্ধির ফলে মদের চাহিদা এবং যোগানের মধ্যে ফারাক হয়ে যাওয়ার ফলে বেআইনি চোলাই মদের বিক্রি বেড়েছে। শুধুমাত্র প্রশাসন দিয়ে এটা আটকানো অসুবিধা, তারজন্য সীমিত সংখ্যক মদের দোকান বাড়াতে চাইছি ভারসাম্য রক্ষার জন্য এবং এটা কখনই অতিরিক্ত রাজস্ব বৃদ্ধির উদ্দেশ্যে নয়। এর সঙ্গে রাজস্বের যোগাযোগ কম। আর রাজস্বের ব্যাপারে এর উপর আমরা দাঁড়িয়েও নেই। কেবলমাত্র বেআইনি চোলাই মদ আটকাবার জন্য আমরা নিয়ম করেছি। এটা লক্ষ্যণীয় লটারির মাধ্যমে লাইসেন্স দিচ্ছি এবং সেক্ষেত্রে বেকারের সংজ্ঞাও ঠিক করা আছে, কর্মবিনিয়োগ কেন্দ্রে নাম নথিভুক্ত থকতে হবে। প্রশ্ন তুলেছেন, তারা টাকা কোথায় পাবেন। এক্ষেত্রে তাদের ব্যাঙ্ক লোন যোগান দেবার জন্য সরকার পদক্ষেপ নেবে। আর আপনি এখানে যে তিনটি স্থানের কথা বললেন তারমধ্যে দুটি আপনার এলাকায়, কোনা আপনার এলাকায় নয়। যেসব জায়গায় বিধায়করা আপত্তি জানিয়েছেন সেখানে হয়নি। আমার এলাকায় করতে যাইনি, অন্য কারণে করতে যাইনি। করাটা ভালও দেখায় না। তিনটির মধ্যে দুটি আপনার এলাকায়, একটি হচ্ছে ব্যাঁটরা চ্যাটার্জিপাড়া লেন, আর একটি হচ্ছে শিবপুরের আন্দুল রোডে। আপনি আপত্তি জানাবার পর ঐ দুটো বন্ধ করে দিয়েছি। তৃতীয়টি কোনায় ওটা আপনার এলাকায় নয় এবং কেউ

আপত্তিও করেনি। ওটা হচ্ছে। সেটা হচ্ছে গাঁজা এবং সিদ্ধির দোকানের লাইসেন্স দেওয়া ছিল এবং সেইগুলি বিধায়কদের অনুমতি নিয়ে দেওয়া হয়েছিল। সেই সময় আপনি বিধায়ক ছিলেন কিনা জানিনা। কোনও নতুন লাইসেন্স দেওয়া হয়নি। তারপর ঠিক হল গাঁজা এবং সিদ্ধির দোকান বন্ধ করে দেওয়া হবে। আন্তর্জাতিক স্তরে আলোচনা করে ঠিক হয়েছিল যে গাঁজা এবং সিদ্ধির দোকান বন্ধ করে দিতে হবে। এই দোকান বন্ধ করে দেওয়ার পরে যারা এই দোকান থেকে জীবিকা নির্বাহ করত তারা এসে বলে যে ওই দোকানগুলিতে তারা অপসপ করতে পারে কিনা। তারপর সেই ব্যাপারে আলোচনা করে অল্প ডিগ্রির রাম বিক্রি করতে পারে এই রকম ১০০ দোকানকে বিক্রির অনুমতি দেওয়া হয়। নতুন কোনও লাইসেন্স দেওয়া হয়নি। এই নিয়ে আইন-শৃঙ্খলার সমস্যা হচ্ছে প্রশ্ন আকারে রেখেছেন বলে বলছি জেলা শাসক এবং পুলিশ প্রশাসনকে তীব্র পদক্ষেপ নেওয়ার জন্য বলা হয়েছে।

[1-40 — 1-50 p.m.]

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Health & Family Welfare Department to make a statement on the subject of death of workers of a Nurshing Home at Siliguri from an unknown disease. (Attention called by Shri Badal Bhattacharya, Shri Ambica Banerjee and Shri Sobhan Deb Chattopadhyay separately on the 22nd February, 2001)

**শ্রী পার্থ দে ঃ** শিলিগুড়ি পৌর কর্পোরেশনের অধীন এবং জলপাইগুড়ি জেলার অন্তর্ভুক্ত মেডনোভা ফ্লোরেন্স নাইটিংগেল নার্সিং হোম নামে একটি প্রতিষ্ঠানের কর্মিদের মধ্যে গত ১৮-২-২০০১ তারিখ হতে এক ধরনের অসুস্থ্যতা দেখা দেয়। এদের মধ্যে নার্স, ওয়ার্ড বয়, ড্রাইভার ও অন্যান্য কর্মীও যেমন ছিলেন তেমনি ঐ প্রতিষ্ঠানের আর এম ও ছিলেন। এদের মোট কর্মী সংখ্যা ২৩ জন। এদের মধ্যে ১০ জন বিভিন্ন দিনে জ্বর, গা-ব্যাথা, মাথা-ব্যাথা, বমি খিঁচুনি, নিঃশ্বাসের কষ্ট ও সংজ্ঞাহীন অবস্থায় মারা গেছেন। আরও কয়েকজন অসুস্থ্য আছেন তাদের চিকিৎসা চলছে।

এই অবস্থায় উক্ত প্রতিষ্ঠানটিতে রোগী ভর্তি বন্ধ রাখা হয়েছে।

এই অসুখটি সম্বন্ধে যে সব ব্যবস্থা নেওয়া হচ্ছে তা পৃথক বিবৃতিতে বলা হয়েছে।

উক্ত চিকিৎসা প্রতিষ্ঠানে মৃতের তালিকা নিম্নরূপ ঃ

| কর্মীর নাম ও বয়স | হাসপাতালে ভর্তির তারিখ | মৃত্যুর তারিখ ও সময় | মৃত্যুর স্থান |
|---|---|---|---|
| ১) গীতা মন্ডল (৩০ বৎসর) | ১৮-২-২০০১ (সকাল) | ১৮-২-২০০১ (রাত দুটো) | উত্তরবঙ্গ মে.ক.হা. |
| ২) ডাঃ গোপাল সিংহরায় (৩৫ বৎসর) | ১৮-২-২০০১ (দুপুর) | ২০-২-২০০১ (সকাল ৬-১৫ মিঃ) | ফ্লোরেন্স নার্সিং হোম |
| ৩) সত্যম থাপা (২২ বৎসর) | ১৯-২-২০০১ (সকাল) | ১৯-২-২০০১ (বৈকাল ৩টা) | উত্তরবঙ্গ মে.ক.হা. |
| ৪) প্রতিমা প্রধান (২৪ বৎসর নার্সিং স্টাফ) | ১৯-২-২০০১ (সকাল) | ১৯-২-২০০১ (বৈকাল ৫টা) | ঐ |
| ৫) সান্ত্বনা হালদার (২২ বৎসর) | ১৯-২-২০০১ (সকাল) | ২০-২-২০০১ (রাত ১১টা) | ঐ |
| ৬) নির্ভয় গোস্বামি (৩৬ বৎসর) | ১৯-২-২০০১ (সকাল) | ২১-২-২০০১ (দুপুর ১-৫০ মিঃ) | ঐ |
| ৭) ইন্দ্রজিৎ গুপ্ত (২২ বৎসর) | ২০-২-২০০১ (রাত ১২টা) | ২০-২-২০০১ রাত ১টা) | ঐ |
| ৮) সমীর রায় (২০ বৎসর) | ২০-২-২০০১ (সকাল ৬টা) | ২০-২-২০০১ (দুপুর ১২-৫ মিঃ) | ঐ |
| ৯) প্রকাশ রাউত (৩৫ বৎসর) | ২০-২-২০০১ (সকাল) | ২০-২-২০০১ (বৈকাল ৪টা) | ঐ |
| ১০) ভানু দে (৩২ বৎসর) | ২০-২-২০০১ ( বৈকাল) | ২১-২-২০০১ বৈকাল) | ঐ |

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, এই শিলিগুড়িতে যেটা হচ্ছে তা হল মানুষ অজ্ঞাত রোগে মারা যাচ্ছে। শুধু তাই নয় এখানে যে শুধু মারা গিয়েছে তা নয়, একটা প্যানিক গোটা শিলিগুড়ি শহরকে কেন্দ্র করে তৈরি হয়েছে। সংবাদপত্রে দেখলাম সেখানকার মানুষ মাস্ক পরে মুখে কাপড় দিয়ে রাস্তায় হাঁটছে। আসল ঘটনাটা কি? এরজন্য কি কি প্রিভেনটিভ অ্যাকশন নেওয়া হয়েছে এলাকার মানুষ ঠিক ঠিক জানেন না। এই ধরনের অস্বাভাবিক ঘটনা যখন ঘটছে তখন সরকার হতাশায় ভুগছে। এর আগে দেখেছে যখন এনকেফালাইটিস হয়েছে, যখন আন্ত্রিক হয়েছে যখন ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া হয়েছে সেই সময় সরকারকে অসহায় অবস্থায় দেখা গেছে। আজকে বিজ্ঞান প্রযুক্তির যুগ। কাগজে দেখেছি এই ব্যাপারে উনি লিখেছেন ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশনকে উনি লিখেছেন

ট্রপিক্যাল অ্যান্ড সাইন্সকে সেখানে গিয়ে দেখার জন্য। আমার মনে হয় এই রকম একটা প্রযুক্তির যুগে পৃথিবীর বিভিন্ন জায়গায় ১০ মিনিটের মধ্যে খবর পাঠিয়ে রোগের লক্ষ্যণ জানিয়ে কি প্রিভেনটিভ মেজার নেওয়া যায় সেটা ইজিলি জানা যায়। স্যার, ইতিমধ্যে একজন লোক ক্যালকাটা হাসপাতালে এসেছে। আমি সঙ্গে সঙ্গে তার সাথে যোগাযোগ করেছি। আমি পার্থবাবুকে বলব, ওখানে তার কিন্তু প্লেগের চিকিৎসা হচ্ছে। তাকে ওখানে আলাদাভাবে রাখা হয়েছে। আমি ওখানকার অ্যাডমিনিস্ট্রেশনে যারা আছেন, তাদের কাছ থেকে জেনেছি তার নাকি প্লেগের চিকিৎসা হচ্ছে। তার যদি সত্যিই প্লেগ হয়ে থাকে তাহলে তো ভয়ঙ্কর ব্যাপার। সমস্ত বিবরণ দিয়ে ই-মেল-এর মাধ্যমে বর্তমানে পথিবীর যে কোনও জায়গা থেকে দশ মিনিটের মধ্যে ব্যাপারটা জেনে নিতে পারেন। আধুনিক বিজ্ঞান এবং প্রযুক্তিকে জেনে নিয়ে অবিলম্বে রেমিডিয়াল মেজার্স কি আপনি জানবার চেষ্টা করেছেন?

**শ্রী পার্থ দে ঃ** এই ব্যাপারে আমাদের দেশে এবং পৃথিবীর যেখানে যেখানে তথ্য পাওয়া যায়, সেখান থেকে তথ্য আনিয়ে আমরা দেখছি। আমাদের দেশের সবচেয়ে নির্ভরযোগ্য যারা আছেন তারা এখানে এসেছেন। এছাড়া কিছু করণীয় নেই। পৃথিবীর কতকগুলো জায়গায় হঠাৎ হঠাৎ করে এই রকম কিছু রোগের প্রাদুর্ভাব দেখা যায়। সেইক্ষেত্রে আমাদের যা করার তা আমরা করছি। আমাদের প্রচেষ্টা এবং প্রক্রিয়ার মধ্যে দিয়ে আমরা আশা করছি, আমরা এগিয়ে যেতে পারব।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** শিলিগুড়িতে যে রোগ দেখা দিয়েছে আমার প্রশ্ন তার ডিটেকশন এবং প্রিভেনশন, এটাতে জনসল্যাণকামী সরকার ব্যর্থ হয়েছে কি না? যদি ব্যর্থ হয়ে থাকে তাহলে যারা ঐ রোগে মারা গেছেন, তাদের কম্পেনসেশন দেবেন কি না?

**শ্রী পার্থ দে ঃ** এই প্রশ্ন এখনও আসেনি। আমাদের যে ব্যবস্থা আছে, সেই ব্যবস্থায় এই অসুস্থ্য মানুষদের চিকিৎসার জন্য যারা চিকিৎসা এবং পরিষেবার সঙ্গে যুক্ত আছেন তাদের নিরাপত্তার জন্য শহরবাসীর পরিচ্ছন্নতা, সাধারণভাবে নিরাপত্তা দেওয়া এটাকে কি করে আরও কার্যকর করে মোকাবিলা করা যায় তা আমরা করছি। জনস্বাস্থ্যে আমাদের দেশে এবং আন্তর্জাতিক ক্ষেত্রে যেসব গুরুত্বপূর্ণ সংস্থা আছে, তাদের সঙ্গে যোগাযোগ করা, এইসবের জন্য যা খরচ হচ্ছে এবং চিকিৎসাটাকে আরও সংগঠিত করার জন্য অর্থ বরাদ্দ করা এবং সংবাদপত্রের মাধ্যমে সাধারণ মানুষের কাছে চিকিৎসার বিভিন্ন খবরাখবর, চিকিৎসক টেকনিশিয়ান অচিকিৎসক এবং স্বেচ্ছাসেবী সংগঠন যারা আছেন তাদের সংগঠিত করা এই সামগ্রিক কর্মসূচি নিয়ে আমরা চলেছি। আরও যদি পরামর্শ থাকে এটা করলে ভাল হয়, আমরা তা করতে রাজি আছি।

Ad-hoc grant to the employees of different Co-op. Societies in reply to a mention by Shri Debaprasad Sarkar on 13-2-2001

**Shri Kalimuddin Shams :** Sir, the service condition of the employees of Co-operative Societies drew the attention of the State Government and the Government constituted a Pay Committee in the year 1980 to examine and advise the Government about the scales of pay and allowances etc. in respect of employees of Cooperative Societies in West Bengal. After careful consideration of the Report of the Pay Committee submitted in 1982, it was felt that the primary principle behind the Co-operative movement being self reliance, Government could not bear the entire responsibility for staff of the Co-operative Societies. Co-operative Societies non-Government organisations and their employees are non-Government employees. It is the intention of the Government that the Co-operative Sector should be a self reliant one by promoting its multifarious developmental activities.

However, in consideration of the fact that most of the Co-operative Societies were not in a position to provide suitable pay and allowances to their employees, the Co-operation Department with the approval of the Cabinet provided interim relief in the shape of ad-hoc grant, initially @ Rs. 50/- per employee per month with effect from 01/01/-1984 to three types of Co-operative Societies Viz. (1) Primary Agricultural Co-op. Societies, (2) Primary Agricultural Marketing Societies, and (3) Wholesale Consumers Cooperative Societies. Subsequently, the ad-hoc grant was enhanced to Rs. 100/- per employee per month and extended to two more categories of Societies, namely, (1) Primary Consumers' Co-operative Societies & (2) Farmers' Service Cooperative Societies with effect from 01/01/1989 to 31/03/1994. Thereafter the rate of ad-hoc grant was enhanced to Rs. 350/- per employee per month for the period from 1.4.1994 to 31.5.1998.

The ad-hoc grant was further enhanced to Rs. 600/- per head per month for the period from 01.06.1998 to 31.03.2000 with the concur-

rence of the Finance Department and it was decided that the arrears upto 31.05.98 would be sanctioned in phased manner starting from the year 1999-2000.

It appears that so far the State Government has released a total amount of Rs. 26 crores (approx) for payment of ad-hoc grant at different rates since 01.04.91 to the employees of five types of Co-operative Societies as mentioned above.

There is a provision of Rs. 700 crores in the current year budget for payment of ad-hoc grant to the employees of five types of Co-operative Societies mentioned above.

For payment of arrear ad-hoc grant for the period from 01.04.1994 to 31.05.1998 @ Rs. 350/- per employee per month, a total amount of Rs. 19,14,13,135/- will be required. The proposal for payment of this arrear ad-hoc grant and extention of the scheme for ad-hoc grant @ Rs. 600/- per head per month to eligible employees (12,715 nos. at present) for a further period of one year with effect from 01.04.2000 is under active consideration of this Department. To meet the queries of Finance Department in the matter corroespondences are going on with R.C.S. W.B. & Dte. of Coop. Audit, W.B.

[1-50 — 2-00 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য ৮২ সালে পে কমিটির সুপারিশ আপনার সরকারের কাছে জমা পড়ে ৯৩ সালে ক্যাবিনেট সিদ্ধান্তও নেয়। ৯৩-৯৪ সালে পে-কমিটি রিপোর্টের ভিত্তিতে সিদ্ধান্ত অনুযায়ী ওদের বেতন দেওয়া হবে এর জন্য বাজেটে প্রভিশনও ছিল। কিন্তু আজ পর্যন্ত ঐটা চালু করা হল না। আপনি কেবল দপ্তর থেকে প্রতিশ্রুতি দিয়ে যাচ্ছেন। আমার জিজ্ঞাস্য সুনির্দিষ্টভাবে কবে নাগাদ তাদের এই পে-কমিটির সুপারিশ কার্যকর হবে, সেটা হাউসকে বলবেন কি? প্রতি বছরে জিজ্ঞাস্য করলে আপনি বলেন করা হবে, এই ব্যাপারে সুনির্দিষ্টভাবে বলুন।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** সুপারিশ যেটা হয়েছে সেটা আন্ডার কন্সিডারেশনে আছে

আমরা শীঘ্র সিদ্ধান্ত নেব।

## Presentation of the Forty-First Report of the Committee on Public Accounts. 2000-2001

**Shri Satya Ranjan Bapuli :** Mr. Speaker, Sir, I beg to present the Forty-First Report of the Committee on Public Accounts (2000-2001) on non-receipt of replies to audit paragraph No. 2 of the Report of the Comptroller and Auditor General of India for the year 1996-97 (Civil) No. 5.

## Presentation of the Fifty-Sixth and Fifty-Seventh Reports of the Committee on Public Undertakings, (2000-2001)

**Shri Ranjit Kundu :** Mr. Speaker, Sir, I beg to present (i) The Fifty-Sixth Report of the Committee on Public Undertakings (2000-2001) on the Calcutta State Transport Corporation of the Transport Department, on the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the year (1993-94) and (ii) The Fifty-Seventh Report of the Committee on Public Undertaking (2000-2001) on the Hydal Electric Power Project of WBSEB of the Power Department, on the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the year 1992-93.

## Presentation of the 8th Report of the Standing Committee on Environment and Co-operation. 2000-2001

**Shri Khagan Mahato :** Mr. Speaker, Sir, I beg to present the 8th Report of the Standing Committee on Environment and Co-operation 2000-2001.

## Presehtation of the Fifth Report of the Standing Committee on Social Welfare 2000-20001

**Shri Subhas Goswami :** Mr. Speaker, Sir, I beg to present the 5th Report of the standing Committee on Social Welfare 2000-2001.

**Presentation of the 3rd Report of the Standing Committee on Industrial Reconstruction, Cottage and Small Scale Industries 2000-2001.**

**Shri Chittaranjan Dasthakur** : Mr. Speaker, Sir, I beg to present the Third Report of the Standing Committee on Industrial Reconstruction, Cottage and Small Scale Industries (2000-2001) on Working and Present Conditions of the Spinning Mills under the State Government.

## LAYING OF REPORTS

**The Annual Report of the West Bengal Human Rights Commission for the year 1998-99 along with Memorandum of Action Taken**

**Shri Prabodh Chandra Sinha** : Mr. Speaker, Sir, with your permission, I beg to lay the Annual Report of the West Bengal Human Rights Commission for the year 1998-99 along with Memorandum of action Taken.

**The Annual Report of the Public Service Commission, West Bengal for the year 1995-96 along with the Memorandum**

**Dr. Asim Kumar Dasgupta** : Mr. Speaker, Sir, I beg to lay the Annual Report of the Public Service Commission, West Bengal for the year 1995-96 along with the Memorandum.

## POINT OF INFORMATION

**শ্রী রবীন দেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে আমি উল্লেখ করতে চাই। রাষ্ট্রায়ত্ত ভারত অ্যালমুনিয়াম কোম্পানির ৩,৯০০ কোটি টাকার সম্পত্তি শিবরাত্রিরের দিনে কেন্দ্রীয় বিলগ্নিকরণ মন্ত্রী মুম্বাইয়ের স্টার লাইট বলে একটি সংস্থার কাছে বিক্রি করে দিয়েছে। এই ভারত অ্যালমুনিয়াম কোম্পানিটা নবরত্নের মধ্যে অন্যতম। গত বছরে এরা ৫৫ কোটি ৯৮ লক্ষ টাকা লাভ করেছে এবং ১৮ কোটি সরকার ডিভিডেন্ড হিসাবে জমা দিয়েছে। সেই কোম্পানিটাকে ৫৫১ কোটি টাকায় স্টার লাইট নামে একটা কোম্পানির কাছে বিক্রি করে দেওয়া হয়েছে। এই রকম কাজ বি জে

পি এবং তৃণমূলীরা করছে। লোকসভায় বামফ্রন্টের পক্ষ থেকে যখন এই ব্যাপারে বিরোধিতা করা হয় তখন কংগ্রেসও এই ব্যাপারে আমাদের সাথে বিরোধিতা করে। শুধু তাই নয় কেন্দ্রীয় সরকারের শরিক তেলেগু দেশমও এর বিরোধিতা করে। এই লাভজনক সংস্থাটিকে বেসরকারি সংস্থা স্টার লাইট কোম্পানির কাছে বিক্রি করে দেওয়ার আমি তীব্র নিন্দা করছি এবং এই সিদ্ধান্ত প্রত্যাহার করবার দাবি জানাচ্ছি। বিরোধী সদস্য শোভনদেব বাবুতো ট্রেড ইউনিয়ন করেন ৩,৯০০ কোটি টাকার সম্পদ ৫০০ কোটি টাকায় বিক্রি করে দিয়েছে এর বিরুদ্ধে কি বলবেন?

[2-00 — 2-10 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, ৩,৯০০ কোটি টাকার এই সম্পত্তির ভ্যালুয়েশন হয়েছে মাত্র ১৪ দিনে। এটা কি করে হল? এর মধ্যে নিশ্চয় গোলমাল অছে, দুর্নীতি আছে। ঐ তৃণমূল- বি জে পি, কেন্দ্রীয় রেলমন্ত্রী এর কোনও জবাব দেবে না? আমাদের আসানসোলেও কারখানা আছে। ছত্তিশগড়-কোরবায় আছে। ৪ হাজার কোটি টাকার সম্পত্তি জলের দামে বিক্রি করে দিল। এর তীব্র নিন্দা এবং প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল এই বিষয়টি লোকসভা এবং রাজ্য সভাতেও উঠেছিল, এবং বিভিন্ন দলের সদস্যরা সকলেই ভারত অ্যালমুনিয়াম কোম্পানিকে স্টার লাইট কোম্পানির কাছে বিক্রি করার তীব্র নিন্দা করেছে। এর আগে স্টার লাইট কোম্পানি পশ্চিমবাংলার ইন্ডিয়ান অ্যালমুনিয়াম কোম্পানিকেও কিনে নেওয়ার চেষ্টা করেছিল, কিন্তু শ্রমিকদের চেষ্টায় সেটা কিনতে পারেনি। ভারত অ্যালমুনিয়াম কোম্পানির সবচেয়ে বড় প্ল্যান্টটা জলের দামে যে নিয়ে নিচ্ছে তার তীব্র নিন্দা করছি। এই ধরনের বেপরোয়া বিলগ্নিকরণ দেশের পক্ষে ক্ষতিকর। স্যার, আপনার মাধ্যমে রাজ্য সরকারকেও বলছি আপনারা যখন বিলগ্নিকরণের বিরোধী, তখন আর শেষবেলায় কেন গ্রেট ইস্টার্ন হোটেলকে একরের কাছে বিক্রি করে দিচ্ছেন? ওটা রেখে দিন। বিলগ্নিকরণের বিরোধিতা করতে গেলে সর্বতোভাবেই করা উচিত।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এই হাউসে যে প্রতিবাদ উঠেছে, তার সঙ্গে আমিও এক মত। ভারত অ্যালমুনিয়াম কোম্পানি যেভাবে জলের দরে বেসরকারি হাতে তুলে দেওয়া হচ্ছে তার তীব্র নিন্দা এবং প্রতিবাদ করছি। যেভাবে রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলোকে বিলগ্নিকরণ করা হচ্ছে, সেটা অত্যন্ত বিপজ্জনক। আমি বাজেট ভাষণেও বলেছি, এখনও বলছি পশ্চিমবঙ্গ সরকার বিলগ্নিকরণ বিরাষ্ট্রিয়করণের বিরুদ্ধে বললেও সেই পথ নিচ্ছে যেমন গ্রেট ইস্টার্ন। এদিকে রাজ্য সরকারের দৃষ্টি দেওয়া উচিত।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, এখানে ভারত অ্যালমুনিয়াম কোম্পানি বিক্রি

করা নিয়ে যে প্রশ্ন রবীন দেব উত্থাপন করেছেন, সেটা আর একটু বিস্তারিতভাবে জানা দরকার। আমাদের দলের সাংসদরা পার্লামেন্টের মধ্যে এবং দলগতভাবে এই ধরনের বিক্রি করে দেওয়ার বিরোধিতা করেছি। এখানে যে ৬টা কোম্পানি বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত হয়েছিল, তখন মমতা বন্দ্যোপাধ্যায়ের অনুরোধে দিল্লি থেকে রিভিউ কমিটি এসেছিল পশ্চিমবাংলায়। আমরা দলগতভাবে মনে করি যে সরকারের এইভাবে বিক্রি করে দেওয়া উচিত হচ্ছে না। আমাদের আরও একবার বিচার বিশ্লেষণ করা দরকার যে এগুলি লাভজনক সংস্থা যেগুলি কোনও উৎপাদন করছে না, কোনও প্রোডাকশন করছে না, সেক্ষেত্রে ভেবে দেখার দরকার আছে। কিন্তু যে সমস্ত কোম্পানিগুলি লাভে চলছে, সেগুলি বিলগ্নিকরণের ব্যাপারে আমাদের দল পার্লামেন্টে দাঁড়িয়ে প্রতিবাদ করেছে আমিও বিধানসভায় দাঁড়িয়ে এই ব্যবস্থার প্রতিবাদ করছি এবং আমি মনেকরি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের মত পরিবর্তন করা উচিত।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিলগ্নিকরণের প্রতিবাদ জানাই। এটা লাভজনক প্রতিষ্ঠান। গত বছর তারা ডিভিডেন্ড ভাল দিয়েছিল। এ পর্যন্ত ৮০০ কোটি টাকার সরকার এখান থেকে পাচ্ছে। এই বিলগ্নিকরণের জন্য যে ভি ভি রাও নামে ব্যক্তিকে নিয়োগ করা হয়েছিল, তার কোনও জ্ঞানই ছিল না। ৪৫১ কোটি ৫ লক্ষ টাকায় বিক্রি করা হয়েছে। এটা অন্যায় অযৌক্তিক এবং ব্যাপারটা তদন্ত করে দেওয়া উচিত এবং পশ্চিমবঙ্গও দেখছি যে, এরা একের পর এক কারখানা উঠিয়ে দেওয়ার চেষ্টা করছে।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর আগেও বলেছি আজকেও বলছি যে, ৬টি সংস্থা বন্ধ করার ব্যাপারে কাশীরাম রাণার সর্বদলীয় দল গিয়েছে। সার্ভে করা হোক একটা একটা করে এবং তার উপর দাঁড়িয়ে সিদ্ধান্ত নেওয়া হোক এবং এক্ষেত্রে ভারত অ্যালমুনিয়াম কোম্পানির সঙ্গে যা করা হয়েছে, বিস্তারিতভাবে তা জানা দরকার। আলোচনা চলছে এবং আলোচনা করে তারপর এই ব্যাপারে বলতে হবে। আজকে ভাবা উচিত যে, পার্লামেন্টে কিন্তু বামপন্থী অনেক এম পি আছেন, তারা সেখানে কিন্তু কোনও প্রতিবাদ করছেন না। অথচ আপনারা বিধানসভার ফ্লোরে দাঁড়িয়ে কেন চিৎকার করছেন?

**Mr. Speaker :** আমি বুঝি না, বাদল ভট্টাচার্য যখন বলছেন তখন আপনারা এইভাবে ডিসটার্ব করছেন কেন? এইভাবে ডিসটার্ব করবেন না। Now there are two Bills before me. One is the West Bengal Appropriation Bill 2001 and the other is, the West Bengal Appropriation (Vote on Account) Bill 2001. On the West Bengal Appropriation (Vote on Account) Bill 2001

no debate takes place. So we will first thake up the West Bengal Appropriation (Vote on Account) Bill 2001.

**The West Bengal Appropriation (Vote on Account) Bill 2001**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal' Appropriation (Vote on Account) Bill, 2001.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 2001 be taken into consideration.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Vote on Account) Bill 2001 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that clauses 1 to 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Schedule**

The question that the Schedule do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

[2-10 — 2-20 p.m.]

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 2001 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Appropriation Bill 2001**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 2001.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill 2001 be taken into consideration.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, একটু আগে ভোট অন অ্যাকাউন্ট পাস করিয়ে নেওয়া হল ৭ হাজার ৯শো কোটি টাকার। গতকাল এই হাউসে সাপ্লিমেন্টারি ডিমান্ড আলোচনা করেছিলাম সেই সাপ্লিমেন্টারি ডিমান্ড আজকে অ্যাপ্রোপ্রিয়েশন করে পাস করা হবে। যেহেতু ভোট অন অ্যাকাউন্ট সরকার নতুন কোনও ট্যাক্স বসাননি, নতুন কোনও পরিকল্পনা করতে পারেননি। তাই ভোট অন অ্যাকাউন্ট সামগ্রিকভাবে আলোচনা সম্ভব নয়। গতকাল যেসব কথা বলতে পারিনি সাপ্লিমেন্টারি ডিমান্ডে রাজ্যের আর্থিক নীতি সম্বন্ধে আমি কিছু বলব। তার আগে আমি একটা বলি, কয়েকদিন আগে রাজ্যের একজন মন্ত্রী বিবৃতি দেখেছি, আমাদের পরিবহণমন্ত্রী তিনি একটা বিবৃতি দিয়েছিলেন, যে সি পি এম পার্টিতে কিছু লোক আছে যারা বিশ্বায়নের বিরুদ্ধে কথা বলেন কিন্তু তাদের পকেটে সেল ফোন, বাড়িতে কেবল টি ভি, ইন্টারনেট আর বিশ্বায়নের বিরুদ্ধে বলবেন এটা হয় না। সঠিকভাবেই সুভাষবাবু বলেছেন যে সি পি এম পার্টি অর্ধ শিক্ষিতের দল। তারপর সেটাকে সংশোধন করতে গিয়ে বলেছেন যে আমি নিজেও অর্ধশিক্ষিত। আমি জানি না সুভাষবাবু যাদের অর্ধশিক্ষিত বলেছেন তাদের মধ্যে অসীমবাবু আছেন কিনা। আমি নিজে অসীমবাবুকে সুশিক্ষিত, উচ্চশিক্ষিত বলি, তিনি এম আই টির ডক্টরেট। মাননীয় মন্ত্রীকে আমি একটা কথা বলতে চাই। কাল জ্যোতি বসুর সম্বর্ধনায় আমরা অংশগ্রহণ করব না, তাই যা বলার বলে দিতে হবে এবং আমি সেটাই বলতে তাই যে সরকারের যদি কোনও ডিসেন্সী থাকে তাহলে এই যে মুখ্যমন্ত্রী আর প্রাক্তন মুখ্যমন্ত্রীকে দিয়ে শিলান্যাস বন্ধ রাখুন। একটা কাগজে দেখলাম যে মন্ত্রীরা এখন প্রস্রাবগারের শিলান্যাস করছেন। ইন হ্যাজ বিকাম টু দি রিডিকিউলাস লেভেল। নির্বাচন এলে সবাই একটু বেনিফিট নিয়ে চায়। আপনি কোনও টাকা অ্যালট করেননি, প্ল্যান ইনক্লুড হল না শিলান্যাস হয়ে যাচ্ছে। বিবেকানন্দ রোডে পরশু দিন মুখ্যমন্ত্রী একটি ফ্লাই ওভারের শিলান্যাস করেছেন। কি জাস্টিফিকেশন আছে? দুশো কোটি টাকার ফ্লাই ওভার, করতে সময় লাগবে, নির্বাচন হয়ে গেলে ধীরে সুস্থে করতেন। কল্যাণীতে একটা জলপ্রকল্প

শিলান্যাস করলেন। মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে এই প্রোজেক্টগুলো হচ্ছে শিলান্যাস করা হচ্ছে। কতগুলো অর্থ দপ্তর ছাড় দিয়েছে? এরজন্য টাকা অ্যালট করা হয়েছে প্ল্যানে? নাকি ধরে নেওয়া হয়েছে যে এখন করা যাক পরে যা হয় দেখা যাবে। আমার জবাব হচ্ছে কোনও প্রোজেক্টের জন্য টাকা অ্যালট করা হয়নি। না অ্যাপ্রোপ্রিয়েশনে, না সাপ্লিমেন্টারি ডিমান্ডে গত বছরে। তার ফলে মুখ্যমন্ত্রী এবং প্রাক্তন মুখ্যমন্ত্রী যা করছেন সবই রিডিকিউলাস ব্যাপার। আমি বুঝতে পারি না বক্রেশ্বরে প্রাক্তন মুখ্যমন্ত্রী হেলিকপ্টারে গেলেন কোন নিয়মে? পশ্চিমবাংলায় কোনও নিয়ম নেই প্রাক্তন মুখ্যমন্ত্রীকে কোনও ফেসিলিটি দেওয়ার। প্রাক্তন এম এল এদের জন্য আছে। কোনও আইন আছে অসীমবাবু বলুন যে এই আইন অনুসারে আপনি প্রাক্তন মুখ্যমন্ত্রীকে এই সুযোগ সুবিধা দিচ্ছে। আপনি অ্যাপ্রোপ্রিয়েশন করবেন, এই অ্যাপ্রোপ্রিয়েশনে একটা জায়গা আছে কাউন্সিল অফ মিনিস্টার্স তাদের জন্য নিশ্চয়ই টাকা দিতে পারেন। আপনি নিশ্চয়ই কোনও জায়গায় যেতে পারেন গাড়ি করে, কিন্তু আপনি কি করে প্রাক্তন মুখ্যমন্ত্রীকে এই ফেসিলিটি দিচ্ছেন? কেন তাকে সরকারি খরচে ইন্দিরা ভবনে রাখা হচ্ছে? কেন তাকে টেলিফোন করতে সুযোগ দেওয়া হচ্ছে? কেন তাকে সরকারি খরচে পার্সোনাল স্টাফ দেওয়া হচ্ছে? কোন নিয়মে? কোন অ্যাপ্রোপ্রিয়েশন তার জন্য আলাদা করে করা হয়েছে? এই হাউসে কোন আইন পাস করা হয়েছে। আমি বলতে চাই গত ১ মাসে যে যে প্রোজেক্টে শিলান্যাস করেছেন বর্তমান মুখ্যমন্ত্রী তার কোনটা এই বাজেটে অ্যালোকেশন আছে, প্ল্যানে অ্যালোকেশন আছে? আপনার নীল বইতে উঠেছে। আমি জানতে চাইছি এর কোনওটাই করেননি। আপনি যা করেছেন বেআইনিভাবে করেছেন লোককে ধোঁকা দেওয়ার জন্য করেছেন। সেই জন্য আমি আপনার অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। ভোট অন অ্যাকাউন্টে আলোচনা হয়নি, সাপ্লিমেন্টারি ডিমান্ড আপনারা আগেই খরচ করে ফেলেছেন, এখন রেগুলারাইজ করছেন। আমি বলছি এই রাজ্যে বে-হিসাবি, বে আইনি খরচের উপরে যদি কোনও সমালোচনা না থাকে অঙ্কুশ না থাকে তাহলে এই রাজ্যের কিছু হবে না। গতকাল আমি সাপ্লিমেন্টারি ডিমান্ডে বলতে গিয়ে মূলত বন্যার ত্রাণের উপর ৫৬২ কোটি টাকা যেটা খরচ হয়েছে সেই ব্যাপারে বলেছিলাম, সেখানে টাকা পাচ্ছে না। গতকাল আমি হলদিয়ার যে এক্সট্রা টাকা দেওয়া হয়েছে সে কথা বলেছিলাম এবং হলদিয়ার উপর শ্বেতপত্র প্রকাশের দাবি করেছিলাম আজকে আমি সাপ্লিমেন্টারি ডিমান্ড থেকে কয়েকটা ডিমান্ডের কথা আপনার কাছে বলব এবং তুলে ধরব তার আগে মাননীয় অর্থমন্ত্রী আমার বাজেট নিয়ে বক্তৃতার উপর কোনও জবাব দেননি। গতবারে আপনি বাজেট বক্তৃতার সময় বলেছিলেন এই রাজ্যে একটা ই-গর্ভন্যান্স চালু করবেন। তার জন্য সারা রাজ্যের সমস্ত জেলাশহরগুলিকে আপনি অপটিক্যাল ফাইবারে ফেলে যুক্ত করবেন, যাতে যে কোনও সময় জেলাশহরগুলিকে

কমপিউটার লিংকেজ করে হেড কোয়াটার্সের সাথে যুক্ত করবেন। এবারে আপনি প্রতিশ্রুতি দিয়েছেন সেল ট্যাক্সের পেমেন্ট যাতে অন লাইনে করা যায় তার ব্যবস্থা করবেন। আপনি ই-গর্ভন্যান্সের ক্ষেত্রে ই-এনাবেল সরকার করার ক্ষেত্রে গত ১ বছরে আপনি কতটা অগ্রসর হয়েছেন। সুতরাং আমি আপনার কাছে বলতে চাই যে আপনি কতটা এগোতে পেরেছেন দয়া করে যদি বলেন ভালো হয়। আমি আজকে দুটো জিনিস নিয়ে বিশেষ করে বলতে চাই। এবারে আপনি সাপ্লিমেন্টারি ডিমান্ডে একটা বড় টাকা নিয়েছেন ৯৬ কোটি টাকা সেটা উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ এবং পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদের জন্য। তার মধ্যে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের জন্য প্রায় ৪০-৫০ কোটি টাকা, বাকিটা পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদের জন্য।

[2-20 — 2-30 p.m.]

আপনারা উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ সাপ্লিমেন্টারি ডিমান্ড এনে করলেন ২৪ বছর ক্ষমতায় থাকার পর। সাড়ে ২৩ বছরের মাথায় উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ হয়েছে, তাও স্ট্যাটুটরি নয়। মহারাষ্ট্রে যেটা আছে বিদর্ভ উন্নয়ন পর্ষদ, অন্ধ্রে যেটা আছে তেলেঙ্গনা উন্নয়ন পর্ষদ, এটা সে রকম নয়। ঐ রকম করতে হলে বিধানসভায় রেজলিউশন এনে আইনগতভাবে করতে হয়। ওরা সেইভাবে করেছে। কিন্তু আমাদেরটা স্ট্যাটুটরি নয়। এর ক্ষমতাও সীমাবদ্ধ। আমরা বার বার বলেছি মাননীয় মুখ্যমন্ত্রীকে এর চেয়ারম্যান করবেন না, উনি যেতে পারবেন না। কিন্তু আপনারা তাই করেছেন। এর তার ফলে আজকে উত্তরবঙ্গের একটা ব্যাপক অংশের মানুষ যারা রাজবংশী ভাষায় কথা বলে, জাতে রাজবংশী, তারা আপনাদের সরকারের বিরুদ্ধে রিভল্ট করেছে, তারা লড়াই শুরু করেছে, আন্দোলন করছে। আমরা তাদের আলাদা রাজ্যের দাবি সমর্থন করি না কিন্তু তাদের ভাষায় দাবি ক্ষতিয়ে দেখা উচিত। উত্তরবঙ্গ উন্নয়নের ক্ষেত্রে সত্যি সত্যিই অবহেলিত হয়েছে। আমরা মনেকরি উত্তরবঙ্গের যে উন্নয়ন হওয়া দরকার ছিল তা হয়নি। আমরা মনে করি বছর বছর উত্তরবঙ্গ যে বন্যায় ভেসে যায় তা দূর করার চেষ্টা করা হয়নি। আমরা মনে কির ওখানকার মানুষ পিছিয়ে যাচ্ছে এবং তাদের ক্ষোভের যথেষ্ট কারণ আছে। আপনারা শেষ মুহূর্তে এই সাপ্লিমেন্টারি ডিমান্ডে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ করে কিছু লোককে মাইনে দিয়ে এই ক্ষোভ মেটাতে পারবেন না। ঠিক ঠিকভাবে উন্নয়ন করতে হবে।

একই রকম পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদের ক্ষেত্রেও বলা যায়। দীর্ঘদিন ধরে ঝাড়গ্রাম এবং সন্নিহিত অঞ্চল অবহেলিত। কংগ্রেস আমলে মুকুটমনিপুরে একটা ড্যাম হয়েছিল তারপর আর কোনও বড় ইরিগেশন প্রোজেক্ট ওখানে হয়নি। পুরুলিয়া ঝাড়গ্রামে বড় কোনও শিল্প নেই। জেলাগুলো পিছিয়ে গিয়েছে। পশ্চিমাঞ্চলে প্রায়ই আমরা দেখি বিভিন্ন

পার্টি, অর্গানাইজেশন স্বতন্ত্র রাজ্যের দাবি করে। আমরা স্বতন্ত্র রাজ্যের দাবি সমর্থন করি না। কিন্তু তাদের এই জিনিস হঠাৎ দেখা দেয়নি। দীর্ঘদিন সেখানকার মানুষ ন্যায় বিচার পায়নি, ক্ষোভ জমা আছে মানুষের মনে। মাননীয় অর্থমন্ত্রী হয়তো বলবেন যে এ ব্যাপারে তিনি স্যাংশন করেছেন। আমি বলব আমি একটা রিপোর্ট দিচ্ছি ট্রান্সপোর্ট স্ট্যান্ডি কমিটির পক্ষ থেকে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণের ব্যাপারে। আমরা ডিটেলসে ঘুরে সার্ভে করে দেখেছি যে, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ একমাত্র ট্রান্সপোর্ট কর্পোরেশন যারা সত্যিই অবহেলিত হচ্ছে। পুরো দার্জিলিং পার্বত্য এলাকায় মাত্র ৫টা বাস চলে। তার মধ্যে আবার মাঝে মাঝে এক-একটা বাস তুলে দেওয়া হয়। যেমন, নাগরাকাটা থেকে রাঁচি একটা বাস চলছিল, তা তুলে দেওয়া হল। এর উপর আছে বন্যার ফলে রাস্তার ক্ষতি বাসের ক্ষতির ব্যাপার। আজকে সাপ্লিমেন্টারি বাজেটে ট্রান্সপোর্ট আন্ডারটেকিং-এর জন্য টাকা দিয়েছেন। কত টাকা সাবসিডি হিসাবে বাড়িয়েছেন? কলকাতা স্টেট ট্রান্সপোর্টে দিয়েছেন ১৯ কোটি টাকা। কিন্তু সেই জায়গায় উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্টকে দিয়েছেন ১৩ কোটি ৪৫ লক্ষ টাকা। ট্রাম কোম্পানিকে দিয়েছেন ১৩ কোটি ৯৭ লক্ষ টাকা দক্ষিণবঙ্গকে দিলেন ৫ কোটি ৪৪ লক্ষ টাকা। উত্তরবঙ্গ কন্ডিশন ইমপ্রুভ করতে হবে। কেন উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ ভাল চলছে না? কেন বছরের পর বছর সাবসিডি দিয়ে সাপ্লিমেন্টারি গ্রান্ট আনতে হয়? ২৪ বছর ক্ষমতায় থাকার পরও কেন রাষ্ট্রীয় পরিবহণের অবস্থার ইমপ্রুভ করা গেল না? আজকে যখন কলকাতা শিলিগুড়ি বাসের সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে তখন রাষ্ট্রীয় পরিবরণ কেন লাভ করা যাচ্ছে না? এর কারণ হচ্ছে আপনারা এখানে পলিটিসাইজ করে রেখেছেন পার্টির এম এল এ-কে চেয়ারম্যান করে রেখেছেন। এবং এর ফলে যে ডেভেলপমেন্ট করা দরকার ছিল, প্রয়োজন ছিল উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণে তা করতে পারেননি। তাই আমি আপনার এই দাবির বিরোধিতা করছি। তার ফলে উত্তরবঙ্গের যে ডেভেলপমেন্ট করা উচিত ছিল উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের মাধ্যমে আপনারা তা করতে পারেননি। আমি বলব যে এই ব্যাপারটা আপনাদের দেখা উচিত ছিল। তাই আপনাদের এই দাবিরর আমি বিরোধিতা করছি। স্যার আমি গতকাল বিভিন্ন বিষয়ের উপর বলেছি। আজকে ফ্লাড কন্ট্রোল প্রোজেক্ট নিয়ে বলতে চাই। গঙ্গা-পদ্মার যে ইরোশন—এটা ঠিক যে এটা কেন্দ্রীয় সমস্যা এটা ঠিক ফরাক্কা ব্যারেজ এর জন্য দায়ী হতে পারে, এটা ঠিক যে আমরা সর্বদলীয় ডেলিগেশন নিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছি যাতে গঙ্গা-পদ্মার ইরোশনের জন্য আরও বেশি টাকা দেওয়া হয়। পশ্চিমবঙ্গ সরকার ইরোশনের জন্য যে টাকা খরচা করেছেন এবং এবারেও আপনারা ইরোশনের জন্য স্পেশ্যাল গ্র্যান্টের স্কীম নিয়েছেন, আবার সেন্ট্রালি স্পনসর্ড স্কীমও রয়েছে—তারজন্য অনেক টাকা দিয়েছে। টোটাল ফ্লাড কন্ট্রোল প্রোজেক্টের জন্য ৮৩ কোটি ৫৯ লক্ষ টাকা দিয়েছেন। স্টেট গভর্নমেন্ট যে টাকা

খরচা করছেন সেই টাকাগুলো জলে যাচ্ছে। দিনের পর দিন এলাকা ভেঙে যাচ্ছে—আখরিগঞ্জ ভেঙে গেছে, ভগবানগোলা প্লাবিত হয়েছে, ধুলিয়ান জলের তলায় চলে যাচ্ছে, মালদার একটা বড় অংশে জলের পাড় ভেঙেছে। গতবছর গঙ্গার রিটারডেড বাঁধ দেওয়া হল, এবারে মালদায় বন্যায় ওটা ভেঙেছে। এবারে সাউথ বেঙ্গলে যে বন্যা হয়েছে সেই বন্যা যদি আপার রিজেস অফ গঙ্গা হত তাহলে কি অবস্থা দাঁড়াতো? পশ্চিমবঙ্গের কোনও জায়গায় বন্যার হাত থেকে রেহাই পেত না। আমরা আশা করেছিলাম এবারের বন্যার পর আপনারা ব্যাপকভাবে কাজ শুরু করবেন—ডিসিলট্রিং করেন, ড্রেনেজ, চ্যানেল ভাল করার ক্ষেত্রে কোথাও কাজ শুরু হয়নি। এক্ষেত্রে আপনাদের আর কিছু করার নেই? আমাদের বক্তব্য হচ্ছে এরজন্য আপনাদের ফল পেতে হবে। আমি আগেও হাউসে বলেছি, বন্যা ম্যান-মেড কিনা সে ব্যাপারে যাচ্ছি না। কিন্তু এব্যাপারে কোনও সন্দেহ নেই যে, এই রাজ্যে Continued neglect of embankments continued neglect of drainage canals have led to this tremendous flood.

যাতে জল দিনের পর দিন নামেনি। মানুষের অবর্ণনীয় ক্ষতি হয়েছে। কোটি কোটি মানুষ যেখানে অসুবিধার মধ্যে রয়েছে সেখানে আমরা আপনাদের কাছে বলতে পারি, কেন্দ্রের কাছে অর্থের জন্য দাবি করছেন কিন্তু মানুষের কষ্ট অস্বীকার করা যায় না। ফ্লাড প্রোটেকশন এবং ফ্লাড প্রিভেনশনের জন্য আমার মনে হয় এই রাজ্যে বিশেষ ব্যবস্থা নেওয়া হয়নি। এখানে ৪ হাজার ১০৭ কোটি টাকার ডিমান্ড আপনারা সভায় পেশ করেছেন। কিন্তু আমরা যে কোনও আলোচনা করি না কেন এর মধ্যে পুরো আলোচনা সম্পূর্ণ হবে না। আমি আরেকটা কথা বলছি, আপনারা হিল এরিয়ায় ৩৭ কোটি ৭৪ লক্ষ টাকা সাপ্লিমেন্টারি গ্র্যান্ট দিয়েছেন। হিলে সুভাষ ঘিসিং-এর উপর আক্রমণের ঘটনা ঘটল। যদি সুভাষ ঘিসিং-এর কিছু হত তাহলে দার্জিলিং-এ আগুন জ্বলত, সেটা নিভতো না। এব্যাপারে পুলিশের সিরিয়াস ফেইলিওর আছে। দ্বিতীয়ত সুভাষ ঘিসিং যে দাবি তুলেছেন আমার মনে হয় সেই দাবি রাজ্য সরকারের সমর্থন করা উচিত। সেই দাবি হল অসম হিল এরিয়াকে যেমন ষষ্ঠ শিডিউলে অন্তর্ভুক্ত করা হয়েছে তেমনি দার্জিলিংকেও ষষ্ঠ শিডিউলের অন্তর্ভুক্ত করা দরকার। তবে আমি জানি এব্যাপারে রাজ্য সরকারের ক্ষমতা নেই, এরজন্য কনস্টিটিউশনাল অ্যামেন্ডমেন্ট দরকার। কিন্তু এই ষষ্ঠ শিডিউলের দাবি রাজ্য সরকারের স্পষ্টভাবে সমর্থন করা দরকার এবং আস্তে আস্তে হিল কাউন্সিলকে আরও কিছু পাওয়ার দেওয়া উচিত। আপনারা কি দার্জিলিং হিল কাউন্সিলকে আরও কিছু পাওয়ার ট্রান্সফার করবেন? ১৯৮৮ সালে দার্জিলিং হিল কাউন্সিল গঠিত হয়, এরপর ১৩ বছর হয়ে গেল, তাদেরকে আরও কিছু পাওয়ার দেওয়ার সময় এসেছে। এবারে আমি বিধায়কদের এলাকা উন্নয়ন প্রকল্পের ব্যাপারে বলব। কলকাতার বিধায়কদের এলাকা উন্নয়ন প্রকল্পের ব্যাপারে মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স

ডিপার্টমেন্ট ইন্টারেস্ট নিচ্ছে। তারা চেষ্টা করছে যাতে প্রোজেক্টগুলোর কাজ তাড়াতাড়ি হয়। ছোট ছোট প্রকল্পে তাড়াতাড়ি যাতে কাজ হয় তারজন্য তারা চেষ্টা করছেন। কিন্তু কলকাতার বাইরে বিভিন্ন এলাকার এম এল এ-রা বলছেন, বিধায়কদের এলাকা উন্নয়নের টাকা ডি এমের কাছে পড়ে থাকছে, ইমপ্লিমেন্ট হতে দেরি হচ্ছে। নির্বাচনের আর দেড় মাস বাকি আছে। আমি অনুরোধ করছি, ২৯৪টি কেন্দ্র আপনি নিজে মনিটরিং করুন। ১৫ লক্ষ টাকা দিচ্ছেন সেই টাকা দিয়ে যে কাজ হবার কথা সেই কাজের অগ্রগতি কতটা হচ্ছে তা একটু দেখুন। আমার মনে হয় এটা একটা ভাল প্রকল্প হয়েছে, বিধায়করা নিজ ইন্টারেস্ট এলাকা উন্নয়নের চেষ্টা করছেন। এটা যাতে সরকারি বাধা নিষেধের জন্য আটকে না যায় তা দেখা দরকার। আপনি এটা একটু ক্লারিফাই করবেন। কালকেই খবর পেলাম প্ল্যানিং ডিপার্টমেন্ট থেকে সার্কুলার গিয়েছে স্কুল কলেজের জন্য টাকা দেওয়া হলে সে টাকা ডাইরেক্টলি খরচ করা যাবে সেটা খরচ করবার জন্য ডিপার্টমেন্টের থ্রু দিয়ে যেতে হবে না। তার কারণ ডিপার্টমেন্টের থ্রু দিয়ে সময় বেশি লাগছে। যদি এটা সত্যি হয় তাহলে আমি এটাকে সমর্থন করছি। আপনি এটা একটু ক্লারিফাই করবেন যে, আপনি এই ইন্সট্রাকশন দিয়েছেন কিনা। স্যার, আমি আগেই বলেছি সাপ্লিমেন্টারি অ্যাপ্রোপ্রিয়েশন মানে অ্যাপ্রোপ্রিয়েট করে খরচ করে ফেলেছেন সেটারই পোস্ট ফ্যাক্টো স্যাংশন হচ্ছে। সুতরাং এটাকে আর বাধা দিয়ে বা আটকে লাভ নেই। তাসত্ত্বেও যখন আলোচনা হচ্ছে কখন আমি কিছু পার্টিনেন্ট পয়েন্ট ট্রান্সপোর্টের ব্যাপারে এবং উত্তরাঞ্চলের পশ্চিমাঞ্চলের উন্নয়নের ব্যাপারে তুললাম আশা করি মাননীয় মন্ত্রী তার জবাবি ভাষণে সেগুলোর জবাব দেবেন।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আজ এই সভায় পশ্চিমবঙ্গ উপযোজন বিধেয়ক, ২০০১ উপস্থিত করেছেন এবং এর মধ্যে দিয়ে তিনি ৪,১০৭ কোটি ৫০ লক্ষ ৫৯ হাজার টাকার অনুমোদন চেয়েছেন। আমি একে পূর্ণ সমর্থন করছি। বিরোধী দলের মাননীয় সদস্য সৌগতবাবু ধান ভানতে শিবের গীত গাইলেন। তিনি এখানে যেমন এক পা এদিকে, এক পা ওদিকে রেখে দুলে দুলে চলছেন তেমন তার বক্তৃতার মধ্যেও কতগুলো অবান্তর কথা এখানে উপস্থিত করে গেলেন। আমি সৌগতবাবুকে একটু শুনতে বলছি। গত বছর ২২শে মার্চ ২০০০ তারিখে আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই সভায় ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছিলেন। সেই দিনই আমেরিকার রাষ্ট্রপতি আমাদের দেশের সংসদের যৌথ অধিবেশনে ভাষণ দিয়েছিলেন। কংগ্রেস, তৃণমূল, বি জে পি সেখানে উপস্থিত ছিল। সংসদের বামপন্থী সদস্যরা ঐ অধিবেশন বয়কট করেছিলেন। আবার সেদিন রাতেই কেন্দ্রীয় সরকার ডিজেলের দাম,

পেট্রোলের দাম, রান্নার গ্যাসের দাম বাড়িয়ে দিয়েছিলেন। সৌগতবাবু এখানে প্রশ্ন রাখলেন বাজেট করার পরে আবার অতিরিক্ত বরাদ্দ করতে হল কেন? ডঃ অসীমকুমার দাশগুপ্ত ২২শে মার্চ ২০০০ বাজেট বরাদ্দ এখানে পেশ করলেন। সেইদিন তার বাজেট পেশ করার পরে, সেই রাতেই কেন্দ্রীয় সরকার ডিজেলের দাম ১৪ টাকা ২০ পয়সা লিটার থেকে বাড়িয়ে ১৬ টাকা ৯০ পয়সা করে দিলেন, পেট্রোলের দাম ২৬ টাকা ৩৫ পয়সা থেকে বাড়িয়ে লিটার প্রতি ২৯ টাকা ৩ পয়সা করলেন। রান্নার গ্যাসের দাম সিলিন্ডার প্রতি যেখানে ২২১ টাকা ৬৬ পয়সা ছিল, সেটা ২৫৬ টাকা ৪৪ পয়সা হয়ে গেল। ২০০০ সালের ২২ মার্চ, কেরোসিনের লিটার যেখানে ছিল মাত্র ২ টাকা, সেপ্টেম্বর মাসে সেটা বেড়ে হয়ে গেল ৮ টাকা ৬৭ পয়সা। খালি লোক দেখানোর জন্য ১ টাকা কমালেন। এই যে খরচগুলি মাননীয় অর্থমন্ত্রী অ্যাপ্রোপ্রিয়েশন বিলে উল্লেখ করেছেন সেগুলো তো দেখা দরকার। সেকথা সৌগতবাবু উল্লেখ করলেন না। ডিমান্ড নম্বর ৪৪তে ৫৬২ কোটি ১ লক্ষ ৫১ হাজার টাকার অনুমোদন চাচ্ছেন কেন সেকথা তো উল্লেখ করলেন না? বন্যা হবে সেটা তো আগে থেকে জানা ছিল না। বন্যার জন্য বা প্রাকৃতিক বিপর্যয়ের জন্য ১০০ কোটি টাকার তহবিল থাকে। ১৭ই সেপ্টেম্বর এই যে ঘটনা ঘটবে, শতাব্দীর সবচেয়ে বেশি বৃষ্টিপাত হবে এটা আগে জানা ছিল না। আর এই সময় যখন বন্যার জন্য আমাদের ১,৩৬২ জনের প্রাণ গেল, ১৫৪ জন নিখোঁজ হল, ২ কোটি ১৮ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্থ হল, রাজ্য সরকার তার সামর্থ অনুযায়ী ঝাঁপিয়ে পড়লেন এবং তারজন্যই এই খাতে ৫৬২ কোটি ১ লক্ষ ৫১ হাজার টাকা এই অ্যাপ্রোপ্রিয়েশনের জন্য উপস্থিত করা হয়েছে তার জন্য আপনারা বিরোধিতা করছেন। তাই বলছি, এই বন্যাক্লিষ্ট মানুষের প্রতি আপনারা বিশ্বাসঘাতকতা করেছেন, আপনাদের কোনও মানবিকতা বোধ নেই। এতগুলি টাকা রাজ্য সরকার খরচ করলেন এবং তার জন্য কেন্দ্রে কাছে ১,৪৮৭ কোটি টাকা চাইলেন। এই ১,৪৮৭ কোটি টাকার মধ্যে কেন্দ্র দিলেন মাত্র ১০৩ কোটি টাকা। তারপরে রাজ্য সরকার বাড়তি খরচের জন্য অনুমোদন চাচ্ছেন, অথচ আপনারা তার বিরোধিতা করছেন। এর কোনও যুক্তি নেই। যেহেতু কোনও যুক্তির অবতারণা করতে পারছেন না সেহেতু বলছেন শিলান্যাস কেন করছেন তাই বলছি, আপনি আচরি ধর্ম অপরে শিখাও। ১৯৭১ সালের ২ এপ্রিল, হাওড়া-আমতা রেলওয়ে লাইনের তখনকার প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীকে দিয়ে শিলান্যাস করালেন। কিন্তু কোনও কাজ হল না জঙ্গলে পরিণত হয়ে গেল। ১৯৯৮ সালের ১৫ই নভেম্বর যখন রেলওয়ে মন্ত্রী নীতিশকুমার, তখন তার সঙ্গে আমরা সাক্ষাৎ করলাম সর্বদলীয় প্রতিনিধিদের সঙ্গে নিয়ে দক্ষিণপূর্ব রেলের সদর দপ্তরে। তাকে আমরা বললাম, ১৯৭১ সালের শিলান্যাস করেও এখনও কোনও কাজ হয়নি। তেমনি তমলুক-দীঘা, বজবজ-নামখানার কাজও এখনও শেষ হয়নি। উনি শুনে অবাক বিস্ময়ে বললেন, ১৯৭১ সালের! ১৯৭১

সালের! ১৯৭১ সালের কেস এখন পেন্ডিং? আপনারা এই কাজ করেছেন ভোটের আগে মানুষকে চমক দেবার জন্য। একথা তো সৌগতবাবু বললেন না? হলদিয়া-পেট্রোকেমিক্যাল যেটা ১৯৮০ সালে করলে ৮৩৩ কোটি টাকা খরত হত, বর্তমানে বাড়তি খরচা করতে হবে ১৬২ কোটি টাকা হলদিয়া পেট্রোকেমিক্যালসের জন্য। এই ৫ হাজার ১৭০ কোটি টাকার প্রকল্প মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় তখনকার মুখ্যমন্ত্রী জাতীর উদ্দেশ্যে উৎসর্গ করলেন। ১৯৮৯ সালের ১৫ই অক্টোবর। ভোজের দিন ঘোষণা করা হয়েছিল ১৮ অক্টোবর। তার ৩ দিন পরে অজিত পাঁজাকে দিয়ে যোজনা পষদের অনুমোদন না নিয়ে মাত্র দেড় কিলোমিটার দূরে শিলান্যাস করলেন রাজীব গান্ধী। এটার কোনও অনুমোদন ছিল না, চটকদারির জন্য করেছেন। দূরদর্শনে একটা অনুষ্ঠান হয় যার সংক্ষেপে নাম কে বি সি। অর্থাৎ কৌন বনেগা ক্রোড়পতি। ওটা কৌন বানেগা ক্রোড়পতি নয়, ওটা হবে কোন বানেগা চটকদার। এই চটকদারির জালে আপনারা জড়িয়ে পড়েছেন। আপনারা নিজেদের জালে নিজেরা জড়িয়ে পড়েছে। মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী, বর্তমান মুখ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রী শিলান্যাস করছেন, যাতে কার্যকর রূপ পায়। তাতে আপনারা বাধা দিচ্ছেন। আপনারা অপরাধী।

[2-40 — 2-50 p.m.]

সৌগতবাবু ইলেকট্রনিক শিল্পের কথা বলছিলেন। লজ্জা করে না আপনাদের? এক্ষেত্রে মুখ্যমন্ত্রী হিসাবে জ্যোতিবাবু যে উদ্যোগ নিয়েছিলেন, মাননীয় অর্থমন্ত্রী যে উদ্যোগ নিয়েছিলেন তাতে কেন্দ্রীয় সরকার বাধা দিয়েছিলেন যার জন্য আগে আমরা সল্টলেকে ইলেকট্রনিক শিল্প করতে পারেনি। এখন আপনারা বলছেন এখানে সফ্‌ট ওয়্যার ই-গভর্নেন্স ইত্যাদি হচ্ছে না কেন? তার জন্য কৈফিয়ত চাইছেন। সৌগতবাবু আপনাদের লজ্জা করা উচিত। আপনি কি জানেন না এরজন্য আগে কেন্দ্রীয় সরকার কিভাবে বাধা দিয়েছিলেন? এসব কথা আপনাদের মুখে শোভা পায় না। জ্যোতিবাবুর ৮ হাজার ৫৪০ দিনের মুখ্যমন্ত্রিত্ব এবং বুদ্ধদেববাবুর ১১০ দিনের মুখ্যমন্ত্রিত্ব আপনাদের গায়ে জ্বালা ধরাচ্ছে এবং তাই আপনারা এইসব কথা বলছেন সেটা আমরা বুঝতে পারছি। মাননীয় অর্থমন্ত্রী এখানে শিক্ষা খাতের জন্য যে বরাদ্দ করেছেন ৮০৩ কোটি ৯০ লক্ষ ৪৯ হাজার টাকা এরও আপনারা বিরোধিতা করছেন। বলছেন কেন এই টাকা চাওয়া হচ্ছে? আমি বিরোধীদলের বন্ধুদের বলব, এই টাকাটা তো আপনাদেরই বরাদ্দ করার কথা ছিল। আপনারা কি তা করেছিলেন? কোনও দায়দায়িত্ব আপনারা নেননি। আপনাদের কেন্দ্রীয় সরকার হঠাৎ করে ৯৮ সালে অবসরের বয়স সীমা ৫৮ থেকে ৬০ করে দিলেন, তখন আবার ৫৮ করার কথা ভাবছেন বলে বলছেন, তার সঙ্গে পে-কমিশনের ফিক্সেশনের জন্য টাকা বরাদ্দ করতে হল এবং এইভাবে আপনারা একটা

অনিশ্চিত অবস্থার সৃষ্টি করলেন। আমাদের রাজ্য সরকারকেও তাই পে-রিভিশনের জন্য টাকা রাখতে হয়েছে এবং তারজন্যই শিক্ষা খাতে ৮০৩ কোটি চাইতে হচ্ছে। এরও কি আপনারা বিরোধিতা করবেন? তারপর কেন্দ্রীয় অর্থমন্ত্রী যশোবন্দ সিনহা আগে যেটা বেসিক মিনিমাম সার্ভিস বলে ছিল হঠাৎ করে সেটাকে চেঞ্জ করে তার নাম দিলেন প্রধানমন্ত্রী গ্রামীণ উদ্যোগ রোজগার যোজনা। আপনারা হঠাৎ করে এইভাবে চেঞ্জ করবেন সেটা আমরা জানব কি করে? এরজন্য আমাদের এখানে টাকার বরাদ্দ রাখতে হয়েছে। এইভাবে সর্বত্র আপনারা একটা অনিশ্চিত অবস্থার সৃষ্টি করছেন এবং হ জ ব র ল অবস্থায় দেশকে নিয়ে যাচ্ছেন। একদিকে কেন্দ্রের বিলগ্নিকরণ মন্ত্রী বলছেন বন্ধ হবে, অপর দিকে অর্থমন্ত্রী বলছেন আলোচনা হচ্ছে। রেলমন্ত্রী বলছেন এটা বিবেচনা করা হবে আর প্রধানমন্ত্রী বলছেন বন্ধ হওয়ার সিদ্ধান্ত চূড়ান্ত। এইভাবে আপনারা অনিশ্চিত অবস্থার সৃষ্টি করছেন। কিন্তু আমাদের অর্থমন্ত্রী যা বলেন তাই করেন, এখানে চটকদারি কোনও ব্যাপার নেই। আমরা বন্যার জন্য, শিক্ষার জন্য, শিল্পায়নের জন্য, গ্রাম উন্নয়নের জন্য টাকা চাইছি আর আপনারা তার বিরোধিতা করছেন। আপনারা কি বলেন নিউট্রিশনের জন্য এখানে অর্থ বরাদ্দ করা হবে না? আপনারা কি তাই চান? তারপর এখানে ছিল কাউন্সিলের জন্য টাকা বরাদ্দ করা হয়েছে। সৌগতবাবু বলছিলেন যেহেতু বঞ্চনা সেইহেতু আলাদা রাজ্যের দাবি উঠতেই পারে। ভাগ করতে করতে দেশটাকে কোথায় নিয়ে যেতে চান আপনারা? সেইজন্য দেখছি কামতাপুরির জন্য আপনাদের নেত্রী সওয়াল করছেন। সেখানে দার্জিলিংকে আলাদা করার চেষ্টা হচ্ছে। আমাদের রাজ্য সরকার একটা স্বশাসিত সংস্থার জন্য অর্থ বরাদ্দ করছেন। উত্তরবঙ্গের জন্য যে উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছে তারজন্য অর্থ বরাদ্দ করা হচ্ছে, পশ্চিমাঞ্চলের উন্নয়নের জন্য অর্থ বরাদ্দ করা হচ্ছে। এগুলির সমর্থন না করে আপনার বিরোধিতা করছেন। আপনারা বন্যা ত্রাণের টাকার বিরোধিতা করছেন, শিক্ষা খাতের, স্বাস্থ্য খাতের টাকার বিরোধিতা করছেন। আপনারা যা করছেন তাতে শুনে রাখুন জনগণ আপনাদের ক্ষমা করবেন না। আমি একটি কবিতার লাইন বলছি।

'আশার ছলনে ভুলি কি ফল লভিনু হায়,
তাই ভাবি মনে। জীবন প্রবাহ বহি কাল-সিন্ধু
পানে ধায় ফিরাবো কেমনে?
দিন দিন আয়ুহীন, হীনবল দিন দিন
তবুও এ আশা নেশা ছুটিল না এ কি দায়।'

আপনাদের হায় হায় করেই থাকতে হবে। এই বলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে সমর্থন করে শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল বিধানসভায় পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় সদস্য সৌগতবাবু ভূত দেখেছেন। ফলে উনি কোন ইউনিফর্ম পড়বেন সেটা ঠিক করতে পারছেন না। দেখছেন, কোন ইউনিফর্ম পড়লে কলকাতায় তার তরী পার হবে। ওর মস্তিষ্ক ঠিক আছে বলে মনেকরি না। বিরোধীদল বিরোধিতা করুন, কিন্তু সত্য যা তাকে সত্য বলা দরকার। আমাদের ২৪ বছর শেষ হতে চলেছে এবং সামনে আবার একটা নির্বাচন আসছে। ওরা ভাবছেন, এখানে ওখানে শিলান্যাস করলেই তরী পার হবে। কিন্তু ২৪ পছর ধরে যেখানে কাজ হবে সেখানে আমরা শিলান্যাস করেছি এবং কাজ হয়েছে। কারণ আমরা বামপন্থী রাজনীতি করি গরিব মানুষের স্বার্থে এবং তারই জন্য তারা আমাদের রেখেছেন। আমরা শিলান্যাস করেছিলাম দামোদরের উপর ব্রিজের। ঐ দামোদর ব্রিজ শ্যামপুর ব্লককে কানেক্ট করছে, ফলে ধর্মতলা থেকে গাদিয়ারা পর্যন্ত বাস যাবে। তারই জন্য ওরা ভয় পাচ্ছেন। রাস্তাঘাটের আমরা উন্নতি করেছি। এবারের বন্যায় রাজ্যে ৯টি জেলার ২ কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমরা টাকা চেয়েছিলাম, কিন্তু সেই টাকা তারা দিলেন না, কিন্তু বন্যার্তদের সাহায্যে আমরা টাকা খরচ করেছি। পরে যখন দেখলেন যে, টাকা না দিয়ে পার পাওয়া যাবে না তখন সামান্য কিছু টাকা দিলেন। বন্যায় ক্ষতিগ্রস্থদের জন্য আমরা সবকিছুই করেছি, কিন্তু কেন্দ্র এ ব্যাপারে সহযোগিতা করলে আরও ভালভাবে সেটা করতে পারতাম। তারা টাকা না দিয়ে আমাদের ভাতে মারতে চেয়েছিলেন। ওখানে অর্থমন্ত্রী থেকে শুরু করে ত্রাণমন্ত্রী সবাই গিয়েছিলেন। বর্তমান মুখ্যমন্ত্রী ট্রলি করে গিয়েছিলেন। আজকে পশ্চিমবঙ্গে গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌছছে। আমরা গ্রামে গ্রামে পিছিয়ে পড়া মানুষ যাদের আপনারা মানুষ বলে মনে করতেন না, তাদের জন্য বিদ্যুতের পোল পোঁতা হয়েছে, বিদ্যুৎ গিয়েছে এবং আরও যাবে। এই অর্থ দিয়ে আমাদের রাজ্যের কৃষকদের মুখে হাসি ফুটেছে, ক্ষেত মজুরদের মুখে হাসি ফুটেছে। আপনাদের নীতির সঙ্গে আমাদের নীতির এই হচ্ছে তফাৎ। আমরা বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করেছি। ত্রিস্তর পঞ্চায়েত আছে, পৌরসভা আছে তাদের মাধ্যমে উন্নয়ন মূলক কাজগুলি হচ্ছে। আমরা টাকা কেন্দ্রীভূত করে রাখতে চাই না। আপনাদের আমলে জমিদার জোতদাররা মানুষকে মানুষ বলে মনে করত না। আজকে গ্রামের গরিব মানুষগুলো কাজ করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীদের আজকে মানুষ চিনে নিয়েছে। আজকে কংগ্রেস দলটাই তো উঠে যাচ্ছে। দীর্ঘদিনের ঐতিহ্যবাহী কংগ্রেস দলই উঠে যাচ্ছে। ওদের মধ্যে যে সমস্ত তরমুজ কুমড়ো ছিল তারা একসঙ্গে মিলে মিশে খিচুড়ি হয়ে গেছে। তাই ওরা ভুত দেখছেন। কেন্দ্রীয় সরকার বিমাতৃসুলভ মনোভাব দেখিয়েছেন। আমাদের পশ্চিমবাংলায় কেন্দ্রীয় সরকারের

৪ জন মন্ত্রী আছেন। এই বন্যার জন্য তারা একবাও চোখে জল ফেলল না। খালি চিৎকার করে গেলেন ম্যান মেড ম্যান মেড, আমরা নাকি বন্যা তৈরি করেছি। এ তো প্রকৃতির খেলা। আজকে গুজরাটে ভূমিকম্প হল। আমরা সেখানে অর্থ পাঠিয়েছি, আমাদের সরকার সেখানে অর্থ পাঠিয়েছে। আমরা প্রতিটি বামপন্থী রাজনৈতিক দল টাকা তুলে গুজরাটে পাঠিয়েছে। এটাই তো মানবিকতা। মানবিকতা বোধ কাদের কতখানি তা এর থেকেই বোঝা যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সম্পূর্ণরূপে সমর্থন করছি। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব, আমাদের বিরোধী সদস্য বললেন, এম এল এ কোটার টাকা যাতে আমরা ঠিকমতো পাই, প্রপারলি কাজ যাতে আরম্ভ করতে পারি, যাতে ওয়ার্ক অর্ডার দেওয়া যায় সেই ব্যবস্থা আপনি করুন। আমার জেলায় আপনি গিয়েছিলেন সেখানে বলেছিলাম কাজগুলির যাতে ওয়ার্ক অর্ডার দেওয়া যায় তার ব্যবস্থা করুন। এম এল এ-দের সাধ্যমতো কাজ যাতে করতে পারে, টাকা কম হলেও গ্রামে সাধারণ মানুষের জন্য বিদ্যুৎ নলকূপ, স্কুলবাড়ি ইত্যাদি করতে পারে সেটা একটু দেখুন। এই কাজগুলির ওয়ার্ক অর্ডার ১ মাসের মধ্যে যাতে দেওয়া যায় সেটা নিয়ে চিন্তা ভাবনা করুন। তাই আমি এই বিলকে সমর্থন করে বিরোধীদের ভূমিকার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী সাপ্লিমেন্টারি বিলের উপর যে অ্যাপ্রোপ্রিয়েশন চেয়েছেন সেই অ্যাপ্রোপ্রিয়েশনের উপর বক্তব্য রাখতে চাইছি। গতকাল আমি আমার বক্তব্য অনেকটা রেখেছি। অসীমবাবু গতকালের বক্তৃতা শুনে আমার একটা ঘটনার কথা মনে পড়ে গেল। একজন মাস্টার মশাই একটা স্কুলে পড়াচ্ছিলেন তিনি অঙ্কটা কম বোঝেন। তিনি ক্লাসে অঙ্ক শেখাচ্ছিলেন অঙ্ক শেখাতে গিয়ে তিনি অঙ্কটা মেলাতে পারছিলেন না। তখন তিনি বললেন যে হাতে এক আছে, সেই ১ যোগ করে অঙ্কটা মিলিয়ে দিলেন। অসীমবাবু গতকাল তার বক্তব্যের শেষ দিকে বললেন যে আমরা যদি স্মল সেভিংস স্কীমে এই টাকাটা যদি পেয়ে যাই তাহলে ঘাটতি অর্ধেক হয়ে যাবে। অংশ মিলিয়ে ফেললেন। অসীমবাবু অঙ্ক শাস্ত্র জানেন, মিলিয়ে দিতে পারেন। এর আগে আপনি বলেছিলেন আমাদের রাজ্যে ব্যাঙ্ক তৈরি করবেন। ২৪টা বছর হয়ে গেল, জিজ্ঞাসা নিশ্চয়ই করতে পারি এই ব্যাঙ্কের ইতিহাস কি? উনি মানুষকে স্বপ্ন দেখান, উনি নিজে স্বপ্ন দেখতে ভাল বাসেন কিন্তু বাস্তবে এই স্বপ্ন মানুষের কাছে অধুরা থেকে যায়। উনি যে তথ্য দিয়ে বোঝাবার চেষ্টা করেন তার সঙ্গে বাস্তবে কোনও মিল নেই। আমাদের রাজ্যে যে টাকা খরচ করেছেন তার অনুমোদন দিই বা না দিই তিনি খরচ করে দিয়েছেন। এই টাকাটা অ্যাপ্রোপ্রিয়েট করার চেষ্টা করা হচ্ছে। বন্যায় টাকা খরচ করা যাবে না, আমরা এই ব্যাপারে বিরোধিতা করিনি। বিরোধী দলের কোনও সদস্য এই কথা বলেননি। তবে বন্যাটা যে ম্যান মেড এ নিয়ে

বিরোধিতা থাকতে পারে। আপনাদের আবহাওয়া দপ্তর থেকে অনেক আগেই সতর্ক করে দিয়েছিল, অনেক আগেই তারা জানিয়ে দিয়েছিল। আপনারা তার জন্য কি ব্যবস্থা নিয়েছিলেন? বন্যায় আক্রান্ত হতে পারে যারা সেই সমস্ত মানুষদের আগে থেকে অন্য জায়গায় রাখার ব্যবস্থা করেছিলেন? আগে থেকে খাদ্য সংগ্রহের গুদাম তৈরি করেছিলেন? আপনারা স্পীড বোডের ব্যবস্থা করেছিলেন? কিছু করেননি। আমরা এখনও মনেকরি এই বন্যায় যদি সতর্কতামূলক ব্যবস্থা নেওয়া হত, যদি প্রপারলি ড্রেজিং হত সেই সমস্ত বাঁধের যেগুলোর তলায় মাটি জমেছে, তাহলে সেখানে জল ধারণের ক্ষমতাকে বাড়ানো যেতে পারত। সেগুলোকে আগে থেকে সংস্কার করলে এই বিপজ্জনক অবস্থা হত না, তাহলে মানুষকে এইভাবে বন্যায় ক্ষতিগ্রস্ত হতে হত না। আপনাদের অপদার্থতার জন্য, আপনাদের অদূরদর্শিতার জন্য পশ্চিমবঙ্গের মানুষের জীবন বিপদের মধ্যে চলে গেছে। এরজন্য দায়িত্ব নিতে হবে না আপনাদের? সেজন্য আমরা নিশ্চয়ই বলব, এটা ম্যান মেড। কিন্তু টাকা যেটা খরচ করেছেন, আমরা তার বিরোধিতা করছি না। সেই টাকা মানুষের জন্য খরচ করেছেন। আমরা এই কথা বলি, কেন্দ্রীয় সরকার যে অর্থ দিয়েছে, এই অর্থ আরও বাড়িয়ে দেওয়া উচিত। এ সম্বন্ধে আমি গতকাল বলেছি, আজও বলছি বিপদটা কারা সৃষ্টি করেছে সেটা বড় কথা নয়, যারা বিপদের মধ্যে পড়েছে, তাদের বাড়িঘর তৈরির জন্য, তাদের সহযোগিতার জন্য টাকা দেওয়ার প্রয়োজন আছে। এখানে বিরোধী সদস্যরা অনেকে বলেছেন, বন্যাব টাকা ক্ষতিগ্রস্ত মানুষদের জন্য সঠিকভাবে খরচ হয়নি। আপনি ৫৫৬ কোটি টাকা খরচ করেছেন বলে দেখিয়েছেন। কিন্তু টাকা যাদের পাওয়ার কথা তারা পায়নি। যাদের বাড়িঘর ভেঙে গেছে তারা টাকা পায়নি। তাঁতীরা এখনও টাকা পায়নি। এখানে অনারেবল মেম্বাররা যে কথা বার বার করে বলেছেন তাহলে এই যে, আপনি এই অনুমোদন এনেছেন নির্বাচনের আগে পলিটিক্যালি ব্যবহার করবেন বলে। সেজন্য এই টাকা রেখে দিয়েছেন। নির্বাচনের আগে গরিব মানুষ টাকা পেয়ে আপনাদের দেবে, সেজন্য এটা রেখেছেন। এখানে মানবিকতার কথা বললেন মাননীয় রবীনবাবু। কিসের মানবিকতা? মানুষের বিপদ নিয়ে আপনারা চিরকাল রাজনীতি করে এসেছেন, এবারেও করবার চেষ্টা করছেন। এবারে আমি শিল্পের ব্যাপারে আসছি। হলদিয়া নিয়ে আপনি অনেক কথা বলেছেন। আমার কাছে ডব্লু বি আই ডি সি-র বিরাট তালিকা আছে। আপনি ১৯৯৪-৯৫ সালে সাড়ে তিনশো কোটি টাকার একটা হিসাব দেখিয়েছেন। আজকে বলছেন, পাঁচশো কোটি টাকা নিয়ে মিৎসুবিশি আসছে বলেছেন, এ আসছে, ও আসছে, ডব্লু বি আই ডি সি-র পাঁচশো কোটি টাকা কোথায় গেল? এই প্রোজেক্টটা সাইনড বাই আর চামারিয়া, চেয়ারম্যান অফ অ্যাগরো গ্রুপ কোম্পানি, সিঙ্গাপুর বেসড কোম্পানি, সেটা অ্যাবানডান হয়ে গেছে ডিসেম্বর ১৯৯৪তে। আমার কাছে আরও অনেক বড় বড় তালিকা আছে, যেগুলো সব অ্যাবানডান হয়ে

গেছে। মৌ সই হয়েছিল সাড়ে তিনশো কোটি টাকার সাতাদিন কোম্পানি-র সাথে ইউ এস বেসড এন আর আই সেটা অ্যাবানডান হয়ে গেছে। আমার কাছে আরও তালিকা আছে। ইমামি গ্রুপ-এর সাথে সই হয়েছিল আড়াইশো কোটি টাকার, সেটা অ্যাবানডান হয়ে গেছে। ডব্লু বি আই ডি সি-র সাথে আরও একটা চুক্তি হয়েছিল প্রুডেন্সিয়াল পেপার মিলের সঙ্গে মৌ সাইন হয়েছিল। সেটি অ্যাবানডান হয়ে গেছে। এই রকম আরও দিন চার হাজার কোটি টাকার প্রোজেক্ট আছে যেগুলো অ্যাবানডান হয়ে গেছে। নির্বাচনের মুখে মানুষের কাছে বলছেন, এত এত কোটি টাকার প্রোজেক্ট হয়েছে আপনার বাজেট বক্তৃতার আছে। কিন্তু তার কটা মেটেরিয়ালাইজ করেছে? কতজন মানুষের চাকুরির সংস্থান করেছে, এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি কতটা জেনারেট করেছে, এটা হচ্ছে আসল কথা। কতগুলো চুক্তি সই করেছেন সেটা এক জিনিস আর তার কতটা ইমপ্লিমেন্টেড হয়েছে, কতজনের এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি জেনারেট হয়েছে এটা আর এক কথা। এটাই হচ্ছে আসল কথা। বিশ্বব্যাঙ্কের বিরুদ্ধে আপনি অনেক কথা বলেন। একটা মজার ব্যাপার হল, বিশ্বব্যাঙ্কের কোনও তথ্য যদি আপনার কাছে স্যুট করে যায় তাহলে আপনি তথ্য দেন যে, বিশ্বব্যাঙ্ক এই কথা বলেছে। আমি গতবারে বিশ্বব্যাঙ্কের একটা তথ্য দিয়েছিলাম। আপনি বলেছিলেন, একেবারে বাজে তথ্য জওহর রোজগার যোজনার টাকা আপনারা খরচ করতে পারেননি এটা বলায় আপনি বলেন একেবারে বাজে খবর। স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউট ন্যাশনাল ইনস্টিটিউট অফ রুরাল ডেভেলপমেন্ট থেকে এটা করা হয়েছিল।

[3-00 — 3-10 p.m.]

এখানে দেখা যাচ্ছে জওহর রোজগার যোজনার টাকা আপনারা খরচ করতে পারেননি, সেই ব্যাপারে আপনি এখানে বলে দিলেন এটা একেবারে বাজে খবর, ওরা এই ব্যাপারে কোনও স্যাম্পেল সার্ভে করেনি। এই যে সার্ভে করছে না বলে আপনি বলে দিলেন এটা প্রকৃত ঘটনা নয়। আমরা আবারও বলছি, আপনার তথ্যের মধ্যে জল ঢোকানো আছে। কারণ আপনি যে তথ্য দেন তার ভিত্তিতে দিল্লিতে ওরা স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্স-এ ঢোকায় আপনি যে তথ্য দিলেন সেটা বিশ্বব্যাঙ্কও তার তথ্যের মধ্যে ঢোকায়। কোথায় স্যাম্পেল সার্ভে হচ্ছে? এখানে সেই তথ্যের মধ্যে দিয়ে আপনি কারচুপি করে ছেপে দিয়েছেন, পশ্চিমবাংলায় একটা দারুন অবস্থা রয়েছে। আপনাদের এখানে চাকরির যে পরিস্থিতি ৮ লক্ষ বেকারকে আপনি চাকরি দেবেন বলেছেন। এবং বাজেটে আপনি টাকা দিয়েছেন হলদিয়াকে। ৯৯ সালে আপনি মোট চাকরি দিয়েছেন কেন্দ্র এবং রাজ্য সরকার মিলিয়ে ১১ হাজার ৯২৮; গত তিন দিন আগে মাননীয় মন্ত্রী মহঃ আমিনের কাছে প্রশ্ন তুলেছিলাম তিনি বলেছিলেন কেন্দ্র এবং

রাজ্য মিলিয়ে চাকরি হয়েছে ১২,৫২০। তাহলে এই যে পদ বাকি আছে ৭ লক্ষ ৯০ হাজার চাকরির, এটা কোথা থেকে জেনারেশন করবেন? কোথা থেকে কি হবে? বড় শিল্প পশ্চিমবাংলায় বলতে তো মিৎসুবিসি আর হলদিয়া। আমাদের রাজ্যে বড় শিল্প তৈরি হলে তার থেকে যে অনুসারী শিল্প হয় সেখান থেকে এমপ্লয়মেন্ট জেনারেশন করে চাকরির সুযোগ হবে বলে একটা হলদিয়া আর মিৎসুবিসি নিয়ে চিৎকার করছেন। এই রকম অনেক কিছু নিয়ে চিৎকার আগে করেছেন সেগুলির কোনটা আমাদের ইমপ্লিমেন্টড রাজ্যে হয়নি। আমাদের রাজ্যে কোনও শিল্পায়ন হচ্ছে না। এর উত্তরে বলি, আমরা কিন্তু গত ২০ বছর ধরে বলে আসছি যে কথা, আজকে সৈফুদ্দিন চৌধুরিও সেই কথা বলেছেন। তিনি কি বলছেন—গণতন্ত্র মানে, এখানে একটা দলের শাসন, তাদের কথাই আইন, তাদের বিচার শেষ বিচার, যে মানবে না তাকে চাবুক মারা হবে। এই গণতন্ত্র চলবে না। আপনারা যে শিল্পায়নের কথা বলছেন পশ্চিমবাংলায় এই ব্যাপারে বলি, আপনাদের দলের নেতা সৈফুদ্দিন চৌধুরি তিনি বলেছেন যেটা আমরা বলে আসছি গত ২০ বছর ধরে, এই রাজ্যে শিল্পায়নের সবচেয়ে ভাল পরিবেশ হয়েও কেন তাহল না? তার কারণ রাজনৈতিক সংঘর্ষ আপনাদের ক্ষমতার অপব্যবহার—যেটা মানুষের উপর চাপিয়ে দেওয়ার চেষ্টা। যে কথা সৈফুদ্দিন চৌধুরিও বলেছেন। আপনার পাশে যিনি লালকোর্ট পড়ে বসে থাকেন তিনি বলছেন আপনারা অর্ধ শিক্ষিতর দল। আপনাকে আপনার সহকর্মী বলছেন অর্ধ শিক্ষিত, আমি বলি অর্ধশিক্ষিত বলার ব্যাপারে অসীমবাবুকে অর্ধশিক্ষিত বলতে আমার আপত্তি আছে। কারণ ওনাকে আমি অনেক আগে থেকে চিনি। কিন্তু ওনার সহকর্মী যদি ওনাকে অর্ধশিক্ষিত বলেন, আমার কিছু করার নেই। আপনি ভাল বলেছেন, ৫ বছরে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবেন। ৫ বছরে ১ শতাংশ বিদ্যুৎ যেখানে দিয়েছেন, বাকি ৫ বছরে ২৩ শতাংশ বিদ্যুৎ পৌঁছে দেবেন কি করে? আপনার অ্যাডমিনিস্ট্রেশন কোথায়? আপনার রাজ্যের পরিকাঠামোর সম্বন্ধে কোনও ধারণাই নেই, একটা হালকা বক্তব্য নির্বাচনকে সামনে রেখে বক্তব্য রেখেছেন। নির্বাচনের সময় এই কথা না বলে কাজ হবে না। ৫ বছরে এক শতাংশ গ্রামে বিদ্যুৎ দিয়েছেন, তাহলে আগামী ৫ বছরে ২৩ শতাংশ গ্রামে বিদ্যুৎ দিয়ে দেবেন, এটা করা সম্ভব? এরপরে স্বাস্থ্যের বিষয়ে বলি আমাদের রাজ্যে যদি কখন অস্বাভাবিক অবস্থা হয় তখন রাজ্য সরকার অসহায়। কখন এনকেফ্যালাইটিস বলছেন, কখন ম্যালেরিয়া বলছেন, কখন আন্ত্রিক বলছেন, এখানে কি সরকার নেই? আপনাদের পরিকাঠামা কোথায় আছে? একটু আগে ক্ষিতিবাবু বলছিলেন ম্যাড্রাসে একটা বঙ্গভবন করছেন কেন করছেন? কি প্রয়োজনে করছেন? এর পিছনের দিকে যদি দেখি কি প্রয়োজনে চাইছেন, আপনাদের রাজ্যে স্বাস্থ্য ব্যবস্থা এত নিম্ন মানের যে খেটে খাওয়া মানুষ গরিব মানুষ তারা ঘটিবাটি বেচে, স্ত্রী গহনা বিক্রি করে, জমি জায়গায় বিক্রি করে চিকিৎসার জন্য চলে যাচ্ছে ওখানে

আপনাদের উপর চাপ আসছে তাই বিল্ডিং করার কথা বলছেন। আমি নিজেও গিয়েছিলাম ২০ বছর আগে যেটা ছিল না, এখন সেখানে গেলে দেখা যাবে রাস্তায় রাস্তায় বাঙালি ঘুরে বেড়াচ্ছে সী বিচে বাঙালি ঘুরে বেড়াচ্ছে, হাসপাতালে বাঙালি ঘুরে বেড়াচ্ছে, অ্যাপোলোতে বাঙালিরা ঘুরে বেড়াচ্ছে। ভেলোরে দেখেছি বাঙালিরা ঘুরে বেড়াচ্ছে মনিপালে দেখেছি, শঙ্কর নেত্রায়লে দেখেছি ঘুরে বেড়াচ্ছে বাঙালিরা, আজকে পরিস্থিতি কম্পেল করছে, অবস্থা কম্পেল করছে বলে আপনাকে আজকে ওখানে বঙ্গভবন খুলতে হচ্ছে আমাদের রাজ্যে স্বাস্থ্য পরিষেবা দিতে পারেননি বলেই আজকে তাদের বাইরে যেতে হচ্ছে। পি জি হাসপাতালে হোল বডি সি টি স্ক্যান করার জন্য মেশিন কেনা হল, কিন্তু এখন সেখানে মাথার স্ক্যান শুধু করা হয়। গরিব মানুষের পক্ষে এম আর আই করা সম্ভব নয়, আজকে বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিউরোলজিতে একমাত্র হয়। তাহলে মানুষগুলো কোথায় যাবে? আপনি টাকা নিচ্ছেন, কিন্তু তার উপকার তো মানুষ পাবে। কালকেই আমি ক্যালকাটা হাসপাতালে গিয়েছিলাম, একজন লোক মারা গেছেন তার ডেড বডি নিয়ে আসতে ২ লক্ষ ১৭ হাজার টাকা বিল হয়েছিল, পাঁচ হাজার টাকা দিয়ে তার ডেড বডি ছাড়িয়ে নিয়ে আসতে হল, গরিব মানুষ পয়সা দিতে পারছে না। চিকিৎসা পেতে গেলে বেসরকারি হাসপাতালে যেতে হবে। আর সরকারি হাসপাতালে যদি কেউ ভর্তি হয় তার বাড়ির লোকেরা অসুস্থ্য হয়ে পড়ছে। পি জি-র মতো হাসপাতালে মানুষের দেখার চিকিৎসা হয় না, সেখানে আপনি গ্রামের হাসপাতালে চিকিৎসার সুযোগ দিয়ে ৭০ ভাগ মানুষকে আপনি চিকিৎসার সুযোগ সুবিধার মধ্যে নিয়ে যাবেন। একটু কথা আছে লোকে সরকারি হাসপাতালে হেঁটে ঢোকে, আর কাঁধে চেপে বেরিয়ে আসে। সরকারি হাসপাতালে আপনারা যে চিকিৎসার ব্যবস্থা করে এই হচ্ছে তার নমুনা। আর চারিদিকে যে শিলন্যাসের শিলাবৃষ্টি হচ্ছে, শিলাবৃষ্টির জন্য পাহাড় পাথর কমে যাচ্ছে। মন্ত্রীরা প্রসাবখানারও উদ্বোধন করছে ভোটের জন্য, একটা লজ্জাজনক অবস্থায় আপনারা নিয়ে গেছেন। এই বিধানসভার ভেতরে রেলের একটা কাউন্টার খোলা নিয়ে আমরা সবাই মিলে মমতা ব্যানার্জির কাছে গিয়েছিলাম। কিন্তু সেই ভবন আজকে উদ্বোধন করতে দেওয়া হচ্ছে না, মমতার নামে আপনাদের অ্যালার্জি আছে। আপনারা সব কিছু উদ্বোধন করতে পারেন, আর মমতা ব্যানার্জি একটা রেলের কাউন্টার উদ্বোধন করতে পারবেন না। স্পিকার বলছে, কাউন্টার চালু করা দিতে, উদ্বোধন করার দরকার নেই। শিক্ষার ব্যাপারে বলুন, আজকে লিটারেসির ক্ষেত্রে আমাদের রাজ্য কোন জায়গায় আছে। ১৯৯৮ সাল পর্যন্ত লিটারেসির ক্ষেত্রে আমাদের রাজ্যের স্থান ১৬টি রাজ্যের পরে, ১৭তম স্থানে। এই লিটারেসির ক্ষেত্রে আমাদের স্থান কেরালা, তামিলনাড়ু, পাঞ্জাব, গুজরাট সবার পরে সতেরোতম স্থানে আছে। এই ব্যাপারটা আপনি আমাকে দয়া করে জানাবেন কেন আমরা পিছিয়ে আছি। একটু আগে রবীনবাবু বক্তৃতা করতে গিয়ে গ্রাম-সড়ক

যোজনার কথা বলছিলেন। হ্যাঁ প্রধানমন্ত্রী গ্রাম-সড়ক যোজনা করেছেন ৬০ হাজার কোটি টাকার, সাত বছরের স্প্যানে প্রথম তিন বছরে ভারতবর্ষের যে সমস্ত গ্রামে এক হাজার মানুষ আছে, তারপরে পাঁচশ মানুষ বসবাস করে এই রকম গ্রাম তারপরে ৩০০ বা আড়াইশ লোক আছে এই রকম গ্রামগুলো পর পর স্টেজ অনুসারে নেওয়া হবে। ৬০ হাজার কোটি টাকা দিয়ে এইভাবে গ্রামের উন্নয়নের তিনি চেষ্টা করলেন এবং এই ৬০ হাজার টাকার ত্রিশ হাজার টাকা আসবে ডিজেলের থেকে যে সেস আদায় হবে সেই টাকা এখানে খরচ করা হবে। গ্রামোন্নয়নের জন্য যদি ডিজেলের সেস থেকে টাকা খরচ করা হয় তাতে অন্যায় কি আছে। আমরা এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করলেও উনি গায়ের জোরে পাস করাবেন, আমাদের বিরোধিতায় কিছু এসে যায় না। তবুও আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উপস্থাপন করেছেন, প্রথমেই আমি তাকে সমর্থন জানাচ্ছি। প্রকৃতপক্ষে ভোট অন অ্যাকাউন্টস পূর্ণাঙ্গ বাজেট নয়। তা সত্ত্বেও মাননীয় অর্থমন্ত্রী রাজ্যের মানুষের কাছে দায়বদ্ধতার কথা মনে রেখে, গত ২৪ বছর যেভাবে রাজ্যটা চলেছে, সেই ধারা বজায় রাখার উদ্দেশ্যে এই অর্থ চেয়েছেন।

পাশাপাশি যেটা আমি উল্লেখ করতে চাই এখানে আপনি বন্যা নিয়ন্ত্রণকে গুরুত্ব দিচ্ছেন। গত সেপ্টেম্বরে ৯টি জেলায় বন্যা হয়েছিল, জলপাইগুড়িতে হয়েছিল আগস্ট মাসে। তারপর আপনি শিলিগুড়িতে মিটিং করতে গিয়ে এর উল্লেখও করেছিলেন। সেই বন্যায় দুশো কোটি টাকার ক্ষতি হয়েছে। ৫দিন লক্ষ লক্ষ মানুষ জলবন্দী হয়েছিল, শত শত কোটি টাকার চা-বুশ, বনজ সম্পদ, কৃষিজমি নষ্ট হয়েছে। ভুটান পাহাড় থেকে ডলোমাইট সংগ্রহ, ইত্যাদি কারণেই বন্যা হচ্ছে। বারবার এই হাউস থেকেও দাবি উঠেছে, ইন্দো-ভূটান জয়েন্ট নদী কমিশনের কথা বলা হয়েছে। এটা গুরুত্ব দিয়ে দেখা দরকার।

উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ আমাদের পার্টি আর এস পি থেকেও বলেছি সেটা বিধিবদ্ধ স্ট্যাটুটরি হওয়া দরকার। আগামী মাসে ৪ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী জলপাইগুড়িতে যাবেন, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের প্রধান কার্যালয়ে যাবেন, উদ্বোধন করবেন। বিরোধী বন্ধু যারা বলছেন মুখ্যমন্ত্রী যাবেন না, তারা এটা শুনে নিন। অন্য যেসব পরিকল্পনা জেলা পরিষদ বা ডি পি সি করছে করুক, কিন্তু আমার বিনীত সাবমিশন উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ যেন প্রথমেই গুরুত্ব দেয় বন্যা নিয়ন্ত্রণকে। সেটাকে যেন এক নম্বরে রাখে

এবং এরজন্য যে অর্থ বরাদ্দ করবেন সেটা আর্থিক বছরের প্রথমেই শুরুর সঙ্গে সঙ্গেই যেন তাদের দেওয়া হয়। আমি মাননীয় দাশগুপ্ত মহাশয়ের সঙ্গে এই বিষয়ে কথাও বলেছি। বিগত বন্যায় সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্থ হয়েছিল জলপাইগুড়ি জেলার আলিপুর ডিভিশন। সেখানে ৩১টি স্ট্রাকচার সম্পূর্ণভাবে ধ্বসে গেছে এত প্রচন্ড বেগে জল মেনেছিল যে, সেসব রক্ষা করা সম্ভব হয়নি। কেন্দ্রীয় সরকার ৫ হাজার কোটি বিদেশি সাহায্য পেয়েছে। শোভনদেববাবু তো অনেক কথা বললেন, আপনাদের দিমিনিকে বলুন না কিছু টাকা যোগাড় করে দিতে। আপনারা বাতাস দিচ্ছেন কামতাপুরিদের। শুনে রাখুন দয়া করে অনুগ্রহ করে আগুন নিয়ে খেলবেন না। এসব আপনারা করছেন ভোটের জন্য, আমরা জানি সেটা। এর আগে আপনারা উত্তরাখন্ডীদের, আদিবাসী, গোর্খা ল্যান্ডদের মদত দিয়েছেন। এসব কি আমরা জানি না? আর মহাজোট আমাদের কাছে নতুন নয়। কংগ্রেস, তৃণমূল বিজেপি একই জিনিস। একই বৃন্তের তিনটি কুসুম। স্বাভাবিক কারণে অনুগ্রহ করে আপনি মদত দেবেন না। তাহলে সর্বনাশ হবে। আপনাদের এই অশান্তির রাজনীতি বন্ধ করুন। সুনীতি চট্টোপাধ্যায় সুকুমার সেন, পঞ্চানন চক্রবর্তী এরা কেউ আলাদা ভাষা বলেন না, যাদের নামে পুজা দিচ্ছেন, তারা কেউ আলাদা ভাষা বলেন না। বাংলা ভাষা বলেন। কুচবিহারের রাজা নরনারায়ণ তিনি কামতাপুরি নন, তিনি রাজবংশী কোচ রাজা। তিনি যে ভাষায় চিঠি লিখেছিলেন, তা বাংলা ভাষা। তাই এই হিংস্র রাজনীতি বন্ধ করুন। সুস্থিতি অব্যাহত যদি থাকে, তাহলে আপনারা এখানে আসতে পারবেন না। আসার সম্ভাবনাই নেই। সেই কারণে জ্বালিয়ে দাও, পুড়িয়ে দাও এবং খবর পাঠাও আই এস আইয়ের চরেদের কাছে। মাননীয় অর্থমন্ত্রীকে বলছি উত্তরবঙ্গে যে ভয়ঙ্কর জ্বর হচ্ছে সে ব্যাপারে তাড়াতাড়ি অর্থ দেওয়া দরকার। ওখানে বলছে যে, অর্থ নেই। আপনি যদি বলেন তাহলে অর্থের অভাব হবে না। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলটার সমর্থন জানাই এই কারণে যে এখানে কেন্দ্রীয় সরকারের উপর কেউ ভরসা রাখছে না। তারা গণবন্টন ব্যবস্থা তুলে দিচ্ছে। কৃষিক্ষেত্রে ভরতুকি তুলে দিচ্ছে। সুতরাং রাজ্য সরকারকে এই সব ক্ষেত্রে আর্থিক বরাদ্দ করতে হচ্ছে। তাছাড়া প্রাকৃতিক বিপর্যয় রয়েছে। এই বিপর্যয় মোকাবিলা করার জন্য রাজ্য সরকারকেই উদ্যোগ গ্রহণ করতে হয়। সৌগতবাবু শিলান্যাস শিলান্যাস বলে চিৎকার করছিলেন। আমি বলছি উনি যাকে নেতা হিসাবে স্বীকার করেন, সেই আবু বরখত গনিখান চৌধুরি মহাশয় ৮৪ সালে দীঘা তমলুক রেল পথের শিলান্যাস করেছিলেন। কিন্তু ২০০১ সালে এসে সেই প্রকল্প তিনি না করে অন্য একজন করলেন। পেট্রোকেম উদ্বোধন রাজীব গান্ধী শিলান্যাস করেছিলেন। সেটা বামফ্রন্ট সরকার ১৩ বছর পরে স্থাপন করলেন। তাই বলছি যুক্তি তর্কে গিয়ে লাভ নেই। স্যার

আমাদের এখানে নানা রকম প্রাকৃতিক বিপর্যয় হয়। আমার জেলায় কড়াইচন্ডী খাল রয়েছে। সেই খালটিতে প্রতিবছরই বন্যা হয়। ৯৮ সালে বন্যা হয়েছিল। ২ হাজার সালেও বন্যা হয়েছিল। ওখানে ৫ নম্বর, ছয়ের এক, ছয়ের দুই বন্যায় ভেসে গিয়েছিল। চাষবাস নষ্ট হয়ে গিয়েছে। আমরা সরকারের কাছে বার বার এই ব্যাপারে আবেদন করেছি। মাননীয় অর্থমন্ত্রীকে এই ব্যাপারে বলেছি এবং সেচ দপ্তরকে বলেছি। ৮৪ সালে সেই খাল সংস্কার হয়েছিল তারপর আর সংস্কার হয়নি। শুধু এই ধরনের আশু কার্যক্রম তো আমাদের করতে হবে। আর পশ্চিমবঙ্গ সরকারের বৈশিষ্ট হচ্ছে পরিকল্পিতভাবে, পরিকল্পনামাফিক কাজ তারা করেন। সুতরাং তারা যদি কোনও শিলান্যাস করে থাকেন তার কাজও তারা করবেন। এর আগে আপনারা তো পি এল অ্যাকাউন্ট নিয়ে তোলপাড় করেছেন কিন্তু সেই পি এল অ্যাকাউন্ট কি হল? আর ৩৫৬ ধারা জারি করতে চাইছেন পশ্চিমবাংলায়। এই তো কালকে লালকৃষ্ণ আডবানি বিমানবন্দরে বললেন না, না, ওসব হবে না। আপনারা রাজ্যে জোর করে চোর, ডাকাত, ছিনতাইবাজ তাদের জড়ো করে কি করে পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলাকে কি করে অবনতি ঘটানো যায় তার চেষ্টা করেছেন। কেন্দ্রীয় সরকার যেহেতু আপনাদের বন্ধু সুতরাং তাদের দিয়ে এখানে ৩৫৬ ধারা জারি করতে চাইছেন। আমরা আপনাদের সেই চক্রান্ত ব্যর্থ করে দিয়েছি। আপনারা বারবার গত কয়েক বছর ধরে লাগামহীনভাবে বলে চলেছেন যে এই সরকারকে ফেলে দিয়ে অথবা কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ যাদের অনুকূল্যে আপনারা যাতে মুখ্যমন্ত্রিত্বে বসতে পারেন। সেই চেষ্টা আপনারা করেছিলেন কিন্তু পশ্চিমবাংলার মানুষ আপনাদের চেনে, জানে। যে তৃণমূল সেই কংগ্রেস। আজকে সৌগতবাবু যত লাফালাফি করুন। তিনি কোথায় বসবেন স্থির করতে পারেননি। এক সময়ে তিনি জনতা দলে গিয়েছিলেন, এখন দেখলেন বাজার খারাপ সুতরাং যেখানে সুবিধা তিনি পা রাখতে চান। পশ্চিমবঙ্গকে অশান্ত করে দিয়ে, কামতাপুরি আন্দোলনকে প্রত্যক্ষ মদত দিয়েছেন। আপনারা অস্বীকার করতে পারেন যে ছোট আঙারিয়ার সেই বক্তার মন্ডলের ভাইপো কয়েকদিন আগে গড়বেতার একটা জায়গায় ডাকাতি করতে গিয়ে পুলিশের কাছে ধরা পড়েছে। বর্ধমানেও ডাকাত ধরা পড়েছে সেখানে একজন আইনজীবি সে তৃণমূলের সমর্থক, কারা এইসব করার চেষ্টা করছে। এই কথা বলে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সাপ্লিমেন্টারি বাজেট এর অ্যাপ্রোপ্রিয়েশন অর্থাৎ খরচ করার অনুমতি চেয়েছেন সেই আলোচনায় অংশ নিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রীর কাছে আমি একটি আবেদন করতে চাই।

মাননীয় মন্ত্রী নিশ্চয়ই ওয়াকিবহাল আছেন। কিছুদিন আগে আমাদের রাজ্যে কিছু জাল স্ট্যাম্প পেপার বিক্রি হয়েছে এবং তার শিকার হয়েছে রাজ্যের বহু মানুষ। তারা রেজিস্ট্রি অফিসে রেজিস্ট্রেশন ফি দিয়ে সেই স্ট্যাম্পগুলো কেনে কিন্তু পরবর্তীকালে জানা যায় সেগুলো জাল। তাদের দলিলগুলো আটকে পড়ে আছে, দলিলগুলো তারা ফেরত পাচ্ছে না, দলিলগুলো তারা যাতে ফেরত পেতে পারে অর্থমন্ত্রী জবাবি ভাষণে বলতে অনুরোধ করছি। রবীন দেব এখন এখানে নেই। তিনি একটা কবিতা উপস্থিত করে তীর্যকভাবে শ্লেষাত্মক ভঙ্গিতে, ব্যঙ্গাত্মক কথা ছুঁড়ে দিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি রবীন দেববাবুর কথা শুনেছি। আমরা ইতিহাসের একটা কথা মনে পড়ছে যে মুঘল সাম্রাজ্যের পতনের কারণ কি? বিশাল সাম্রাজ্য, সাম্রাজ্যের বিস্তৃতি। তেমনি করে আজকে এই বামপন্থী যারা তারা ক্রমশ তিল তিল করে পতনের দিকে এগিয়ে যাচ্ছে। কারণ দীর্ঘদিন তারা ক্ষমতা ভোগ করছেন, তাই খবরের কাগজে প্রতিদিন দেখা যাচ্ছে আজকে কাগজেও দেখছি প্রলয় তালুকদারে এলাকায় উন্নয়নমূলক কাজের ভিত্তিপ্রস্তর করতে গেছেন সুভাষ চক্রবর্তী। প্রলয় তালুকদার একেবারে প্রেসের কাছে খোলাখুলি সুভাষ চক্রবর্তীর বিরুদ্ধে আঘাত হেনেছেন। এটা ২৪ বছরের নিরবিচ্ছিন্ন ক্ষমতায় থাকার ফলে এই ঘটনা ঘটছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি প্রথমে আমাদের স্মরণ করিয়ে দিলেন যে এটা একটা সাংবিধানিক বাধ্য-বাধকতার খতিয়ান। খরচ করে ফেলেছেন, সংসদীয় ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে মাননীয় অর্থমন্ত্রী সেটার অনুমোদন চাইছেন। এটা পোস্ট ফ্যাক্টো। আমরা না বললেও হবে। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই এটা ক্রমশ একটা ডেঞ্জারাস ট্রেনড হয়ে দাঁড়াচ্ছে বাজেটে যে বরাদ্দ থাকে তার বাইরে প্রতি বছরই খরচ বেড়ে যাচ্ছে। প্রাকৃতিক দুর্যোগ খরা, বন্যা যে কোনও কারণেই হোক না কেন অতিরিক্ত অর্থের প্রয়োজন হচ্ছে। ৫০০ কোটি টাকার উপর সাম্প্রতিক বন্যার জন্য খরচ হয়ে গেছে। প্রত্যেকটি দপ্তরের মূল্যায়ণ করে দেখা যাচ্ছে এটা একটা ট্রেনড হয়ে যাচ্ছে যে অতিরিক্ত খরচ করা। কিন্তু অতিরিক্ত খরচ হয়ে তার অবস্থা কি? মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তব্যের মধ্যে যে কথাটা বলার চেষ্টা করেছেন নানান ভাবে তার পরিসংখ্যান দিয়ে যে আগামী দিনে তার সাফল্যের খতিয়ান আসবে। এই কথাগুলি নিবেদন করার সাথে সাথে বিদ্যুৎ নিয়ে বলতে গিয়ে তিনি বলেচেন আগামী ৫ বছরের মধ্যে ১০০ ভাগ গ্রাম বিদ্যুৎ যাবে। আমি মেদিনীপুরের অধিবাসী, বিধায়ক, মেদিনীপুরে কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্র আছে, কিন্তু সেখানকার মানুষদের অভিজ্ঞতা কি? এখন বোরো চাষ চলছে, মাধ্যমিক ছাত্রদের দু দিন বাদে পরীক্ষা শুরু হবে কিন্তু এখন লোডশেডিং হচ্ছে। আজকে বিদ্যুৎ না পেয়ে মানুষের কষ্ট ভোগ হচ্ছে। আর ১০০ ভাগ গ্রামে আপনারা বিদ্যুৎ নিয়ে যাবেন। মেদিনীপুরের অনেক বিধায়ক অনেকেই এখানে আছেন, সেই মেদিনীপুরের ৫০ ভাগ গ্রামে বিদ্যুৎ যায়নি। আর আপনি বলছেন ১০০

ভাগ গ্রামের কথা। সামনের নির্বাচনকে কেন্দ্র করে মাননীয় অর্থমন্ত্রী আশার বাণী শোনাচ্ছেন। গতকাল আপনি বলেছিলেন এই সরকারের ম্যাডেট হচ্ছে দেড় মাস। তাই তারা ৪ মাসের জন্য ভোট অ্যাকাউন্ট করে বাজে তৈরি করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একথা বলতে চাই পার্টিকুলারলি একটা নির্দিষ্ট জায়গায় কথা বলছি যে এই রাজ্যে সমুদ্র তটে পর্যটনকেন্দ্র হচ্ছে দীঘা। সেই দীঘা থেকে কলকাতা ১৮৯ কিলোমিটার যে সড়ক আছে তাতে দুটি হাইওয়ে পড়ে। এখান দিয়ে প্রতি দিন শয়ে শয়ে গাড়ি চলাচল করে। পিছাবনী বলে একটা জায়গায় কাঠের পুল আছে। সেই ব্রিজের এমন অবস্থা যে কোনও মুহূর্তে বিপদ ঘটে যেতে পারে। আজ থেকে পাঁচ বছর আগে উক্ত ব্রিজকে কংক্রিট ব্রিজে পরিণত করার জন্য শিলান্যাস করতে গিয়েছিলেন পূর্তমন্ত্রী মাননীয় ক্ষিতি গোস্বামী, পরিষদীয় মন্ত্রী প্রবোধচন্দ্র সিন্‌হা মহাশয়। কিন্তু সেই ভিত্তি প্রস্তরের পর আজকে আড়াই বছর হয়ে গেল তার কাজ শেষ হলনা। ওখানে একটা ছোট খালের পর চারটে পিলার হওয়ার পর ঠিকাদাররা কাজ ছেড়ে চলে গিয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলবেন কি এটার নাম উন্নয়ন? এখানে কালকে আপনাদের দলের একজন প্রবীণ বিধায়ক জয়ন্ত বিশ্বাস কি বলছিলেন? সমস্ত উন্নয়নের চাবি কাঠি আজকে পঞ্চায়েতের হাতে। গ্রাম পঞ্চায়েত থেকে জেলা পরিষদ। আমরাও একথা মনেকরি। কিন্তু এই ব্যবস্থাপনা কংগ্রেসের আমলেই হয়েছিল। ভারতবর্ষের যে অর্জিত সাফল্য কৃষিতে শিল্পে, বিজ্ঞান প্রযুক্তিতে তা শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেওয়া বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে এবং পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে পৌঁছে দেবার চেষ্টা করেছিলেন। কিন্তু একটানা ২৪ বছর সরকারের থাকার ফলে যে কায়েমি স্বার্থ গোষ্ঠী তৈরি হয়েছে, তারা হচ্ছে ঠিকাদার। মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস যা স্বীকার করতে বাধ্য হয়েছেন। শাসক দলের পুরানো প্রবীণ একজন সদস্য আজকে একথা বলতে বাধ্য হয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আপনি নিশ্চয় প্রত্যেকটা দপ্তরের খুঁটিনাটি খবর জানেন, কিন্তু আজকে সমস্ত ক্ষমতার কেন্দ্র বিন্দু কায়েমি স্বার্থের লোকেরা, কুরে কুরে খাচ্ছে। কি আপনি করছেন? আজকে কামতাপুরি আন্দোলন নিয়ে কথা উঠেছে। তারা তাদের বিভিন্ন দাবি পেশ করছে এবং আমরা মনে করি সেই দাবি যুক্তি সঙ্গত। আপনারা গত এক বছর উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ তৈরি করে এটা প্রমাণ করে দিয়েছেন যে, আপনাদের ২৪ বছরে উত্তরবঙ্গের মানুষের তেমন উন্নয়ন আপনারা করতে পারেননি। আজকে হঠাৎ সেই কথা মনে পড়াতে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ করেছেন। যাইহোক আমার সময় শেষ হয়ে গেছে তাই আমি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী নারায়ণ মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন

(ভোট অন অ্যাকাউন্ট) বিল ২০০১, যেটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় সদস্য শ্রী সৌগত রায় এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের আলোচনা করতে গিয়ে কামতাপুরি আন্দালনের কথা তুললেন এবং আরও যেসব কথার অবতারণা করলেন আমার ধারণা, যতই উনি সংবিধানের দোহাই দিন না কেন অ্যাপ্রোপ্রিয়েশন বিলের আলোচনায় তা সঙ্গত নয়। আসল চিত্র হচ্ছে গোটা দেশজুড়ে একটা অর্থনৈতিক সঙ্কট চলছে, মন্দা চলছে চরম ভাবে। এবং তা গভীর থেকে গভীরতর হচ্ছে। রাজকোষের ঘাটতি ১০ শতাংশ ছাড়িয়ে গেছে। শিল্পোৎপাদনে অধোগতি বিরাজ করছে। কেন্দ্রীয় পরিসংখ্যান সংস্থা প্রচার করছে জাতীয় আয় বৃদ্ধির হার গত বছরের তুলনায় হ্রাস পেয়েছে। সারা ভারতবর্ষের কৃষিতে চালের উৎপাদন কমেছে। কৃষিপণ্যের দাম ক্রমশ কমে যাচ্ছে তাই গ্রামীণ অর্থনীতিও পঙ্গু হতে বসেছে। মানুষের ক্রয় ক্ষমতা কমেছে। এটা হচ্ছে আসল চিত্র। রিজার্ভ ব্যাঙ্কের সর্বশেষ রিপোর্টে উল্লেখিত আছে যে, উন্নয়নের হার, ডি জি পি ৬.৯ পারসেন্ট থেকে কমে ৫.৮ পারসেন্ট হয়েছে। কৃষি উৎপাদনের হার ১ পারসেন্ট থেকে নেমে এসেছে। শিল্প উৎপাদন ৬ পারসেন্ট হ্রাস পেয়েছে। উন্নয়নের এই যে চিত্র এটা তো লক্ষ্য করতে হবে। দেশটা চলবে একভাবে। আর আমরা আমাদের অঙ্গরাজ্য আমরা সমস্ত বিপরীত মুখে চলব তা হয় না। আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে বিভিন্ন বিষয়ে আমাদের যে অগ্রগতি ঘটেছে এটা একটা ইতিহাস। ওরা সেদিকটা নজর দেন না। আমি এবার দু একটি বিষয়ে বলব। ডিমান্ড নম্বর (৩৯ থেকে ৪০) লেবার অ্যান্ড লেবার ওয়েলফেয়ার—এখানে ১৯৭৭ সালের পর থেকে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরে শ্রমিকদের ট্রেড ইউনিয়নের অধিকার দেওয়া হয়েছে এবং গণতান্ত্রিক পদ্ধতিতে ব্যালটের মাধ্যমে ট্রেড ইউনিয়নের স্বীকৃতির ব্যবস্থা হয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবঙ্গে শ্রমিক কর্মচারিদের বেতন ও মজুরি বৃদ্ধি পেয়েছে। যেমন চট শিল্পে ১৯৭৭ সালে একজন শ্রমিকের ন্যূনতম মাসিক মজুরি বা বেতন বেসিক পে ও ডি এ সমেত ছিল ৪০১ টাকা ৫৫ পয়সা, ১৯৯৯ সালে সেটা হয়েছে ৩ হাজার ৫৮৩ টাকা ৪৫ পয়সা। ইঞ্জিনিয়ারিং শিল্পে ১৯৭৭ সালে একজন শ্রমিক মাসিক বেতন বেসিক পে ও ডি এ সমেত ছিল ৪২৬ টাক ৮০ পয়সা, ১৯৯৯ সালে তিনি পাচ্ছেন ৩ হাজার ৬৬৫ টাকা ৩০ পয়সা। কটন টেক্সটাইল ইন্ডাস্ট্রিতে ১৯৭৭ সালের ডিসেম্বর পর্যন্ত একজন শ্রমিকের মাসিক বেতন ছিল ৩৮৬ টাকা ৮০ পয়সা, ১৯৯৯ সালে সেটা হয়েছে ২ হাজার ৮২৭ টাকা ৭৫ পয়সা। এটাই আসল চিত্র। এদিকে ওদের লক্ষ্য নেই। ওরা জানতে চান না। গতবছর মাননীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন যে, যে সমস্ত কারখানায় লক-আউট হয়েছে সেই সমস্ত কারখানার শ্রমিকদের মাসে ৫০০ টাকা করে দেওয়ার কথা ঘোষণা করেছিলেন। আমি একটা হিসাব দেখছিলাম যে, ১৯৯৯ সালের ৩১শে মার্চ পর্যন্ত ১৯০টি লক-আউট প্রতিষ্ঠানের মোট ২৭ হাজার ৬০০ কর্মহীন

মানুষকে ১৬ কোটি ৪৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এটাই হচ্ছে আসল ব্যাপার। আমাদের এই সীমবদ্ধ ক্ষমতার মধ্যে, প্রাকৃতিক বিপর্যয়ের মোকাবিলা করে, শ্রমিক কর্মচারিদের জন্য পে কমিশন গঠন করে তাদের বেতন বৃদ্ধি করে তার ভিতর দিয়ে মাননীয় অর্থমন্ত্রী আমাদের রাজ্যের এই রথ কে দ্রুত গতিতে উন্নতির দিকে চালিয়ে নিয়ে যাচ্ছে। এই কথা বলে এটাকে আরেকবার পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল ২০০১-এর ওপর বক্তৃতা রাখতে উঠে বিরোধী দলের মাননীয় সদস্যরা যে বক্তব্য এখানে রেখেছেন তার ওপর আমি মন্তব্য করব, প্রয়োজনে খন্ডন করব এবং এই বিলের ওপর আমার বক্তব্য আরও একবার বলব। এই বিলটা কোনও সাধারণ অ্যাপ্রোপ্রিয়েশন বিল নয়। সেটা আগেই এই সভা অনুমোদন করে দিয়েছে— দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (ভোট অন অ্যাকাউন্ট) বিল, ২০০১। এটা অতিরিক্ত ব্যয় মঞ্জুরির। এর আলোচনা গতকাল একবার হয়েছে। সেটাই আরও একটু নির্দিষ্ট করে. আজকে বিল আকারে এখানে রাখা হয়েছে। কত টাকার অতিরিক্ত ব্যয় মঞ্জুরি চাওয়া হয়েছে? ৪,১০৭ কোটি ৫১ লক্ষ টাকা। প্রশ্ন এই অর্থটা আমাদের চাইতে হল কেন? কি এমন ঘটেছিল যে গত বছর যখন আমরা বাজেট পেশ করেছিলাম তখন তা জানা ছিল না? তা কি এমন গুরুত্বপূর্ণ ছিল যে ৪,১০৭ কোটিরও বেশি টাকা অতিরিক্ত বরাদ্দ করতে হল? এই মোট বরাদ্দের মূল বিভাজনগুলো এই রকম সবচেয়ে বড় অংশটা বন্যাকে কেন্দ্র করে আমাদের ব্যয় করতে হয়েছে, ৫৬২ কোটি টাকা। এ সম্বন্ধে শোভনদেববাবু কিছু বক্তব্য রেখেছেন। সে সম্পর্কে আমি পরে উত্তর দিচ্ছ। এই যে বন্যা হয়েছে, এটা প্রায় ১০০ বছরের মধ্যে সবচেয়ে বড় আকারের বন্যা। এই সংক্রান্ত খাতে আমাদের রাজ্য বাজেটে বরাদ্দ ছিল ১০১ কোটি টাকা। ১০১ কোটি টাকার তহবিল ছিল। তাকে অতিক্রম করে আমাদের অর্থ দিতে হয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১,৪৮৭ কোটি টাকা দাবি করেছিলাম। সেটা আমাদের খুবই সঙ্গত দাবি ছিল। কিন্তু সে জায়গায় তাদের কাছ থেকে মাত্র ১০৩ কোটি টাকা পেয়েছি। ৭ শতাংশ নয়। তাই আমাদের অতিরিক্ত ব্যয় বরাদ্দ করতে হয়েছে ৫৬২ কোটি টাকা। মাননীয় বিরোধী সদস্যরা কেউ আজকে এটার বিরোধিতা করেননি। তাই আমি আর আলোচনা বাড়াচ্ছি না। একটা কথা শোভনদেববাবু বলেছেন সেটা আমি পরে আলোচনায় আনবো। (২) বিদ্যুতের ক্ষেত্রে আমাদের যে সংস্থাগুলি আছে সেগুলির জন্য আমাদের ৬৮৭ কোটি টাকা বরাদ্দ করতে হয়েছে ঋণ খাতে। কারণ, বিদ্যুৎ প্রকল্পগুলির সামগ্রিক উন্নয়ন সাধনের জন্য এই পদক্ষেপ নেওয়ার প্রয়োজন ছিল। এই পদক্ষেপটা গত বছর বাজেটের সময় গ্রহণ করা যায়নি। এর মধ্যে

রাজ্য বিদ্যুৎ পর্ষদ আছে, পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে। ওদের সমস্ত ঋণ আমরা সিকুইস্ট্রেট করে নিতে চাইছি। ওদের বাজারে যত দেনা আছে—৩,০০০ কোটি টাকার মতো, ২,৫০০ কোটি টাকাকে অতিক্রম করে গেছে—তা আমাদের রাজ্য সরকার নিজে ধারণ করে বন্ড আকারে ছেড়ে সিকুইস্ট্রেট করে দেবে। সেই অনুযায়ী অঙ্কের হিসাবে এই সংস্থাগুলিকে দেওয়া হচ্ছে ৬৮৭ কোটি টাকার মতো। এই সংস্থাগুলিকে আমরা সুযোগ দিচ্ছি। ওরা আগের চেয়ে একটু আয় বাড়াতে পেরেছে। এখন একেবারে লাভের মুখ দেখার জন্য কাজ করতে চাইছে। (৩) হলদিয়া প্রকল্পের ঋণ-ভার একটু কমাবার জন্য বরাদ্দ করা হয়েছে। ঐ সংস্থার সহযোগিদের মধ্যে আমরা সবচেয়ে বেশি অর্থ দিয়েছি ৪৪৩ কোটি টাকা। দ্বিতীয় সহযোগী ১৬২ কোটি টাকা দিয়েছেন। এই সংস্থাকে অর্থ দেওয়ার জন্য আমাদের যে অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে হয়েছে সেটার নিশ্চয়ই আপনারা বিরোধিতা করছেন না। অবশ্য কেউ তা করেননি। (৪) মাননীয় শিক্ষক মহাশয়দের জন্য। তাদের বেতন পুনর্বিন্যাসের জন্য অতিরিক্ত অর্থের প্রয়োজন হয়েছে। বিগত আর্থিক বছরের ফেব্রুয়ারি মাস থেকে সেই অর্থ মঞ্জুর করা হয়েছিল। কিন্তু ৩১শে মার্চের মধ্যে তা বের করা সম্ভব হয়নি। বাজেটের সময় এটা করা যায়নি, উপায় ছিল না। এই অর্থ এ বছরও আমাদের খরচ করতে হবে। শিক্ষকদের বেতন বৃদ্ধির বিষয়ে যদি কেউ বিরোধিতা করেন, করবেন। আমাদের এটা ব্যয় করতেই হবে। (৫) প্রধানমন্ত্রীর গ্রাম উন্নয়ন যোজনা। এটা আমাদের বাজেট হয়ে যাবার পরে ঘোষণা করা হয়েছিল। বাজেট করার সময় এ সম্বন্ধে আমাদের কিছু জানা ছিল না। আগে ছিল বেসিক মিনিমাম সার্ভিস। সেটাই হাত ঘুরে নতুন প্রকল্প হিসাবে এসেছে প্রধানমন্ত্রী গ্রাম উন্নয়ন যোজনা নামে চালানো হচ্ছে। কিন্তু এখানে একটা জিনিস করা হয়েছে, সবটাই কেন্দ্রীয় সরকারের নয়, তারা সবটা দিচ্ছেন না। রাজ্য সরকারকেও এখানে বরাদ্দ করতে হচ্ছে। নির্দেশ রেখা অনেক পরে আমাদের কাছে এসেছে। তাতে রাজ্যগুলোকে হাফ কিলোমিটার রাস্তা করবার অ্যাপ্রুভালের জন্য ওরা দিল্লি যেতে বলছেন। বিস্ময়কর ব্যাপার, একদিকে বিকেন্দ্রীকরণ বলছেন আর অন্যদিকে চূড়ান্ত কেন্দ্রীকরণ। এটা আগে ছিল না। এতদসত্ত্বেও এই পারপাসে রাখার প্রয়োজন মনে করেছি। এই মূল খাতগুলি এই এই কারণে অনুমান করার সুযোগ ছিল না, কিন্তু প্রত্যেকটি গুরুত্বপূর্ণ। তাই সর্বসাকুল্যে ৪ হাজার ১০৭ কোটি টাকা দেখিয়েছি। আগেরদিনে বলেছি এর সমান অর্থাঙ্কে সঞ্চয় আমরা রাজ্যের মধ্যে করেছি। বিভিন্ন দপ্তর থেকে যে অর্থ বেচেছে তার সমগ্র পরিমাণ ৩ হাজার ৪০৮ কোটি টাকা। এবার এটা বাদ দিন, তাহলে ৬৯৯ কোটি টাকা থাকছে। প্রারম্ভিক ৬৬ কোটি টাকা। ৬৯৯ কোটি টাকা থেকে ৬৬ কোটি টাকা বাদ দিন, ৬৫৩ কোটি টাকা থাকছে। ৬৫০ কোটি টাকা আগেরবার বাজেটে বহির্ভূত খাতে দেখানো ছিল। সেটা এর ভিতর আনা হল। তাই ব্যবধান দাঁড়ালো ৩ কোটি টাকা।

তাহলে আগের ৫ কোটি টাকা আর এই ৩ কোটি টাকা, মোট ৮ কোটি টাকা বাড়ছে। তাই এই বিলে অতিরিক্ত ব্যয় মঞ্জুরির জন্য যে অতিরিক্ত ব্যয় করা হয়েছে সমান সঞ্চয়ের কথা মনে রাখা ছিল। মূল খাত ধরে ধরে কেউ বিরোধিতা করেন নি, উপরন্তু সহমত দিয়েছেন। সেইজন্য ধন্যবাদ জানাচ্ছি এরপর যেহেতু বিরোধিতা করা যায়নি তাই কতকগুলি প্রশ্ন সাধারণভাবে রেখেছেন। আমি যতটুকু সময় পাব তার প্রত্যেকটির উত্তর দেব। যেভাবে রেখেছেন আমি সেইভাবে বলছি। মাননীয় সদস্য শ্রী সৌগত রায়, উনি প্রথমে বিশ্বায়নের ক্ষেত্রে আমাদের মন্ত্রিসভার এক মাননীয় সদস্য যে বক্তব্য রেখেছেন সেই সম্পর্কে বলেছেন। আমি শেষে সেই প্রসঙ্গে উত্তর দেব। তারপর বলেছেন, এখানে যে প্রকল্পগুলির শিলান্যাস মাননীয় মুখ্যমন্ত্রী বা প্রাক্তন মুখ্যমন্ত্রী করেছেন তার জন্য কি অর্থ বরাদ্দ আছে? প্রত্যেকটি শিলান্যাসের ক্ষেত্রে, প্রত্যেকটি প্রকল্পের জন্য তার সংশ্লিষ্ট দপ্তরের নির্দিষ্ট সম্মতিতে অর্থ দপ্তরের সম্মতি নিয়ে প্রত্যেকটি প্রকল্পের শিলান্যাস বা আনুষ্ঠানিক যে পদক্ষেপ তা নেওয়া হচ্ছে। আমি এই ব্যাপারটা হাউসকে জ্ঞাত করালাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দ্বিতীয় প্রশ্ন মাননীয় সদস্য সৌগত রায় রেখেছেন তথ্য প্রযুক্তির ক্ষেত্রে। ই গভর্নেন্সের ক্ষেত্রে উনি বলেছেন, আগেরবার যেগুলি বলেছিলেন, বিশেষ করে পরিকাঠামো স্থাপনের ক্ষেত্রে কি কি নির্দেশ বা পদক্ষেপ নেওয়া হয়েছে? আমরা ৪টি পদক্ষেপ নিয়েছি। জোর দেওয়া হয়েছে তথ্য প্রযুক্তির ক্ষেত্রে সংযোগ রক্ষাকারী সবচেয়ে গুরুত্বপূর্ণ যে পদক্ষেপ, ইতিমধ্যে ৯ কোটি ৮৩ লক্ষ টাকার কাজ শুরু হয়েছে। সেটা হচ্ছে, সোয়াইন ডি, ওয়ার্ল্ড এরিয়া নেট ওয়ার্ক। এটা রাজ্য সরকারের যে ওয়েবেল আছে তাদের সঙ্গে চুক্তি হয়েছিল আই বি এমের এবং টাকা গোষ্ঠী এসে সেই কাজের নকশা স্থাপন করে টেলিকমিউনিকেশনের এই কাজ শুরু করে দিয়েছেন। (২) আমি বক্তব্যে রেখেছিলাম অপটিক্যাল ফাইবারে নেট ওয়ার্কে একটা উদ্যোগ নেওয়া হবে। ওয়েবেলের সঙ্গে এস ই বি তারা নকশা শুরু করে ইতিমধ্যেই ১০ কোটি টাকা ব্যয়ে কাজ শুরু করার পদক্ষেপ গ্রহণ করেছেন। ৩ নম্বর, যেটা আগেবার বলিনি সেটা হল পূর্ত দপ্তরের রাস্তার পরিকাঠামো হবে তথ্য প্রযুক্তির মাধ্যমে। এখন থেকে জেলা থেকে শহর পর্যন্ত বেসরকারি উদ্যোগের সঙ্গে রাজ্য সরকার এই তথ্য প্রযুক্তির পরিকাঠামোর পদক্ষেপ গ্রহণ করেছেন। সমস্ত অনুমোদন দেওয়া হয়েছে, জেলা ধরে ধরে হবে। ৪নম্বর প্রশ্ন বিক্রয় করের ক্ষেত্রে রিটার্নের টাকা দেওয়া তথ্য প্রযুক্তিতে কি করা হবে? আমরা প্রস্তুত আছি। এই একটি ক্ষেত্রে আমাদের প্রস্তুতির ধরন এইরকম, ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলির মধ্যে পশ্চিমবাংলাই প্রথম গত বছরের বাজেটটি সম্পূর্ণভাবে কম্পিউটারাইজড করা হয়েছে এবং বাজেট ওয়েবসাইট ধরে দেওয়া হয়েছে এবারের বাজেট। বাজেটে যে কোনও আয় এবং ব্যয় যে কোনও ওয়েবসাইট থেকে পেতে পারেন। ২ আমাদের যে ৮১টি ট্রেজারি আছে তার মধ্যে ৬১টি ট্রেজারির কম্পিউটারাইজড হয়েছে রিয়েল টাইমে

এবং আগামী ৩ মাসের মধ্যে ৪টি বাদ দিয়ে সবগুলি হয়ে যাবে এবং প্রত্যেকটি ট্রানজাকশন রিয়েল টাইমে মোটামুটি কি খরচ ধরা হয়েছে, কোন খাতে সমস্তটাই ওয়েবসাইটে ধরে দেব। এরপর আমি বিক্রয় করের ক্ষেত্রে।

[3-50 — 4-00 p.m.]

বিক্রয়করের ক্ষেত্রে নির্দিষ্ট এই পদক্ষেপটি নেওয়া হয়েছে। এটা কেন্দ্রের যোগাযোগ দপ্তরের যিনি রাষ্ট্রমন্ত্রী আছে তার সঙ্গে উদ্বোধনও করে দিয়েছি। ইতিমধ্যে এটা আমরা টেলিকম নেট ওয়ার্কটা ব্যবহার করে করছি। আমাদের রাজ্যের সঙ্গে রাজ্যের কেন্দ্রের সঙ্গে প্রতিটি গুরুত্বপূর্ণ চেক পোস্টগুলির যোগাযোগ, জেলাগুলির সঙ্গে ভি ডি ও কনফারেন্স এই যোগাযোগ স্থাপিত হয়ে বস্তুতত তার কাজ শুরু হয়ে গিয়েছে। সৌগতবাবু এই প্রশ্নগুলি করছিলেন। এটা শুরু করে প্রতিটি জেলার সমস্ত তথ্য এখন কমপিউটারে আছে। বস্তুত অন লাইন তারা রিটার্ন দাখিল করতে পারবেন, করের যে নির্দিষ্ট পেমেন্ট সেটা করতে পারবেন। আমরা আগামী আর্থিক বছর থেকে এই কাজটা সত্যই লাগু করতে পারব। বোধহয় ভারতবর্ষের মধ্যে আমরাই প্রথম করব যেমন বাজেটটা করেছি। আপনার প্রশ্ন ছিল তথ্য প্রযুক্তি বিষয়ে তার উত্তর দিলাম। তারপর আপনি প্রশ্ন রেখেছেন আঞ্চলিক উন্নয়নের ব্যাপারে। আপনি বলেছেন, উত্তরবঙ্গের উন্নয়ন বা পশ্চিমাঞ্চলের উন্নয়নের জন্য এগুলি আপনি স্থাপন করেছেন, অর্থ ও বরাদ্দ করেছেন কিন্তু এগুলি তো বিধিবদ্ধ করেননি। এ নিয়ে যখন আলোচনা হয় সেই আলোচনায় আমি খুব পরিষ্কারভাবে বলেছিলাম যে সংবিধানের ৭৩ ও ৭৪ তম সংশোধনের পর ২৪৩(এম) ধারাতে পরিষ্কার করে লেখা আছে যে কোন কোন জায়গাতে পঞ্চায়েত ব্যবস্থা ছাড়াও আলাদা করে করা যাবে। সেটা হচ্ছে যেখানে লাগায়ো সংশ্লিষ্ট এলাকা যেটা বলা হচ্ছে, সেই আদিবাসী এলাকাটি সেটা মহারাষ্ট্রের বিদর্ভ এলাকা, মধ্যপ্রদেশ এবং উড়িষ্যার একটা জায়গা আছে সেই জায়গাতেই বিধিবদ্ধের মাঝামাঝি স্তরে কোনও পর্ষদ করা যায়। অন্য কোনও জায়গায় করা যায় না। এতদসত্ত্বেও বিধিবদ্ধ মানে কি? মানে আইনসভা বিধানসভা যাকে সিদ্ধ করবেন। তাই আমরা ঠিক করি, এই বিধানসভায় আলোচনা করে আইন পাস না করেও এটা পেশ করা হবে। আপনাদের মনে থাকবে সমস্ত দল সহমত হয়েছিলেন এবং তার ভিত্তিতেই এটা পাস হয়েছে। কাজেই ওদিক থেকে এটা আইনসভা অনুমোদিত। আপনার বক্তব্য সেখানে আর কি করবেন? আমি তো আমার বাজেট বক্তৃতাতে বলেছি, ব্যয় মঞ্জুরিতে এ বছর যে অর্থ বরাদ্দ আছে উত্তরবঙ্গের জন্য এবং পশ্চিমাঞ্চলের জন্য ৩৩ কোটি প্লাস ২২ কোটি, দুটি মিলিয়ে ৫৫ কোটি টাকা হল, সেটা আমরা ঠিক দ্বিগুণ করতে পারব। দ্বিগুণ করে দেবার কথা আমি বলে দিয়েছি এখানে। এটা আপনার জ্ঞাতার্থে জানিয়ে দিলাম। এরপর আপনি প্রশ্ন করেছেন উত্তরবঙ্গের

পরিবহনের ব্যাপারে। পরিবহন সংস্থার ক্ষেত্রে আপনি বলতে বলতে বলেছেন যে এখান তো ব্যয় মঞ্জুরিতে অতিরিক্ত প্রস্তাব দিয়েছেন ১৩ কোটি টাকার। এই প্রসঙ্গে আপনাকে জানাই এ ক্ষেত্রে একটা অতিরিক্ত প্রস্তাব আমরা নিয়েছি। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা যাতে নতুন বাস কিনতে পারে তারজন্য সরকারের গ্যারান্টিতে তারা ঋণ নিতে পারবেন। এই ব্যবস্থা আমরা চালু করে দিয়েছি। এর পর আপনি বলেছেন ভরতুকি কেন দিচ্ছেন রাষ্ট্রীয় সংস্থায়? ভরতুকি তুলে দেবার কথা আপনি বলছেন রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থায়। আপনারা এসব বলছেন আন্তর্জাতিক অর্থভান্ডার এবং বিশ্বব্যাঙ্কের কথায়। এখানে আপনাদের বলে রাখি খোদ ওয়াশিংটন ডি সি তে যে পরিবহন ব্যবস্থা আছে তা শতকরা ৪৮ শতাংশ ভরতুকিতে চলছে। নিউ ইয়র্ক-এ ৫২ শতাংশ ভরতুকি বস্টমে চলছে ৪৪ শতাংশ ভরতুকিতে। এই ভরতুকির বহন সারা পৃথিবী জুড়েই বাড়ছে। সেখানে দাঁড়িয়ে যে ভরতুকিটা দেওয়া প্রয়োজন সেটা আমরা দিচ্ছি। তবে আমরাও সাধারণভাবে মনে করছি যে ভরতুকিটা একটা উর্ধ্বসীমার মধ্যে থাকা উচিত, কিন্তু ভরতুকির প্রয়োজনীয়তা আছে। এরপর আপনি গঙ্গা-পদ্মার ভাঙন সম্পর্কে বক্তব্য রেখেছেন। আমি এর সঙ্গে উত্তরবঙ্গের ভাঙনটাও যোগ করছি। আমি মনে করি এ ক্ষেত্রে অর্থ বরাদ্দটা পরিষ্কারভাবে বলা উচিত। এই গঙ্গা-পদ্মার ভাঙনের ব্যাপারে আপনারা জানেন যে একটি সর্বদলীয় কমিটি অতীতে হয়েছিল এবং তা হবার পর একটা সিদ্ধান্ত হয় যে এরজন্য একটা প্রকল্প হবে যার ৭৫ ভাগ অর্থ কেন্দ্রীয় সরকার দেবেন ২৫ ভাগ অর্থ রাজ্য সরকার দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনারা অবগত আছেন, যে, বিশেষজ্ঞ কমিটি দেবগৌড়ার আমলে হয়েছিল তারা বলেছিলেন যে স্বল্প এবং দীর্ঘ মেয়াদি পরিকল্পনার জন্য ৯২৩ কোটি টাকা লাগবে। রাজ্য সরকার ইতিমধ্যেই ১০০ কোটি টাকা বরাদ্দ করে দিয়েছেন। ৭৫ শতাংশ এবং ২৫ শতাংশের যদি বিভাজন হয় তাহলে কেন্দ্রীয় সরকারের দেবার কথা ছিল ৩০০ কোটি টাকা, তাদের এটা দেওয়া উচিত ছিল। কিন্তু স্যার খুবই পরিতাপের বিষয় যে, যে ৩০০ কোটি টাকা দিতে ওরা দায়বদ্ধ ছিলেন, সেখানে ৩০ কোটির একটি অতিরিক্ত পয়সাও ওরা দেননি। আমি বিশেষ করে যারা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যুক্ত আছেন সেই রাজনৈতিক দলগুলিকে বলছি এটা কি আপনাদের বুকে বাজছে না? আর আপনিও শুনি মাঝে মাঝে ও দিকে যাবার চেষ্টা করছেন। এটা কি আপনারও বুকে বাজছে না? আপনাদের বুকে বাধছে না? যেখানে দেবার কথা ৩০০ কোটি টাকা, সেখানে ৩০ কোটি টাকার বেশি দিচ্ছেন না। মালদায় একটা এমব্যাঙ্কমেন্টের কাজ শেষ হয়েছে, কিন্তু গঙ্গা নদীর ভাঙন ঠেকানো যায়নি। মালদার কাছে রাজমহলের দিকে ডাকাতিয়া খালের কাছে গঙ্গা নদীর একটা পরিবর্তনের সম্ভাবনা দেখা যাচ্ছে। সুতরাং ঐ খালটি কাটা দরকার। ওটা করবার কথা ফরাক্কা ব্যারাজ অথরিটির। ঐ কাজটা তারা সি পি টি-র ড্রেজার নিয়ে করুন, তারসঙ্গে আমাদের

কাজ একসঙ্গে হবে। আগামী দিনে বন্যা নিয়ন্ত্রণের জন্য ২৮০ কোটির জায়গায় ৬০। কোটি টাকা বৃদ্ধি করা হয়েছে। এরমধ্যে জলপাইগুড়ি জেলার অর্থও ধরা রয়েছে। সম: এখনও শেষ হয়ে যায়নি। সমস্ত উদ্যোগ গ্রহণ করবার জন্য জেলাওয়ারি কর্মনির্দেশ জা: করে দেওয়া হয়েছে। বলে দেওয়া হয়েছে, শুধু বাঁধ মেরামতিই নয়, পলি অপসারণ: করা হোক।

এখানে মাননীয় বিধায়কদের অর্থ সম্পর্কে দুটো বক্তব্য এসেছে। যেখানে যেখা: বিধায়কগণ চিঠি লিখে বা মুখে তাদের বক্তব্য জানান, তাদের সেসব বক্তব্য সম্বন্ধে সিদ্ধান্ত নেবার চেষ্টা করতে বলা হয়েছে। আমি এ ব্যাপারে সর্বান্তকরণে চেষ্টা করি ন পারলে সেটা জানিয়ে দিই এবং এক্ষেত্রে অপোজিশনকে বেশি গুরুত্ব দিই।

এখানে শিক্ষা প্রতিষ্ঠানের ক্ষেত্রে যে কথা বলা হয়েছে সেটা মহাবিদ্যালয়ের ক্ষেত্রে গভর্নিং বডি এবং বিদ্যালয়ের ক্ষেত্রে ম্যানেজিং কমিটির মাধ্যমে করা যায়। আমি বলছি করা যায় এবং খুব তাড়াতাড়ি কাজটা হতে পারে। এ সম্পর্কে অর্ডারও বেরিয়ে গেছে এখানে লক্ষ্য করবেন, আপনাদের দেওয়া প্রথম টাকার ইউটিলাইজেশন সার্টিফিকে আমরা পাইনি। এই কাজে যদি গতি আনবার প্রয়োজন হয় কোন জেলায়, সেক্ষেত্রে সবাইকে বলছি, দয়া করে আমাকে চিঠি লিখুন। তাতে অসুবিধা থাকলে ফোনে জানালে সঙ্গে সঙ্গে আমি ব্যবস্থা নেব। মার্চ মাসের প্রথম দিকে নির্বাচনের দিন ঘোষণা হতে পারে। কাজেই যদি কিছু করবার থাকে সেটা সাত দিনের মধ্যে আমাকে জানাবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর মাননীয় শোভনদেববাবু যেসব কথা বলেছেন তার উত্তর দেব। উনি বলেছেন—আপনি অনেক কথা বলেন, কিন্তু কথা রাখতে পারেন না উনি বলেছেন ব্যাঙ্কের কথা যা বলেছিলেন সেটার কি হল। রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয় বলে দিয়েছে যে, নতুন অর্থনীতি গ্রহণের পর আর নতুন ব্যাঙ্ক ওপেন হবে না কোনও রাজ্যেই। তারজন্য আমাদের রাজ্যের সমবায় ব্যাঙ্কগুলোকে রাজ্যের ব্যাঙ্ক হিসাবে আমর গড়ে তুলব। এক বছর আগে সমবায় ব্যাঙ্কগুলোর আমানত যেখানে ১,৫০০ কোটি টাক ছিল, সেটা বর্তমানে ৪,০০০ কোটি টাকায় দাঁড়িয়েছে।

[4-00 — 4-10 p.m.]

আপনারাও তারসঙ্গে যুক্ত আছেন বিভিন্ন জেলায়, অনেকেই যুক্ত আছেন। এই ব্যাঙ্কগুলিতে রাজ্যের মানুষ টাকা রাখবেন, বিনিয়োগ করবেন এরা। এদের মাধ্যমেই স্বনির্ভর প্রকল্পগুলির রূপায়িত হবে। এর সঙ্গে যুক্ত হবে স্বনির্ভর গোষ্ঠীগুলি। এটাই কিন্তু আপনার উত্তর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দ্বিতীয়ত এর আগে একজন বক্তা এখানে বক্তব্য রেখেছেন তথ্যের ব্যাপারে সেটা নিয়ে আমি এবারে বলছি। আমি বাজেটে যে

যে তথ্যগুলি দিয়েছি, এগুলি কেন্দ্রীয় সরকারের শুধু উৎস তাই নয়, কেন্দ্রীয় সরকার নিজে তথ্যগুলি কালেক্ট করেছেন। কেন্দ্রীয় সরকার আমাদের এই তথ্যগুলি পাঠান। আপনারা একটু মিলিয়ে নিন। জাতীয় নমুনা সমীক্ষার যে রূপরেখা যা ওরা নিজেরা স্থির করেন, রাজ্য সরকার জানেন না। কৃষির যে তথ্য কৃষি মন্ত্রক প্রকাশ করেন, তারা নিজস্বভাবেই করেন, সেটাই আমি কোট করেছি। তৃতীয়ত রাজ্যের যে মোট উৎপাদন বৃদ্ধি সবচেয়ে বেশি হার হয়েছে, সেটা সেন্ট্রাল স্ট্যাটিসটিক্যাল অর্গানাইজেশনের রিপোর্ট থেকে কোট করেছি। চতুর্থত, স্বাস্থ্যের ক্ষেত্রে যে তথ্যগুলি দিয়েছি আমি ভুলটা শুধরে দিলাম—এটা কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য মন্ত্রকের স্যাম্পল রেজিস্ট্রেশন স্কীম থেকে—স্যাম্পল ডিজাইনটা ওরা করেন। যার ভিত্তিতে আমরা প্রথম, দ্বিতীয় অথবা তৃতীয় স্থানে চলে গেছি। জাতীয় নমুনা সমীক্ষার সর্বশেষ তথ্য অনুযায়ী সাক্ষরতা হারের তথ্যটা আমি দিয়েছি। তাই আমি এবার বলে দিলাম, পাছে আপনারা আবার প্রশ্নটা তোলেন। আপনারা মাঝে মাঝে বলেন, আপনি তথ্যের কারচুপি করছেন, অসত্য কথা বলছেন। তাই আপনাদের প্রকাশিত তথ্য দিয়ে আপনাদের প্রশ্ন খন্ডন করলাম। সৌগতবাবু, সিরিয়াসলি নেবেন না। ঠিক আছে আপনি ভুলটা মেনে নিচ্ছেন। এরপরে আর একটা বক্তব্য রেখেছেন যে, কর্মসংস্থানের ক্ষেত্রে কেন্দ্র এবং রাজ্য মিলিয়ে বলে ভালই করেছেন, মিলিয়ে বলে ভালই করেছেন। ১৯৮০ সাল থেকে ২০০০ সালের মধ্যে দেখছি রাজ্যে অবস্থিত কেন্দ্রীয় সরকারের সংস্থায় ষাট হাজার মানুষকে কর্মচ্যুত করে দিয়েছে। অর্থাৎ ষাট হাজার কমিয়েছে। রাজ্যে ঠিক এই সময়ে পঁয়ষট্টি হাজার বেড়েছে। তাই আপনারা দুটো একসঙ্গে করেছেন, যাতে এটা ধরা না পড়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপরে আপনারা একটা ছোট কথা বলেছেন—জাল স্টাম্পের ব্যাপারে। এই ব্যাপারে যদি আপনারা সুনির্দিষ্ট ভাবে দেন, তাহলে আমি পদক্ষেপ সঙ্গে সঙ্গেই নিয়ে নেব। এর পর র্বশেষ যে প্রশ্নটা সৌগতবাবু করেছেন বিশ্বায়নের ব্যাপারে সে সম্বন্ধে বলে আমার ক্তব্য শেষ করব। বিশ্বায়নের ক্ষেত্রে আমাদের মন্ত্রিসভার সদস্যের একটা বক্তব্যকে য়ে বলেছেন, রসিয়ে রসিয়ে বলেছেন। এই বিষয়টা আমি মূল জায়গায় নিয়ে এসেছি, টা হচ্ছে উদারনীতি বলে আন্তর্জাতিক অর্থ ভান্ডার, সর্বোচ্চ সংস্থা, এই ধরনের উদার তি ঋণের শর্ত হিসাবে সত্যিই চাপিয়ে দেওয়া হচ্ছে। তাদের এই জিনিসগুলোর আমরা রোধিতা করে বিকল্পনীতির কথা বলছি। আমরা বলছি, নির্বিচারে আমদানিটা বাদ ন। একটা ভারসাম্যমূলক স্বনির্ভর জায়গায় যাওয়া সম্ভব, এটা করুন। এটা প্রকারান্তরে াপনারা কিন্তু দ্বিমত পোষণ করেননি। আমরা বলছি, ঋণটা কমিয়ে দেওয়া যায়। ঋণ খন আমরা বিদেশ থেকে নিচ্ছি, এক এক বছরে দশ হাজার কোটি টাকার মতো। যে কানও জাতীয় স্তরে অর্থনৈতিক প্রতিষ্ঠান থেকে দশ হাজার কোটি টাকা পাওয়া যায়। এরজন্য এত ঋণের শর্ত মানার কোনও প্রয়োজন নেই। আমরা বলেছি যে, গণবন্টন

ব্যবস্থায় যেটুকু ভরতুকি লাগে সেটা দিতে। পাঁচ হাজার কোটি টাকার মতো লাগে, এর বেশি লাগে না। এটা নিয়ে গণবন্টন ব্যবস্থাকে লাগু রাখা যায়। আর কেন্দ্রের যে সংস্থাগুলি লাভ করতে পারে সেগুলি বিক্রি করবেন না। এগুলিকে লাভজনকভাবে চালানো যায়, এটা নিয়ে আপনি সহমত পোষণ করলেন। আর বলছি যে, প্রতিযোগিতাটা দেশের মধ্যে শুরু হোক না। ছোট শিল্পোদ্যোগীকে সমান সুযোগ দিন। তারজন্য ব্যাঙ্ক ব্যবস্থাকে এগিয়ে আসতে হবে। সমবায় ব্যাঙ্ক সেখানে একটা ভূমিকা পালন করতে পারবে। কৃষিতে সমান প্রতিযোগিতা মানে ভূমিসংস্কার। গত ছ 'বছরে সারাদেশে কোনও ভূমিসংস্কার হয়নি, বরং বিন্যস্তকরণ হয়েছে। আপনি যেহেতু বিশেষ করে ভূমিসংস্কারকে গুরুত্ব দিয়ে বলেছেন, আপনার মত আছে ধরে নিচ্ছি। তারপর বিকেন্দ্রীকরণ কেন্দ্র থেকে রাজ্য এবং তার নিচে। এটা নিয়ে যে কথাটা বলছি, বলতে গিয়ে বললাম একটা পর্যালোচনার দরকার আছে। এইক্ষেত্রে লক্ষণীয় যে, বিশ্বব্যাঙ্কের যিনি সহ-সভাপতি, জোসেফ স্টিকলিথ, উনি এম আই টি-র খুব বিখ্যাত ছাত্র ছিলেন, স্ট্যানফোর্ড বিশ্ববিদ্যালয়ে অর্থনীতি বিভাগে দীর্ঘকাল ধরে সভাপতিত্ব করেছিলেন। উনি আমেরিকান প্রেসিডেন্ট বিল ক্লিন্টনের চিফ ইকনিমিক অ্যাডভাইজার ছিলেন। ওনাকে বিশেষভাবে নিয়ে যাওয়া হয়, ওয়ার্ল্ড ব্যাঙ্কে উনি তিন বছর ছিলেন। উনি লিখিত পদত্যাগ পত্র দিয়েছেন। উনি বলেছেন, এই আন্তর্জাতিক অর্থভান্ডার নির্দেশিত যে উদারনীতি সেটা কার্যকর হচ্ছে না, আমি এর বিরোধিতা করে পদত্যাগ করছি। নামটা আরও স্পষ্ট করে উচ্চারণ করা উচিত। উনি নিশ্চয়ই অবগত আছেন, বাজার অর্থনীতি, যেটাকে বলা হয় উন্নয়নের মডেল, গ্রোথ মডেল, তার কিন্তু স্থপতি হচ্ছেন রবার্ট সোলো। পলিশ জু এম আই টি-র বিখ্যাত অধ্যাপক এবং নোবেল লরিয়েট। সবাই মেনে নেন পল স্যামুয়েলসনের পর এই ধরনের অর্থনীতিবিদ আর নেই। এতদিন পর যখন হাভানাতে অর্থনীতিবিদদের যে সম্মেলন হল, রবার্ট সোলোর বয়স এখন বোধহয় সাতাত্তর হয়ে গিয়েছে, উনি দাঁড়িয়ে উঠে বললেন, আন্তর্জাতিক অর্থভান্ডারের এই সামাজিক ক্ষেত্রে ক্ষতি হচ্ছে। আমাদের বিকল্প অর্থনীতি দরকার। সেখানে দাঁড়িয়ে আমি যেটা বলেছিলাম আলোচনায় আপনারা অংশগ্রহণ করেছেন আমি একটা প্রস্তাব রেখেছি এটাকে আরও সময়োপযোগী করা যায়। কিন্তু এটা নিয়ে আলোচনা করতে হবে। যদি কেউ উদারনীতি বা আগেকার এই ধরনের বিশ্বায়নের নীতিতে দাঁড়িয়ে থাকেন, মনমোহন সিং এটা বলেছিলেন, কংগ্রেসও বলেছিলেন। মানুষ কিন্তু কংগ্রেসকে ছেড়ে চলে যায়। যারা এই উদারনীতি নিয়ে গেছে, মানুষ তাদের পরিত্যাগ করেছে। এই উদারনীতিকে বিরোধিতা করেই কিন্তু বি জে পি এসেছিল স্বদেশিয়ানার পতাকা আনবেন বলে। কিন্তু কাজটা উল্টো হয়। বাদলবাবু কিছু মনে করবেন না, আপনারা এটা করে ফেলেছেন। এই নীতিতে যার থাকছেন যারা এই নীতিকে স্পর্শ করছেন উদারনীতিকে মানুষ তাকে আর স্পর্শ করছে না। আমরা একটা

বিকল্প নীতির কথা বলেছি। বলেছি শুধু তাই নয়, এর যেটুকু রাজ্যের ক্ষেত্রে করা যায় তার করে আমরা দেখিয়েছি। কেন্দ্রীয় সরকারের তথ্য উল্লেখ করে উৎপাদন বৃদ্ধির হারে আমরা সর্বোচ্চ জায়গায় যেতে চলেছি। দারিদ্র দূরীকরণের ক্ষেত্রে আমরা সবচেয়ে ক্ষিপ্রতার সঙ্গে নামাতে পেরেছি। কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধির ক্ষেত্রে কেন্দ্রীয় যোজনা কমিশন বলছে বলে আমরা বলছি আসুন আমরা এই আলোচনাটা করি। আমাদের মন্ত্রিসভার মাননীয় সদস্য যেটা বলেন, সেটা তো অভ্যন্তরীণ আলোচনা। আমরা ওর সঙ্গে ভেতরে বসে আলোচনা করব আমাদের নিয়মনীতি মেনে। এটা আমাদের পার্টির নীতি, মন্ত্রিসভা চালানোর নীতি। বাইরে করব না। এইভাবে আলোচনা করে আমরা একটা জায়গায় যাব ভাই। হ্যাঁ, অর্থনৈতিক সংস্কার চাই। তবে এটা নতুন ধরনের অর্থনৈতিক সংস্কার বিকল্প অর্থনৈতিক সংস্কার নিজেদের শর্তে, বিদেশি ঋণের চাপানো শর্তে নয়। তার ভিত্তিতে এই বাজেট। তার ভিত্তিতে আজকের এই অতিরিক্ত ব্যয় মঞ্জুরি। আমি তাই আর একবার একে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 2001 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3**

There is no amendment to clauses 1 to 3.

The question that the clauses 1 to 3 do stand part of the bill were then put and agreed to.

**Schedule**

There is no amendment to the Schedule

The question that the schedule do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the preamble do stand part of the bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West

Bengal Appropriation Bill 2001, as settled in the Assembly be passed

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill 2001 as settled in the Assembly be passed was then put and agreed to.

## REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I beg to present 82nd Report to the Business Advisory Committee. The committee met in my Chamber today and recommended the following revised programme of Business for the 24th February 2001.

| | | | |
|---|---|---|---|
| 24.2.2001, Saturday : | (i) | The Wakf (West Bengal Amendment) Bill, 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| | (ii) | The West Bengal Legislature (Member's Pension) (Amendment) Bill 2001 (Introduction, Consideration & Passing) | 1 hour |

*N.B.* (i) The House will sit at 10 a.m. on Saturday, the 24th February 2001.

(ii) There will be no mention case on Saturday, the 24th February 2001.

Now I request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move the 82nd Report if the B.A. Committee as presented in the House be adopted

The motion was then put and agreed to.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই রাজ্যে মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক পরীক্ষার্থী যারা, তাদের ১৮-১৯ শতাংশ হিন্দি এবং উর্দু

ভাষী। কিন্তু দুর্ভাগ্যবশত তাদের মাতৃভাষায় পরীক্ষার প্রশ্নপত্র তৈরি হয় না, ইংরাজিতে হয়। ফলে তারা বুঝতে পারছে না। তারা পরীক্ষায় অকৃতকার্য হচ্ছে মাতৃভাষায় তাদের প্রশ্নপত্র ছাপাবার জন্য তারা দীর্ঘদিন ধরে আন্দোলন করে আসছে। আমাদের এই রাজ্যে ২ শতাংশ যারা নেপালি ভাষী আছেন তাদের মাতৃভাষায় প্রশ্নপত্র হয়। কিন্তু এরা ১৮-১৯ শতাংশ হওয়া সত্ত্বেও প্রশ্নপত্র হয়নি, আসামে বাঙালি ভাষাভাষী তারা পরীক্ষা দেয়। স্যার, আজকে এদের পক্ষে শিক্ষাজীবি, বুদ্ধিজীবি, শিক্ষকরা কথা বলছেন, অভিভাবক, ছাত্র-ছাত্রীরা শিক্ষক মহাশয়রা এটা নিয়ে আন্দোলন করছেন। আজকে কয়েক হাজার ছাত্র-ছাত্রী আছে তাদের প্রশ্নপত্র মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক মাতৃভাষায় হিন্দি এবং উর্দুতে করার জন্য তারা আইন অমান্য করছেন। বার বার সরকারের দৃষ্টি আকর্ষণ করেছে কিন্তু সরকার এই ব্যাপারে তাদের বক্তব্য রাখছেন না। অনমনীয় মনোভাব তারা দেখাচ্ছেন। তারা হিন্দি ও উর্দুভাষায় পরীক্ষার্থীদের প্রতি বৈমাতৃসুলভ আচরণ করার জন্য, তার প্রতি প্রতিবাদ জানিয়ে আমি বিধানসভার কক্ষ ত্যাগ করছি।

[4-10 — 4-20 p.m.]

(Mr. Debaprasad Sarkar staged walk out.)

**The West Bengal Taxation Laws (Amendment) Bill 2001**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir I pray for your indulgence to mention here that there is a printing error at page 2, at the end of sub-clause (b), sub-section (4) in place of failing it may please be read falling.

Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill 2001

(Secretary then read the Title of the Bill)

Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill 2000 be taken into consideration.

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে মাননীয় মন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ল অ্যামেন্ডমেন্ট বিল ২০০১ এনেছেন তাকে খুব মৌলিক বিষয় আছে, নতুন কিছু নেই। তার কারণ এই সরকার অলরেডি লেম ডাক সরকার হয়ে যাচ্ছে। তারা নতুন করে ফুল বাজেট দিতে পারেনি, নতুন করে ট্যাক্স বসায়নি, তাদের পক্ষে সম্ভবও

নয়, আইনগতভাবে সঠিকও নয় নীতিগতভাবে সমর্থন নয়, সঠিকভাবেই মাননীয় মন্ত্রি যখন একটা দীর্ঘ বাজেট করেছেন তাসত্ত্বেও তিনি নতুন কোনও ট্যাক্স বসাননি। আজকে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন এর কতকগুলি সমস্যা আছে, সেইগুলি দূর করার জন্য আনা হয়েছে। যেমন স্যার, যাদের ডিমান্ড অ্যাসেসমেন্ট হয়ে গিয়েছিল এটায় বলেছেন তারা রিভাইসড রিটার্ন কবে ফাইল করতে পারবে তার জন্য ডেট এক্সটেন্ড করা হয়েছে। যেটা ছিল আগে ৩১শে জানুয়ারি ২০০১, সেই জায়গায় হয়ে গেছে ৩১শে মার্চ ২০০১। তার মানে যাদের ডিমান্ড অ্যাসেসমেন্ট হয়ে গেছে তাদের রিটার্ন ফাইল করার ডেট এক্সটেন্ড করে দিয়েছেন। স্যার, এতে মূলত আপত্তি করার কারণ থাকতে পারেনা। দ্বিতীয়ত বলি ওয়েস্ট বেঙ্গল বিল্ডিং ট্যাক্সেশন অ্যাক্ট যেটা আছে আপনি জানেন স্যার, একটা বিল্ডিং যদি হয় তাহলে তার ক্ষেত্রে কিছু কিছু সমস্যা দেখা দেয়। বিল্ডিংএর ক্ষেত্রে রেজিস্ট্রেশন যখন হয়, তখন স্ট্যাম্প ডিউটি দিতে হয়। একটা বড় বিল্ডিংয়ে যেহেতু অনেকগুলি ওনারস সেখানে সেইজন্য স্ট্যাম্প ডিউটির টাকার অঙ্কটা তাদের মধ্যে ভাগ হয়ে যায়ে। এই হাউসে অনেকবারই আলোচনা হয়েছে, প্রোমোটাররা যে বাড়ি দিচ্ছে তার ক্লিয়ার লিগাল টাইটেল দিতে পারে না, ফলে নানা রকম লিগাল হ্যাজার্ডস বেড়ে যাচ্ছে। তারফলে রাজ্য সরকারও ট্যাক্স থেকে বঞ্চিত হচ্ছে। তখন বলা হয়েছিল যে এরজন্য একটা বিল্ডিং ট্যাক্স লাঘু হবে, যতক্ষণ না রেজিস্ট্রেশন হচ্ছে ততক্ষণ পর্যন্ত এগজেমপশন পেমেন্ট অফ ট্যাক্স আন্ডার দি অ্যাক্ট হবে এবং রেজিস্ট্রেশনের সময়টা যেটা আগে চার বছর ছিল সেটা এখন বাড়িয়ে পাঁচ বছর করা হয়েছে। আমি মনেকরি এটা ন্যায্য পরিবর্তন। যেহেতু সরকার চলছে এবং প্রবলেমগুলো রয়ে যাচ্ছে সেলস ট্যাক্স দিতে হবে, রেজিস্ট্রেশন করতে হবে। সেইজন্য এই বিল্ডিং ট্যাক্সের ক্ষেত্রে এই এনাবলিং প্রভিশনটা দরকার ছিল। আমি এই দুটো পরিবর্তন সমর্থন করছি। এর প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই আপনি বলেছেন সেলস ট্যাক্স অন লাইন পেমেন্ট করার ব্যবস্থা করব। অসীমবাবু চৌদ্দ বছর ধরে বাজেট পেশ করছেন এবং আমিও চৌদ্দ বছর ধরে এই বাজেটের উপরে বক্তৃতা করছি। বিজনেসম্যানদের ক্ষেত্রে সেলস ট্যাক্সের রিটার্ন দেওয়ার ব্যাপরে আমরা বার বার বলেছি, সেলস ট্যাক্সের ফর্ম সিস্টেমটাকে আরও সরলীকরণ করতে হবে। রেজিস্টার্ড যারা ডিলার তারা এখনকার সিস্টেম অনুযায়ী ফর্ম অবটেইক করে, সেটাকে সিমপ্লিফাই করতে হবে এখনও পর্যন্ত সেটা সিমপ্লিফাই নয়। সেলস ট্যাক্স ডিপার্টমেন্টে গেলে আপনি দু ধরনের লোক দেখতে পাবেন, এক হচ্ছে দালাল, আরেকজন হচ্ছে আইনজীবি, আইনজীবি ঠিক আছে তারা কেস করে। সেলস ট্যাক্স অন প্রসেস হচ্ছে ডিলাররা যদি দু চার দশ লক্ষ টাকা অবধি ব্যবসা করে তাহলে থোক একটা টাকা ট্যাক্স হিসাবে তাকে দিতে হয়, এর পরে হয়ে গেলেই ব্যাপারটা কমপ্লিকেটেড হয়ে যায়। প্রসিডিওরটা যদি সরল হয় তাহলে

কমপ্লায়েন্সটা বেটার হয়। সহজ হিসাব হল, প্রসিডিওটা যদি কমপ্লিকেটেড হয় তাহলে বুরোক্রেসি এবং আইনজীবিদের সুবিধা হবে। সেইজন্য প্রসিডিওটরা সরল করা দরকার এবং সেলস অ্যাসেসমেন্ট এমনভাবে হওয়া দরকার যেকোনও একজন ডিলার কারও সাহায্য না নিয়েই সে রিটার্ন সাবমিট করতে পারে। এই পদ্ধতিতে আমরা এখনও আসতে পারিনি। এই প্রসঙ্গে একটা কথা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই, কয়েক বছর আগে আপনি অক্ট্রয় যখন তুলে দিয়েছিলেন, এই হাউসে দাঁড়িয়ে আমরা সেটাকে সমর্থন করেছিলাম। আমি তখন বলেছিলাম অক্ট্রয় ট্যাক্স হচ্ছে একটা অবস্ট্রাকশন ট্যাক্স। ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের যুগে যখন শয়ে শয়ে গাড়ি আসবে উলুবেড়িয়ার বাণীতবলায়, মগরাহাটে, বারাসাতে এইসব জায়গায় ঘন্টার পর ঘন্টা লাইন দিয়ে গাড়ি দাঁড়িয়ে থাকবে, এটা তুলে দেওয়া উচিত। উনি বলেছিলেন এটাকে সেলস ট্যাক্সের সঙ্গে অ্যাডজাস্টমেন্ট করবেন। আর সেই সময় মাননীয় মন্ত্রী মহাশয় এই হাউসে দাঁড়িয়ে কথা দিয়েছিলেন অক্ট্রয়ে যারা চাকরি করেন তাদের জন্য উনি একটা ডিপার্টমেন্ট তৈরি করবেন, ডিপার্টমেন্ট অফ রেভিনিউ ইনটেলিজেন্স, কেন্দ্র যেটা হল ডি আর আই। রাজ্য সরকারও সেই রকম একটা ডিপার্টমেন্ট করবেন। রাজ্য সরকারের বিভিন্ন ক্ষেত্রে যেখানে ইভেশন হয় তাদের দেখার জন্য উনি একটা ডিপার্টমেন্ট তৈরি করবেন এবং সেইজন্য এই হাউসে উনি একটা আইন পাস করেছিলেন। আপনি শুনলে অবাক হবেন, আজও পর্যন্ত সেই দপ্তর সেটা আপ হয়নি। আবার এখন বলা হচ্ছে যারা অক্ট্রয় ডিপার্টমেন্টে কাজ করত তারা কনজিউমার গ্রিভেন্স সেলে চলে যাবে, এখন যে দপ্তরটা নতুন তৈরি হচ্ছে কনজিউমার অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট। আমি জানি না, অসীমবাবুতো অল পাওয়ার ফুল মন্ত্রী তিনি একটা ডিপার্টমেন্ট তৈরি করে তুলে দিলেন, আবার একটা ডিপার্টমেন্ট তৈরি করলেন, তুলে দিলেন, আবার বললেন তোমরা আরেকটা ডিপার্টমেন্টে চলে যাও। কি দরকার ছিল এটা করার, তাদের তো আপনি সেলস ট্যাক্স ডিপার্টমেন্টেই নিয়ে নিতে পারতেন। তাদের আবার কনজিউমার অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টে পাঠানোর আমি তীব্র বিরোধিতা করছি, আপত্তি জানাচ্ছি। আমরা বার বার এই হাউসে বলেছি ওদের সেলস ট্যাক্স ডিপার্টমেন্টে পাঠানো উচিত। যেখানে রেভিনিউ কালেকশন হয় সেখানে ওদের অ্যাবজর্ব করুন।

[4-20 — 4-30 p.m.]

যাতে যাদের আপনি মাইনে দিচ্ছেন, তাদের কাজটা প্রপারলি ইউটিলাইজ হয়। এর আগে যখন ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্ট অ্যামেন্ড করা হয়েছিল, একটা সিঙ্গল ট্যাক্সের মধ্যে নিয়ে আসা হয়েছিল। তখন আমি সিলেক্ট কমিটিতে ছিলাম এটা সমর্থন করেছিলাম। বলেছিলাম সেলস ট্যাক্স আইনটাকে আস্তে আস্তে সরলীকৃত করা হোক এবং

অসংখ্য রেট তুলে দিতে হবে, ৪-৫টার বেশি রেট থাকবে না। এই জায়গায় না আনতে পারলে আমাদের প্রসেসটা কখনও সরলীকৃত হবে না। অবশ্য সেলস ট্যাক্সের ক্ষেত্রে আপনি মনমোহিনী পথ ফলো করেছেন। আস্তে আস্তে ট্যাক্স ছাড় দিলে বলা হচ্ছে ইন্ডাস্ট্রিতে বুস্ট পাবে। সারা ভারতবর্ষে সেলস ট্যাক্সের ক্ষেত্রে ইন্সেনটিভ দিয়ে অন্যান্য স্টেট ইনভেস্টমেন্ট টেনেছিল। একটা কমিটি করেছিল, ওয়েস্ট বেঙ্গলের ফিনান্স মিনিস্টারকে চেয়ারম্যান করে। তারা একটা সিদ্ধান্ত নিল, বলল ইন্সেনটিভ তুলে দেওয়া হল। পুরনো ইন্সেনটিভ নয়, নতুন যেটা চালু হয়েছে সেটা সেইভাবে ইন্ডাস্ট্রিকে টানতে পারছে না। মাননীয় মন্ত্রীকে বলব, আপনি আবার ভাববেন অল ইন্ডিয়া প্যাটার্নে বেসিক্যালি সেলস ট্যাক্সের ক্ষেত্রে যদি ছাড় না দেন তাহলে ইন্ডাস্ট্রি পাবেন না। সেলস ট্যাক্স ইন্ডাস্ট্রিকে বদার করে। সেলস ট্যাক্স ইলেকট্রিসিটি ডিউটিতে যদি ছাড় না দিতে পারেন তাহলে ইন্ডাস্ট্রি ডেভেলপ স্টলড হয়ে যাবে।

এই অধিবেশনে এটাই শেষ বক্তৃতা। সব শেষে অসীমবাবুকে বলি আপনার অনেক সমালোচনা হয়, ডিপার্টমেন্টের মন্ত্রীরাও সমালোচনা করেন তাদের বাজেট কেটে দেন বলে। বলেন তারা প্ল্যান ফান্ডে যে টাকা পান সেটা ঠিকমতো পান না। কিন্তু আমি জানি যে, কোনও রাজ্যে যে কোনও সিস্টেমে ফিনান্স মিনিস্টারের জবটা এনভিয়েবল তাদের নো বলতেই হয় এবং তার নো বলাটা প্লিজেন্ট নয়। অসীমবাবুর ব্যাপারটা কি হি ক্যান নট সে নো। যদি নো বলে দিতেন, করা যাবে না, ইফ হি ইজ লিটল মোর ইমপোলাইট তাহলে মন্ত্রীসভার সদস্যরা তার কলিগদের কাছে আনপপুলার হতেন না। ৭০০ কোটি টাকা আপনাকে মাইনে দিতে হয়। ডিপার্টমেন্টের বিভিন্ন পলিসির চাপে যে পরিমাণ বোঝা চেপেছে কোথা থেকে মাইনে দেবেন স্মল সেভিংস বা কোথা থেকে ধার করা যায়, এই ভাবতেই আপনার সময় চলে গেছে। এই সেসন শেষ হয়ে গেল, দ্বাদশ বিধানসভার সময়ও শেষ হলে গেল, অসীমবাবুর কাছে যেটা আশা করেছিলাম, ট্যাক্স আদায় করে উন্নয়নের নতুন দরজা খুলতে পারবেন, সেটা করা গেল না। রেভিনিউ সিস্টেম সরলীকৃত করে করাপশন দূর করা সেটাও হল না। এটা দুঃখের কথা যে, আপনারা রেভিনিউ কালেকশন সিস্টেমটা রিগ্রেটেড তার ফলে যেটা করতে চেয়েছেন, সেটা করতে পারলেন না। স্যার, হি ইজ এ গুড পার্সন ইন এ ব্যাড পার্টি বাট আই হ্যাভ সিমপ্যাথি ফর হিম। আবার যদি পরের বার দেখা হয়, তাহলে কোথায় কোথায় আপনার ডিফেক্ট ছিল সেটা আলোচনা করব। এই কটি কথা বলে দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) বিল ২০০১-এর উপর আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) বিল ২০০১-এর সমর্থনে বক্তব্য রাখতে উঠে মাননীয় সৌগত রায়

মহাশয়ের বক্তব্যগুলোর সঙ্গে কোথায় কোথায় আমি সহমত পোষণ করছি বা কোথায় কোথায় করছি না সেটা বলে আমার বক্তব্য শেষ করতে চাই।

এই বিলটার দুটো উদ্দেশ্য আছে দুটো রিলিফ দেওয়ার এবং বস্তুত দুটোতেই মাননীয় সৌগত রায় সহমত পোষণ করেছেন, সুতরাং মনে হচ্ছে ঐক্যমতের ভিত্তিতেই এই বিলটা পাস হয়ে যাবে। প্রথমটা হচ্ছে আমি একটা রিলিফের চেষ্টা করি, মাঝামাঝি করে এটা একটা স্তর পর্যন্ত ব্যবসায়ীদের যাতে বিক্রয় করের ক্ষেত্রে হয়রানি না হতে হয়। তাই তারা রিটার্ন হিসাবে যেটা দাখিল করেন, তাদের দেয় কর হিসাবে, সেটাই মেনে নিই, ডিমান্ড অ্যাসেসমেন্ট বলে মেনে নিই। ডিম অ্যাসেসমেন্ট বলে মেনে নিই। মেনে নিয়ে একটা শতাংশের ক্ষেত্রে কিন্তু আমরা না জানিয়ে আবার চেক করি। সারপ্রাইজ রানডাম চেকও করি। ডিম অ্যাসেসমেন্ট দুটো জিনিসই আছে। এই ডিম অ্যাসেসমেন্টে কিছু রিলিফ হয়। কিন্তু আমরা একটু সতর্কতা রাখি। এটা সামনে রেখে আমাদের যে প্রায় ১ লক্ষ ২০ হাজারের মতো ডিলারস আছেন, তার মধ্য এবং ছোট ডিলার যারা আছেন, প্রায় ৭০ হাজারের মতো, তাদের জন্য এই ডিম অ্যাসেসমেন্ট প্রকল্প আমরা লাগু করি। ১৯৯৭-৯৮, ৯৮-৯৯ এই দুটো আর্থিক বছর ধরেই যে রিটার্ন দিয়েছেন, সেটা মেনে নিয়ে। তাদের জমা দেওয়ার শেষ দিন ছিল ৩১শে জানুয়ারি ২০০১। তারা আমাদের কাছে বক্তব্য রাখেন এরজন্য প্রয়োজনীয় কাগজপত্র জোগাড় করতে পারেননি যদি একটু বাড়িয়ে দেওয়া হয়। তাই আমরা ওদের সমস্ত দাবি মানতে পারিনি। ওরা আর একটু সময় বেশি চেয়েছিলেন। আমরা ২ মাস বাড়িয়ে এটাকে ৩১শে মার্চ পর্যন্ত করলাম। এটা আইনভিত্তিক বলে এটা আপনাদের অনুমোদন ছাড়া আমরা এটা করতে পারি না। আইনটা করে এটা আমরা করব। এটা আপনাদের কাছে আনছি দ্বিতীয়ত সঠিকভাবেই সৌগতবাবু বলেছেন ওয়েস্টবেঙ্গল বিল্ডিং ট্যাক্স অ্যাক্ট ৯৬ সালে একটা নতুন আইন এই বিধানসভা অনুমোদন করেন। এর মূল উদ্দেশ্য ছিল এই যে মূলত শহরাঞ্চলে গ্রামাঞ্চলে খুব বেশি এটা হয় না। চারতলা বা তার উর্ধের বাড়ির মালিক বা যদি কোনও সমবায় ভিত্তিতে হয়, তারা ফ্ল্যাটের কেউ নথিভুক্তকরণই করছে না। তারমানে একটা অদ্ভুত হাত বদল হচ্ছে। হিসাব কেউ রাখছেন না। মুখের কথায় হচ্ছে। একটা কাগজে চিটের মধ্যে হচ্ছে। এটা ঠিক হচ্ছে না। বিশেষ করে সমবায় ভিত্তিতে যেগুলি হচ্ছে সেখানে নিজের স্বার্থের জন্য নথিভুক্তকরণ করা দরকার। নথিভুক্তকরণ তিনি করুন এবং তিনি ৫ শতাংশ হারে কর দিন। এটা আমরা শুরু করেছিলাম ৯৬ সালে। এক বছরের মাথায় এটা দেওয়ার কথা ছিল। কিন্তু ওরা প্রত্যেকবারই সময় চেয়েছিলেন। চাইতে চাইতে এবারও জানুয়ারি মাসে বার বার আমরা পাঠিয়েছি, জানুয়ারি মাসের ২০ তারিখ নাগাদ শেষ দিন ছিল। ওরা আরও কতগুলি প্রস্তাব নিয়ে আসেন এবং একটা জায়গায় আমার মনে হয়েছে সমবায় ভিত্তিতে যারা বাড়ি করেছেন, তাদের

ক্ষেত্রে এই ট্যাক্স ধার্য করার সময় সরকারের জমি নিয়ে করেছেন, যদি কোনও প্রোমোটার না থাকেন, নিজেরা দাঁড়িয়ে করেছেন প্রথম পারচেজে, হাত বদলের ক্ষেত্রে নয়। সেক্ষেত্রে বাজারমূল্য ভিত্তিতে ধারণ করার কোনও দরকার নেই। আমরা যে দাম হয়েছে, তার ভিত্তিতে ৫ শতাংশ নিতে পারি। এই রকম একটা ভাবনা চিন্তা আমরা করছি। এরজন্য আমাদের একটু সময়ে প্রয়োজন ছিল। তাই সময়টা আমরা পিছিয়ে দিলাম। আপনি দুটো ক্ষেত্রেই প্রায় সহমত পোষণ করেছেন। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ছিল কিন্তু বিল। এরপরে মাননীয় বিধায়ক সৌগতবাবু কতগুলি প্রশ্ন রেখেছেন। তার একটা হচ্ছে একেবারে আমাদের অভ্যন্তরীণ বিষয় যখন এন্ট্রি ট্যাক্স সত্যি অবলেপন করা হয়, তখন তাদের আমরা ঠিক করেছিলাম যে, সকলকে আমরা নিতে পারব। সকলকে পারলাম না। কাকে কাকে আমরা ব্যবহার করব। বাকিদের এরমধ্যে ওই সি এ ডিপার্টমেন্ট হওয়াতে তারা চাইলেন। তারা যে যে জেলায় থাকেন, অবস্থান করেন, তারসঙ্গে যুক্ত করে ভাগাভাগি করে দেওয়া হয়েছে। আপনি বলেছেন যে, আপনি কর হার আরও সরল করতে পারলেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত প্রায় ৬ বছর ধরে এই পদক্ষেপগুলি নিয়েছি। আমাদের রাজ্যে একাধিক বিক্রয়কর আইন ছিল। চারটি আইন তো ছিল। তাকে আমরা একটা আইনে নিয়ে এসেছি। প্রথমে যেটা প্রবেশ কর ছিল, সেটা আমরা তুলে নিয়েছি। টার্নওভার ট্যাক্স তুলে নিয়েছি। অ্যাডিশনাল সারচার্জ তুলে নিয়েছি। এটা আপনাদের সময়ে শুরু হয় বহু পর্যায়ের কর। এটাতে কিন্তু ব্যবসায়ীরা হয়রানি হত। এটা আমরা প্রথম পর্যায়ে করে নিয়ে আসি। এতে কিন্তু একটা ব্যাপক রিলিফ হয়। বস্তুত করের হার কমানোরও অনেক পরীক্ষা নিরীক্ষা করেছি। অনেক জায়গায় সুফল পেয়েছি। সব জায়গায় পাইনি। এটাকে বলে ট্যাক্স ইলাসটিসিটি। এটা ভিন্ন ভিন্ন পন্যের জন্য ভিন্ন ভিন্ন হয়। কোথায় কোথায় আমরা পেয়েছি যে রকম স্বর্ণ এবং স্বর্ণের অলঙ্কার, রৌপ্য এবং রৌপ্যের অলঙ্কার এ পেয়েছি, যেখানে ৪ শতাংশ হারে ছিল, তাকে এক শতাংশ করার পরে যেখানে বিক্রয়কর আদায় আরও ৫ কোটি টাকা হত, সেটা ১২ কোটি টাকা হয়ে গেছে। সেটা আরও বৃদ্ধি পাবে। এতে অনেক লাভ হয়েছে। অনেক ব্যবসায়ী কিন্তু চলে এসেছে। বস্তুত আমরা বলেছি গুজরাটে যে ক্ষতিগ্রস্ত স্বর্ণকার বা রৌপ্যকাররা ফিরে এসেছেন, তাদের আর ওখানে ফিরে যাওয়ার দরকার নেই। আমরা ক্ষতিপূরণ করব। এখানে তারা আসুন। তারা ব্যবস্থা এখানে শুরু করুন।

[4-30 — 4-36 p.m.]

আমরা তাদের ক্ষতিপূরণ করব। এখানে তারা আসুন, ব্যবসা শুরু করুন। আপনি তারপর একটা বক্তব্য রেখেছেন, আমি সর্বশেষ একটা কথা বলে শেষ করব। এমন কি

করা যায় না, তাদের কোনও কাগজপত্র লাগবে না, শুধু কাগজপত্র জমা দিয়ে দিলেই হবে। আমরা গতবার ইন্ট্রোডিউস করেছি। সাত লক্ষ পর্যন্ত যাদের টার্ন ওভার যে ব্যবসায়ীদের তাদের ফর্ম ফিলআপ করার দরকার নেই, শুধু সেলফ অ্যাসেসমেন্টের ভিত্তিতে জমা দেবেন। আমি শুধু একটা শতাংশ, ১০ শতাংশের মতো সারপ্রাইজ চেক করব। এটা ইতিমধ্যেই চালু করে দিয়েছি। আপনি যেটা বলেছেন তারপর আমি একটা সবর্শেষ কথা বলছি। আপনি একটা কথা বলেছেন আমাকে চেয়ারম্যান করে একটা কমিটি ইত্যাদি ইত্যাদি। এর প্রেক্ষিতটা আমি বলছি। প্রত্যেক রাজ্যের সঙ্গে প্রত্যেক রাজ্যের একটা অস্বাস্থ্যকর বিক্রয়কর এর প্রতিযোগিতা শুরু হয়েছিল। মানে একটা রাজ্য হয়তো মনে করল যে তার পাশের রাজ্য থেকে ব্যবসা টেনে আনার জন্য যেটা আট শতাংশ ছিল সেটা তারা ৬ শতাংশ করলেন। তাদের দেখা মাত্র আপনার রাজ্য কিন্তু আর আট শতাংশ থাকল না, সে আরও কমিয়ে ৫ শতাংশ করে দিল। তাকে সে করল চার, ৪ দেখে সে কল তিন। এতে কেউ কিন্তু ব্যবসা সরাতে পারল না। সকলেরই রাজস্ব কমতে শুরু করল। এইগুলো কিন্তু বিশেষ করে কেন্দ্র শাস্তি অঞ্চলগুলোই করতে শুরু করে। আশেপাশের রাজ্যগুলো এর প্রতিবাদ করতে শুরু করে। তখন মুখ্যমন্ত্রীদের সম্মেলন একটা হয়েছিল। এই সম্মেলনটা হয় ৯৯ আর্থিক বছরে ১৫ই নভেম্বর। কেন্দ্রীয় অর্থমন্ত্রী সেই সভাটা ডেকেছিলেন একটা কমিটি করা হয়েছিল আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর নেতৃত্বে। তিনি একটা জিনিস সাজেস্ট করেছিলেন। একটা হচ্ছে যে পণ্যগুলো আছে ৪টে হারে ন্যূনতম সীমাটা বেঁধে দেওয়া হোক তার নিচে কেউ যেতে পারবে না, তার উপরে যেতে পারবে। এই যে বিক্রয়কর ছাড়ের অসুস্থ্যকর প্রতিযোগিতা হচ্ছে, আমাদের রাজ্যে সাত বছরে বিক্রয় কর ছাড় দেয় ৯ হল, দেখা দেখি কেউ ১১ করল, তার দেখে কেউ ১২ করল, কোনও রাজ্য ১৫ করল, পিছিয়ে পড়া রাজ্যগুলো ২০, ২১ বছর পর্যন্ত করল। রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার গভর্নর একবার অনুরোধ করেছিলেন যে আপনারা কেউ এই খেলাতে যাবেন না। এতে যারা গেছেন তারাই বিপদে পড়েছেন। তখন ঠিক হল যে ইনসেনটিভ স্কীম থাকবে কিন্তু বিক্রয় কর ছাড় দিয়ে নয়। ওই রিসিটের জায়গাটা আঘাত করে নয়, অন্য কিভাবে করা যায়, এটা মুখ্যমন্ত্রী সম্মেলনে সিদ্ধান্ত হয়, ওইখানে কেন্দ্রীয় অর্থমন্ত্রী একটা প্রস্তাব রাখেন আমাকে সভাপতি করে। সেটা নিয়ে আমাদের একটা কঠিন কাজ আমাদের করতে হয় এক বছর ধরে। ধরুন আমাদের সংবিধানে কোনও জোর আমাদের নেই। রাজ্য তালিকাভুক্ত বিষয়, রাজ্য এর বিষয়। তখন আমরা নিজেরা বসে দেখলাম যে আমরা একটা চেষ্টা করি বিক্রয় করের হারের বিষয়টা। সত্যিই এর নিচে কেউ যাব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধুমাত্র পন্ডিচেরি ছাড়া সকলে মেনে নিয়েছেন। আমরা ভাবতেও পারি নি যে আমরা এটা পারব। আপনার মাধ্যমে জানাতে চাই যে ইনসেনটিভ স্কীম সমস্ত রাজ্যে, সেলস

ট্যাক্স রিলেটেড ইন্সেনটিভ স্কীম তুলে দিয়েছেন। আমরা প্রথমে তুলেছি তাই নয়, আমাদের সঙ্গে সঙ্গে মহারাষ্ট্র থেকে শুরু করে তুলেছেন কেউ হয়তো দু থেকে তিন মাস পরে তুলেছেন। লক্ষ্মীয়ভাবে সেই সময়ে, এই সময়ের সি এম আই তার তথ্যটা প্রকাশ করে দিয়েছেন। এই সময়ে সবচেয়ে বেশি ইন্ডাস্ট্রিয়াল অ্যাপ্রুভাল আমাদের রাজ্যে বৃদ্ধি পেয়েছে। এর আগে যা কখনও বৃদ্ধি পায়নি। কোনও কোনও মহল থেকে বলার চেষ্টা হয়েছিল কারণ কর ছাড়ের কিছু সুবিধা পাচ্ছিলেন যে এটা লাগু থাকুক কিন্তু বাস্তব ক্ষেত্র উল্টো কথা বলল। বস্তুত আমাদের বেশি প্রস্তাব আসতে শুরু করল সেখানে দাঁড়িয়ে আমি আপনাদের বলেছিলাম এর পর একটি ইনসেনটিভ স্কীম শুরু করব বিক্রয় কর বাদ দিয়ে। যেটা ভারতবর্ষের মধ্যে বোধহয় সবচেয়ে আকর্ষণীয় স্কীমটি আমরা লাগু করে দিয়েছি। তাতে যেকোনও একজন শিল্পোদ্যোগী তার যে লোন নিলে তার ইন্টারেস্ট বার্ডেন এর ৫০ শতাংশ বহন করব আমরা। তার এবং দূরের এলাকার জন্য আরও বেশি তাকে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট সাবসিডি তার সঙ্গে এমপ্লয়মেন্টকে যুক্ত করে, স্ট্যাম্প ডিউটি মকুব করে একাধিক স্কীম কিন্তু আমরা লাগু করে দিলাম। দেখা যাক তার কি সুফল পাওয়া যায়। সর্বশেষে একটা কথা আমরা বলছি যে, হ্যাঁ, আমরা আরও সরলীকরণ করব। এখনও আমাদের রাজ্যের একাধিক বিক্রয় করের হার ১০ এরও বেশি। আমরা খুব কম সংখ্যায় সেটাকে নিয়ে আসব এটা আনতে গিয়ে কিন্তু বহু সংখ্যক পণ্যের বিক্রয় করের হার কিন্তু কমানো সম্ভব। এরবেশি তো আমি বলতে পারি না। সেদিকে আমার দৃষ্টি নিবদ্ধ আছে। গোটা দেশের মধ্যে সবচেয়ে সরল কর ব্যবস্থা করতে আমরা বদ্ধপরিকর। যদি সম্ভব হয় আমরা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হয়তো এই অধিবেশনে আমার বক্তব্য রাখার শেষ দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অধিবেশনে আর হয়তো বলার সময় পাব না, আজকে হয়তো এই অধিবেশনে এটাই আমার বক্তব্য রাখার শেষ দিন। সকল মাননীয় বিধায়কদের বিশেষ করে বিরোধী দলের বিধায়কদের আমি ধন্যবাদ জানাচ্ছি। মাঝে মাঝে অসুবিধা হয়েছে, কিন্তু সব মিলিয়ে শেষ মুহূর্তে আমি যে বিকল্প নীতির কথা বলেছি তাকে সমর্থন অনেকটা করেছেন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 2001 be taken into consideration was then put and agreed to.

## CLAUSES 1 to 3

The question that the clauses 1 to 3 do stand part of the Bill were then put and agreed to.

## PREAMBLE

The question that the Preamble do stand part of the bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill 2001 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4-36 p.m. till 10 a.m. on Saturday the 24th Febraury 2001, at the Assembly House, Kolkata

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Saturday, the 24th February, 2001 at 10-00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 20 Ministers, 12 Ministers of State and 112 Members.

[10-00 — 10-10 a.m.]

**শ্রী রবীন দেব ঃ** স্যার, গতকাল লোকসভায় ভারত সরকার অর্থনৈতিক রিপোর্ট পেশ করেছেন। তাতে দেখা যাচ্ছে দেশের অর্থনীতি এক ভয়ঙ্কর বিপদের মুখে পড়েছে। কৃষিতে সঙ্কট দেখা দিয়েছে। দেশের যে জাতীয় আয় তার গড়ও কমে গেছে, উৎপাদন নেমে গেছে। আজকে বিভিন্ন ক্ষেত্রে তারা যে সাজেশন দিচ্ছে তাতে দেশের সয়ম্ভরতা নষ্ট হয়ে যাচ্ছে। রাষ্ট্রায়ত্ত্ব ক্ষেত্র তুলে দিচ্ছে। বি.আই.এফ.আরে যে কারখানাগুলো ছিল সেগুলো তুলে দিচ্ছে। রেশনিং ব্যবস্থা, অর্থাৎ কিনা পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম, তাকে আজকে একেবারে নস্যাৎ করে দিচ্ছে। সাথে সাথে দেশের অর্থনীতিতে গরিব মানুষের বেকারত্ব ঘোচাবার জন্য নিয়োগের যে ব্যবস্থা কেন্দ্রীয় সরকারের ছিল সেই দপ্তরে নিয়োগ বন্ধ। রাষ্ট্রায়ত্ত্ব ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কর্মী হ্রাসের সিদ্ধান্তও নিয়েছেন। সবদিক দিয়ে একটা ভয়ঙ্কর বিপদ সৃষ্টি হয়েছে স্যার।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, অর্থনৈতিক রিভিউ যেটা বেরিয়েছে তাতে দেশের সামগ্রিক উন্নয়নের হার ৬.৪ শতাংশ থেকে নেমে ৬ শতাংশে দাড়িয়েছে। এটা অন্য কিছু নয়, বিশ্ব-বাণিজ্য সংস্থা, আই.এম.এফ., বিশ্ব-ব্যাঙ্ক নির্দেশিত পথে আজকে কেন্দ্রীয় সরকার যেভাবে তাদের তাবেদারি করছেন তার ফলে আজকে আমাদের কৃষিতে, শিল্পে, ক্ষুদ্র-কুটির শিল্পে, সর্বত্র একটা শোচনীয় পরিস্থিতি দাঁড়িয়েছে। তাই আমরা বিধানসভার পক্ষ থেকে আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়েছেন এবং যার ফলে গরিব মানুষ সাধারণ মানুষ ১০০ কোটি ভারতবাসীকে যদি এই বিপদ থেকে বাঁচাতে হয় তাহলে কেন্দ্রীয় সরকার ঐ নীতি পরিবর্তন করুন।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### গ্রাম ও শহরাঞ্চলে ভিডিও প্রদর্শনী

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *১২) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রাম ও শহরাঞ্চলে ভিডিও প্রদর্শনীর প্রসার সম্বন্ধে সরকার অবহিত আছেন কি না; এবং

(খ) থাকলে

(১) উক্ত প্রদর্শনকেন্দ্রের সংখ্যা কত; এবং

(২) তন্মধ্যে কতগুলি লাইসেন্সপ্রাপ্ত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১,৩৪৩টি।

(২) ১,১০৮টি।

### ফলতা অবাধ বাণিজ্যকেন্দ্রে অনুমোদিত শিল্প

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নভেম্বর, ২০০০ পর্যন্ত ফলতা অবাধ বাণিজ্যকেন্দ্রে কত সংখ্যক শিল্প কারখানা অনুমোদন লাভ করেছে; এবং

(খ) তন্মধ্যে, চালু কারখানার সংখ্যা কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নভেম্বর, ২০০০ পর্যন্ত ৩১৫টি শিল্পসংস্থা অনুমোদন লাভ করেছে।

(খ) তন্মধ্যে, চালু সংস্থার সংখ্যা ৫৯।

**রাজ্যে শিল্পায়নের জন্য অধিগৃহিত জমি**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫১) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) রাজ্যে শিল্পায়নের জন্য অধিগৃহিত জমির মোট পরিমাণ কত; এবং

(খ) উক্ত জমি কতজন শিল্পোদ্যোগিকে বরাদ্দ করা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৫০৪.১৫৫ একর।

(খ) প্রাপ্ত তথ্যানুসারে মোট ৭টি সংস্থাকে উক্ত জমি বরাদ্দ করা হয়েছে।

**সরকারি কলেজে শুন্য পদ**

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬১) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সরকারি কলেজগুলিতে অধ্যাপক ও অশিক্ষক কর্মচারিদের বেশ কিছু পদ দীর্ঘদিন খালি পড়ে আছে;

(খ) সত্যি হলে, উক্ত শুন্যপদগুলি শীঘ্র পূরণের জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন/নিচ্ছেন?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের সরকারি কলেজগুলিতে অধ্যাপকদের বেশ কিছু পদ কিছুদিন ধরে খালি পড়ে আছে। অশিক্ষক কর্মচারিদের পদ দীর্ঘদিন খালি পড়ে থাকার কথা জানা নেই।

(খ) রাজ্যের সরকারি কলেজগুলিতে শিক্ষকদের ৪৪৯টি শুন্য পদ পূরণের জন্য পাব্লিক সার্ভিস কমিশনকে উপযুক্ত প্রার্থির নাম সুপারিশ করতে বলা হয়েছে। ইতিমধ্যে পাব্লিক সার্ভিস কমিশন থেকে প্রয়োজনীয় সুপারিশ আসতে শুরু করেছে।

অন্তবর্তী ব্যবস্থা হিসাবে চুক্তির ভিত্তিতে শিক্ষকদের শুন্য পদ পূরণের ব্যবস্থা

নেওয়া হয়েছে এবং ইতিমধ্যে বেশ কয়েকটি পদে চুক্তিতে নিয়োজিত শিক্ষক যোগ দিয়েছেন।

**ব্লকস্তরে আদালত স্থাপন**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আইন ও বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এ রাজ্যের প্রত্যন্ত গ্রামে সাধারণ মানুষদের বিচারের সুবিধা দিতে ব্লক স্তরে আদালত স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনা রূপায়ণের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**আইন ও বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের প্রত্যন্ত গ্রামে সকল ব্লক স্তরে আদালত স্থাপনের কোনও পরিকল্পনা আপাতত নেই। তবে দার্জিলিং জেলার মিরিক, মংপু, ও গরুবাথানে আদালত স্থাপনের প্রস্তাব গ্রহণ করা হয়েছে।

(খ) এই ব্যাপারে নির্দিষ্ট পদক্ষেপগুলি প্রশাসনিক স্তরে রয়েছে।

**চর্মশিল্প মহাবিদ্যালয়**

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে চর্মশিল্প বিকাশের জন্য একটি চর্মশিল্প মহাবিদ্যালয় স্থাপন করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত মহাবিদ্যালয়টি কোথায় স্থাপন করা হচ্ছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই মুহূর্তে নতুন চর্মশিল্প মহাবিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### রায়না সাব-স্টেশন

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার রায়না সাব-স্টেশনটির নির্মাণকাজ বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) উক্ত সাব-স্টেশনটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রায়না সাব-স্টেশন তৈরির ব্যাপারে আদেশ পেশ করা হয়ে গেছে। সাব-স্টেশন তৈরির জন্য নিযুক্ত ঠিকাদার ভৌগলিক অনুসন্ধান এবং জরিপের কাজ শুরু করেছে। এর উপর নির্ভর করেই সাব-স্টেশনের নক্সা প্রস্তুত করা হচ্ছে এবং এটা শেষ হওয়ার পথে।

(খ) আশা করা যায় নবম পরিকল্পনা সময়ের মধ্যে শেষ হবে।

### প্রাথমিক বিদ্যালয়-সাংসদের নির্বাচন

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি রাজ্যে জেলা প্রাথমিক বিদ্যালয়-সাংসদের নির্বাচন সম্পন্ন হয়েছে;

(খ) সত্যি হলে, কতগুলি জেলার উক্ত নির্বাচন সম্পন্ন হয়েছে; এবং

(গ) কবে নাগাদ নব নির্বাচিত সাংসদের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এটা সত্যি যে, সম্প্রতি রাজ্যে জেলা-প্রাথমিক বিদ্যালয়-সাংসদের নির্বাচন সম্পন্ন হয়েছে।

(খ) রাজ্যে সমস্ত জেলাতেই এই নির্বাচন সম্পন্ন হয়েছে।

(গ) নব নির্বাচিত সাংসদ গঠন সংক্রান্ত বিজ্ঞপ্তি প্রকাশের কাজ শুরু হয়েছে এবং সাংসদগুলি শীঘ্রই কাজ শুরু করবে বলে আশা করা যায়।

**Submission of follow up Action Report**

29. (Admitted Question No. 140) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of Commerce and Industries Department be pleased to state—

How many reports have so far been submitted by the Task-Force Committee set up by the State Government as a follow up action of ''Destination West Bengal'' held at Raichak in 1999.

**Minister-in-charge of Commerce and Industries Department :**

Six Task Forces that were constituted for the purpose covered the following subjects:

(a) Infrastructure;

(b) Agro-Industries;

(c) Haldia Infrastructure and Downstream Industries;

(d) Development of Service Sector;

(e) Simplification of Procedure for Industries;

(f) Information Technology;

They have all submitted their Reports to the Government.

**Haldia Petrochemicals**

30. (Admitted Question No. 142) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of Commerce and Industries Department be pleased to state—

(a) Is it a fact that Haldia Petrochemicals is incurring operational loss at present;

(b) If so,

(i) the reasons thereof; and

(ii) the measures/steps taken by the Government to run it on commercial basis.

**Minister-in-charge of Commerce and Industries Department :**

(a) Haldia Petrochemicals Ltd. is now undergoing trial production. The HPL management plans to watch the performance for sometime and has, accordingly not declared commercial production. The word 'operational loss' is meaningful only after commercial production status has been achieved.

(b) Does not arise at present.

**District Level Human Rights Courts**

31. (Admitted Question No. 170) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Judicial Department be please to state—

(a) whether it is a fact that the Government is contemplating to set up District Level Human Rights Courts;

(b) if so, what are the steps taken so far in this regard ?

**Minister-in-charge of Judicial Department :**

(a) At present this Government is not contemplating to set up District Level Human Rights Courts.

(b) Does not arise.

**Psychiatric Doctors in Government Hospitals**

32. (Admitted Question No. 180) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Health & Family Welfare be pleased to state—

(a) whether it is a fact that in some of the Government Hospitals

Psychiatric doctors are not available; and

(b) if so, in how many hospitals there is no such doctors ?

**Minister-in-charge of Health & Family Welfare Department :**

(a) No.

(b) Question does not arise.

**Installation of C.T. Scan Machines in the Government Medical College Hospitals & other Government Hospitals**

33. (Admitted Question No. 186) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of Health & Family Welfare Department be pleased to state—

The number of C.T. Scan Machines so far installed in Government Medical College Hospitals & in other Government Hospitals in the State.

**Minister-in-charge of Health and Family Welfare Department :**

One C.T. Scan Machine has been installed at Bangur Institute of Neurology, Calcutta.

Three more are expected to come very seen in three other Government Medical Institutions.

**বিজ্ঞান নগরিতে প্রাথমিক চিকিৎসাকেন্দ্র**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২৩) **শ্রী রামপদ সামন্ত :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতার বিজ্ঞান নগরিতে দর্শকদের জন্য বিনামূল্যে প্রাথমিক চিকিৎসাকেন্দ্র চালু করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, ৩১শে ডিসেম্বর, ২০০০ পর্যন্ত কতজন দর্শক ঐ ধরনের চিকিৎসার

সুযোগ লাভ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারের পক্ষ থেকে কোনও ক্লিনিক চালানো হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

### Procurement and Distribution of Levy Sugar

35. (Admitted Question No.247) **Shri Abdul Mannan :** Will the Minister-in-charge of Higher Education be pleased to state—

A brief out lines of the claim (categorywise) preferred likely to be preferred by WBECSC Ltd. to get reimbursement from Sugar Equalisation Fund, Govt. of India for procurement and distribution of Levy Sugar in public distribution system during the year 2000 ?

**Minister-in-charge of Higher Education Department :**

A claim amounting to Rs.4,89,32,800/- has been preferred to get reimbursement from Sugar Equalisation Fund, Government of India against Levy Sugar distributed up to September, 2000.

Another claim of Rs.3,40,00,000/- approx, is likely to be preferred within a few days against Levy Sugar distribution in public distribution system for the period October to December, 2000.

### ডিস্ট্রিক্ট কম্যান্ডান্ট (হোমগার্ড) পদ পূরণ

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** অসামরিক প্রতিরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় হোমগার্ডের ডিস্ট্রিক্ট কম্যান্ডান্ট পদে কোনও নিয়োগ না করার কারণ কি; এবং

(খ) বর্তমানে মেদিনীপুর জেলায় এখন পর্যন্ত কতজনকে হোমগার্ড পদে নিয়োগ

করা হয়েছে?

**অসামরিক প্রতিরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলায় হোমগার্ডের ডিস্ট্রিক্ট কম্যান্ডান্ট পদে কোনও নিয়োগ না করার তথ্যটি সঠিক নয়। কারণ শ্রী অজিতকুমার সাঁতরা মেদিনীপুরের জেলা কম্যান্ডান্ট হিসাবে ৮.১.২০০১ তারিখে তালিকাভুক্ত হয়েছেন।

(খ) বর্তমানে মেদিনীপুর জেলাতে তালিকাভুক্ত হোমগার্ডের (অফিসার সহ) সংখ্যা ২১৯০।

**জলাভূমি সংস্কারে সরকার কর্তৃক গৃহিত পদক্ষেপ**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩২০) **শ্রী তপন হোড় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন জলাভূমি সংস্কারে সরকার কর্তৃক গৃহিত পদক্ষেপ কিরূপ; এবং

(খ) এ জন্য কেন্দ্রীয় সরকারের পদ থেকে কোনও সহায়তা পাওয়া গেছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১। রাজ্য সরকার জেলা মৎস্যচাষী উন্নয়ন সংস্থার মাধ্যমে জলাভূমি সংস্কারের ব্যবস্থা করেছে। এই কাজের জন্য ও সংস্কার পরবর্তী পদক্ষেপে উন্নত প্রথায় মৎস্য চাষের জন্য, উপকৃত (Beneficiary) মৎস্য চাষীদের ব্যাঙ্ক ঋণ ও সরকারি অনুদানের ব্যবস্থা করা হয়।

(২) অতিরিক্ত মৎস্য উৎপাদনের জন্য বিল ও জলাশয় সংস্কারের জন্য গত আর্থিক বছর ১৯৯৯-২০০০ সালে বিভিন্ন জেলার এই উদ্দেশ্যে কাজ করার জন্য জেলা পরিষদগুলিকে ২৭৫ লক্ষ টাকা দেওয়া হয়েছিল। চলতি আর্থিক বছরে ২০০০-২০০১ সালে এখনও পর্যন্ত এই খাতে জেলা পরিষদগুলিকে ৩৯৩.৬৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে। আশা করা যায় এই বাবদ আরও কিছু অর্থ অনুদান দেওয়া হতে পারে।

(৩) জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সহায়তায় বিল ফিসারিজ উন্নয়ন প্রকল্প এবং বাঁধ ও রিজারভার উন্নয়ন প্রকল্প রূপায়ণের মাধ্যমেও জলাভূমি সংস্কারের ব্যবস্থা করা হচ্ছে।

(খ) পাওয়া গেছে।

**রাজ্যে চালকলগুলি থেকে লেভি সংগ্রহমাত্রা**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩০) **শ্রী তপন হোড় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে (১৯৯৯-২০০০) রাজ্যের চালকলগুলির নিকট হতে রাজ্য সরকার ৩১ ডিসেম্বর, ২০০০ পর্যন্ত কত পরিমাণ চাল লেভি হিসাবে সংগ্রহ করেছেন;

(খ) উক্ত লেভির সংগ্রহের লক্ষ্যমাত্রা কত ছিল; এবং

(গ) কৃষকদের নিকট থেকে চালকলগুলিকে ধান ক্রয়ের ব্যাপারে কোনও নির্দেশ রাজ্য সরকার দিয়েছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের লেভি সংগ্রহের কাজ আর্থিক বছর অনুযায়ী হয় না। এই কাজ হয় খারিফ বর্ষ অনুযায়ী। বিগত খরিফ বর্ষ ছিল ১ অক্টোবর, ১৯৯৯ থেকে ৩০ সেপ্টেম্বর, ২০০০ পর্যন্ত। বিগত খারিফ বছরে (১৯৯৯-২০০০) রাজ্যের চালকলগুলি থেকে সংগৃহিত চালের মোট পরিমাণ ৩,৭১,৯০১ মেট্রিক টন।

(খ) বিগত খারিফ বছরে (১৯৯৯-২০০০) রাজ্যের চালকলগুলি থেকে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ছিল ৮,০০,১০০ মেট্রিক টন।

(গ) এ বিষয়ে ইতিমধ্যেই রাজ্য সরকার জেলা প্রশাসনকে নির্দেশ পাঠিয়েছেন। কৃষকগণ যাতে নির্ধারিত গুনমানের ধানের জন্য ন্যুনতম সহায়ক মূল্য অর্থাৎ কুইন্টাল প্রতি ৫১০ টাকা পান সে বিষয়টি সুনিশ্চিত করতে জেলা প্রশাসনকে নির্দেশ দেওয়া হয়েছে, এবং চালকলগুলির নিকট থেকে এই মর্মে স্থানীয় স্বায়ত্বশাসন সংস্থা প্রদত্ত শংসাপত্র গ্রহণ করার নির্দেশ দেওয়া হয়েছে।

**রাজ্যে জন্ম, মৃত্যুর হার ও সরকারি পদক্ষেপ**

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪২) **শ্রী তপন হোড় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে জন্ম, মৃত্যুর হার বেড়েছে;

(খ) সত্যি হলে, এ সম্পর্কে সরকারের গৃহিত পদক্ষেপ কি;

(গ) না হলে বিগত ১৯৯০ সাল থেকে ৩১ ডিসেম্বর ২০০০ রাজ্যে জন্ম, মৃত্যুর হারের গড় কত; এবং

(ঘ) রাজ্যে শিশু মৃত্যুর হার উক্ত সময়ে কি ছিল বা আছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) জন্ম, মৃত্যু ও শিশু মৃত্যুর হার ১৯৯৯ সাল পর্যন্ত যা পাওয়া গেছে তা নিম্নরূপ ঃ

| সাল | জন্ম হার | মৃত্যু হার |
|---|---|---|
| ১৯৯০ | ২৮.২ | ৮.৪ |
| ১৯৯১ | ২৭.০ | ৮.৩ |
| ১৯৯২ | ২৪.৮ | ৮.৪ |
| ১৯৯৩ | ২৫.৭ | ৭.৪ |
| ১৯৯৪ | ২৫.২ | ৮.৩ |
| ১৯৯৫ | ২৩.৬ | ৭.৯ |
| ১৯৯৬ | ২২.৮ | ৭.৮ |
| ১৯৯৭ | ২২.৪ | ৭.৭ |
| ১৯৯৮ | ২১.৩ | ৭.৫ |
| . ৯৯৯ | ২০.৭ | ৭.১ |

| সাল | | শিশু মৃত্যুর হার (প্রতি ১০০০-এ) |
|---|---|---|
| ১৯৯০ | .. | ৬৩ |
| ১৯৯১ | .. | ৭১ |
| ১৯৯২ | .. | ৬৫ |

| সাল | | শিশু মৃত্যুর হার (প্রতি ১০০০-এ) |
|---|---|---|
| ১৯৯৩ | .. | ৫৮ |
| ১৯৯৪ | .. | ৬২ |
| ১৯৯৫ | .. | ৫৮ |
| ১৯৯৬ | .. | ৫৫ |
| ১৯৯৭ | .. | ৫৫ |
| ১৯৯৮ | .. | ৫৩ |
| ১৯৯৯ | .. | ৫২ |

উৎস্য ঃ ভারত সরকারের স্যাম্পেল রেজিস্ট্রেশন সিস্টেম।

### হাসপাতাল ও নার্সিংহোম নিয়ন্ত্রণে বিল

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬২) **শ্রী তপন হোড় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাসপাতাল এবং নার্সিংহোমগুলির নিয়ন্ত্রণে আনতে কেন্দ্রীয় সরকার বিল আনছেন; এবং

(খ) সত্যি হলে, এ সম্পর্কে রাজ্য সরকারের প্রতিক্রিয়া কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারের কাছে এই বিষয়ে এখনো পর্যন্ত কোনও তথ্য নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### সার্কাসে হিংস্র প্রাণী নিয়ে খেলা দেখানোর ক্ষেত্রে নিষেধাজ্ঞা

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৩) **শ্রী তপন হোড় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে সার্কাসে বাঘ, সিংহ, হাতির মতো প্রাণী নিয়ে খেলা দেখানো, বন্ধ করার উদ্যোগ রাজ্য সরকার নিয়েছেন বা নেবেন এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত নিষেধাজ্ঞা জারি হতে পারে বা হবে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানের সার্কাসে বাঘ, সিংহ, ভাল্লুক, বানর এবং চিতা নিয়ে খেলা দেখানো বন্ধ করার উদ্যোগ রাজ্য সরকার নিয়েছিল।

(খ) ভারত সরকারের Ministry of Social Justice & Empowerment-এর নোটিফিকেশন তাং ১৪ই অক্টোবর, ১৯৯৮ পাঠিয়ে পশ্চিমবঙ্গ প্রদর্শনরত সমস্ত সার্কাস কোম্পানিগুলিকে পত্র দিয়ে জানানো হয়েছিল। ঐ নোটিফিকেশন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করার জন্য নোটিফিকেশনে উল্লিখিত ৫টি প্রাণীর খেলা দেখানো সার্কাসগুলি বন্ধ করে। কিন্তু বর্তমানে মহামান্য হাইকোর্টের অন্তবর্তীকালিন আদেশের পরিপ্রেক্ষিতে উক্ত ৫টি প্রাণীর খেলা দেখানো হচ্ছে। বর্তমানে বিষয়টি কলকাতা হাইকোর্টের বিবেচনাধীন।

**অভয়ারণ্যে বন্যপশু বৃদ্ধির পরিকল্পনা**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৬) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের অভয়ারণ্যগুলিতে বর্তমানে হাতি, গন্ডার ও বাঘের সংখ্যা বৃদ্ধির জন্য কি পরিকল্পনা আছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের অভয়ারণ্যগুলিতে বর্তমানে হাতি, গন্ডার ও বাঘের সংখ্যা বৃদ্ধির জন্য নিম্নোক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ—

**হাতির জন্য**

(১) হাতির বিচরণক্ষেত্রগুলিতে পশুখাদ্য রোপণের যথেষ্ট ব্যবস্থা।

(২) হাতির বিচরণক্ষেত্রগুলিতে যথেষ্ট সংখ্যক জলাধার নির্মাণ।

(৩) হাতির চলার পথে জঙ্গলের মধ্যে বিভিন্ন স্থানে সৌন্ধব লবণ ও চিটে গুড় রাখার ব্যবস্থা করা হয়েছে।

(৪) ফরেস্ট প্রোটেকশন কমিটি ও ইকো-ডেভেলপমেন্ট কমিটির সাহায্য গ্রহণ।

(৫) পঞ্চায়েতের মাধ্যমে বনসন্নিহিত এলাকার লোকজনের সচেতনতা বৃদ্ধি।

(৬) টহলদারির বন্দোবস্ত করা।

(৭) দক্ষিণবঙ্গে হাতির আবাসস্থলের উন্নতির প্রকল্প নেওয়া হয়েছে।

**গন্ডারের জন্য**

(১) গন্ডারের বিচরণ ক্ষেত্রের উন্নতিসাধন।

(২) দেশীয় ঘাস রোপণ।

(৩) কৃত্রিম ওয়ালো পুল সৃষ্টি করা।

(৪) কিছু অবাঞ্ছিত লতার বিনাশসাধন।

(৫) ফরেস্ট প্রোটেকশন কমিটি ও ইকো-ডেভেলপমেন্ট কমিটি গঠন।

(৬) পঞ্চায়েতের মাধ্যমে বনসন্নিহিত এলাকার লোকজনের মধ্যে সচেতনতা বৃদ্ধি।

**বাঘের জন্য**

(১) বাঘের প্রধান খাদ্য হল বিভিন্ন প্রকারের তৃণভোজি প্রাণী—তাই তাদের জন্য যথেষ্ট খাবারের ব্যবস্থা;

(২) সুন্দরবন অঞ্চলে বাদা জাতীয় গাছ বাঁচাতে বিভিন্ন লবণাক্ত ঢিপি কেটে খাল খনন করে নদীর জল পৌঁছানোর ব্যবস্থা করা, যাতে বাদা জাতীয় গাছ বাঁচে।

(৩) বাদাবনের ধার দিয়ে বিভিন্ন প্রকারের বৈদ্যুতিক তারের বেড়া দেওয়া ও গরাণ, ছিটা বা গেওয়া ডালের বেড়া, যাতে বাঘ গ্রামে প্রবেশ না করতে পারে।

(৪) নদীর তীর ও বাঁধের ভাঙনরোধে বাঁধের বাইরে নদীর ধার বরাবর ব্যাপকভাবে বাদা জাতীয় গাছ লাগানোর ব্যবস্থা।

(৫) ফরেস্ট প্রোটেকশন ও ইকো-ডেভেলপমেন্ট কমিটি গঠন।

(৬) টহলদারির বন্দোবস্ত করা।

(৭) পঞ্চায়েতের মাধ্যমে বনসন্নিহিত এলাকার লোকজনের মধ্যে সচেতনতা

বৃদ্ধি, প্রভৃতি।

**রাজ্যে মাছ চাষের খাবার**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৮) **শ্রী পুলকচন্দ্র দাস** ঃ মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে মাছ চাষের খামারের সংখ্যা কত;

(খ) বিগত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) উক্ত খামারগুলিতে কি পরিমাণ মাছ উৎপাদিত হয়েছে; এবং

(গ) উক্ত মাছ উৎপাদনে কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাতটি।

(খ) ১। ডিম পোনা—৯০১ লক্ষ।

২। ধানি পোনা—৩২.৪২ লক্ষ।

৩। চারা পোনা—(ক) দেশি মাছের—৫৬.৬৫ লক্ষ। (খ) বিদেশি মাছের—৪.০৬২ লক্ষ।

৪। চিংড়ি—৩৪০৯.৬৫ কিলোগ্রাম।

৫। বড় মাছ (দেশি ও বিদেশি)—৬৬.৫০৭ কিলোগ্রাম।

৬। অন্যান্য মাছ—১২০০ কিলোগ্রাম।

(গ) মোট ১৯,১৯,৬৮০.০০ টাকা।

**সরকারি তত্ত্বাবধানে চলচিত্র**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪০২) **শ্রী পুলকচন্দ্র দাস** ঃ তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত পাঁচ বছরে (১৯৯৬ থেকে ২০০০) সরকারি তত্ত্বাবধানে মোট কতগুলি চলচিত্র, তথ্যচিত্র ও সংবাদ আলেখ্য নির্মাণ করা হয়েছে; এবং

(খ) উক্ত ছবিগুলির কতগুলি এ পর্যন্ত মুক্তিপ্রাপ্ত হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২টি পূর্ণাঙ্গ দৈর্ঘ্যের কাহিনীচিত্র নির্মিত হয়েছে ও ৩৯টি তথ্যচিত্র ক্রয় করা হয়েছে।

সংবাদ আলেখ্য এখন নির্মাণ করা হয় না।

(খ) কাহিনীচিত্র দুটিই মুক্তিপ্রাপ্ত হয়েছে।

তথ্যচিত্রগুলি সরকারি এ.ভি. ইউনিটের মাধ্যমে বিভিন্ন জেলা ও মহকুমাগুলিতে প্রদর্শিত হচ্ছে।

**মেডিক্যাল কলেজগুলিতে স্নাতোকত্তর পাঠক্রমগুলিতে আসন সংখ্যা**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৩) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে মেডিক্যাল কলেজগুলিতে স্নাতকোত্তর পাঠক্রমগুলিতে প্রতিটি পাঠক্রমে আসন সংখ্যা কত; এবং

(খ) উক্ত আসন সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| পাঠক্রম | আসনসংখ্যা |
|---|---|
| জেনারেল মেডিসিন (এম.ডি.) | ২৫ |
| ধাত্রিবিদ্যা (এম.ডি.) | ২৫ |
| জেনারেল সার্জারি (এম.এস) | ২৫ |
| ডার্মাটলজি (এম.ডি.) | ৪ |
| অপথালমোলজি (এম.এস.) | ৮ |
| ধাত্রিবিদ্যা (ডি.জি.ও.) | ৭২ |
| শিশুচিকিৎসা (ডি.সি.এইচ) | ৫৮ |

(খ) আসনসংখ্যা বৃদ্ধির বিষয়টি এবং সেইসাথে আসনসংখ্যার পুনঃবিভাজনের

বিষয়গুলি বর্তমানে মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়ার বিবেচনাধীন।

**বিভিন্ন জেলায় হিমঘরের সংখ্যা**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৭) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বর্তমানে (ডিসেম্বর, ২০০০) হিমঘরের সংখ্যা (জেলাভিত্তিক) কত?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যে বর্তমানে জেলাভিত্তিক হিমঘরের সংখ্যা (ডিসেম্বর, ২০০০) নিম্নরূপ ঃ—

| জেলা | | হিমঘরের সংখ্যা |
|---|---|---|
| দক্ষিণবঙ্গ | | |
| ১। হাওড়া | .. | ৬ |
| ২। মেদিনীপুর (পশ্চিম) | .. | ৩০ |
| ৩। মেদিনীপুর (পূর্ব) | .. | ২৪ |
| ৪। নদীয়া | .. | ২ |
| ৫। মুর্শিদাবাদ | .. | ৬ |
| ৬। হুগলি | .. | ১১৮ |
| ৭। বর্ধমান | .. | ৮০ |
| ৮। বীরভূম | .. | ১৪ |
| ৯। বাঁকুড়া | .. | ২৭ |
| ১০। ২৪-পরগনা (উত্তর) | .. | ৪ |
| ১১। ২৪-পরগনা (দক্ষিণ) | .. | ১ |
| ১২। কলকাতা | .. | ১১ |
| ১৩। পুরুলিয়া | .. | — |
| মোট | .. | ৩২৩ |
| উত্তরবঙ্গ | | |
| ১। মালদহ | .. | ১ |

| | | | |
|---|---|---|---|
| ৩। | কোচবিহার | .. | ৫ |
| ৪। | দার্জিলিং | .. | — |
| ৫। | উত্তর দিনাজপুর | .. | — |
| ৬। | দক্ষিণ দিনাজপুর | .. | — |
| | মোট | .. | ১২ |
| | সর্বমোট | .. | ৩৩৫ |

## সুন্দরবন অঞ্চলে বিশুদ্ধ পানীয় জল সরবরাহ

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪২১) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি

(ক) এটা কি সত্যি যে, সুন্দরবন অঞ্চলে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের জন্য সরকার কিছু পদক্ষেপ গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত পদক্ষেপগুলি কিরূপ?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সুন্দরবন অঞ্চলে উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলায় মোট ১৯টি ব্লকে ১০,০৫৫টি হস্তপ্রোথিত নলকূপ স্থাপন করা হয়েছে।

উত্তর ২৪-পরগনা জেলাতে ঐ অঞ্চলে আর্সেনিক অধ্যুষিত এলাকায় ৯১% জনসংখ্যাকে আর্সেনিকমুক্ত পানীয় জল সরবরাহের আওতায় আনা হয়েছে।

দক্ষিণ ২৪-পরগনা জেলাতে ঐ অঞ্চলে আর্সেনিক অধ্যুষিত এলাকায় ১০০% জনসংখ্যাকে বর্তমানে নির্মীয়মান দক্ষিণ ২৪ পরগনা ভূ-পৃষ্ঠ জলসরবরাহ প্রকল্পের আওতায় আনা হবে।

হস্তপ্রোথিত নলকূপ ছাড়াও সুন্দরবন অঞ্চলে বর্তমানে ৩৭টি নলবাহিত জলসরবরাহ প্রকল্প পুরোপুরি চালু আছে, ৯টি আংশিকভাবে চালু হয়েছে এবং আরও ১৫টি প্রকল্পের কাজ চলছে।

তা ছাড়াও আরও ১০টি নলবাহিত জলসরবরাহ প্রকল্প রচনার কাজ চলছে।

**ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং লিমিটেডের ঢালাই কারখানার আধুনিকীকরণ**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৩) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং লিমিটেডের ঢালাই কারখানার আধুনিকীকরণের কাজ শুরু হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পের জন্য কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে; এবং

(গ) বাণিজ্যিক ভিত্তিতে উক্ত প্রকল্পে উৎপাদন কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ পর্যন্ত ১,৩৯,০০,০০০ লক্ষ টাকা (এক কোটি উনচল্লিশ লক্ষ) টাকা উক্ত প্রকল্পের জন্য বরাদ্দ করা হয়েছে।

(গ) প্রকল্পটির কাজ সম্পূর্ণ হয়েছে। বর্তমানে বাণিজ্যিক ভিত্তিতে উক্ত প্রকল্পের উৎপাদনের জন্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে প্রয়োজনীয় ছাড়পত্র মঞ্জুর করবার জন্য আবেদন করা হয়েছে। উক্ত ছাড়পত্র পেলেই বাণিজ্যিক ভিত্তিতে উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়।

**নথিভুক্ত চা বাগান ও চা শিল্প**

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩১) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি নথিভুক্ত চা বাগান আছে;

(খ) রাজ্যের চা শ্রমিকদের ন্যূনতম মাসিক বেতন কত; এবং

(গ) রাজ্যে বর্তমানে চায়ের বাৎসরিক মোট উৎপাদন কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে নথিভুক্ত চা বাগানের সংখ্যা ৪৫৭

(খ) রাজ্যের চা শ্রমিকদের ন্যূনতম বর্তমান দৈনিক বেতন ৩৭.৮০ টাকা। এবং

(গ) রাজ্যে বর্তমান চায়ের বাৎসরিক মোট উৎপাদন ১৮,০৭,২৪,০০০ কে.জি. (২০০০ সাল)।

## রাজ্যে গ্রামীণ হাসপাতাল

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৪) **শ্রী সঞ্জয় বক্সী :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কয়টি গ্রামীণ হাসপাতাল চালু আছে;

(খ) বিগত ১৯৯৮-৯৯ আর্থিক বছরগুলিতে কতগুলি নতুন গ্রামীণ হাসপাতাল চালু হয়েছে; এবং

(গ) বর্তমান আর্থিক বছরে কতগুলি গ্রামীণ হাসপাতাল নির্মাণের পরিকল্পনা সরকারের আছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৯৫টি

(খ) একটিও নয়।

(গ) আপাতত কোনও পরিকল্পনা নেই।

## হাবরা ও অশোকনগরকে মহকুমা শহর হিসাবে ঘোষণা

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৭) **শ্রী বাদল ভট্টাচার্য :** কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনা জেলার হাবরা ও অশোকনগরকে মহকুমা শহর ঘোষণা করার পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) অতিসম্প্রতি একটি প্রস্তাব পাওয়া গিয়েছে।

(খ) এখনও এই বিষয়ে কোনও সিদ্ধান্ত হয়নি।

**বন্যায় ক্ষতিগ্রস্তদের ত্রাণে অর্থ ব্যয়**

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৩) **শ্রী নির্মল ঘোষ ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনা জেলায় সাম্প্রতিক বন্যার ফলে ক্ষতিগ্রস্তদের ত্রাণ কার্যে সরকার কি পরিমাণ অর্থ ব্যয় করেছেন;

(খ) উক্ত বন্যায় ক্ষতিগ্রস্তদের গৃহনির্মাণ বাবদ আলাদা করে কি পরিমাণ অর্থ ঋণ/অনুদান হিসাবে সরকারের পক্ষ থেকে মঞ্জুর করা হয়েছে; এবং

(গ) উক্ত উভয় ক্ষেত্রে মোট উপকৃতের সংখ্যা কত?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ পর্যন্ত (৩১-০১-২০০১) উত্তর ২৪ পরগনা জেলায় সেপ্টেম্বর, ২০০০ বন্যার ফলে ক্ষতিগ্রস্তদের ত্রাণ কার্যে রাজ্য সরকারের ত্রাণ বিভাগ মোট ৮৯.০৩ কোটি টাকা অর্থ মঞ্জুর করেছেন;

(খ) উক্ত বন্যায় ক্ষতিগ্রস্তদের গৃহনির্মাণ বাবদ মোট ৪৪.০০ কোটি টাকা কেবলমাত্র অনুদান হিসাবে রাজ্য সরকারের ত্রাণ বিভাগ থেকে মঞ্জুর করা হয়েছে; এবং

(গ) উত্তর ২৪ পরগনা জেলা শাসকের কাছ থেকে পাওয়া তথ্যানুযায়ী, এ পর্যন্ত (৬-২-২০০১) উক্ত গৃহনির্মাণ অনুদানের ক্ষেত্রে মোট উপকৃতের সংখ্যা ১,৪৯,৬৯৬।

**ভগবতপুর পর্যটন কেন্দ্র**

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫০০) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪ পরগনার পাথর প্রতিমার অন্তর্গত "ভগবতপুর কুমির প্রকল্প"-কে একটি পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে (১) উক্ত প্রকল্পের অনুমানিক কত ব্যয় হবে বলে আশা করা যায়, এবং

(২) পর্যটনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হবে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ ২৪ পরগনার পাথর প্রতিমার অন্তর্গত "ভগবতপুর কুমির প্রকল্প"-কে একটি পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার কাজ হাতে নেওয়া হয়েছে।

(খ) (১) আনুমানিক ব্যয় ১৩,৯৫,৩৪৮ টাকা।

(২) পর্যটনের জন্য নিম্নোক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ

(ক) দু-কক্ষ বিশিষ্ট একটি বিশ্রামাগার সাত আট জন থাকতে পারবেন।

(খ) প্যাডেল বোট-৪টি

(গ) উক্ত এলাকার উন্নতি সাধন ও সৌন্দর্য বৃদ্ধি।

**বনরক্ষা কমিটি ও ইকো ডেভেলপমেন্ট কমিটি**

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৫) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে বনরক্ষা কমিটি ও ইকো ডেভেলপমেন্ট কমিটির সংখ্যা (জেলাভিত্তিক) কত; এবং

(খ) উক্ত কমিটি গঠিত হবার পরবর্তীকালে বনাঞ্চল রক্ষার ক্ষেত্রে কি ধরনের সাফল্য অর্জিত হয়েছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বর্তমানে বনরক্ষা কমিটি ও ইকো ডেভেলপমেন্ট কমিটির সংখ্যা (জেলাভিত্তিক) নিম্নে দেওয়া হল ঃ

| Division | No.of FPC | NP/WLS | No. of EDC |
|---|---|---|---|
| East Midnapore | 294 | Jaldapara | |
| West Midnapore | 517 | W/L Sanctuary | 32 |
| Kharagpur Social Forestry | 78 | Mahananda W/L Sanctuary | 13 |
| Rupnarayan Pts | 144 | Singalila N.P. | 1 |
| Bankura (North) | 474 | Senchal W/L Sanctuary | 10 |

| Division | No.of FPC | NP/WLS | No. of EDC |
|---|---|---|---|
| Bankura (South) | 529 | Gorumara N.P. | 8 |
| Panchet | 220 | Buxa Tiger Reserve | 62 |
| K.S.C.-I | 175 | Sundarban Tiger Reserve | 24 |
| K.S.C.-II | 289 | (N.P.=National Park)<br>WLS = wildlife Sanctuary) | |
| Burdwan | 57 | | |
| Durgapur Social Forestry | 20 | | |
| Birbhum | 114 | | |
| 24-Parganas (South) | 21 | | |
| Darjeeling | 41 | | |
| Kalimpong | 35 | | |
| Kurseong | 18 | | |
| Jalpaiguri | 48 | | |
| Coochbehar | 21 | | |
| Coochbehar Socl. Forestry | 25 | | |
| Baikunthapur | 60 | | |
| Buxa Tiger Reserve (E) | 17 | | |
| Buxa Tiger Reserve (W) | 24 | | |
| Sundarban Tiger Reserve | 10 | | |
| Total : FPC = 3431 | | EDC = 150 | |

(খ) উক্ত কমিটি গঠিত হবার পর বনাঞ্চল রক্ষার ক্ষেত্রে নিম্নোক্ত সাফল্য অর্জিত হয়েছে ঃ

(১) দক্ষিণবঙ্গের বিশাল অবলুপ্ত প্রায় শাল বনাঞ্চল পুনঃ উদ্ধার।

(২) দক্ষিণবঙ্গ ও উত্তরবঙ্গে বন ও বন্যপ্রাণী সুরক্ষা করা গেছে।

(৩) চোরা শিকারি দ্বারা বন্যপ্রাণী হত্যা অনেকাংশে কমেছে।

(৪) দক্ষিণবঙ্গ ও উত্তরবঙ্গের বনে গোচারণ ও আগুন লাগানো অনেকাংশে কমেছে।

**মিলেনিয়াম পার্কের সম্প্রসারণ**

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৮) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়**. ঃ নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতায় গঙ্গার ধারে মিলেনিয়াম পার্কের সম্প্রসারণের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে।

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মিলেনিয়াম পার্কের সম্প্রসারণ হচ্ছে দক্ষিণ দিকে সি.এম.ডি.-এ কোল ইন্ডিয়াকে এই কাজের ভার দিয়েছে। সম্প্রসারণের কাজ পূর্ণ উদ্যমে চলছে। আগামি কয়েক মাসের মধ্যে কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

**রাজ্যে মাছের চাষ ও মাছের আমদানি**

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৯) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অন্য রাজ্য থেকে এ রাজ্যে প্রতিদিন গড়ে কি পরিমাণ মাছ আমদানি করা হয়; এবং

(খ) ডিম পোনা ও মাছের চারা উৎপাদনে এ রাজ্য প্রথম হওয়া সত্ত্বেও অন্য রাজ্য থেকে মাছ আমদানি করার কারণ কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অন্য রাজ্য থেকে এ রাজ্যে প্রতিদিন গড়ে ২৫০ থেকে ২৮০ টন মাছ আমদানি করা হয়।

(খ) কারণ হিসেবে বলা যায়, এ রাজ্যে বসবাসকারি বাঙালি এবং অবাঙালি প্রায় বহুলাংশ মানুষই মাছ খেতে অভ্যস্ত। ক্রমবর্ধমান জন সংখ্যা জনিত কারণে এ রাজ্যে মাছের চাহিদা ক্রমাগত বেড়েই চলেছে। যদিও, এরাজ্যে মাছের বাৎসরিক উৎপাদনও উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। তথাপি চাহিদার সঙ্গে সামঞ্জস্য

রাখতে না পারায় কিছু পরিমাণ ঘাটতি থেকেই যায়। স্বাভাবিকভাবেই অন্য রাজ্য থেকে কিছু বড় মাছ (Table fish) প্রধানত কলকাতা, হাওড়া ও শহরাঞ্চলে বিক্রি হয়।

**সৌর শক্তি মাধ্যমে বিদ্যুতায়ণ**

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৬) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সৌর শক্তির মাধ্যমে রাজ্যের কোন কোন স্থানে বিদ্যুতায়ণের কাজ সম্পন্ন হয়েছে?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সৌর শক্তির মাধ্যমে যেসব স্থানে বিদ্যুতায়ণের কাজ সম্পন্ন হয়েছে সেগুলি হল—

(১) সাগর দ্বীপের নিম্নলিখিত গ্রাম

(ক) কমলপুর (খ) মৃত্যুঞ্জয়নগর (গ) গায়েনবাজার (ঘ) খাসমহল (ঙ) নটেন্দ্রপুর (চ) উত্তর হারাধনপুর (ছ) মন্দিরতলা (জ) মহেন্দ্রগঞ্জ।

(২) মৌসুনী দ্বীপের কুসুমতলা এবং বাগডাঙ্গা

(৩) বাঁকুড়ার বনগোপালপুর

(৪) গোসাবার রাঙ্গাবেলিয়া

এছাড়াও রাজ্যের নিম্নলিখিত জেলার প্রায় ২০০ মৌজায় সৌর গৃহ আলোক ব্যবস্থা সরবরাহ করা হয়েছে।

১। উত্তর ২৪ পরগনা    ২। দক্ষিণ ২৪ পরগনা

৩। হুগলি    ৪। বাঁকুড়া

৫। বীরভূম    ৬। পুরুলিয়া

৭। কুচবিহার    ৮। জলপাইগুড়ি

৯। মেদিনীপুর    ১০। দার্জিলিং

## রাজারহাটে 'নিউ-টাউন' উপনগরি

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫২০) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজারহাট নতুন উপনগরি 'নব কলকাতা' গড়ে তোলার কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

(খ) উক্ত কমিটি গঠিত হবার পরবর্তীকালে বনাঞ্চল রক্ষার ক্ষেত্রে কি ধরনের সাফল্য অর্জিত হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আনুমানিক ৩,০০০ হেক্টর জমি নিয়ে প্রায় ৭.১/২ লক্ষ লোকের বসবাস উপযোগি সর্বাধুনিক উপনগরি 'নিউ টাউন' যা কলকাতার উপকণ্ঠে রাজারহাট এলাকায় গড়ে উঠছে, তার প্রথম পর্যায়ে 'অ্যাকশান এরিয়া-১'-এ ৬৪০ হেক্টর জমিতে ৪০,৫০০ পরিবারের বসবাস উপযোগি (সমবায় ও ব্যক্তিগত মালিকানাভুক্ত) প্লট বন্টনের কাজ সমাপ্ত প্রায়।

এছাড়া সমস্ত এলাকার পরিকাঠামো উন্নয়ন সংক্রান্ত কাজও বিভিন্ন সরকারি ও সরকার অধিগৃহিত সংস্থা এবং বেসরকারি সংস্থা দ্রুতগতিতে করে চলেছেন। এগুলির মধ্যে আছে বাগজোলা খালের উপর সেতু, প্রধান ও সংযোগকারি সড়কসমূহ, বৃত্তকার খাল ও নিকাশি ব্যবস্থা প্রভৃতি।

পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ও যৌথ উদ্যোগে গঠিত অন্যান্য আবাসন উন্নয়ন কোম্পানিগুলিকে মধ্যবিত্ত ও নিম্নবিত্তদের উপযোগি আবাস নির্মাণে জমি আবন্টন করা হয়েছে।

এছাড়া এই প্রকল্পের জমি অধিগ্রহণের ফলে বাস্তুচ্যুত নিম্নবিত্ত পরিবারের জন্য ভরতুকি দিয়ে জমি বা বাড়ি তৈরি করে দেওয়ার জন্য 'নিউ টাউনের' নির্মাণের জন্য গঠিত পশ্চিমবঙ্গ হাউসিং ইনফ্রাস্ট্রাকচার কোং আকর্ষণীয় প্রকল্প নিয়েছে।

## রাজ্যে বে-সরকারি মেডিক্যাল কলেজ ও ছাত্র ভর্তি

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৩) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার এই রাজ্যে বে-সরকারি মেডিক্যাল কলেজ খোলার জন্য অনুমতি দিচ্ছেন;

(খ) সত্যি হলে এই সমস্ত মেডিক্যাল কলেজে ছাত্র ভর্তির প্রশ্নে সরকারের নিয়ন্ত্রণ কি থাকবে; এবং

(গ) উক্ত মেডিক্যাল কলেজগুলিতে মান, মেধা ও যোগ্যতাকে বজায় রাখতে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ, নিয়ন্ত্রণ থাকবে।

(গ) মান, মেধা ও যোগ্যতা বজায় রাখতে সরকার মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়ার শর্ত এবং নির্দেশাবলি বজায় রাখবে।

এছাড়া ছাত্র ভর্তি করবার সময় জয়েন্ট এন্ট্রাস-এর মাধ্যমে কতটা নিয়ন্ত্রণ রাখা যায় সেই ব্যাপারটা সরকারের বিবেচনাধীন। মান, মেধা ও যোগ্যতা যাচাই করবার জন্য মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া প্রতি বৎসর পরিদর্শনে আসেন এবং সেই রিপোর্টের ভিত্তিতে স্বীকৃতি দেওয়া হয় না পুনর্নবীকরণ করা হয়।

## সি.টি. স্ক্যান মেশিন বসানোর পরিকল্পনা

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৪) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতার বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিউরোলজি ছাড়া আর কোনও সরকারি হাসপাতালে সি.টি. স্ক্যান করার কোনও ব্যবস্থা নেই;

(খ) সত্যি হলে. রাজ্যের অন্য হাসপাতালগুলিতে বিশেষ করে টিচিং হাসপাতালগুলিতে এই বিশেষ মেশিন বসানোর পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) হ্যাঁ।

(গ) শীঘ্রই উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়।

**এডস রোগ প্রতিরোধ পরিকল্পনা**

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৫) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে এডস রোগাক্রান্ত রোগির সংখ্যা ক্রমবর্ধমান;

(খ) সত্যি হলে, উক্ত সমস্যা মোকাবিলার জন্য রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সঠিক তথ্য দেওয়া কঠিন, কারণ এডস রোগগ্রস্ত সকলের পূর্ণাঙ্গ তালিকা তৈরি নেই।

(খ) এডস রোগ মোকাবিলার জন্য রাজ্য সরকার ১৯৯৮ সালে রাজ্যস্তরে পশ্চিমবঙ্গ রাজ্য এডস নিয়ন্ত্রণ ও প্রতিরোধ সংস্থা গঠন করেছেন। এরপর জেলা পর্যায়ে জেলা উপমুখ্য স্বাস্থ্য আধিকারিক-২-কে জেলা নোডাল অফিসার এডস ঘোষণার মাধ্যমে প্রায় সমস্ত জেলায় এন.জি.ও.'দের যুক্ত করে এডস নিয়ন্ত্রণ কর্মসূচি রূপায়ণ করা হচ্ছে। সরকারি হাসপাতালগুলিতে এডস রোগাক্রান্ত ব্যক্তিদের চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে। রাজ্য সরকার এবং বিভিন্ন স্বেচ্ছাসেবি সংস্থার উদ্যোগে এই রোগ প্রতিরোধ করতে চেতনা ও শিক্ষা প্রসারের কাজ গুরুত্বের সঙ্গে লেখা হয়েছে।

**গ্রামাঞ্চলে স্বাস্থ্যকেন্দ্র ও চিকিৎসক**

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৬) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের গ্রামাঞ্চলে বহু স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক নেই; এবং

(খ) সত্যি হলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চিকিৎসকদের পাঠানোর ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আংশিক সত্যি।

(খ) পশ্চিমবঙ্গ লোকসেবা আয়োগের মাধ্যমে এবং চুক্তির ভিত্তিতে ইতিপূর্বেই চিকিৎসক নিয়োগ করা হয়েছে। ঐ প্রক্রিয়া চালু আছে।

**নথিভুক্ত বেকারদের কার্ড নবীকরণ**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪১) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে নথিভুক্ত বেকারদের কার্ড নবীকরণ-এর সময়সীমা বর্তমানে দশ বছর করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, রাজ্যে নথিভুক্ত বেকারদের কার্ড নবীকরণের সময়সীমা বর্তমানে দশ বছর করা হয়েছে।

(খ) নথিভুক্ত বেকারদের অসুবিধা এবং অযথা হয়রানি লাঘবের জন্য এবং অফিসে কাজের চাপ কমানোর জন্য কার্ড নবীকরণের সময়সীমা ৩ বছরের পরিবর্তে ১০ বছর করা হয়েছে।

**রাজ্যে সেতু ও রাস্তাঘাটের ক্ষতির পরিমাণ**

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৮) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

**(ক) বিগত ২০০০ সালের বন্যায় রাজ্যের সেতু ও রাস্তাঘাটের ক্ষতির পরিমাণ কত; এবং**

**(খ) উক্ত পরিস্থিতি মোকাবিলার জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?**

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০০০ সালের বন্যায় রাজ্যের নয়টি জেলায় ৬৭৮ কিমি রাজ্য-সড়ক এবং ৩,১৬৯ কিমি জেলা সড়ক ও অন্যান্য সড়ক ক্ষতিগ্রস্ত হয়েছে এবং তৎসহ ৪৭টি সেতু ও সাঁকোর ক্ষতি হয়েছে। এগুলির তাৎক্ষণিক ও স্থায়ী মেরামতির জন্য মোট প্রয়োজন ১৮৭ কোটি টাকা।

(খ) ক্ষতিগ্রস্ত সড়ক, সেতু ও সাঁকোগুলিকে যান চলাচলযোগ্য করে তোলার জন্য প্রথমে তাৎক্ষণিক মেরামতির কাজ হাতে নেওয়া হয়েছিল। এ কাজ সম্পূর্ণ হয়েছে। তৎপরে স্থায়ী মেরামতির জন্য বিভিন্ন ক্ষতিগ্রস্ত সড়কে দ্রুত গতিতে কাজ চলছে।

সরকারি কোষাগার ছাড়া ঋণলগ্নি সংস্থাগুলির কাছ থেকেও প্রয়োজনীয় অর্থের সংস্থান করা হয়েছে।

**জেলাওয়ারি গ্রামোন্নয়ন খাতে বরাদ্দকৃত অর্থ**

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৪) **ডাঃ রামচন্দ্র মন্ডল ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত চারটি আর্থিক বছরে (১৯৯৫-৯৬ থেকে ১৯৯৯-২০০০ পর্যন্ত) গ্রামোন্নয়ন খাতে জেলাভিত্তিক মোট কি পরিমাণ অর্থ বরাদ্দ হয়েছিল; এবং

(খ) উক্ত বরাদ্দের কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সংযোজনিতে জেলাভিত্তিক বরাদ্দ ও খরচের তথ্য উল্লেখ করা হল।

৬৫ নং প্রশ্নের (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৮) সংযোজনী ঃ

| জেলা | মোট বরাদ্দ ১৯৯৫-১৯৯৬ | মোট বরাদ্দ ১৯৯৬-১৯৯৭ | মোট বরাদ্দ ১৯৯৭-১৯৯৮ | মোট বরাদ্দ ১৯৯৮-১৯৯৯ | মোট বরাদ্দ ১৯৯৯-২০০০ | মোট বরাদ্দ ১৯৯৫-২০০০ | মোট ব্যয় ১৯৯৫-১৯৯৬ | মোট ব্যয় ১৯৯৬-১৯৯৭ | মোট ব্যয় ১৯৯৭-১৯৯৮ | মোট ব্যয় ১৯৯৮-১৯৯৯ | মোট ব্যয় ১৯৯৯-২০০০ | মোট ব্যয় ১৯৯৫-২০০০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| কুচবিহার | ২৬৬২.৪০ | ২০৯৭.৫৫ | ৩৪৮৪.৯০ | ৩৩০৭.৩৮ | ৫৩২৭.০০ | ১৬৮৭৯.২৩ | ১৬৫৮.৯৫ | ২৬৪৪.১০ | ৩৬৭৬.৯৬ | ৩৪০১.৯৬ | ৩৮৪৬.৩৭ | ১৫২২৮.৩৪ |
| দার্জিলিং (হিলস) | ৫৫২.৯১ | ১৭৮.০৫ | ৫২১.৭১ | ৫১৪.৫১ | ৮৩৮.৬১ | ২৬০৫.৭৯ | ৫২১.৪৭ | ২৬৫.০১ | ২৯৪.৯১ | ২৬৯.৮৮ | ৬৪৪.০২ | ১৯৯৫.২৯ |
| দার্জিলিং (শি.ম.কু.প.) | ৮০৪.৬৬ | ৭৪১.৬২ | ৪২৪.০৫ | ৬২৯.৮৬ | ৩৮২.৪১ | ২৯৮২.৬০ | ৭১৭.৯২ | ৭৮১.৯২ | ৯১৫.৮২ | ৬৮৭.২২ | ৬৭৪.৯৮ | ৩৭৭৭.৮৬ |
| জলপাইগুড়ি | ৪৮৮৩.৯৬ | ৩৫৫৬.৮৯ | ৩৪০১.৭২ | ৩৬৬০.৫৫ | ২৯১৬.৮৫ | ১৮৪১৯.৯৭ | ৪৭৩৭.৯০ | ৩৪৭৫.৩৯ | ৩৩০৬.৯১ | ৪২৪৩.৪২ | ৪৩০৯.৪৭ | ২০০৭৩.০৯ |
| মালদহ | ১৪৫১.৩৬ | ১০৯৬.৮২ | ১২০৯.৭৫ | ১৩৬৫.৪৩ | ৮৯০.৭০ | ৬০১৪.০৬ | ১১৭৫.৬৬ | ১৪৩৪.৭০ | ১১৩৪.৫১ | ১৪৪৭.২৫ | ৯৫২.৮৫ | ৬১৪৪.৯৭ |
| উত্তর দিনাজপুর | ১৫৮৯.৯১ | ১২৫৫.১৪ | ৭৯৩.৭১ | ১৩৮০.৭২ | ১৭৮১.৮৩ | ৬৮০১.৩১ | ১৪০৭.৮৩ | ১০৪৮.৩৬ | ১০৬৭.০১ | ১২১৪.৮২ | ১৯৯৩.৩১ | ৬৭৩১.৩৩ |
| দক্ষিণ দিনাজপুর | ১৮৭১.১২ | ১২৭১.৮২ | ৮০১.৭০ | ১০৩৫.৩৭ | ৮৫৫.৫১ | ৫৮৩৫.৫২ | ১৫৬১.১৭ | ৯৪৯.১৭ | ১১৮২.৯৬ | ৮৯৬.০০ | ১০৫৯.৪৭ | ৫৬৪৮.৭৭ |
| হাওড়া | ৭০৯.৬৪ | ৪১৯.৪৮ | ৬৪৯.২৯ | ৭০৬.৩৭ | ৮৫৫.৭৭ | ৩৩৪০.৫৫ | ৫৭৮.৪৬ | ৪৫৮.৯১ | ৫৪১.০৬ | ৫৭৭.৫২ | ১৩১১.৯৭ | ৩৪৬৭.৯২ |
| মুর্শিদাবাদ | ১৬১১.৯৮ | ১৬২০.৫৫ | ১৭৪৪.৯৫ | ১৪৫২.৩৬ | ১২১৯.৪৮ | ৭৬৪৯.৩২ | ১৭৩৪.৩২ | ১০৯২.৩৮ | ১১২৭.৯৯ | ১৩৬১.৫০ | ১৫৮৯.২০ | ৬৯০৫.৩৯ |
| নদীয়া | ১৬১৮.৮৬ | ১৬৪৫.০৭ | ৯৭০.১৬ | ১৫৪৫.৯৪ | ৭২৯.২৪ | ৬৫০৫.২৭ | ১৩২২.৬৩ | ৯৩৯.৬৯ | ১২৪৬.৭৩ | ৭৫৭.৮৪ | ১৫০০.৭৯ | ৫৭৬৭.৬৮ |
| উত্তর ২৪ পরগনা | ২৬৮৬.৩৬ | ১৮৫২.৬২ | ১৫৪৭.১৩ | ১৮৭৬.৭৫ | ১৩৬২.৫৬ | ৯৩২৫.৪২ | ১৯৩৪.৬৯ | ১৮০৬.৮৭ | ১৪৮৭.৭৭ | ১১৭৩.৯৮ | ২৪৩২.৪২ | ৮৮৩৫.৭৩ |
| দক্ষিণ ২৪ পরগনা | ৩০২৬.৩২ | ২৫৫৪.৩৫ | ১৫৪৮.৪৯ | ২৪৭৫.৩৩ | ১৯৫৫.৬৮ | ১১৫৬০.১৭ | ২৩৪৮.০৮ | ২৯২৯.৭৮ | ২৩৪৫.১২ | ১২৭১.৭৩ | ৪০০২.৯৮ | ১২৮৯৭.৬৯ |
| বাঁকুড়া | ২৮২১.৭৯ | ২৩৯০.৪৪ | ১৭৪৮.০৩ | ১৩০৫.৭৮ | ১৩০৮.১৩ | ৯৫৭৪.১৭ | ২৮০২.৪৫ | ১৪৫৪.৯৯ | ১৬৮৩.৫৭ | ১৭৬১.২৩ | ১২৯১.৭২ | ৮৯৯৩.৯৬ |
| বীরভূম | ২৩৪২.৪৬ | ২০৫৯.১২ | ১৯৮২.১৬ | ১৩৫০.৫২ | ১০৩৯.২৬ | ৮৭৭৩.৫২ | ১৮৮৬.৩৫ | ২০২০.৭৪ | ১৮৫৩.৪৩ | ১৬০৭.৬৪ | ১৫৬৫.৯৭ | ৮৯৩৪.১৩ |
| বর্ধমান | ৩১৯৪.৫৭ | ৩১৭২.৪১ | ২৩২৬.১০ | ২৭২৭.৫৪ | ২২১১.১১ | ১৩৬৩১.৭৩ | ২৩৭১.৮১ | ২৯১১.৩১ | ২৪৮২.৮৩ | ৩১৪৮.২৬ | ৩২৩০.৫১ | ১৪১৪৪.৭২ |
| হুগলি | ২১২৬৮৯৪ | ১৮৩৫.৭২ | ১৩৮২.১৩ | ৯৩৫.৮২ | ২১৫৫.৩৫ | ৮৪৩৫.৯৬ | ১৭৮৭.৩৮ | ১১৯০.৫০ | ১৪৫৫.৬৫ | ১২৮৮.৬৩ | ১৮৩৫.৬৮ | ৭৫৫৭.৮৪ |
| মেদিনীপুর | ৫১৫২.৬০ | ৭১৭৭.৫৬ | ৪১৫৪.৭৫ | ৪৭২০.৮৪ | ২৮৪০.৮৭ | ২৪০৪৬.৬২ | ৫৪৫৯.২১ | ৪৪৭৮.৪৩ | ৭৩৭২.৩৫ | ৫২৩৯.৬৬ | ৩৫৩১.২৫ | ২৬০৮০.৯০ |
| পুরুলিয়া | ২৬৭০.৯১ | ১৪৪৮ ৫৮ | ১২৩৬ ৮২ | ১৬৭৭.৮৯ | ৪৮০৪ ১৭ | ১১৮৩৮ ৩৭ | ১৭৩৭.৮৬ | ২৬২৩ ৬৩ | ১৩৩৬.৭৭ | ১৬০২.৯৮ | ২৮১৭.৩২ | ১০১১৮.৫৬ |
| মোট | ৪১৭৭৮ ৭৫ | ৩৬৩৭৩.৭৯ | ২৯৯২৭ ৫৫ | ৩২৬৬৮ ৯৬ | ৩৩৪৭৪ ৫৩ | ১৭৪২২৩ ৫৮ | ৩৫৭৪৪ ১৪ | ৩২৫০৫ ৮৮ | ৩৪৫১২ ৩৫ | ৩১৯৫১ ৫২ | ৩৮৫৯০.২৮ | ১৭৩৩০৪ ১৭ |

## হলদিয়ায় পেট্রোরসায়ন শিল্পের অনুসারি শিল্প

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭১) **ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া পেট্রোরসায়ন শিল্পের অনুসারি শিল্প গড়ার ক্ষেত্রে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে; এবং

(খ) উক্ত শিল্পে উৎপাদিত মজুত দ্রব্য সামগ্রি বিপণনের ক্ষেত্রে কি কি ধরনের সমস্যা রয়েছে ও তা সমাধানের জন্য গৃহিত ব্যবস্থাগুলি কিরূপ?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হলদিয়া পেট্রোরসায়ন শিল্পের অনুসারি শিল্প গড়ার ক্ষেত্রে নিম্নলিখিত পদক্ষেপ নেওয়া হয়েছে ঃ

(১) সমস্ত বিষয়টিকে গুরুত্ব সহকারে পরিকল্পনা করার জন্য রাজ্যস্তরে একটি 'স্পেশ্যাল ওয়ার্কিং গ্রুপ' গঠন করা হয়েছে।

(২) জেলাস্তরে সভাধিপতির নেতৃত্বে হলদিয়া পেট্রোরসায়ন অনুসারি শিল্প গড়ার ক্ষেত্রে উপদেষ্টা কমিটি করা হয়েছে। কমিটি জমি, বিদ্যুৎ, ব্যাঙ্ক ঋণ, কাঁচামাল সংগ্রহ বিপণন, ইত্যাদি বিষয়ে বিনিয়োগকারিকে সহায়তার বিষয়টি নিয়মিত পর্যালোচনা করছে।

(৩) জেলায় জেলায় সম্ভাব্য বিনিয়োগকারিদের সাথে অনুসারি শিল্প বিষয়ে মত বিনিময়ের ব্যবস্থা হয়েছে।

(৪) জেলা শিল্প কেন্দ্রগুলিতে হলদিয়া পেট্রোরসায়ন অনুসারি শিল্প বিষয়ে একটি বিশেষ 'সেল' গড়া হয়েছে। যাতে ঐ শিল্প-সংক্রান্ত সংশ্লিষ্ট সকল সমস্যার দ্রুত নিষ্পত্তি করা যায়।

(৫) হলদিয়া পেট্রোরসায়ন অনুসারি শিল্প গঠনের ব্যাপারে মডেল (উদাহরণমূলক) প্রকল্প তৈরি করা হয়েছে এবং তা জেলা কেন্দ্রগুলোর মাধ্যমে বিনিয়োগকারিদের হাতে পৌঁছে দেওয়া হয়েছে।

(৬) অনুসারি শিল্প গঠনে আর্থিক সাহায্যের ব্যাপারে ব্যাঙ্কগুলি সহায়তা করছে।

(৭) ক্ষুদ্রশিল্পের বিভিন্ন প্রকল্প ছাড়াও যুব কল্যাণ দপ্তরের 'আত্ম সম্মান আত্ম মর্যাদা' প্রকল্পে অনুসারি শিল্পের জন্য ভরতুকির ব্যবস্থা করা হয়েছে

(৮) 'পশ্চিমবঙ্গ ইনসেনটিভ স্কিম, ২০০০'-হলদিয়া পেট্রোরসায়ন অনুসারি শিল্পের জন্য বিশেষ উৎসাহ প্রদান ও ভরতুকির ব্যবস্থা করা হয়েছে।

(খ) পশ্চিমবঙ্গ সহ সমগ্র ভারতবর্ষেই প্লাস্টিকজাত চাহিদার বিরাট চাহিদা রয়েছে এবং আরও বাড়তি চাহিদা সৃষ্টির চেষ্টা অনবরত চলছে। এই পরিপ্রেক্ষিতে এখনও অনুসারি শিল্পে উৎপাদিত মজুত দ্রব্যসামগ্রি বিপণনে সমস্যা উদ্ভূত হয়নি। তবুও বিনিয়োগকারিরা যাতে বৈচিত্রমূলক দ্রব্যাদি উৎপাদনে আগ্রহী হোন সেই বিষয়ে উপযুক্ত উপদেশ দেওয়া হয়েছে এবং হচ্ছে।

## সুন্দরবনে সৌর বিদ্যুৎ প্রকল্প

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭২) ডঃ **রামচন্দ্র মন্ডল ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সুন্দরবনের বিদ্যুৎহীন দ্বীপগুলিতে "সৌর বিদ্যুৎ প্রকল্প" কার্যকর করার জন্য পদক্ষেপ গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) "হ্যাঁ"।

(খ) সুন্দরবনে ইতিমধ্যেই বহু সৌর বিদ্যুৎ প্রকল্পের কাজ সম্পন্ন করা হয়েছে। এসব অঞ্চলে বেশ কয়েক হাজার লোক বর্তমানে সৌর বিদ্যুৎ ব্যবহার করছেন। সুন্দরবনের যেসব অঞ্চলে সৌর কেন্দ্র বসানো হয়েছে সেগুলির মধ্যে উল্লেখযোগ্য হল—

(১) সাগরদ্বীপের নিম্নলিখিত গ্রাম ঃ

(ক) কমলপুর, (খ) মৃত্যুঞ্জয়নগর, (গ) গায়েনবাজার,

(ঘ) খাসমহল, (ঙ) নটেন্দ্রপুর, (চ) উত্তর হারাধনপুর,

(ছ) মন্দিরতলা, (জ) মহেন্দ্রগঞ্জ।

(২) মৌসুনীদ্বীপের কুসুমতলা এবং বাগডাঙ্গা;

(৩) গোসাবার রাঙাবেলিয়া।

**থ্রী ইয়ার্স ডিগ্রি কোর্স**

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭৬) **শ্রী শীতলকুমার সরদার ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এ রাজ্যের ছাত্র-ছাত্রীরা 'থ্রী ইয়ার্স ডিগ্রি কোর্স' চালু হওয়ার জন্য অন্যান্য রাজ্যের তুলনায় অতিরিক্ত এক বৎসর (ক্লাস + XII) পড়াশুনা করতে বাধ্য হচ্ছে; এবং

(খ) সত্যি হলে পূর্বের ন্যায় একাদশ শ্রেণী পর্যন্ত বিদ্যালয় শিক্ষা চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলকাতা পুলিশে ফাঁড়ির সংখ্যা**

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮৫) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা পুলিশের কতগুলি ভ্রাম্যমান ফাঁড়ি আছে;

(খ) উক্ত ফাঁড়িগুলি শহরের কোন কোন রাস্তায় মোতায়েন আছে; এবং

(গ) ঐগুলির সাধারণ কাজ কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮০টি।

(খ) (১) শ্যামবাজার পাঁচমাথার মোড়;

(২) বেলিয়াঘাটা এবং ই.এম.বাইপাস সংযোগস্থল;

(৩) গোবিন্দ খটিক রোড এবং পার্ক সার্কাস কানেকটার সংযোগস্থল;

(৪) মৌলালি মোড়;

(৫) এসপ্ল্যানেড মোড় এবং রাতে ডোরিনা ক্রসিং;

(৬) এম.জি. রোড এবং সি.আর. অ্যাভিনিউ সংযোগস্থল;

(৭) বিড়লা প্ল্যানেটোরিয়াম;

(৮) লিন্ডসে স্ট্রিট ও চৌরঙ্গি রোড সংযোগস্থল-এর এবং রাতে পার্ক স্ট্রিট মোড়;

(৯) গড়িয়াহাট মোড়;

(১০) আর.বি. অ্যাভিনিউ এবং এস.পি. মুখার্জি রোড সংযোগস্থল;

(১১) এ.টি.এম. রোড এবং এলগিন রোড সংযোগস্থল এবং রাতে গাঁজা পার্ক;

(১২) মাঝের হাট ব্রিজের দক্ষিণ প্রান্ত;

(১৩) হাডকো মোড়;

(১৪) রাজাবাজার মোড়;

(১৫) ব্রড স্ট্রিট এবং পাম অ্যাভিনিউ সংযোগস্থল;

(১৬) আলিপুর স্টেট ব্যাঙ্ক;

(১৭) শিয়ালদহ ফ্লাইওভারের নিচে;

(১৮) সি.আই.টি. রোডে পদ্মপুকুর (শৈল সুইটস) সংযোগস্থল;

(১৯) খিদিরপুর মোড়;

(২০) বালিগঞ্জ ফাঁড়ি;

(২১) টালিগঞ্জ সার্কুলার রোড এবং ডি.পি.এস. রোড সংযোগস্থল;

(২২) গণেশ টকি?

(২৩) রফি আহমেদ কিদোয়াই রোড এবং রয়েড স্ট্রিট সংযোগস্থল;

(২৪) মল্লিক বাজার মোড়;

(২৫) মহাবীরতলা (টালিগঞ্জ);

(২৬) প্রিন্স আনোয়ার শাহ রোড এবং লেকগার্ডেন সংযোগস্থল;

(২৭) রিজেন্ট সিনেমার নিকট কাশিপুর রোড;

(২৮) বাগমারির নিকট মালিকতলা মেইন রোড (সকাল ৬টা থেকে সন্ধ্যা ৬টা), ই.এম.বাইপাস এবং মানিকতলা মেইন রোড সংযোগস্থল (সন্ধ্যা ৬টা থেকে সকাল ৬টা);

(২৯) ইডেন হসপিটাল রোড এবং সেন্ট্রাল অ্যাভিনিউ সংযোগস্থল;

(৩০) মানিকতলা মোড়;

(৩১) বেকবাগান;

(৩২) মুন্সী বাজার সংযোগস্থল;

(৩৩) পুর্ণদাস রোড এবং রাসবিহারি সংযোগস্থল;

(৩৪) বেলগাছিয়া রোড (আর.জি.কর হসপিটালের সামনে);

(৩৫) ল্যান্ডসডাউন মার্কেট;

(৩৬) রবীন্দ্র সরনি এবং কলুটোলা রোড সংযোগস্থল;

(৩৭) চাউল পট্টী রোড (কনগ্রীট ব্রিজের কাছে);

(৩৮) মুচিবাজার (উল্টোডাঙ্গা মেইন রোডের উপর);

(৩৯) বন্ডেল গেট (ইস্টার্ন সাইড);

(৪০) সামসুল হুদা রোড এবং রাইফেল রেঞ্জ রোড-এর সংযোগস্থল;

(৪১) চিৎপুর রোডের উপর মারোয়াড়ি রিলিফ সোসাইটি-র নিকট;

(৪২) হিন্দ সিনেমা;

(৪৩) কুমারটুলি, ডি.সি. ব্যানার্জি স্ট্রিট এবং রবীন্দ্র সরনির সংযোগস্থল;

(৪৪) স্ট্যান্ড রোড এবং নিমতলা ঘাট স্ট্রিট সংযোগস্থল;

(৪৫) হরবংশ সংযোগস্থল এর নিকট ভূকৈলাস;

(৪৬) বি.বি. গাঙ্গুলি স্ট্রিট-এর উপর গোয়েঙ্কা কলেজের নিকট;

(৪৭) বেলগাছিয়া রোড-এর উপর পাতিপুকুর মাছের বাজারের নিকট;

(৪৮) ক্যামাক স্ট্রিট এবং থিয়েটার রোড সংযোগস্থল;

(৪৯) কে.কে. টেগোর স্ট্রিট এবং স্ট্যান্ড ব্যাঙ্ক রোড;

(৫০) পগেয়াপট্টি এবং ব্রাবোর্ন রোড সংযোগস্থল;

(৫১) বিবেকানন্দ রোড এবং বিধান সরনি রোড;

(৫২) জ্যাকসন লেন অ্যান্ড ক্যানিং স্ট্রিট সংযোগস্থল;

(৫৩) বি.টি. রোড-এর উপর রবীন্দ্র ভারতি বিশ্ববিদ্যালয়ের সম্মুখে;

(৫৪) রবীন্দ্র সরনি এবং বি.কে. পাল অ্যাভিনিউ;

(৫৫) ফুলবাগান সংযোগস্থল;

(৫৬) ৯নং এন.এস.ডক;

(৫৭) সাদার্ন অ্যাভিনিউ এবং শরৎ বোস রোড;

(৫৮) ১৪নং এন.এস. রোড (সকাল) স্ট্যান্ড রোডের উপর গ্যে রেস্তোরা (সন্ধ্যা);

(৫৯) হাজরা রোড এবং হরিশ মুখার্জি রোড সংযোগস্থল;

(৬০) দে ধর রহমান স্ট্রিট এবং চারুচন্দ্র প্লেস;

(৬১) চেতলা সি.আই.টি. মার্কেট;

(৬২) তারাতলা রোডের উপর সন্তোষপুর রেলওয়ে সংযোগস্থল;

(৬৩) হাজরা রোড এবং রিচি রোড সংযোগস্থল;

(৬৪) বিডন স্ট্রিটের উপর রবীন্দ্র কানন;

(৬৫) মেয়ার বাজার ঘাট রোড এবং সাহাপুর রোড সংযোগস্থল;

(৬৬) সৈয়দ আমির আলি অ্যাভিনিউ এবং গুরুসদয় দত্ত রোড সংযোগস্থল;

(৬৭) এন.আর. অ্যাভিনিউ অ্যান্ড সাহাপুর রোড সংযোগস্থল;

(৬৮) কলেজ স্ট্রিট-এর উপর বাটা শো-রুমের কাছে;

(৬৯) লেনিন সরনির উপর জ্যোতি সিনেমার নিকট;

(৭০) ডি.এইচ. রোড (মোমিনপুর সংযোগস্থলের নিকট);

(৭১) গড়িয়াহাট সাউথ (অ্যান্ডু স্কুলের বিপরীতে);

(৭২) তিলজলা রোড (তারিখানা সংযোগস্থলের নিকট);

(৭৩) গিরিশ অ্যাভিনিউ এবং বাগবাজার সংযোগস্থল;

(৭৪) দম্‌দম্‌ রোড-এর উপর নর্দান অ্যাভিনিউ সংযোগস্থলের নিকট;

(৭৫) আচার্য প্রফুল্ল রায় রোডের উপর খান্না সিনেমার সামনে;

(৭৬) ন্যাশনাল লাইব্রেরির সামনে;

(৭৭) সুধীর বোস রোড এবং সি.জি.আর. রোড মোড়;

(৭৮) পার্ক সার্কাস মোড়;

(৭৯) ল্যান্সডাউন ও এ.জে.সি. বোস মোড়;

(৮০) সূর্য সেন স্ট্রিট ও মহাত্মা গান্ধী রোড মোড়।

(গ) প্রয়োজনানুসারে, কোন অঞ্চলের যে কোনও সমস্যা সমাধানে এই ফাঁড়িগুলি নিজেদের নিয়োজিত করে। ঘটনা ঘটার পর দ্রুত ঘটনাস্থলে পৌঁছনো এবং জনসাধারণকে সাহায্য করাও এই ফাঁড়িগুলির কর্তব্য। লালবাজারের পুলিশ কন্ট্রোলরুমের তত্ত্বাবধানে এই ভ্রাম্যমান ফাঁড়িগুলি কাজ করে।

**রাজ্যে বাগদা চিংড়ি চাষের বিভিন্ন প্রকল্প**

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৬০২) **শ্রী মৃণালকান্তি রায়ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) রাজ্যে বাগদা চিংড়ি চাষের বিভিন্ন প্রকল্পের মাধ্যমে কি পরিমাণ (প্রকল্পভিত্তিক) চিংড়ি উৎপাদন হয়েছে; এবং

(খ) উক্ত বিক্রয়ে কি পরিমাণ আয় হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) রাজ্যে বাগদা চিংড়ি চাষের প্রকল্পভিত্তিক উৎপাদনের হিসাব।

| প্রকল্পের নাম | উৎপাদিত চিংড়ির পরিমাণ (টন) |
|---|---|
| ১। নোনাজল মৎস্যচাষী উন্নয়ন সংস্থার মাধ্যমে | ৪৩১.৪৯৮ |
| ২। বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তাভুক্ত প্রকল্প মাধ্যমে | ২৫.১৭৩ |
| ৩। ব্যক্তি মালিকানা প্রকল্প মাধ্যমে | ৪০,২৯৩.৩২৯ |
| মোট | ৪০,৭৫০.০০০ |

(খ) 'ক'-এর উত্তরে উল্লিখিত (১), (২) ও (৩) প্রকল্পগুলির মাধ্যমে উৎপাদিত চিংড়ি বিক্রয় থেকে আনুমানিক আয়ের পরিমাণ ৯১৬,৮৭,৫০,০০০ টাকা।

## ব্লকে-ব্লকে কারিগরি বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৭) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের ব্লকে-ব্লকে কারিগরি বিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে নেই।

## শঙ্করপুর জেটিকে ট্রলার চলার উপযোগি করার পরিকল্পনা

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৮) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শঙ্করপুর জেটিকে ট্রলার চলার উপযোগি করার জন্য ড্রেজিং করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে,

(১) কোন্ স্থান থেকে কোন্ স্থান পর্যন্ত উক্ত ড্রেজিং হবে; এবং

(২) এজন্য অনুমিত ব্যয়ের পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) বন্দরের দ্বিতীয় পর্যায়ে নির্মিত জেটি থেকে সমুদ্রের মোহনা পর্যন্ত।

(২) এজন্য অনুমিত ব্যয়ের পরিমাণ ৮৯০.৫০ লক্ষ টাকা।

**বন্যার পরে ইন্দিরা আবাস যোজনা খাতে জেলা পরিষদগুলিকে বরাদ্দকৃত অর্থ**

৭৩*। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৩) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিক বন্যার পরে রাজ্যের জেলা পরিষদগুলিকে "ইন্দিরা আবাস যোজনা" খাতে বরাদ্দকৃত অর্থের মোট পরিমাণ কত; এবং

(খ) তন্মধ্যে ৩১শে ডিসেম্বর, ২০০০ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ কত (জেলাভিত্তিক হিসাব)?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জেলা পরিষদগুলিতে "ইন্দিরা আবাস যোজনা" খাতে বরাদ্দকৃত মোট অর্থের পরিমাণ হল টাকা ৫৪,৩৫,৯৫,০০০.০০ (চুয়ান্ন কোটি পঁয়ত্রিশ লক্ষ পঁচানব্বই হাজার টাকা)।

(খ) বন্যার পর অর্থাৎ অক্টোবর, নভেম্বর ও ডিসেম্বর এই তিন মাসে ব্যয়িত অর্থের জেলাভিত্তিক হিসাব—

| জেলা | টাকা (লক্ষ) |
|---|---|
| কোচবিহার | ৬১০.৮৬ |

| জেলা | | টাকা (লক্ষ) |
|---|---|---|
| জলপাইগুড়ি | .. | ৮৯৭.৪০ |
| দার্জিলিং | .. | ১৭.৮০ |
| শিলিগুড়ি মঃ পঃ | .. | — |
| উত্তর দিনাজপুর | .. | ৩২১.৯৬ |
| দক্ষিণ দিনাজপুর | .. | ১২.২৬ |
| মালদা | .. | ২২৭.৭০ |
| মুর্শিদাবাদ | .. | ৫৮.৮৮ |
| নদীয়া | .. | ৪৪.৭০ |
| উত্তর ২৪-পরগনা | .. | ৩৬৮.২৯ |
| দক্ষিণ ২৪-পরগনা | .. | ২১৮.৬৯ |
| হাওড়া | .. | ১১৬.২৮ |
| হুগলি | .. | ৪৬০.৬৬ |
| মেদিনীপুর | .. | ২৫৫.০৪ |
| বাঁকুড়া | .. | ৩০.৩০ |
| পুরুলিয়া | .. | ৮.৯৬ |
| বর্ধমান | .. | ২৯৮.৮০ |
| বীরভূম | .. | ২১৩.৩১ |
| সর্বমোট | .. | ৪১৫৬.৪৫ |

## বন্যায় গৃহহারাদের সরকারি অনুদান

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৯) শ্রী **শশাঙ্কশেখর বিশ্বাস** ঃ ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিগত বন্যায় (২০০০) গৃহহারাদের অনেকেই সরকারি অনুদান এখনও পর্যন্ত পায়নি; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ এই ক্ষেত্রে উক্ত অনুদান প্রদান করা হবে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। অধিকাংশ ক্ষতিগ্রস্ত পরিবারই অনুদান পেয়েছেন।

(খ) ত্রাণ দপ্তর থেকে বন্যা কবলিত জেলাগুলির জেলাশাসকদের নিকট গৃহনির্মাণ অনুদান বাবদ এ পর্যন্ত ২০২ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে এবং জেলাশাসকগণ উক্ত অনুদান দেবার কাজ এখনও চালিয়ে যাচ্ছেন।

## হাঁসখালি ব্লকে বন্যার্তদের গৃহ নির্মাণ অনুদান

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪১) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার হাঁসখালি ব্লকে বন্যায় ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে গৃহ নির্মাণের জন্য আর্থিক অনুদান প্রদানে ব্যাপক বেনিয়মের অভিযোগ পাওয়া গিয়েছে; এবং

(খ) সত্যি হলে, অভিযোগের ভিত্তিতে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। গৃহ নির্মাণের জন্য আর্থিক অনুদান প্রদানে বেনিয়মের কিছু অভিযোগ পাওয়া গেছে।

(খ) এই বিষয়ে যথাযথ তদন্ত শুরু হয়েছে।

## গৌরিপুর তাপবিদ্যুৎ কেন্দ্র

৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৭) **শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উত্তর ২৪-পরগনার গৌরিপুর প্রস্তাবিত তাপবিদ্যুৎ কেন্দ্রের নির্মাণ কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছ থেকে প্রকল্পটির আর্থকারিগরি ছাড়পত্র পাওয়ার পর গৌরিপুর পাওয়ার কোম্পানি এখনও প্রকল্পটির জন্য অর্থ সংস্থানের ব্যবস্থা চূড়ান্ত করতে পারেনি। প্রকল্পের নির্মাণ কাজ এখনও শুরু হয়নি।

**শ্রমজীবিদের সামাজিক সুরক্ষা প্রকল্প**

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫২) **শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অসংগঠিত ক্ষেত্রের শ্রমজীবিদের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে সামাজিক সুরক্ষামূলক প্রকল্প গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, প্রকল্পটি কিরূপ; এবং

(গ) কবে নাগাদ উক্ত প্রকল্পটি কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটির একটি অনুলিপি সংযোজিত করা হল।

(গ) প্রকল্পটি ১-১-২০০১ থেকে চালু করা হয়েছে। বর্তমানে আর্থিক বছরেই এটি অসংগঠিত শ্রমিকদের কাছে নিয়ে যাওয়া যাবে বলে আশা করা যায়।

**উলুবেড়িয়ার চকমধুপুর সরকারি হাসপাতাল**

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬১) **শ্রী রামজনম মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া উত্তর বিধানসভা কেন্দ্রের চকমধুপুর (ময়নাপুকুর সন্নিকটস্থ) সরকারি ব্যয়ে হাসপাতাল তৈরি হয়ে আউটডোর চালু হলেও হাসপাতালে শয্যাসংখ্যা বাড়াবার কোনও ব্যবস্থা হয়নি; এবং

(খ) সত্যি হলে, উক্ত হাসপাতালে শয্যাসংখ্যা বাড়ানোর জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উলুবেড়িয়া উত্তর বিধানসভা কেন্দ্রে ঐ নামে কোনও হাসপাতাল নেই। উক্ত এলাকায় স্বাস্থ্যকেন্দ্রগুলির তালিকা দেওয়া হল।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে বাঘ, হাতি ও গণ্ডারের সংখ্যা**

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৪) **শ্রী কমল মুখার্জি ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে এ রাজ্যে বাঘ, হাতি ও গন্ডারের সংখ্যা কত; এবং

(খ) উল্লিখিত জন্তুদের সংখ্যা আরও বৃদ্ধি করার জন্য গৃহিত ব্যবস্থাদি কিরূপ?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এ রাজ্যে বাঘ, হাতি ও গন্ডারের সংখ্যা নিম্নরূপ ঃ—

সর্বশেষ গণনা অনুসারে পশ্চিমবঙ্গে বাঘ, হাতি ও গন্ডারের সংখ্যা—

(১) বাঘ—৩৬৫টি (১৯৯৮ সালের গণনা অনুসারে);

(২) হাতি—৩২৭টি (২০০০ সালের গণনা অনুসারে);

(৩) গন্ডার—৭৪টি (১৯৯৮ সালের গণনা অনুসারে)।

(খ) **হাতির জন্য**

(১) হাতির বিচরণক্ষেত্রগুলিতে পশুখাদ্য রোপণের যথেষ্ট ব্যবস্থা নেওয়া হয়েছে;

(২) হাতির বিচরণক্ষেত্রগুলিতে যথেষ্টসংখ্যক জলাধার নির্মাণ করা হয়েছে;

(৩) হাতির চলার পথে জঙ্গলের মধ্যে বিভিন্ন স্থানে সৌন্ধব লবণ ও চিটে গুড়ের ব্যবস্থা করা হয়েছে;

(৪) ফরেস্ট প্রোটেকশন কমিটি ও ইকো-ডেভেলপমেন্ট কমিটির সাহায্য গ্রহণ;

(৫) পঞ্চায়েতের মাধ্যমে বনসন্নিহিত এলাকার লোকজনের মধ্যে সচেতনতা বৃদ্ধি;

(৬) টহলদারির বন্দোবস্ত করা; এবং

(৭) দক্ষিণবঙ্গে হাতির আবাসস্থলের উন্নতির প্রকল্প নেওয়া হয়েছে।

**গন্ডারের জন্য**

(১) গন্ডারের বিচরণ ক্ষেত্রের উন্নতিসাধন;

(২) দেশীয় ঘাস রোপণ;

(৩) কৃত্রিম ওয়ালো পুল সৃষ্টি করা;

(৪) কিছু অবাঞ্ছিত লতার বিনাশসাধন;

(৫) ফরেস্ট প্রোটেকশন ও ইকো-ডেভেলপমেন্ট কমিটি গঠন; এবং

(৬) পঞ্চায়েতের মাধ্যমে বনসন্নিহিত এলাকার লোকজনের মধ্যে সচেতনতা বৃদ্ধি।

**বাঘের জন্য**

(১) বাঘের প্রধান খাদ্য হল বিভিন্ন প্রকারের তৃণভোজি প্রাণী—তাই তাদের জন্য যথেষ্ট খাবারের ব্যবস্থা;

(২) সুন্দরবন অঞ্চলে বাদা জাতীয় গাছ বাঁচাতে বিভিন্ন লবণাক্ত ঢিপি কেটে খাল খনন করে নদীর জল পৌঁছানোর ব্যবস্থা করা, যাতে বাদাজাতীয় গাছ বাঁচে;

(৩) বাদাবনের ধার দিয়ে বিভিন্ন প্রকারের বৈদ্যুতিক তারের বেড়া দেওয়া ও গরান, ছিটা বা গেওয়া ডালের বেড়া, যাতে বাঘ গ্রামে প্রবেশ না করতে পারে;

(৪) নদীর তীর ও বাঁধের ভাঙনরোধে বাঁধের বাইরে নদীর ধার বরাবর ব্যাপকভাবে বাদাজাতীয় গাছ লাগানোর ব্যবস্থা;

(৫) ফরেস্ট প্রোটেকশন ও ইকো-ডেভেলপমেন্ট কমিটি গঠন;

(৬) টহলদারির বন্দোবস্ত করা; এবং

(৭) পঞ্চায়েতের মাধ্যমে বনসন্নিহিত এলাকার লোকজনের মধ্যে সচেতনতা বৃদ্ধি করা।

**হুগলি জেলায় শিল্প সংস্থার দ্বারা পরিবেশ দূষণ**

৮০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮০) **শ্রী কমল মুখার্জি ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১-১-২০০০ থেকে ৩১-১২-২০০০ পর্যন্ত হুগলি জেলার কোন কোন শিল্প সংস্থা পরিবেশ দূষণ সৃষ্টিকারি বলে চিহ্নিত হয়েছে; এবং

(খ) ঐ পরিপ্রেক্ষিতে দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের ভূমিকা কি ছিল?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৭টি সংস্থাকে বিশেষ রেড ক্যাটাগরির অন্তর্ভুক্ত করা হয়েছে।

২৭০টি সংস্থাকে রেড ক্যাটাগরির অন্তর্ভুক্ত করা হয়েছে।

৩৩৩টি সংস্থাকে অরেঞ্জ ক্যাটাগরির অন্তর্ভুক্ত করা হয়েছে।

(খ) উপরোক্ত ১৭টি বিশেষ রেড ক্যাটাগরির সংস্থার মধ্যে ঐ সময়ে ২টি বন্ধ, ১৪টির ক্ষেত্রে পরিবেশ ছাড়পত্র দেওয়া হয়েছে এবং ১টি বিবেচনাধীন।

২৭০টি রেড ক্যাটাগরির অন্তর্ভুক্ত সংস্থার মধ্যে ২৫০টি কারখানার ক্ষেত্রে পরিবেশ আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে এবং বাকি ২০টি আবেদনপত্র বিবেচনাধীন।

উপরোক্ত ৩৩৩টি অরেঞ্জ ক্যাটাগরির অন্তর্ভুক্ত সংস্থার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ পরিবেশ আইনানুগ সিদ্ধান্ত গ্রহণ করেছে।

## হুগলি জেলায় সৌরবিদ্যুৎ কেন্দ্র

৮১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৩) **শ্রী কমল মুখার্জি ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় কোন কোন অঞ্চলে সৌরবিদ্যুৎ কেন্দ্র স্থাপন করা হয়েছে; এবং

(খ) উক্ত প্রকল্পের জন্য কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলায় কোনও সৌরবিদ্যুৎ কেন্দ্র স্থাপন করা হয়নি। কিন্তু হুগলি জেলায় বেশ কিছু সৌরগৃহ আলোক ব্যবস্থা স্থাপন করা হয়েছে। যেসব অঞ্চলে সৌরগৃহ বিদ্যুৎ ব্যবস্থা স্থাপন করা হয়েছে সেগুলি হল ঃ

বলাগড় ব্লকের ডাকছড়া, উত্তরপাড়া ব্লকের চক্রবর্তীনগর ও খানাকুল।

(খ) উক্ত প্রকল্পের জন্য এখনও পর্যন্ত প্রায় ১০,০০,০০০ টাকা ব্যয় হয়েছে।

**Presentation of the Ninth Report of the Standing Committee on power, Commerce & Industries, Science & Technology and Non-conventional Energy Sources (2000-2001).**

**Shri Rabin Deb (The Chairman) :** Sir, I beg to present the Ninth Report of the standing committee on power, Commerce & Industries, Science & Technology and Non-conventional Energy Sources (2000-2001) on the Rammam Hydel Project, stage-II.

## LAYING OF REGULATION

**The West Bengal Electricity Regulatory Commission (Miscellaneous provisions relating to petitions) First Amendment Regulations, 2001.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal Electricity Regulatory Commission (Miscellaneous provisions relating to petitions) First 6/WBERC, dated 5.2.2001

## LAYING OF REPORTS

**The Report of the Das Commission of Inquiry along with the Memorandum of Action thereon.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Report of the Das Commission of Inquiry regarding the incidents of November 2, 1992 in Hariharpara P.S. in the District of Murshidabad along with the Memorandum of Action taken thereon.

**Audit Certificate, certified Accounts and Audit Reports on the account of the Commissioners for the Rabindra Setu for the years 1983-84, 1984-85, 1985-86, 1986-87, 1987-88, 1988-89. 1989-90, 1990-91, 1991-92, 1992-93, 1993-94 and 1994-95**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to lay the Audit

Certificate, certified Accounts and audit reports on the accounts of the commissioners for the Rabindra Setu for the years 1983-84, 1984-85, 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90, 1990-91, 1991-92, 1992-93, 1993-94 and 1994-95.

## Legislation

### The Wakf (West Bengal Amendment) Bill, 2001

**Shri Md. Amin :** Sir, I beg to introduce the Wakf (West Bengal Amendment) Bill, 2001.

(Secretary then read the Title of the Bill)

**Shri Md. Amin :** Sir, I beg to move that the Wakf (West Bengal Amendment) Bill, 2001, be taken into consideration.

**শ্রী মহম্মদ আমিন :** আমি আগেই বলে নিই। পরে দরকার হলে দু-চার কথা বলব। এই ওয়াকফের যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে এই কারণে যে, ওয়াকফ সম্পত্তি রক্ষার জন্য ওয়াকফ বোর্ডের একটা খুব গুরুত্বপূর্ণ ভূমিকা আছে এবং ১৯৯৫ সালে যে আইন কেন্দ্রে পাস হল তাতে সেকশন-৫১ ও সেকশন-৫২ ছিল। এই সেকশনে বলা হয়েছে যে, ওয়াকফ বোর্ডের প্রায়োর পারমিশন ছাড়া যদি ওয়াকফের কোনও সম্পত্তি হস্তান্তরতি হয় তাহলে সেটা ভয়েড হবে, সেটা বেআইনি হবে। ৫২ নম্বর ধারায় বলা আছে এরকম ঘটনা ঘটলে ওটাকে কি করে ফেরত নিতে হবে। তবে সেটা লং ড্রন প্রসেস হচ্ছে লিগালি। এতে বছরের পর বছর কোর্টে মামলা থাকতো, এরই মধ্যে সম্পত্তি লোপাট হয়ে যেত। পশ্চিমবঙ্গে ওয়াকফ অ্যাক্ট ইমপ্লিমেন্ট করার ক্ষেত্রে—ওয়াকফ বোর্ডের প্রায়োর পারমিশন ছাড়া যদি কোনও ওয়াকফ সম্পত্তি কেউ বিক্রি করে, লিজ দেয় বা মর্টগেজ দেয় তাহলে যারা এই অন্যায় কাজ করবে তাদের জন্য একটা শাস্তির ব্যবস্থা থাকা দরকার। সেই কারণে একটা নতুন সেকশন অ্যাড করা হয়েছে যে, যদি এরকম অন্যায় কাজ কেউ করে তাহলে তাকে নন-বেলেবেল ওয়ারেন্টে গ্রেপ্তার করতে হবে এবং শাস্তি যোগ্য অপরাধ গণ্য হবে তাকে জেলে পাঠানো হবে এবং জেলে ২ বছর পর্যন্ত শাস্তি হতে পারে। আমাদের উদ্দেশ্য কাউকে জেলে পাঠানো নয়। আপনারা জানেন, প্রিভেনশন ইজ বেটার দ্যান কিওর। লোকে যাতে অন্যায় না করে, যারা এটা করতে চায় তাদের মনে যাতে ভয়-ভীতি হয় সেই কারণে এই সংশোধনী আনা হয়েছে। ওয়াকফ সম্পত্তি রক্ষা করতে আমরা দৃঢ় প্রতিজ্ঞ করেছি এবং গত ৫ বছরে আমরা

অনেকটা সাকসেসফুল হয়েছি। আমি মনেকরি সমস্ত মাননীয় সদস্য এই অ্যামেন্ডমেন্ট অনুমোদন করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** (নট কল্ড)।

[10-10 — 10-20 a.m.]

**শ্রী মুস্তাফা বিন কাশিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বামফ্রন্ট সরকার এবং তার মন্ত্রী মাননীয় শ্রী মহম্মদ আমিন মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। বিধানসভার অধিবেশনের শেষ দিন এই বিল এলেও কার্যকারিতার দিকে এই বিল গুরুত্বপূর্ণ এবং রাজ্য সরকারের একটা সদিচ্ছা আছে। আমাদের রাজ্যের ওয়াকফ প্রপার্টির যথাযথ পরিচালন করা, সংরক্ষণ করার কথা মনে রেখে এই সংশোধনী বিল এনেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় উনি বলেছেন ১৯৯৫ সালে যে ওয়াকফ আইন যা কিনা আমাদের রাজ্যেও প্রযোজ্য, সেই আইনের ৫১ ও ৫২ ধারায় একটা ছোট ফাঁক থেকে যাচ্ছে। যারজন্য অসুবিধা হচ্ছে। প্রথম এটা চালু করা হয়েছিল যেখানে ওয়াকফ বোর্ডের অনুমতি ছাড়া কেউ ওয়াকফ সম্পত্তি হস্তান্তরিত করতে পারবে না। যদি কেউ তা করেন তবে সেটা ৫২ নম্বর ধারায় রিকভারি করা হবে। সেটা বলা হয়েছিল। কিন্তু রিকভারি প্রসেসে দীর্ঘমেয়াদি মামলা পাল্টা মামলার ফলে কিছু জিনিস আটকে যেত। ফলে আর একটা নতুন উপধারা এনে এটাকে আরও একটু কড়া করে বেঁধে দেওয়া হচ্ছে। যারা ওয়াকফ বোর্ডের অনুমতি ব্যতিরেকে ওয়াকফ সম্পত্তি হস্তান্তর করবেন তাঁদের যাতে শাস্তির আওতায় আনা যায় তার জন্যই এই ব্যবস্থা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে, মাননীয় সদস্যদেরও মনে আছে ১৯৯৬ সালে পশ্চিমবাংলায় ওয়াকফ সম্পত্তির ব্যাপার নিয়ে খুব হৈ-চৈ হয়েছিল। মূলতঃ বিরোধীরা এটা করেছিলেন। তাঁরা আজকে এখানে উপস্থিত নেই। সেটা প্রচার মাধ্যমে দিয়ে বেরিয়ে পড়েছিল। ওয়াকফ সম্পত্তি যাতে যথাযথভাবে রক্ষণাবেক্ষণ করা হয় তার জন্য তাঁরা যত না আন্তরিক ছিলেন, ওয়াকফ সম্পত্তির সুফল মুসকিল সমাজ যাতে ভোগ করতে পারে তার জন্য তারা যতটা না আন্তরিক ছিলেন তারচেয়ে বেশি আন্তরিক ছিলেন রাজনীতির ক্ষেত্রে মানুষের দৃষ্টিকে একদিক থেকে অন্যদিকে ঘুরিয়ে দিতে। সেই সময় তৎকালিন কেন্দ্রীয় সরকারের একটার পর একটা কেলেঙ্কারির কথা গোটা ভারতবর্ষের মানুষ জানতে পারছিল। সেখান থেকে মানুষের নজরকে অন্যদিকে ঘুরিয়ে দেওয়ার জন্য পশ্চিমবাংলায় ওয়াকফের বিষয়টা ওঁরা তুলেছিলেন। যাইহোক, ওয়াকফ সম্পত্তির সুষ্ঠু পরিচালনার স্বার্থে আপনার অনুমতি নিয়ে মাননীয় মন্ত্রীর কাছে আমি দুটো প্রসঙ্গের অবতারণা করছি। একটা সম্বন্ধে অবশ্য তিনি বলেছেন যে, ওয়াকফ সম্পত্তি নিয়ে মামলার ব্যাপারটা তাঁর চিন্তা-ভাবনার মধ্যে আছে। আমরা দেখছি ওয়াকফ বোর্ডকে মামলার জন্য জেরবার হতে

হচ্ছে। ওয়াকফ বোর্ড সুষ্ঠুভাবে পরিচালনা করার ক্ষেত্রে এটা একটা বড় বাধা। মামলার ব্যাপারে আদালতের দীর্ঘসূত্রিতা আছে। সেজন্যই সরকার সঠিকভাবে সিদ্ধান্ত করেছেন ওয়াকফ সংক্রান্ত বিবাদের নিষ্পত্তির জন্য কলকাতায় একটা ট্রাইব্যুনাল গঠন করবেন। আশাকরি মাননীয় মন্ত্রীর বিবেচনার মধ্যে এটা আছে। বিষয়টা এখন কোন স্তরে আছে তা অনুগ্রহ করে বললে ভাল হয়। রাজ্যের মানুষের সুবিধার জন্য এটা যত তাড়াতাড়ি হয় ততই ভাল। উত্তর বাংলায়ও এই ধরনের একটা ট্রাইব্যুনাল করার পরিকল্পনা সরকারের আছে, সেটাও যত তাড়াতাড়ি হয় ততই ভাল। এটা আমি মাননীয় মন্ত্রীর কাছে রাখছি মানুষের স্বার্থে ওয়াকফ সম্পত্তির সুষ্ঠু পরিচালনার স্বার্থে আর একটা অত্যন্ত সঠিক পদক্ষেপ নেওয়া হয়েছিল এবং সেই কাজ এগোচ্ছে বলে জানি। এখন সেটা কোন স্তরে আছে? ডাইরেক্টর অব ল্যান্ড রেকর্ডস থেকে সিদ্ধান্ত হয়েছিল রাজ্যের বিভিন্ন প্রান্তে যে সমস্ত ওয়াকফ সম্পত্তি আছে তার সবটার হদিশ একটা সময় পর্যন্ত ওয়াকফ বোর্ডের কাছে ছিলনা। দু'একটা ক্ষেত্রে সম্পত্তি নানাভাবে হস্তান্তর হয়েছে, এদিক, ওদিক হয়েছে। এটার টোটাল কমপ্রিহেনসিভ সার্ভে করে, একটা সমীক্ষা করে এক একটা সম্পত্তির কত মূল্য এবং কোথায় কি সম্পত্তি আছে তার একটা যদি কমপ্রিহেনসিভ লিস্ট করা যায় তাহলে সবটা বোর্ডের নলেজে থাকে এবং বে-আইনি কাজ হলে সহজেই ওয়াকফ বোর্ড হস্তক্ষেপ করতে পারবে। এই কাজটা এখন কোন পর্যায়ে আছে, সেটা জানার জন্যই আমি এই প্রসঙ্গটা মাননীয় মন্ত্রীর কাছে রাখলাম। আজকে এই যে সংশোধনীটা আইনের অঙ্গিভূত হচ্ছে, এটা নিশ্চয়ই ওয়াকফ প্রোপার্টির হস্তান্তরের ক্ষেত্রে প্রতিবন্ধকতার সৃষ্টি করবে, এই আশা রেখে আমি এই সংশোধনী বিলকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আমিন ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় সদস্য মুস্তফা বিন কাশেম সাহেবকে আমি ধন্যবাদ জানাচ্ছি, তিনি এই সংশোধনীকে সমর্থন করেছেন। স্যার, আপনার মনে থাকতে পারে যে, আমরা কিছুদিন আগে আর একটা সংশোধনী এনেছিলাম। সেকশন—৫৫'কে অ্যামেন্ড করে তারসঙ্গে সেকশন ৫৫(এ) অ্যাড করা হয়েছিল। সেটা এইজন্য করা হয়েছিল যে, কেউ যাতে ওয়াকফ সম্পত্তি এনক্রোচমেন্ট করতে না পারে, বেআইনিভাবে জবর দখল করতে না পারে। বে-আইনিভাবে জবর-দখল করে ওয়াকফ সম্পত্তি তছনছ করা বন্ধ করার জন্য কেন্দ্রীয় আইনে আগে কোনও সুষ্ঠু ব্যবস্থা ছিলনা। আমরা ঐ আইন আনার পর ওটা যখন পশ্চিমবাংলায় প্রোমালগেটেড হয়ে যায় তখন থেকে — দুই, আড়াই বছরের মধ্যে আমাদের কাছে ওয়াকফ সম্পত্তি এনক্রোচমেন্টের কোনও অভিযোগ আসেনি। এতে আমাদের এটাই মনে হয়েছে আমাদের ঐ পদক্ষেপটা খুবই সঠিক ছিল। এবং দ্বিতীয় সংশোধনী হওয়ার পরে ওয়াকফ সম্পত্তি রক্ষা করার ব্যবস্থা আরও পাকা হবে। ওয়াকফ সম্পত্তি ঠিকমতো ওয়াকফ বোর্ডের মাধ্যমে ভালভাবে

মুসলমান জনগণের ওয়েলফেয়ারের কাজ হাতে নেওয়া যেতে পারে এবং ইতিমধ্যেই সেটা হাতে নিয়েছি। মুসলমান ছেলে-মেয়ে যারা গরিব কিন্তু মেধাবি তাদের স্টাইপেন্ড দেওয়া হচ্ছে। এবার সেটা ৩ বছর হল। ছোট আকারে শুরু করেছিলাম। প্রথম বছর আড়াই লক্ষ টাকা দেওয়া হয়েছিল, তারপরের বছর সাড়ে ১২ লক্ষ টাকা আর এ বছর ২৫ লক্ষ টাকা ২।৩ দিনের মধ্যে দিয়ে দেব। এতে প্রচুর পরিমাণ ছেলে-মেয়ে উপকৃত হচ্ছে। মুসলিম গার্লস হোস্টেল পরিচালনা করছি সারা পশ্চিমবাংলায়। ৬টি জায়গায় এ পর্যন্ত হয়েছে, কলকাতা, মেদিনীপুর, বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ এবং মালদা। আরও ৪টি - ইসলামপুর, বসিরহাট, চুঁচুড়া এবং বালুরঘাট এই ৪টি জায়গায় হয়ে গেলে ১০টি হয়ে যাবে। তাতে ১ হাজার মুসলিম মেয়ে যারা হায়ার সেকেন্ডারি এবং কলেজে পড়ছে তারা থাকতে পারবেন। আনন্দের বিষয়, ১০ বছর ধরে এই হোস্টেলগুলি চলছে। এ পর্যন্ত কোনওরকম কোনও কমপ্লেন আমাদের কাছে আসেনি। এগুলিকে সুন্দরভাবে ওয়াকফ বোর্ড ম্যানেজ করে চলেছে এবং ওয়াকফ বোর্ডের কাজকে আরও সাহায্য করাই আমাদের উদ্দেশ্য। মাননীয় সদস্য যে দুটি প্রস্তাব করেছেন তার মধ্যে একটি হচ্ছে, ১৯৯৬ সালের নির্বাচনের পর ওয়াকফ সম্পত্তি তছনছ হয়েছে বলে এটা নিয়ে যে হৈ-চৈ হয়েছিল সেটা আপনাদের নিশ্চয়ই মনে আছে। তখন বিরোধীপক্ষ থেকে এই কথা বলা হয়েছিল যে, ১ হাজার কোটি টাকা তছনছ হয়েছে। ঐ তোতা পাখির মতন ১ হাজার কোটি টাকা, ৯৯৯ কোটি টাকাও নয়, ১,০০১ কোটি টাকাও নয়, ঠিক ১ হাজার কোটি টাকার হিসাব কি করে হল তা শুনে আমি অবাক হয়ে গিয়েছিলাম। কিন্তু টু মেইনটেইন দি ট্রান্সপারেন্সি আমরা একটা জ্যুডিসিয়াল কমিশন বসিয়ে দিয়েছি যাতে সব ব্যাপারটা পরিষ্কার হয়ে যায়। আমি বিধানসভায় বলেছিলাম যে আমি কাগজপত্র দেখে মনে করেছি, এইরকম কিছু হয়নি। কিন্তু প্রচার যখন হচ্ছে আর বিশেষ করে সংবাদপত্রের একটা অংশ যখন ব্যাপকভাবে সমর্থন করছে তখন বিষয়টা পরিষ্কার হয়ে যাওয়াই ভাল। সেই কমিশনের কাজ এখনও শেষ হয়নি, শেষ হলে পর তারপর বিধানসভায় সেটা আসবে। তখন মানুষ জানতে পারবে ওয়াকফ সম্পত্তির কি অবস্থা। সার্ভের কাজ অনেকটা এগিয়েছে। সার্ভে কমপ্লিট হতে আরও কিছুদিন সময় লাগবে। কিন্তু এটা গুরুত্বপূর্ণ কাজ, লোকে জানতে পারবে যে পশ্চিমবাংলায় কত ওয়াকফ সম্পত্তি আছে এবং তার কি অবস্থা। এখানে ওয়াকফ অ্যাক্ট পশ্চিমবাংলায় পুরোপুরি ইমপ্লিমেনটেড হয়েছে। একমাত্র একটি কাজ করে উঠতে পারিনি সেটা হচ্ছে ট্রাইব্যুনাল সেট-আপ। মাননীয় সদস্য ঠিকই বলেছেন, ট্রাইব্যুনাল হয়ে গেলে তখন হাইকোর্টে যাওয়া বন্ধ হয়ে যাবে, লোকে বিকল্প পাবে। কিন্তু আইনের কিছু জটিলতা ছিল, সেটা সমাধান করতে করতে আমাদের হাতে সময় নেই। আইন তৈরি হয়ে গেছে, কিন্তু যেহেতু বিধানসভার আজকে শেষ দিন, কাজেই এর পরে অর্ডিন্যান্স করতে হবে, করে ট্রাইব্যুনাল সেট-আপ করে দেব। সেইজন্য

শাকরি, এই সংশোধনি হাউস সমর্থন করবে যাতে ওয়াকফদের যে ইচ্ছা সেই ইচ্ছা ূণ হয়। ওয়াকফ সম্পত্তি যেজন্য করা হয়েছে সেটা স্ট্রিক্টলি সেই কাজে লাগুক এবং ানওরকম তারমধ্যে এদিক ওদিক করার সুযোগ না থাকে সেটাই আমাদের উদ্দেশ্য। ্যবাদ।

The motion of Shri Md. Amin that the wakf (West Bengal Amendent) Bill, 2001, be taken into consideration was then put and agreed .

### Clauses 1-3

The question that clauses 1 - 3 do stand part of the Bill was then ıt and agreed to.

### Preamble

The question that the preamble do stand part of the Bill was then ıt and agreed to.

[10-20 — 10-30 a.m.]

**Shri Md. Amin :** Sir, I beg to move that the wakf (West Bengal mendment) Bill, 2001 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

### The West Bengal Legislature (Members' pension) (Amendment) Bill, 2001

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to introduce the West engal Legislature (Members' Pension) (Amendment) Bill, 2001

(Secretary then read the title of the Bill)

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the West Bengal Legislature (Members' Pension) (Amendment) Bill, 2001 be taken into consideration.

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সংসদীয় মন্ত্রী মহাশয় যে বিল

আজ সভায় এনেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, সারা ভারতবর্ষের সঙ্গে যদি একটা তুলনামূলক বিচার করা যায় তাহলে দেখা যাবে পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যরা এবং মাননীয় প্রাক্তন সদস্যরা ভাতা এবং অন্যান্য সুযোগ সুবিধা ইত্যাদি যা পেয়ে থাকেন, তাতে তারা খুব কম টাকা পয়সাই পেয়ে থাকেন। অর্থাৎ তাদের সাম্মানিক অ্যালাউন্সগুলি তুলনামূলক বিচারে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় কম। আজকে যেভাবে দ্রব্যমূল্য বৃদ্ধি পেয়েছে এবং কেন্দ্রীয় সরকারের যেসব নীতি নিয়ে চলছেন তাতে সারা ভারতবর্ষে যে একটা অসহায় অবস্থা চলছে তাতে এম.এল.এ. এবং প্রাক্তন এম.এল.এ. যারা জনগোষ্ঠীরই একটা অংশ তারাও কষ্টের মধ্যে দিয়ে চলছেন। তাই জনগণের সেবা করার কাজ যারা করেন সেই সমস্ত বিধানসভার সদস্য এবং প্রাক্তন সদস্যদের জন্য যে বিল মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন তাকে সমর্থন করছি। আজকে যে বিলটি মাননীয় মন্ত্রী প্রবোধ সিন্‌হা মহাশয় এনেছেন তাতে প্রাক্তন সদস্যদের মেডিক্যাল বিলের ব্যাপারে বা মেডিক্যাল বিল রিইমবারসমেন্ট-এর ব্যাপারে বলা হয়েছে। এক্ষেত্রে বছরে ১২ হাজার টাকা করে দেওয়ার যে প্রস্তাব করা হয়েছে সেটা অত্যন্ত সঠিক। প্রাক্তন সদস্য যারা রয়েছেন আমরা জানি তাদের বয়সের কারণে বা বার্ধক্যজনিত কারণে শারিরিক নানান সমস্যা তৈরি হয়। আমরা জানি অনেক প্রাক্তন সদস্য আছেন যারা চিকিৎসার ব্যাপারে এই খরচটা যোগাড় করতে পারেন না। এটা একটা দৃষ্টান্তমূলক কাজ বছরে ১২ হাজার টাকা করে এরজন্য তারা পাবেন। শুধু তারাই নন, তাদের উপর নির্ভরশীল পাউস যারা আছেন তারাও এই সুযোগসুবিধা পাবেন। এটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনামূলক বিচারে কম হলেও আমরা গর্বিত যে সারা ভারতবর্ষে গরিব মানুষরা যে লড়াই চালাচ্ছেন কেন্দ্রীয় সরকারের নীতির প্রতিবাদে সেখানে দাঁড়িয়ে যেটুকু না হলে নয় সেইটুকু করার চেষ্টা মাননীয় মন্ত্রী মহাশয় করেছেন। এরফলে প্রাক্তন সদস্য যারা আছেন তারা উপকৃত হবেন। এইভাবেই আমাদের যে দায়িত্ব সেটা পালন করে যাব। এই বলে বিলটিকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্লামেন্টারি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এক্স মেম্বারদের সম্পর্কে বিভিন্ন পত্রিকার মাধ্যমে বা বিভিন্নভাবে আমাদের কাছে খবর পৌঁছায়। তাদের জীবনের একটা বিরাট অংশ তারা ব্যয় করেন সমাজ সেবার কাজে, পার্লামেন্টারি কাজে। এভাবে বিধানসভার ভেতরে এবং বাইরে তাদের জীবনের একটা বিরাট অংশ চলে যায়। এখান থেকে চলে যাওয়ার পর অবশ্য তাদের জন্য পেনশনের ব্যবস্থা হয়েছে, কিন্তু মেডিক্যাল ফেসিলিটিজ তাদের ছিল না। এই জায়গায় দাঁড়িয়ে পেনশনের সঙ্গে সঙ্গে মেডিক্যাল ফেসিলিটিজ দেবার জন্য আজকে এই বিলটা আনা হয়েছে। সেদিক থেকে বিলটা অত্যন্ত ভাল বিল। একে আমি সমর্থন করছি। এক্ষেত্রে গভর্নমেন্টের

ইনভলভমেন্ট রয়েছে ১.৪৪ কোটি টাকা। এটা দিতে হবে আমাদের, কারণ যাঁরা বিধানসভার বাইরে এবং ভিতরে থেকে ভারতের গণতন্ত্রের প্রসার ঘটিয়েছেন, এতদিন পর্যন্ত, তাদের জন্য আমাদের সহানুভূতি থাকবে না এটা হয়না। এমনও দেখা গেছে, কোনও একজন প্রাক্তন এম.এল.এ. ভিক্ষার ঝুলি নিয়ে বসে আছেন স্টেশনে। তার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তাঁদের পেনশনের হারটা আর একটু কনসিডার করুন। কারণ তাদের জন্য পেনশনে ২০০০ টাকার ম্যাকসিমাম লিমিট যা আমরা করেছি সেটা অত্যন্ত লিটল। আমার মনে হয় এ সম্পর্কে চিন্তা করা দরকার আছে, কারণ জীবনের বেশির ভাগ সময় তারা সদনের মধ্যে কাটিয়ে চলে যান। তবে আজকে তাদের জন্য মেডিক্যাল ফেসিলিটিজ দেবার জন্য যে বিলটা এসেছে তাকে সমর্থন করছি।

এই প্রসঙ্গে আমি আপনাকে একটি বিষয় স্মরণ করিয়ে দিচ্ছি। এম.এল.এ.-দের মধ্যে অনেক শিক্ষক রয়েছেন এবং ছিলেন, কিন্তু ১৯৯৮ সালের আগে ডবল পেনশনের সিস্টেম চালু ছিল না। এটা অ্যাপ্রুভড হয়েছে ১৯৯৮ সালে। ১৯৯৮ সালের আগে আমি শিক্ষক পেনশন ফোরগো করেছিলাম। কিন্তু ১৯৯৮ সাল থেকে যেহেতু ডবল পেনশন ব্যবস্থা চালু হয়েছে তার জন্য দুটি পেনশন পাওয়ার ব্যাপারে আমি এনটাইটেলড, কিন্তু পাচ্ছি না। ফলে আমি ভিকটিমাইজড হচ্ছি। আইন যখন করেছেন তখন আমাকেও ডবল পেনশন অ্যালাউ করুন। আই সিম্পলি শুড হ্যাভ গট টু পেনশনস অ্যাজ বিকজ টু পেনশনস হ্যাভ বীন অ্যাপ্রুভড হিয়ার আর্লিয়ার। তার জন্য আমার ক্ষেত্রেও এটা বিবেচনা করুন, এই অনুরোধ জানাচ্ছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[10-30 — 10-40 a.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় 'দি ওয়েস্ট বেঙ্গল লেজিসলেচার (মেম্বারস' পেনশন) (অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০১' যেটা উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে মাননীয় সদস্য শ্রী তপন হোড় এবং মাননীয় সদস্য শ্রী প্রভঞ্জন মন্ডল বক্তব্য রেখেছেন। তার জন্য আমি তাদের ধন্যবাদ জ্ঞাপন করছি। আমরা বিধানসভার বর্তমান সদস্য যারা আছি, প্রাক্তন সদস্যরা যেসব সুযোগ সুবিধা পেয়ে থাকে সেইগুলি বিচার বিবেচনা করার জন্য বিধানসভার সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধিদের নিয়ে একটা কমিটি আছে, তার নাম হচ্ছে কমিটি অন এনটাইটেলমেন্ট অফ মেম্বার্স। এই এনটাইটেলমেন্ট কমিটি সর্বসম্মত সিদ্ধান্ত করে পরামর্শ করেছিল যা সেই সুপারিশের ভিত্তিতে আজকে এই বিল উত্থাপন করা হয়েছে। এই সুপারিশ ৭ই ফেব্রুয়ারি এই বিধানসভায় পেশ করেছিলাম। বিষয়টা দীর্ঘদিন ধরে আমাদের বিবেচনার মধ্যে ছিল, আরও আগে জানতে পারলে ভালো হত। এই যে আইন এটার খুব প্রয়োজন ছিল। কারণ আমরা সকলে জানি এবং এখানে উল্লিখিত হয়েছে যে, বিধানসভার

সদস্য যারা রাজনীতি করেন তারা সমাজ সেবার সঙ্গে যুক্ত থাকেন, রাজনৈতিক আঙ্গিনায় প্রবেশ করার পর তার জীবনের একটা বিরাট অংশ এই কর্মকান্ডের মধ্যে চলে যায়। যখন এখান থেকে অবসর গ্রহণ করেন, যখন তিনি এখানকার সদস্য থাকেন না, জীবনের অনেকখানি সময় কাটিয়ে দেওয়ার পর সহায় সম্বলহীন হয়ে পড়েন। অনেকটা সময় সে হারিয়ে ফেলেছে, কিছু করার থাকে না। শেষ সময়ে চলার জন্য তার জীবনযাত্রা পরিচালনার ক্ষেত্রে কিছু সুযোগ সুবিধা তৈরি করার একটা প্রক্রিয়া থাকা বাঞ্ছনীয়। আজকে জাতীয় পার্লামেন্টের সংসদ সদস্য সাংসদ হিসাবে বেশ কিছু সুযোগ সুবিধা তারা পেয়ে থাকেন। অবসর কালিন অবস্থায় তারা অনেক বেশি সুযোগ সুবিধা পেয়ে থাকেন। বিভিন্ন বিধানসভার সদস্যদের সুযোগ সুবিধা দেওয়ার নীতি আছে। পশ্চিমবাংলায় এই সুযোগ সুবিধাগুলি দীর্ঘদিন চালু করেনি। বর্তমান মাননীয় অধ্যক্ষ মহাশয়ের সময় কালে কিছু কিছু সুযোগ সুবিধা প্রাক্তন বিধায়কদের দেওয়া শুরু হয়েছে। মাননীয় প্রভঞ্জনবাবু বলেছেন, আগে এখানে পেনশন চালু ছিল না। পেনশনের ব্যাপারেও কিছু কিছু বক্তব্য আছে। কিন্তু চিকিৎসার ক্ষেত্রে, চিকিৎসার ব্যায়ভার যেভাবে বাড়তে শুরু করেছে তাতে কিছু করা দরকার। আমরা আগে একটা আইন করেছিলাম যে প্রাক্তন বিধায়করা হাসপাতালে চিকিৎসার সুযোগ পাবে। তবে যদি তার হাসপাতালে যাওয়ার প্রয়োজন না হয়, বাড়িতে বসে তার চিকিৎসা করাতে হয়, সেই চিকিৎসার কারণে প্রচুর ঔষধপত্র প্রয়োজন হবে। সেইক্ষেত্রে অর্থনৈতিক সহায়হীন অবস্থায় তার কি হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাক্তন বিধায়কদের কাছ থেকে, কঠিন অসুখে আক্রান্ত হয়ে কাতর আবেদন এসেছে কিছু করার জন্য। কিন্তু আইনের সীমাবদ্ধতার জন্য কোনও সহায়তা দেওয়া যায়নি। এইরকম একটা পরিস্থিতি দাঁড়িয়েছিল। আজকে প্রাক্তন বিধায়ক যারা রয়েছেন তারা যদি ডাক্তারের কাছে চিকিৎসার জন্য বাড়িতে বসে চিকিৎসা করেন তাহলে তার জন্য তিনি যা ঔষধপত্র কিনবেন সেই ঔষধের প্রেসক্রিপশন, তার রসিদ দিলে এখান থেকে তিনি ম্যাকসিমাম এই টাকা রিইমবার্সমেন্ট হিসাবে পেতে পারেন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** এই যে ৩বি, এখানে বলছে "Any person who has served as a member of the Legislative Assembly or Legislative Council shall also be entitled" এখানে কিন্তু স্পাউস কথাটা বিলে নেই স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিন্স বলেছেন স্পাউসের কথা। বাট ইন দি ক্লজ, আপনি এখানে বলেননি, এনি পারসন বলে ছেড়ে দিয়েছেন। আইডেনটিফাই করেছে হু হ্যাজ সার্ভড অ্যাজ এ মেম্বার অফ দি লেজিসলেটিভ অ্যাসেম্বলি অর লেজিসলেটিভ কাউন্সিল এটা বলেছেন। এটা সাপোজ টু বি ইনক্লুড।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** আপনি সঠিকভাবেই ধরেছেন, এটা হচ্ছে ৩(এ)-তে

স্পাউসের কথা আছে। আইনের ৩(এ) ধারায় স্পাউসের কথাটা আছে, সংযুক্ত হচ্ছে ৩(বি)। এই কথাটা আলোচনা হয়েছে এনটাইটেলমেন্ট কমিটিতে। তখন কমিটি এই ব্যাপারে নীরব থাকে। বলেছিল, না আপাতত আমরা এক্স-এম.এল.এ কে দিই, তারপরে দেখা যাবে। এটা মাসে এক হাজার টাকা, বছরে সর্বাধিক বার হাজার টাকা তিনি রি-ইম্বার্সমেন্ট হিসাবে পাবেন। যদিও আমরা আপাতত মনে করছি, এই সুযোগটা প্রাক্তন বিধায়কদের দেওয়া সম্ভব হয়েছে, সরকার রাজি হয়েছে। এর খুব প্রয়োজনীয়তা ছিল। অনেকদিন ধরে প্রাক্তন বিধায়কদের কাছ থেকে আবেদন নিবেদন আসছিল, অনেকদিন আমরা এটা করে উঠতে পারিনি। তবে শেষ সময়ে হলেও করে উঠতে পারলাম, সেজন্য আমরা নিজেদের ধন্য বলে মনে করছি। আপনারা সবাই একে সমর্থন করেছেন। এই বিলটি যেভাবে এখানে উত্থাপন করা হয়েছে, সেইভাবে উত্তরণ করা হবে বলে আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Probodh Chandra Sinha that the West Bengal Legislature (Members' Pension) (Amendment) Bill, 2001 be taken into considetion was then put and agreed to.

**Clauses 1 - 11**

The question that clauses 1 - 11 stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** অনারেবল স্পিকার স্যার, আপনি তো আমাদের এই এনটাইটেলমেন্ট কমিটির আমাদের মেম্বার অর এক্স-মেম্বারদের সমস্ত বিষয়টাতেই বিশেষ করে নজর রাখেন, এখানে কিন্তু এটা খুব ক্লিয়ার হল না - উইথ রিগার্ড টু এক্স-মেম্বার্স অ্যান্ড দেয়ার স্পাউসেস। এই পয়েন্টটা খুব ক্লিয়ার হল না।

**মিঃ স্পিকার ঃ** এটা খুব ক্লিয়ার আছে। মেম্বাররা পাবেন, এক্স-মেম্বাররা পাবেন, তাদের স্পাউসরা পাবেন না। এই হচ্ছে কথা।

[10-40 — 10-50 a.m.]

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move that the West

Bengal Legislature (Members' Pension) (Amendment) Bill, 2001, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## BUSINESS TRANSACTED DURING THE TENTH SESSION I.E., THE LAST SESSION OF THE TWELFTH LEGISLATIVE ASSEMBLY
(22.01.2001 to 24.02.2001)

**Mr. Speaker :** To-day the 24th February, 2001 is the last day of the 10th Session i.e. the last session of the Twelfth Assembly. Before I adjorn the house sine-die, I would like to make an announcement regarding Questions. Starred Questions to which replies have been received in this Secretariat but not answered in the house would be treated as Un-starred ones and replies there to would be circulated to the Members.

Now, I shall narrate in brief about the business transacted during the Tenth Session of the Twelfth Assembly.

(Position as on the 24th February, 2001)

**QUESTIONS :**

1. Total number of Notices of Question received 737

 (a) Short Notices . ... 002

 (b) Starred ... ... 515

 (c) Un-starred ... ... 220

2. Total number of Notices of half-an-hour discussion received ... ... NIL

3. Total number of Questions admitted ... 434

 (a) Short Notices ... ... NIL

| | | | |
|---|---|---|---|
| | (b) Starred | ... ... | 262 |
| | (c) Un-starred | ... ... | 172 |
| 4. | Total number of Questions Disallowed | ... | 025 |
| 5. | Total number of Questions replied | ... | 129 |
| | (a) Short notice | ... ... | NIL |
| | (b) Starred | ... ... | 109 |
| | (c) Un-starred | ... ... | 020 |
| 6. | (a) Total number of replies of Questions received from the Department but not yet placed in the order paper (Starred & Un-starred) | ... | 060 |
| | (b) Number of Questions pending with the Department | ... | 245 |

**GOVERNMENT BILLS :**

| | |
|---|---|
| No. of Bills introduced | 19 |
| No. of Bills passed | 19 |

**ADJOURNMENT MOTION :**

| | |
|---|---|
| Notices received | 47 |
| Out of order | 18 |
| Consent withheld | 28 |
| Consent given | 1 |
| Discussed and lost | 1 |

**CALLING ATTENTION NOTICE :**

| | |
|---|---|
| Notices received | 54 |
| Notices admitted | 13 |
| Statements made | 12 |
| Statements to be sent direct to the Members concerned | 1 |

**MOTION UNDER RULE 185 :**

| | |
|---|---|
| Notices received | 6 |
| Admitted | 6 |
| Discussed and carried | 3 |
| Discussed and lost | 3 |

**MOTION UNDER RULE 346 :**

| | |
|---|---|
| Statement made | 1 |

**RESOLUTION UNDER RULE 169 :**

| | |
|---|---|
| Notices received | NIL |

**MOTION UNDER RULE 319**

| | |
|---|---|
| Notices received | NIL |

**LAYING OF RULES :**

| | |
|---|---|
| Notice received | 7 |
| Rules laid | 7 |

**LAYING OF ORDINANCES :**

| | |
|---|---|
| Notice received | 1 |

| | |
|---|---|
| Ordinances laid | 1 |

**LAYING OF ANNUAL REPORTS AND ACCOUNTS OF GOVERNMENT COMPANIES AND UNDERTAKINGS ETC.**

| | |
|---|---|
| Reports laid | 27 |
| **MENTION CASES** | 136 |
| **ZERO HOUR** | 88 |
| **NUMBER OF SITTING** | 18 |

**TOTAL HOUR OF SITTINGS** 73 hours 13 minutes

**STATEMENT REGARDING 12TH LEGISLATIVE ASSEMBLY**

**Mr. Speaker :** Hon'ble Members, the present Legislative assembly i.e. the 12th Legislative assembly was constituted on the 16th May, 1996.

It met for the first time on the 10th June, 1996 to elected the Speaker and the Deputy speaker.

During its tenure till date it has held altogether 245 sittings in 10 Sessions consuming 1148 hours.

34 minutes of total time.

13. Members who were elected to the 12th Legislative Assembly (1996-2001) expired during its tenure' they are -

1. Shri Anay Gopal Sinha,

2. Shri Idrish Mondal,

3. Shri Baren Basu,

4. Dr. Hoimi Basu,

5. Smt. Chhaya Bera,

6. Shri Santi Ranjan Ganguly,

7. Shri Sukumar Das,

8. Shri Gopal Krishna Dey,

9. Shri Nirode Roy Chowdhury,

10. Shri Naren Hansda,

11. Shri Bidyut Ganguly,

12. Shri Chittaranjan Biswas, and

13. Shri Deoki Nandan Poddar.

Seven Members elected to the present Legislative Assembly (1996-2001) subsequently resigned their membership. They are -

1. Shri Sudip Bandyopadhyay,

2. Shri Akbor Ali Khandoker,

3. Shri Sobhan Deb Chattopadhyay (Reelected),

4. Shri Dhiren Let,

5. Shri Natabar Bagdi,

6. Shri Suniti Chattaraj and

7. Shri Adhir Ranjan Chowdhuri.

Shri Shyamadas Banerjee who was also elected to this Legislative Assembly ceased to be member of this house with effect from the 28th July, 2000 on a decision of the House.

16 members were elected to the present Assembly in the Bye-Elections held in 1998, 1999 and 2000 namely :

1. Shri Haripada Biswas,
2. Shri Mehbub Mondal,
3. Shri Bhakta Ram Pan.
4. Shri Sobhan Deb Chattopadhyay,
5. Shri Ajit Pandey,
6. Dr. Omar Ali,
7. Shri Bishnu Let,
8. Dr. Sujan Chakraborty,
9. Shri Pulak Chandra Das,
10. Shri Deepak Ghosh,
11. Shri Badal Bhattacharya,
12. Smt. Uma Rani Bouri,
13. Shri Jajneswar Das
14. Shri Nripen Chaudhuri,
15. Shri Braja Mukherjec and
16. Smt. Chuni Bala Hansda.

**QUESTIONS :**

| | | |
|---|---|---|
| Total number of Questions replied | .. | 4604 |
| (a) Short notices | .. | 7 |
| (b) Starred | .. | 2960 |
| (c) Un-starred | .. | 1637 |

**PRIVILEGE ISSUES**

| | | |
|---|---|---|
| Notice received | .. | 29 |
| Notice disallowed | .. | 21 |
| Referred to Committee on Privileges | .. | 8 |
| Report presented | .. | 5 |

**GOVERNMENT BILLS :**

| | | |
|---|---|---|
| No. of Bills introduced | .. | 149 |
| No. of Bills passed | .. | 148 |
| No. of Bill withdrawn | .. | 1 |

**ADJOURNMENT MOTION :**

| | | |
|---|---|---|
| Notices received | .. | 514 |
| Out of order | .. | 96 |
| Consent withheld | .. | 412 |
| Consent given | .. | 6 |
| Discussed and lost | .. | 6 |

**CALLING ATTENTION NOTICE :**

| | | |
|---|---|---|
| Notices received | .. | 1049 |
| Notices admitted | .. | 204 |
| Statements made | .. | 177 |
| Statements sent/to be sent direct to the members concerned | .. | 27 |

**MOTION UNDER RULE 185 :**

| | | |
|---|---|---|
| Notices admitted | .. | 98 |
| Discussed | .. | 72 |
| Carried | .. | 52 |
| Lost | .. | 20 |
| **Statement made under Rule 346** | .. | 16 |

**RESOLUTION UNDER RULE 169 :**

| | | |
|---|---|---|
| Notices received | .. | 4 |
| Discussed and carried | .. | 4 |

**MOTION UNDER RULE 319 :**

| | | |
|---|---|---|
| Notices received | .. | 13 |
| Admitted | .. | 7 |
| Discussed and Lost | .. | 7 |

SPECIAL MOTION

| | |
|---|---|
| Notice received | 2 |
| Discussed and Carried | 2 |

**RESOLUTION UNDER RULE 201 FOR REMOVAL OF SPEAKER**

| | |
|---|---|
| Notice received and invalided owing to shortage of Notice period | 1 |

**RESOLUTION FOR RATIFICATION OF AMENDMENT OF CONSTITUTION**

| | |
|---|---|
| Notice received, admitted & discussed | 1 |

**NO-CONFIDENCE MOTION UNDER RULE 199**

| | |
|---|---|
| Notice received | 6 |
| Leave Granted | 4 |
| Discussed & Lost | 4 |

**DISCUSSION FOR SHORT DURATION UNDER RULE 194**

| | |
|---|---|
| Notice received | 2 |
| Admitted | 2 |
| Discussed | 1 |

**LAYING OF RULES :**

| | |
|---|---|
| Notice received | 74 |
| Rules laid | 74 |

**LAYING OF ORDINANCES :**

| | |
|---|---|
| Notice received | 20 |
| Ordinance laid | 20 |

**LAYING OF ANNUAL REPORTS AND ACCOUNTS OF GOVERNMENT COMPANIES AND UNDERTAKINGS ETC.**

| | |
|---|---|
| Reports laid | 241 |

**MENTION CASES** 3853

**ZERO HOUR** 1582

Hon'ble members, today is the last day of the 12th Legislative Assembly. I feel the privilege of sitting on this August Chair for four consecutive terms. It has been a privilege for me to work with all of

you. My thanks are specially due to the Hon'ble Shri Jyoti Basu who had been the Chief Minister till recently, to Shri Buddhadeb Bhattacharjee, the present Chief Minister and all his cabinet colleagues, to the Chief whip of the Government. the Chief Whip of the Government, Parliamentary affairs minister, leaders of different political parties in the house, the leader of the opposition, the leaders of different political parties, the parliamentary affairs minister specially, the Hon'ble Deputy Speaker and the secretariat staff of this assembly. We will all shortly be going to elections again. Some of us may not be contesting - retiring - some new people will be contesting. I wish all those who contest will in the election. I hope that they keep well.

It has been a very special privilege for me to work with the Hon'ble Jyoti Basu, first as a Cabinet colleague of his and then presiding over in the house of which he has been the leader till very recently. It has been a very rare privilege.

The prestige of this house not only all over India but in abroad is very high. People behold this house as an example of Parliamentary democracy. Though, in recent times, something has happened which is unfortunate. I do not want to apportion blame to anybody. If some members have misbehaved or not behaved in the manner that they should have, it may be in their interest to serve the people that they have behaved in that manner. It may be because they have allowed themselves to be misguided that they have behaved in this manner. But whatever has been done I believe and presume it has been done in the interest of the people. When we sit in this house we represent the state of West Bengal and the people of West Bengal. There are diverse problems, there are diverse interests, there are diverse difficulties. People are in haste. We got independence in 1947, but poverty has not been eradicated. There are immense problems. I know the limitations of a state Government. I had been a minister in the cabinet for five years. There are limited circumstances. The constitution is there, the

financial constrints are there. But we attempt to serve the people to the best of our capabilities and abilities in between their natural calamities. There are floods, there are droughts, there are cyclones which again cause a heavy pressure on the State's financial resources. And in these circumstances we have to work for the people. In these very difficult times, we all should come together - the opposition and the ruling party - to find out ways and means to expedite the work so that changes can come.

Yes, changes have come in West Bengal, under the leaderships of Jyoti Basu immense changes have come here. But there is still a lot that should be done. And that can only be done if all of us sit down and agree to find the common path to serve the people. And this is the place where that agreement can come about, through disagreement also. It is not necessary that opposition also agrees. And it is good government that listens to the opposition and accepts what the opposition tells - which path is true, which path is correct and which path is beneficial to the people. This is good governmence. A government not obliged to opposition is bad government - not a good government The opposition also represents people. Between a ruling party and the opposition there may be a difference of, may be, five to ten per cent of votes - not more than that. They also represent large sections of people. They have a right to make their representations, and a good government will listen to that you have to answer that.

It has been my experience, when I was a minister, we tried to accommodate the opposition as far as possible. In the house I have seen that when Hon'ble Jyoti Basu was the Chief Minister it attempted to accommodate their oppositions. Yes, it is not necessary that there will be agreement. There can be lot of disagreement. But a social change has come even to a certain extent. It has come because we here sat down and took decisions and passed laws and the government implemented those laws. The process of social change started.

[10-50 — 11-00 a.m.]

There has been a slight industrial revolution in West Bengal. It is because we sat here and discussed proposals and the Government put them into execution. It is time now that we go back to the people because we are accountable to them. We should explain to them what we have done and what we have not been able to do and why.

I hope the new house will be a more vibrant house. It will have more representations to younger people's aspirations and will work with more tenancity for social change.

With these few words, I would like to present a memento to Hon'ble Shri Jyoti Basu for his services to the State, to this house and to the nation as a whole. Jyoti Basu is not only Jyoti Basu for West Bengal, Jyoti Basu is for whole of India. I would like to recognise Shri Jyoti Basu today in the House as we have done in the past for other senior members. Mr. Jyoti Basu, please...

(P A U S E)

I am told that the memento has not yet arrived. If it is not arrived in time, it will be presented in the Eastern Lawn of the Assembly. I would also like to recognise those Members who have completed their five terms. We will recognise them in the Eastern Lawn outside and once again I would like to thank each and everyone - Hon'ble Chief Minister, his cabinet colleagues, Hon'ble Shri Jyoti Basu, Parliamentary Affairs Minister and all Hon'ble members here. As I have said earlier, Mrs. Hurt, the Hon'ble Anglo-Indian member has come. I would like to thank her also. She has played her role very well.

I wish everyone well and to those who are contesting best of luck in the next election.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা এখানে সমবেত হয়েছি পশ্চিমবঙ্গ বিধানসভার - দ্বাদশ বিধানসভার শেষ অধিবেশনে। আমি প্রথমেই

দ্বাদশ বিধানসভার যে সমস্ত সদস্য আমাদের মারা গেছেন - মাননীয় অধ্যক্ষ মহাশয় তাদের নাম বলেছেন - ১৩ বিধানসভা সদস্য থাকাকালিন অবস্থায় মারা গেছেন, আমি তাদের স্মৃতির উদ্দেশ্যে আমার শ্রদ্ধা জানাই। সেই সঙ্গে সঙ্গে যে সমস্ত সদস্য উপস্থিত আছেন আর অনুপস্থিত বিরোধী দলের সদস্যদেরও আমার শুভেচ্ছা জানাই, ধন্যবাদ জানাই। আমি বিশেষ করে ধন্যবাদ জানাব মাননীয় অধ্যক্ষ মহাশয়কে তিনি যেভাবে এই বিধানসভা পরিচালনা করেছেন। আমরা সবসময়ই এই কথা স্বীকার করি যে, তাঁর দক্ষতা, দুরদৃষ্টি বিধানসভার কাজ পরিচালনার ক্ষেত্রে যে সাফল্য দেখিয়েছে, সারা দেশে সেটা অনুকরণীয় আদর্শ। আমি মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়কেও ধন্যবাদ জানাই, অভিনন্দন জানাই। বিধানসভার আধিকারিকগণ এবং কর্মচারিগণ যারা নিরন্তর পরিশ্রম করেছেন এই বিধানসভার অধিবেশনে তাদের সকলকে ধন্যবাদ জানাই। প্রেস-মিডিয়ার সদস্যরা অনেক সমস্যার মধ্যে দাঁড়িয়েও এই বিধানসভার খবর সংবাদপত্র এবং ইলেকট্রনিক্স মিডিয়ার মধ্যে প্রকাশ করেছেন, তাদেরও ধন্যবাদ জানাই। আজকে যে আমরা বিধানসভায় এসেছি, এটা আমাদের কাছে গৌরব এই কারণে যে, এখানে উপস্থিত আছেন আমাদের সর্বজনশ্রদ্ধেয় নেতা শ্রী জ্যোতি বসু। তিনি আমাদের রাজ্যে নজির সৃষ্টি করেছেন দীর্ঘ সংসদীয় গণতান্ত্রিক জীবনে। '৭২ থেকে '৭৬ এই বিধানসভায় বামপন্থিরা ছিলাম না। কি কারণ সেইসব সকলেই জানে। ১৯৭২-৭৬ সেই সময় বাদ দিয়ে শ্রী জ্যোতি বসু এই বিধানসভায় বিরোধী দলের নেতা হিসাবে, বা আমাদের সরকার পক্ষের নেতা হিসাবে, মুখ্যমন্ত্রী হিসাবে তিনি যে সাফল্য দেখিয়েছেন, তা আজকে সারা দেশের সংসোদিয় রাজনীতির ইতিহাসে একটা উজ্জ্বল অধ্যায় হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। আমি সকলের পক্ষ থেকে তাকে আমার শ্রদ্ধা এবং শুভেচ্ছা জানাই। তিনি আমাদের সঙ্গে আছেন এবং তিনি আমাদের সঙ্গে এখনও রাজনৈতিক সংগ্রামের নেতৃত্ব করছেন। আজকে সেইজন্য তাকে বলতে চাই যে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, কঠিন পরিস্থিতির মধ্য দিয়ে এই বিধানসভা চালিয়েছেন এবং এই বিধানসভার শেষ দিকে আমি বেশি নেতিবাচক কথা বলতে চাই না। বিরোধীরা থাকলে আরও স্পষ্ট করে বলতাম। তাদের অনুপস্থিতিতে আমাকে বলতে হবে। আমরা এখানে সংসদিয় গণতন্ত্রে নজিরবিহীন দৃষ্টান্ত দেখলাম। আমরা বামপন্থীরা রাজনৈতিক নৈতিকতায় বিশ্বাসি। কিন্তু আমরা কল্পনাও করতে পারিনি - কি করে এখানে বিরোধীরা যেভাবে চলেছেন তাদের কার্যকলাপ বাদ দিলাম। কিন্তু তিনি আমাদের শহরের মহানাগরিক, আর এখানে এক দলের সদস্য। আর একজন এই বিধানসভায় কংগ্রেস দলের সদস্য, আর বাইরে আর একটা দলের নীতি নির্ধারিত কমিটির চেয়ারম্যান। এরা রাজনৈতিক নৈতিকতার কোনও মূল্য দেয় না। তাদের নিয়ে আপনি বিধানসভা চালিয়েছেন। আপনি যে এই অসাধারণ কাজ করেছেন, তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই। আমরা হাউসের শেষ দিনে সমবেত হয়েছি। এরপর আমরা

ফিরে যাব আসন্ন নির্বাচনে। এই রাজ্যের মানুষের রাজনৈতিক সচেতনতা এবং রাজনৈতিক বিচারের উপর সম্পূর্ণ আস্থা আছে। এই রাজ্যের মানুষ জেনে নেবেন, কোনটা সত্য, কোনটা কালো। কোনটা ন্যায়, কোনটা অন্যায়। কোনটা শৃঙ্খলা, কোনটা বিশৃঙ্খলা। কোনটা শান্তি, কোনটা অশান্তি। কোনটা সাম্প্রদায়িকতা, কোনটা ধর্ম নিরপেক্ষতা। সেই লড়াইয়ে আমরা প্রস্তুত। আগামি নির্বাচনে মুখোমুখি হব এই অধিবেশন থেকে ফিরে যাওয়ার পরে। আমি সবাইকে, আপনাকে, ডেপুটি স্পিকারকে ধন্যবাদ জানাই। সকলকে ধন্যবাদ জানিয়ে এবং শুভেচ্ছা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[11-00 — 11-10 a.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দ্বাদশ বিধানসভার শেষ অধিবেশন আজ। এরপরে এইভাবে বিধানসভার সদস্য হিসাবে সকলে মিলিত হওয়ার আর কোনও জায়গা থাকছে না। সবাইয়ের সাথে এই যে ৫ বছর ধরে যে পারস্পরিক সম্পর্ক তৈরি হয়েছিল তার কিছুটা ছেদ পড়বে আজকের অধিবেশনের পরে। এই কারণে ব্যক্তিগতভাবে আমার মন ভারাক্রান্ত। তবে নিয়মের বিধান মেনে চলতেই হয়। এই বিধানসভা পরিচালনার ক্ষেত্রে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি যে দক্ষতা, নৈতিকতা এবং প্রত্যুৎপন্ন মতিত্বর সাথে এই বিধানসভা পরিচালনা করেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন - যে কঠিন পরিস্থিতির মধ্যদিয়ে আপনাকে পরিচালনা করতে হয়েছে, তার আর উল্লেখ করতে হয় না। আপনি রাজনৈতিক ইতিহাসে যে অন্যান্য নজির তৈরি করেছেন, তা অনবদ্য। আপনার খ্যাতি এবং কর্মদক্ষতা শুধু আমাদের রাজ্যের সামনেই নয়, জাতীয় স্তরে এবং আন্তর্জাতিক ক্ষেত্রে আপনি নিজেকে উন্নত করতে সক্ষম হয়েছেন আপনার যোগ্যতা এবং দক্ষতার গুনে। আমরা সকলেই তাকে জানি, আমি আরও বেশি করে জানি। আন্তর্জাতিক ক্ষেত্রে আপনি কতটা মর্যাদার স্তরে আছেন সেকথা বলার অপেক্ষা রাখে না। তাঁর এই সাফল্যে আমরা আনন্দিত এবং গৌরবান্বিত। জাতীয় স্তরে এবং আন্তর্জাতিক স্তরে নেতৃত্ব দিয়ে তিনি আমাদের রাজ্যের সুনাম এবং মর্যাদা বৃদ্ধি করেছেন। আপনার কাছ থেকে আমরা অনেক শিখেছি। সংসদীয় মন্ত্রী হিসেবে এই সভা পরিচালনার ক্ষেত্রে প্রতিনিয়ত পরামর্শ এবং সহযোগিতা পেয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এর কাছ থেকে সহযোগিতা সাহায্য পেয়েছি তা আমাকে সভা পরিচালনা করার ক্ষেত্রে অনেক সাহায্য করেছে। এরজন্য আমি তার কাছে ঋণী এবং কৃতজ্ঞ। আমাদের ডেপুটি স্পিকারকে আমার আন্তরিক শ্রদ্ধা জ্ঞাপন করছি। শ্রদ্ধা জানাতে চাই তাকে যিনি আমাদের মধ্যমণি হয়ে সভা আলো করে বসে আছেন। আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রদ্ধেয় জ্যোতি বসু যার সময়ে ৯১ সাল থেকে ক্যাবিনেট সহকর্মী হিসেবে এই বিধানসভা পরিচালনা করার ক্ষেত্রে তার স্নেহ পরামর্শ পেয়েছি। সেটা ভোলার নয়। সংসদিয় রাজনীতির ক্ষেত্রে একটা

বিরাট যুগের অবসান ঘটল। জ্যোতি বসু আমাদের রাজনীতিতে নেতৃত্ব দেবেন কিন্তু সংসদের ভেতর হয়তো আমরা তাকে আর পাব না। ৪৬ সাল আজ পর্যন্ত সুদীর্ঘকাল ধরে তিনি জনসাধারণের সমর্থনে এবং জনসাধারণের নেতা হিসেবে এক অন্যান্য নজির সৃষ্টি করেছেন। এ এক বিরল এবং গৌরবোজ্জ্বল দৃষ্টান্ত। আজকে বিরোধী দলের মাননীয় সদস্যরা উপস্থিত নেই। আজকে বিধানসভার শেষ লগ্নে তারা থাকলে ভাল হত। আমরা সকলেই জানি যে বিধানসভায় নানা ধরনের বিরোধীতা হয়, কটু কাটব্য হয়। সংসদিয় রাজনীতিকে অনুসরণ করে ভুলতে হয়, আবার কাছে যেতে হয়, গণতন্ত্রের রীতি এটাই। গণতন্ত্রে মত পার্থক্য থাকবেই তার মানে এই নয় যে সংসদিয় রীতিনীতিকে রীতির নীতির যে পর্যায়গুলো আছে সেই পর্যায়গুলোকে বাতিল করে একটা সংকীর্ণ দৃষ্টিভঙ্গির পরিচয় দিতে হবে। আমি মনেকরি আজকে বিরোধীরা যে বিধানসভায় অনুপস্থিত থাকলেন সেটা শুধু এক নজির হয়েই থাকল না এক খারাপ নজির হয়ে থাকল। তারা যেটা ভাল মনে করেছেন সেটাই করেছেন। ব্যক্তিগতভাবে আমি বিরোধী দল নেতাকে শ্রদ্ধা জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সঠিকভাবে সভার কাজ পরিচালনা করেছেন তাকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় জ্যোতি বসুকে স্পিকার সাহেব সঠিকভাবেই উল্লেখ করেছেন যে পশ্চিমবাংলার জ্যোতি বসু নয় তিনি জাতীয় ক্ষেত্রে আন্তর্জাতিক ক্ষেত্রে এক বিশেষ পরিচিত ব্যক্তি এবং তার ভাবনা-চিন্তা তার কার্যকলাপ আন্তর্জাতিক ক্ষেত্রে প্রসারিত। তার সাথে কাজ করতে পেরে আমি নিজেকে ধন্য মনে করছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের বামফ্রন্টের যে বামফ্রন্টের পরিষদীয় দল তিনি দীর্ঘদিন তার নেতা হিসেবে ছিলেন, তারপর তিনি উপমুখ্যমন্ত্রী হন, এখন তিনি মুখ্যমন্ত্রী হয়েছেন এবং নানা সময়ে, নানাভাবে তিনি তখন নানা সময়ে নানাভাবে পরামর্শ দিয়ে তিনি আমাকে সাহায্য করেছেন। তার প্রতি আমার কৃতজ্ঞতা যথেষ্ট গভির। আমি তাকে কৃতজ্ঞতা জ্ঞাপন করছি। মন্ত্রিসভার শ্রদ্ধাভাজন সহকর্মী যারা আছেন তারা আমার প্রতি সহযোগিতার হাত সম্প্রসারিত করেছেন নাহলে এই অধিবেশনের কাজ সঠিকভাবে করা সম্ভব হত না। আমি ধন্যবাদ জ্ঞাপন করছি মাননীয় চীফ-হুইপকে, তার সাথে প্রতিদিনই এই বিধানসভার কাজ পরিচালন করার ক্ষেত্রে খুব ঘনিষ্ঠ সম্পর্ক রেখে চলতে হয়। সম্পূর্ণ ঐক্যমতের উপর ভিত্তি করে আমরা সমস্ত কর্মসূচিকে গ্রহণ করেছি এবং বাস্তবায়িত করার সুযোগ লাভ করেছি। আমি ধন্যবাদ জ্ঞাপন করছি অন্যান্য দলের মাননীয় চীফ-হুইপদের এবং সরকার ও বিরোধী দলের মাননীয় সদস্যদের তারা আমার কাজ পরিচালনার ক্ষেত্রে সহযোগিতা করেছেন। এখানে উপস্থিত না থাকলেও আমি বিরোধী দলের নেতাকে ধন্যবাদ জ্ঞাপন করছি। হাউজের কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে সাহায্য করার জন্য আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের ধন্যবাদ জ্ঞাপন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জ্ঞাপন করছি। তিনি যথেষ্ট ধৈর্য্যের সাথে

বিধানসভায় চেয়ারে থেকে সভা পরিচালন করেছেন। মাননীয় সচিব এবং সচিবালয়ের আধিকারিক এবং কর্মচারিবৃন্দ যারা তাদের নিরন্তর কর্মপ্রচেষ্টার মধ্যে দিয়ে আমাদের এই বিধানসভার কর্মসূচিকে সফলভাবে রূপায়িত করেছেন তাদের সবাইকে ধন্যবাদ জ্ঞাপন করছি। আমি ধন্যবাদ জ্ঞাপন করছি সংবাদ মাধ্যমের প্রতিনিধিবৃন্দদের, তারা প্রতিদিন এই হাউজে উপস্থিত থেকে বিধানসভার কার্যাবলি জনসাধারণের কাছে তুলে ধরেছেন। এই বিধানসভা হচ্ছে রাজ্যের জনগণের নানা ধরনের আশা-আকাঙ্খা-প্রত্যাশা যেটা মাননীয় সদস্যদের বক্তব্যের মধ্যে দিয়ে প্রতিধ্বনিত হয়ে সংবাদপত্রের মাধ্যমে আবার তাদেরই কাছে ফিরে যায়। এই কয়টি কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আন্তরিক শ্রদ্ধা জানিয়ে এবং আমার কাজকর্ম করার ক্ষেত্রে কোথাও ভুল-ত্রুটি থাকলে বা আমার আচরণের ক্ষেত্রে ত্রুটি-বিচ্যুতি যদি ঘটে থাকে তাহলে আমি অনুরোধ করছি সেগুলি ভুলে যাবেন এবং আপনাদের ক্ষমা সুন্দর দৃষ্টিতে দেখবেন মনে করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দ্বাদশ বিধানসভার শেষ অধিবেশনে প্রথাগতভাবে আমরা আপনাকে অভিনন্দন জানিয়ে থাকি এবং অভিনন্দন জানাই মাননীয় ডেপুটি স্পিকারকে, মন্ত্রিসভার সদস্যদের, মুখ্যমন্ত্রীকে, চীফ-হুইপকে, পরিষদীয় মন্ত্রীকে, সচিব এবং সচিবালয়ের সকল স্তরের কর্মচারিদের এবং সংবাদপত্র, মিডিয়া এবং বিধানসভার সকল সদস্যদের। আজকে প্রথাগতভাবে সকলকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সম্পর্কে বিশেষভাবে বলার কিছু নেই। আমার মনে হয় কিছু না বলাটাই বোধ হয় আপনার সম্বন্ধে বলার চেয়ে বেশি। আপনার দক্ষতা, খ্যাতির ব্যপ্তি রাজ্য ছেড়ে ভারতবর্ষ ছেড়ে আন্তর্জাতিক ক্ষেত্রে নিজেকে প্রতিষ্ঠিত করেছেন, তারপরে আর নতুন করে এখানে বলার কিছু নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই সভা পরিচালনার ক্ষেত্রে যেভাবে নিজেকে সুপ্রতিষ্ঠিত করেছেন এবং আগামি দিনে আরও বেশি করে তার পরিচয় আমরা পাব এই আশা রাখি। আমি অভিনন্দন জানাচ্ছি ভালোবাসা জানাচ্ছি আমাদের নবীন মুখ্যমন্ত্রী মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে। আমি অভিনন্দন জানাচ্ছি আমার সমস্ত কলিগদের। এছাড়াও, অধিবেশনের এই শেষ দিনটা পশ্চিমবাংলা বিধানসভার ক্ষেত্রে একটা বিশেষ স্মরণীয় দিন হয়ে থাকবে। কারণ, আমাদের দেশে পরিষদীয় রাজনীতির ক্ষেত্রে এমন একজন উজ্জ্বল জ্যোতিষ্ক, যিনি বামপন্থী আন্দোলনকে ঐক্যবদ্ধ করেছিলেন, উন্নত করেছিলেন এবং পরবর্তীকালে রাজ্যের মুখ্যমন্ত্রী হিসাবে ইতিহাস সৃষ্টি করেছেন এবং ৫০ বছর ধরে এই সভায় থেকে গেছেন তিনি আমাদের বামপন্থী আন্দোলনের স্তম্ভ জ্যোতি বসু মহাশয়। আজকের এই অধিবেশনের পর হয়তো তিনি আর সভায় আসবেন না। তাই ভারাক্রান্ত মনে, ভালোবাসা দিয়ে তাকে অভিনন্দিত করছি। তিনি উজ্জ্বল হয়ে জনগণের মনে আছেন থাকবেন। তাকে সকলের পক্ষ থেকে,

আমাদের পক্ষ থেকে শ্রদ্ধা, ভালোবাসা এবং প্রণাম জানাচ্ছি।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দ্বাদশ বিধানসভার শেষ অধিবেশনের অন্তিমলগ্নে আমরা উপস্থিত হয়েছি। এই সন্ধিক্ষণে দাঁড়িয়ে আমরা আমাদের বেঞ্চের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এই বিধানসভার নেতা তথা মুখ্যমন্ত্রী মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি মন্ত্রী সভার অন্যান্য সদস্যবৃন্দকেও। আমাদের ডেপুটি স্পিকার মহাশয়, বিরোধী দলের নেতা ও সদস্য, সচিবালয়ের আধিকারিক ও কর্মিবৃন্দ, সংবাদ মাধ্যমের প্রতিনিধিবৃন্দ সবার সহযোগিতায় আমরা চেষ্টা করেছি আমাদের দায়িত্ব পালন করতে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে নতুন করে ধন্যবাদ দেওয়ার কিছু নেই। বারে বারে আমরা দেখেছি এই বিধানসভায় পরিষদীয় রাজনীতির মাত্রা ছাড়িয়ে বিভিন্ন সময় যে পরিস্থিতির উদ্ভব হয়েছিল আপনি প্রতিবারই তা যোগ্যতার সাথে সামাল দিয়েছেন এবং আপনার এই যোগ্যতার স্বাক্ষর বিধানসভার ইতিহাসে লিপিবদ্ধ হয়ে আছে। তাই নতুন করে কিছু বলার অপেক্ষা আপনার ক্ষেত্রে থাকে না। আজকের দিনে আমার সব থেকে ভাবতে কেমন লাগছে যে, যিনি এই সভায় দীর্ঘদিন নেতৃত্ব দিয়েছেন, প্রায় অর্ধশতাব্দীকাল ধরে, দু-দিকেই জোতিষ্কের মতো বিরাজ করেছেন, সেই জ্যোতি বসু মহাশয়কে আগামি বিধানসভায় আমরা হয়তো আর দেখতে পাব না। তবুও আমরা গর্ব অনুভব করি এবং আগামি দিনেও করব এই ভেবে যে আমরা এমন এক বিধানসভার সদস্য ছিলাম যে সভার নেতৃত্ব দিয়েছিলেন জ্যোতি বসু। স্যার, এই পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের ইতিহাসে জ্যোতি বসু শুধু একটা নাম নয়, তিনি একটা প্রতিক। এই বাংলার নিপীড়িত, সংগ্রামি মানুষের প্রতীক। বিভিন্ন সময়ে তিনি এই সমস্ত সংগ্রামি মানুষের পাশে থেকে নেতৃত্ব দিয়েছেন। যেখানে অবিচার, যেখানে বৈষম্য, যেখানে ধর্মান্ধতা দেখেছেন সেখানে তিনি বারে বারে সোচ্চার হয়েছেন। মানুষকে সজাগ করেছেন, তাদের পাশে দাঁড়িয়েছেন, নেতৃত্ব দিয়েছেন। এমন একজন মানুষকে আমাদের মাঝে পেয়েছি। এজন্য আমরা সত্যিই গর্বিত। সমৃদ্ধ পশ্চিমবঙ্গের সমৃদ্ধ উত্তরাধিকার তিনি বহন করেছেন। আজকে আমরা সবাই তার এই অবদানের জন্য গর্বিত। আগামি দিনে ইতিহাস নিশ্চয়ই রচিত হবে, তার এই অবদানের কথা লোকে ভুলে যাবে না। বিশেষ করে আমরা যারা রাজনীতির সঙ্গে জড়িয়ে আছি — আমাদের রাজ্যের তথা মানুষের তথা দেশের ভাল-মন্দের সঙ্গে যারা জড়িত আছে তাদের সবার কাছে তিনি আদরণীয় হয়ে থাকবেন। আজকের দিনে তাকে সশ্রদ্ধ অভিনন্দন জানাই, শ্রদ্ধা জানাই। তিনি যে গৌরবোজ্জ্বল একটা অধ্যায় রচনা করেছেন, আমি আশা করব, মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় যিনি

বর্তমানে মুখ্যমন্ত্রী হিসেবে এই রাজ্যের দায়িত্ব গ্রহণ করেছেন তিনিও সেটা সার্থকভাবে পরিচালনা করবেন, বাংলার সুনামকে অক্ষুন্ন রাখবেন, তার এক উত্তরাধিকারি হিসেবে নিজেকে প্রতিষ্ঠিত করবেন। আমরা, যারা এই শ্রমজীবি মানুষের সঙ্গে আছি, যারা লাল ঝান্ডার সঙ্গে আছি, সবাই মিলে মানুষের স্বার্থে চেষ্টা করব এই রাজনীতিকে আরও কি করে উন্নত, সমৃদ্ধ করা যায়। এরজন্য আমরা সবাই সচেষ্ট থাকব। এই কথা বলে আমি সকলকে আরেকবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মন্ত্রিসভার মাননীয় সদস্যবৃন্দ, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, মহাশয় এবং প্রাক্তন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, দ্বাদশ বিধানসভার অধিবেশনের আজকে শেষ দিনে আমরা মিলিত হয়েছি। এই শেষ দিনের বিদায় বেলায় আমি অভিনন্দন জানাব মাননীয় অধ্যক্ষ মহাশয়কে। তিনি দক্ষতার সঙ্গে এই বিধানসভা পরিচালনা করেছেন, আমাদের মাঝে মাঝে উপদেশও দিয়েছেন। আমি সবচেয়ে বেশি আনন্দিত এবং উপভোগ করছি এবং আজকে আমরা আমাদের মধ্যে পেয়েছি এমন একজন বিরল মানুষকে, প্রাক্তন মাননীয় মুখ্যমন্ত্রীকে, যিনি তার ৫০ বছরের উপর রাজনৈতিক জীবনে আন্তর্জাতিক, জাতীয় এবং রাজ্যে তিনি তার সুচিন্তিত মতামত এবং কাজের মধ্যে দিয়ে তিনি এক বিরল নজির সৃষ্টি করেছেন। অন্য কেউ এই নজির স্থাপন করতে পারবে কিনা — সেটা ভবিষ্যতের উপর নির্ভর করে। একটা রাজ্যের রাজনীতিতে থেকে তিনি আমাদের জাতীয় স্তরে সমস্ত মানুষের কাছ থেকে প্রধানমন্ত্রিত্বের ডাক পেয়েছিলেন এবং সেই ডাক তিনি পার্টির নির্দেশে প্রত্যাখানও করেছিলেন। এত বড় একটা নজির—এ নিয়ে আমি আর বেশি বলতে পারবো না। কিন্তু আমার খুব ভাল লেগেছে। তাঁর সুদীর্ঘ রাজনৈতিক জীবন তিনি পশ্চিমবাংলার খেটে-খাওয়া মানুষ এবং দরিদ্র্য, মধ্যবিত্ত মানুষের স্বার্থে ব্যয় করেছেন। সাথে সাথে তিনি গোটা দেশকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেছেন। তাঁর সুদীর্ঘ মুখ্যমন্ত্রিত্বের আমলে তিনি যে কাজ করে গেছেন তার জন্য সত্যিই আমরা গর্বিত। তিনি শুধু মাত্র এই রাজ্যের মধ্যেই সীমাবদ্ধ থাকেননি, বৃহত্তর রাজনৈতিক ক্ষেত্রে, জাতীয় ক্ষেত্রেও তিনি প্রভাব ফেলেছিলেন। আমাদের যুক্ত রাষ্ট্রীয় কাঠামোয় রাজ্যগুলির প্রতি কেন্দ্রের বঞ্চনার বিরুদ্ধে আমরা তার বলিষ্ঠ কণ্ঠস্বর বার বার শুনেছি। আমরা দেখেছি তিনি শুধু পশ্চিমবাংলায় নয় বিভিন্ন সময় জাতীয় ক্ষেত্রের বিভিন্ন ইস্যুতে হস্তক্ষেপ করেছেন। আজকে সুযোগ পেয়ে আমি এই প্রবীণ নেতার কাছে আমার মাথা নত করছি। সাথে সাথে আমাদের এই বিধানসভার সদস্যগণ এবং মন্ত্রিসভার সদস্যগণ যেভাবে দক্ষতার সঙ্গে তাদের দায়িত্ব পালন করেছেন তার জন্য তাদের আমি অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি উপাধ্যক্ষ মহাশয়কে। তিনি অধ্যক্ষ মহাশয়ের অনুপস্থিতিতে এই সভা দক্ষতার সঙ্গে পরিচালনা করেছেন। আজকে দ্বাদশ বিধানসভার শেষ অধিবেশনের শেষ

দিন, বিরোধী সদস্যরা আজকে এখানে উপস্থিত হননি। সৌজন্যের দিক দিয়ে আজকে অধিবেশনে তাদের উপস্থিতি আমি প্রত্যাশা করেছিলাম। বিধানসভার কর্মচারিদের আমি ধন্যবাদ জানাচ্ছি। তারা সব সময় আমাদের সাহায্য করেছেন। আমি সাংবাদিক বন্ধুদের ধন্যবাদ জানাচ্ছি। তারা প্রতিদিন ঠিক সময়ে এখানে উপস্থিত হয়ে এই সভার আলোচনা বাইরের জনগণের কাছে পৌঁছে দিয়েছেন। সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দ্বাদশ বিধানসভার শেষ অধিবেশনের শেষ দিন। বিধানসভা তথা বিধানসভার অধিবেশন পরিচালনার ক্ষেত্রে আপনার ভূমিকা কোনও উল্লেখের অপেক্ষা রাখে না। বিধানসভার বিতর্কে আমাদের মধ্যে যতই মত পার্থক্য থাক না কেন, শিষ্টাচার এবং সৌজন্যের এই বিশেষ মুহূর্তে আজকে আমরা এখানে মিলিত হয়েছি। দ্বাদশ বিধানসভার এই অধিবেশনে যখন আমরা মিলিত হই তখন গোটা ভারতবর্ষ নানারকম ভয়াবহ প্রাকৃতিক বিপর্যয়ে বিপর্যস্ত। উড়িষ্যার সাইক্লোন, গুজরাটের ভূমিকম্প, পশ্চিমবাংলার ভয়াবহ বন্যা প্রভৃতি প্রাকৃতিক দুর্যোগে মানুষের জীবনে ভয়াবহ ক্ষয়ক্ষতি ঘটে গেছে। এছাড়াও আজ গোটা দেশের সামাজিক, আর্থিক এবং রাজনৈতিক পেক্ষাপট অত্যন্ত উদ্বেগপূর্ণ। বিশ্বায়ণ, উদারীকরণের ভয়ঙ্কর নজির বিহীন আক্রমণ গোটা দেশের শ্রমজীবি মানুষের ওপর নেমে এসেছে। সাথে সাথে গোটা দেশে ধর্মীয় মৌলবাদ, সাম্প্রদায়িকতা মাথা তুলেছে। আধ্যাত্মবাদের চিন্তা মাথা উঁচু করে তুলেছে। যেভাবে স্কুল ও কলেজে পাঠ্য পুস্তক পাল্টে দেওয়া হচ্ছে, যেভাবে যুক্তিবাদি মননকে ধ্বংস করা হচ্ছে, চিন্তাশীলতাকে ধ্বংস করা হচ্ছে, দেশের প্রগতির এবং বিজ্ঞানসম্মত চিন্তার উপর এটা একটা মারাত্মক ধরনের আঘাত। ফলে আদর্শগতভাবে এই যে মৌলবাদি আক্রমণ, এর বিরুদ্ধে তীব্র সংগ্রাম করতে হবে এবং সেটা শুধুমাত্র সরকারি ক্ষমতায় রক্ষা করার মধ্য দিয়ে বা নির্বাচন সর্বস্য রাজনীতির মাধ্যমে মোকাবিলা করা যাবে না। তাকে মোকাবিলা করতে গেলে আজকে শ্রমজীবি মানুষের উপর যে আক্রমণ, শ্রমিক, কৃষক, ছাত্র-যুব, মহিলা সর্বস্তরের মানুষের উপর যে ভয়ঙ্কর আক্রমণ নেমে এসেছে তার বিরুদ্ধে তাদেরকে সংঘবদ্ধ করে, ঐক্যবদ্ধ করে গোটা দেশব্যাপি প্রবল গণ-আন্দোলন-এর জোয়ার সৃষ্টি করে এর মধ্য দিয়েই এই মৌলবাদি শক্তিকে ফাইট করা যাবে, মোকাবিলা করা যাবে এবং সেই দৃষ্টিভঙ্গি থেকে সংসদীয় গণতন্ত্রে আজকে যতটুকু সীমাবদ্ধ সুযোগ আছে সেই সংসদীয় গণতন্ত্রকে তার যন্ত্র হিসাবে ব্যবহার করে গণতান্ত্রিক অধিকারকে পুনঃপ্রতিষ্ঠা, তাকে রক্ষা এবং সম্প্রসারণ করে এই পরিস্থিতি মোকাবিলা করতে পারবো। আজকে আপনাকে, মাননীয় ডেপুটি স্পিকারকে, আমাদের

মুখ্যমন্ত্রী, অন্যান্য ক্যাবিনেট সদস্য, সরকারি এবং বিরোধী দলের সদস্যদের সবাইকে আমি ধন্যবাদ জানাচ্ছি আজকের শেষ দিনে এবং বিশেষ করে এই সংসদীয় গণতন্ত্রের প্রবীণতম সদস্য, প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রদ্ধেয় শ্রী জ্যোতি বসু মহাশয়কে। তিনি আজকে এখানে উপস্থিত আছেন, তাকে আমি শ্রদ্ধা জানাচ্ছি। তিনি বিরোধী দলের নেতা হিসাবে এবং পরবর্তীকালে মুখ্যমন্ত্রী হিসাবে দীর্ঘদিনের তার সংসদীয় গণতন্ত্রের ইতিহাস। তার যে ভূমিকা তা বহু উল্লেখযোগ্য ভূমিকা এবং সেটা রাজ্যের মানুষ জানেন। আমরা একসঙ্গে কতদিন (বামপন্থীরা) তাঁর সঙ্গে ঐক্যবদ্ধ আন্দোলন করেছি, তার সঙ্গে আন্দোলনে ছিলাম দীর্ঘদিন। পরবর্তীকালে রাজনৈতিক মত পার্থক্যের জন্য আমরা পৃথক হয়ে যাই একথা ঠিকই। একথা ঠিক তিনি মুখ্যমন্ত্রী থাকাকালিন সরকারের যে সমস্ত নীতি তা রাজনৈতিকভাবে আমরা সমর্থন করতে পারিনি, আমরা তার বিরোধীতা করেছি বা আজও করি। কিন্তু ব্যক্তিগতভাবে তার সঙ্গে সম্পর্ক বরাবরই খুব ভাল ছিল আগেও ছিল এখনও আছে। আমি এইটুকু বলে তাকে শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, মাননীয় মন্ত্রীগণ, মাননীয় বিধানসভার সদস্যগণ, আমি আপনাদের সকলকে শ্রদ্ধা এবং অভিনন্দন জানিয়ে আমার ছোট্ট বক্তব্য রাখছি। এই বিধানসভার আজকেই শেষ অধিবেশন। এত তাড়াতাড়ি করে যে কোথা দিয়ে ৫টা বছর কেটে গেল আমরা বুঝতেই পারলাম না। মনেই হচ্ছে না ৫টা বছর কেটে গিয়েছে। আজকে এই বিধানসভার শেষ অধিবেশনের দিনে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমরা পাহাড় থেকে তিনজন বিধায়ক নির্বাচিত হয়ে এসেছি। আমরা তিনজন মাত্র বিধায়ক হলেও পাহাড়ের সমস্যার কথা এই বিধানসভায় রাখতে স্যার, আপনি যেভাবে আমাদের সুযোগ দিয়েছেন তাকেও আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি আমার তরফ থেকে এবং আমাদের আরও দুই বিধায়কের তরফ থেকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি গভর্নমেন্ট চিফ হুইপ মাননীয় শ্রী রবীন মন্ডল মহাশয়কে। বিধানসভার ম্যাটারে হোক বা অন্য ম্যাটারে হোক, তিনি সব সময় আমাদের সঙ্গে সহযোগিতা করেছেন। তার জন্য বিশেষভাবে তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি ধন্যবাদ দিচ্ছি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে। স্যার, আমাদের পাহাড়ের সমস্যার কথা যেমন বিধানসভাতে রাখতে পেরেছি তেমনি আবার মহাকরণে গিয়েও বিভিন্ন দপ্তরের মাননীয় মন্ত্রীদের কাছে রাখতে পেরেছি। তারা সকলে আমাদের প্রবলেমগুলি বলতে দিয়েছেন বলে তাদের ধন্যবাদ দিচ্ছি। হয়ত কোনও কোনও সময় আমরা হতাশ হয়েছি, আবার কোনও কোনও সময় সহযোগিতাও পেয়েছি। আজকে এই অভিজ্ঞতা সঞ্চয় করে আমরা

ফিরে যাচ্ছি। এটা অতীন হয়ে গেল। বর্তমানে চলছে সংঘর্ষ। আবার নির্বাচনের পর নতুন বিধানসভা বসবে। আমি এই প্রসঙ্গে কামনা করব, বিধানসভার পবিত্রতা এবং ঐতিহ্য যেন সব সময় অক্ষুন্ন থাকে। মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাই। উনি যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন পাহাড়ের সমস্যা নিয়ে আমরা যখন ওর সঙ্গে আলোচনা করতে গিয়েছি উনি মন দিয়ে শুনেছেন, বোঝার চেষ্টা করেছেন। ওর সমবয়সি লোকদের মুখে শুনেছি যখন উনি কমিউনিস্ট আন্দোলন করতেন সেই সময় অনেকবার পাহাড়ের অনেক চা বাগানে গিয়ে থেকেছেন। তাই পাহাড়ের মানুষ এবং বাংলার মানুষ সব সময় ওকে মনে রাখবে। উনি ৫৫ বছর ধরে সংসদীয় রাজনীতিতে থেকে একটা ইতিহাস রচনা করে গিয়েছেন। আমি তাই পরিশেষে আমার নেতা শ্রী সুভাষ ঘিসিং-এর পক্ষ থেকে এবং আমাদের বিধায়ক শ্রী গৌলান লেপচার পক্ষ থেকে এবং সমগ্রভাবে পাহাড়ের মানুষদের পক্ষ থেকে প্রাক্তন মুখ্যমন্ত্রী মহাশয়কে আবার ধন্যবাদ জানিয়ে ভগবানের কাছে প্রার্থনা করছি তিনি সুস্বাস্থ্য নিয়ে দীর্ঘজীবি হোন। এই বলে পুনরায় সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের দ্বাদশ বিধানসভার শেষ অধিবেশনের শেষ দিনে সকলকে অভিনন্দন জানাচ্ছি। আপনি বিশ্ববন্দিতদের একজন। হাউস পরিচালনার ক্ষেত্রে দেশে আপনার জুরি নেই। যেভাবে আপনি এই হাউসকে এই পাঁচ বছর পরিচালনা করেছেন তার প্রশংসা সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সবাই একই সুরে করেন। যদিও বিরোধী পক্ষ আজ নেই, কিন্তু থাকা উচিত ছিল। ধন্যবাদ জানাই উপাধ্যক্ষ মহাশয়কে। বিভিন্ন সময় তিনি আপনার অনুপস্থিতিতে দক্ষতার সঙ্গে এই হাউস পরিচালনা করেছেন। ধন্যবাদ জানাই মন্ত্রীবর্গকে, বিশেষত নতুন মুখ্যমন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যকে এবং এই বিধানসভার সদস্য-সদস্যা, চিফ হুইপ সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের দুজনকে এবং বিধানসভা পরিচালনার ক্ষেত্রে যারা সব সময় থেকে কাজ করেছেন তাদের। স্যার, আজকে বাংলার এই বিধানসভায় এক ইতিহাস তৈরি হয়েছে। আমাদের সর্বজনপূজ্য শ্রদ্ধেয় প্রাক্তন মুখ্যমন্ত্রী, কর্মবীর এবং মানবদরদি জ্যোতি বসুর ৫৫ বছরের বিধানসভার রাজনীতির আজ শেষ দিন। ১৯৪৬ সালে তিনি বিধানসভায় প্রথম সদস্য নির্বাচিত হন এবং বিধানসভায় মাননীয় শ্রী বসু প্রথম বক্তৃতা করেন - যতটুকু জানি - ১৪ই মে, ১৯৪৬ সালে। তিনি বাংলার বিধানসভায় প্রবাদপ্রতীম পিতামহ রূপে ৫৫ বছরের বর্ণময় জীবনে মানব সেবা করে, শ্রমজীবি এবং কৃষিজীবি মানুষের নেতৃত্ব দিয়ে ২৪ বছর বামফ্রন্ট সরকারের অভিভাবক হিসাবে কাজ করেছেন। তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি তার সুস্বাস্থ্য কামনা করছি। তিনি সুস্বাস্থ্য নিয়ে দীর্ঘ জীবন লাভ করুন, প্রয়োজনে তিনি ভারতবর্ষের নেতৃত্ব দিন, এটা কামনা করছি। আর বলি -

অগ্নিজ্যোতি রবিজ্যোতিঃ চন্দ্রজ্যোতিঃ স্তথৈবচ

ত্বমেব সর্বজ্যোতিংষি প্রণামং মে প্রগৃহ্যতাম্।

সর্বেজত্র সুখিনঃ সন্তু সর্বে সন্তু নিরাময়াঃ

সর্বে সদ্বুদ্ধিমাপ্নোন্তু মা কশ্চিদ্ দুঃখ ভাগ্ ভবেৎ।।

ধন্যবাদ।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দ্বাদশ বিধানসভার শেষদিনে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, কারণ আপনি সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যদের নিয়ে যেভাবে সুষ্ঠুভাবে বিধানসভা পরিচালনা করেছেন সেটা অতুলনীয়। সেই সঙ্গে আপনার অনুপস্থিতিতে মাননীয় উপাধ্যক্ষ এবং সভাপতি মহাশয়গণ যেভাবে সভা পরিচালনা করেছেন তার জন্য তাদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে মন্ত্রিসভার সদস্যগণকে, মাননীয় মুখ্যমন্ত্রীকে এবং প্রাক্তন মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। আমি ধন্যবাদ জানাচ্ছি বিধানসভার সচিব মহাশয় এবং সরকারি আধিকারিকগণকে, ধন্যবাদ জানাচ্ছি রেডিও-টিভি-সংবাদপত্রের বন্ধুদের, কারণ সংবাদ মিডিয়ার বন্ধুরা বিধানসভার খবর গ্রামবাংলার মানুষের কাছে তারা প্রতিদিন পৌঁছে দিয়েছেন। আমি এখানে মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাতে পেরে আনন্দিত হচ্ছি। তিনি ৫৫ বছর এই বিধানসভার সদস্য ছিলেন। তিনি কিছু সময় বিরোধীপক্ষ এবং পরে সরকারের প্রধান রূপে চিন্তা-ভাবনা করে গ্রামবাংলার মানুষের অর্থনৈতিক উন্নতি ঘটিয়েছেন। একাদিক্রমে এতদিন বিধানসভায় থেকে নজির সৃষ্টি করবার জন্য আর একবার তাকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**Mr. Gillian Rosemary D'Costa Hurt :** Hon'ble Speaker, my respected colleagues - an approciative heart brightens a dry day and shortens the longest night. So, it gives me great pleasure and I count it a privilege to be permitted to give a brief word of approciation and thanks to our Hon'ble speaker. Shri Hashim Abdul Halim.

Sir, your very presence in this house day after day, even when you were unwell, has been an encouragement to each one of us. You are always there, so cool and calm and able to surmount any obstacles that are thrown into our paths. Your sense of judgment and fair play has shown through the proceedings of the house at all times.

Being an educationist myself, I know how difficult it is, in today's world to discipline the young children in the political scenario of today, disciplining of adults seems next to impossible yet you do it, time and again with utmost grace and aplomb and thus deserve not only our gratitude but also the admiration present here.

I would also like to thank the leaders of our state our former Chief Minister, Shri Jyoti Basu, a legend in himself our present Chief Minister, Shri Buddhadeb Bhattacharjee, the leader of the opposition, the deputy speaker, the Chief whips, all ministers and all my honourable colleagues, staff of the Assembly Secretariat, for their cooperation all the times. I once again like to thank the man who silently yet firmly has kept all of us together and has made things happen and by your wisdom and guidance has once again made the 12th Legislative Assembly of ours a fruitful and successful one. Thank you all.

[11-40 — 11-50 a.m.]

**শ্রী রবীননাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দ্বাদশ বিধানসভার শেষ দিন, আমি আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আপনার এই সভা পরিচালনা সম্পর্কিত গুনাবলি তা ইতিপূর্বে আলোচনা হয়েছে। এই বিধানসভা পরিচালনার মধ্যে দিয়ে দক্ষতার শিখরে উঠে আন্তর্জাতিক ক্ষেত্রে আপনি নিজেকে প্রতিষ্ঠিত করতে সমর্থ হয়েছেন। এই বিধানসভার মধ্যে যে ধরনের বিভিন্ন রাজনৈতিক দলের সমন্বয় ঘটে, বিধানসভা পরিচালনায় স্বাভাবিক কাজকর্ম পরিচালনা করতে খুব অন্তরায় হয়েছে। কিন্তু আপনি নিজস্ব গুনাবলি দিয়ে আপনি সভা সঠিকভাবে পরিচালনা করেছেন। সেইজন্য আপনাকে ধন্যবাদ। ধন্যবাদ জানাচ্ছি মাননীয় ডেপুটি স্পিকারকে, তিনি আপনার অনুপস্থিতিতে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছেন। এই বিধানসভার যারা চেয়ার পারসন আছেন কৃপা সিন্ধু সাহা, সুভাষ গোস্বামী, জ্ঞানসিং সোহনপাল, নন্দরানী দল এবং ডাঃ গৌরি পদ দত্ত মহাশয়, তারা তাদের দায়িত্ব পালন করেছেন, তাদের আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এই বিধানসভা পরিচালনা করার ক্ষেত্রে সচিবালয়ের কর্মচারী এবং রিপোর্টার, তারা গত ৫ বছর ধরে অক্লান্ত পরিশ্রম করে এই বিধানসভা পরিচালনা করার ক্ষেত্রে সহযোগিতা করেছেন। তার জন্য তাদের আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি সংবাদ মাধ্যমকে সার্বিক বিরোধীতা করছি না, কিন্তু কিছু কিছু সংবাদপত্র নিরপেক্ষতা বজায় না রেখে সংবাদ পরিবেশন করেছেন. বামপন্থীদের বিরুদ্ধে মিথ্যা এবং অসত্য প্রচার করেছেন।

তা সত্ত্বেও তাদের যারা প্রতিনিধি এখানে আছেন তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি। যারা অন্ততপক্ষে বিধানসভার গুরুত্বপূর্ণ যে কার্যাবলি, সরকারপক্ষের কর্মসূচিকে খানিকটা মানুষের সামনে নিরপেক্ষভাবে তুলে ধরেছেন, তাদের আমি নিঃসন্দেহে অভিনন্দন জানাচ্ছি। আমি আজকে এই সভায় আমাদের প্রিয় মুখ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যর তার নেতৃত্ব মন্ত্রিসভার যে সদস্যবৃন্দ, পাঁচ বছর ধরে নবীন ও প্রবীণের সমন্বয়ে এই মন্ত্রিসভার সদস্যবৃন্দ, তারা বিধানসভায় তাদের দায়িত্ব সার্থকভাবে পালন করেছেন তাদের অভিনন্দন জানাচ্ছি। নিঃসন্দেহে এই বিধানসভা পরিচালনার ক্ষেত্রে মুখ্যমন্ত্রী যখন ছিলেন তা তখন বুদ্ধদেব ভট্টাচার্য, তার যে আন্তরিকতা এবং বিধানসভা সম্পর্কে তার যে মর্যাদাবোধ তা দিয়ে বিধানসভায় সরকারপক্ষের গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করতে উদ্যোগি হয়েছেন এবং তার জন্য সরকার পক্ষ সুষ্ঠুভাবে এই সভা পরিচালনা করার ক্ষেত্রে যে গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছে, তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে বিধানসভার শেষ দিনে বিরোধী পক্ষ তাদের দায়িত্ব পালন করেননি। তারা দায়িত্বজ্ঞানহীনতার যে নজির সৃষ্টি করলেন - তাদের যে রাজনৈতিক কালচার, তাদের যে শিষ্টাচার, ব্যক্তিগতভাবে আমার কাছে তা নিন্দনীয়। তবে আমি ধন্যবাদ জানাচ্ছি, গত পাঁচ বছর তারা যে ভূমিকা পালন করেছেন তার জন্য। কিন্তু আজকে যে নজির সৃষ্টি করলেন, সংসদীয় গণতন্ত্র সম্বন্ধে যাদের ন্যূনতম বোধ আছে, তারা এটা পারেন না। তাদের আজকের ভূমিকাকে নিন্দা করার ভাষা আমার নেই। আমি ধন্যবাদ জানাব, অভিনন্দন জানাব শ্রদ্ধেয় জ্যোতি বসুকে। কারণ বিরোধী পক্ষ আজকে বিধানসভা বয়কট করলেও বিধানসভায় ওদের নেতার বাবা, বিমলচন্দ্র সিন্হার পোর্ট্রেট উন্মোচন করবেন জ্যোতি বসু। তিনি এই যে ঔদার্য দেখিয়েছেন, এইজন্য জ্যোতি বসুকে আমি অভিনন্দন জানাচ্ছি। দ্বিতীয় পর্বে বাস্তবিক অর্থে আমার বাকরুদ্ধ হয়ে আসছে। সুদীর্ঘ ৫৫ বছরের সংসদীয় রাজনৈতিক জীবনে ভারতবর্ষে জ্যোতি বসু অতুলনীয়। জ্যোতি বসুর গুনাবলি ব্যাখ্যা করার মতো যোগ্যতা আমার নেই। সংসদীয় রাজনীতি এবং জ্যোতি বসু সমার্থক। তার বিচক্ষণতা, তার বুদ্ধি, তার যে গভির বাস্তববোধ, এত অতুলনীয়। কিন্তু এই সভায় একজন মন্ত্রী হিসাবে, একজন বিধায়ক হিসাবে আমি তার যে সাহস দেখেছি, আজকের দিনে তা না বললে অপরাধ হয়ে যায়। সালটা ১৯৬৯। পুলিশের একজন, সুদেব দত্ত খুন হয়েছিলেন। তারপর একটা ক্রোধান্ধ পুলিশ বাহিনী তাদের অভিযান চালিয়েছিল এই বিধানসভায়। সেদিন আমি ছিলাম এই বিধানসভায় নতুন সদস্য, আমার বয়স তখন কম, আমি দেখেছিলাম তাদের আক্রমণের লক্ষ্য ছিল জ্যোতি বসু। এই সভাতে আক্রমণ করে তারা। জ্যোতি বসু তখন ডেপুটি চিফ মিনিস্টার। তিনি চিফ মিনিস্টারের পাশের ঘরে বসতেন। পুলিশ বাহিনী আক্রমণাত্মক ভঙ্গিতে চিফ মিনিস্টারের পাশের ঘর জ্যোতি বসুর ঘরে গিয়েছিল। আমি সঙ্গে সঙ্গে তার ঘরে গিয়েছিলাম। সেই আক্রমণাত্মক পুলিশ বাহিনী তার ঘরের মধ্যে যে আচরণ

করেছিল, আমি সেদিন জ্যোতি বসুকে দেখেছিলাম। তিনি সেদিন উঠে যেভাবে তার চোখের ভঙ্গিতে ওদের দিকে তাকিয়েছিলেন, তাতে ওরা মাথা নত করেছিল। সঙ্গে সঙ্গে তিনি ওদের এই হাউসে নিয়ে এসে দেখিয়েছিলেন, বলেছিলেন, কি করে গেছেন দেখুন। ওদের মাথা নত হয়ে গিয়েছিল। তার সেই চোখের ভঙ্গি এবং প্রবল ব্যক্তিত্বের কাছে সেই আক্রমণাত্মক এবং ক্রোধান্ধ পুলিশ বাহিনী মাথা নত করে চলে গিয়েছিল। তারপর যা ঘটেছে তা সবই আপনারা জানেন। ২৯৪ জন সদস্যের মধ্যে আমি একজন। আমি গর্বিত, ওর পাশে থেকে যে সাহচর্য পেয়েছি, তাতে আমি গর্বিত। পাঁচ বছর পর আজকে বিধানসভার শেষ দিন। এতদিন পর তিনি চলে যাচ্ছেন। আমার অবশিষ্ট জীবনের অহংকার আমার মধ্যে থাকবে যে, আমি তাঁর পাশে থাকতে পেরেছি। আমি সেজন্য গর্বিত। এইজন্য আমি তাকে আন্তরিকভাবে শ্রদ্ধা জানাচ্ছি। এবং এই বিধানসভায় অন্তত পক্ষে আশা করব, আজকে এই বিধানসভার মধ্যে অনেক ধরনের শক্তি এসেছে, সাম্প্রদায়িক শক্তির প্রতিনিধি এসেছে, তার মধ্যে দিয়ে মন্ত্রিসভা তাদের গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে। বামফ্রন্ট সরকারের উজ্জ্বল ভাবমূর্তি যেভাবে প্রতিষ্ঠা করেছেন, আগামি দিনে কঠিন ও কঠোর সংগ্রামের মধ্যে দিয়ে বিধানসভার অভ্যন্তরকে কাজে লাগিয়ে বাইরের সেই সংগ্রামে জয়ি হয়ে অন্ততপক্ষে ধর্মনিরপেক্ষ-বামপন্থীরা বিপুলভাবে আসবেন, এটা আমি আশাকরি। সর্বশেষে আমি সুনির্দিষ্টভাবে বলি, গণতন্ত্রের ইতিহাসে ধ্রুবতারার মতো এই মানুষকে পশ্চিমবাংলার মানুষ আগামি দিনে দেখতে পাবে না, সেইজন্য আজকে মনে একটা বিষাদের সুর ভেসে যাচ্ছে। সেইজন্য তার এই উপস্থিতি বিধানসভার মর্যাদা, সম্মানকে উঁচুতে তুলে ধরেছে তার প্রতি সম্মান জানিয়ে সকলে মিলে সম্মিলিতভাবে তাকে ধন্যবাদ জানিয়ে, আমার বক্তব্য শেষ করছি।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি এই দ্বাদশ বিধানসভার অধিবেশনের শেষ দিনে অভিনন্দন জানাচ্ছি, ধন্যবাদ জানাচ্ছি। আজকে ভারতবর্ষে যখন সাম্প্রদায়িকতার বীজ, সাম্প্রদায়িকতার বিষ সারা ভারতবর্ষে ছড়িয়ে গিয়েছে, ভারতবর্ষের রাজ্যগুলিকে খন্ডিত করার সাম্রাজ্যবাদিদের চক্রান্ত চলছে, ভারতবর্ষকে লুণ্ঠিত করার প্রয়াস চলছে, ভারতবর্ষের অর্থনীতিকে ভেঙে চুরমার করার প্রচেষ্টা চলছে এই অবস্থায় পশ্চিমবাংলায় বিগত ২৪ বছরে ধরে বামফ্রন্টের দুর্ভেদ্য দুর্গকে রক্ষা করে চলছিলেন যিনি আজকে তাঁকে আপনি সম্মানিত করছেন এবং এই বিধানসভাকে সম্মান দিচ্ছেন সেই মাননীয় জ্যোতি বসু। তিনি যে শুধু সংসদীয় গণতন্ত্রের ইতিহাস সৃষ্টি করেননি, তিনি ভারতবর্ষের এবং এই পশ্চিমবাংলায় বাম রাজনীতিতে ইতিহাস রচনা করেছেন; এবং আজকে আপনি, আমি, যারা মন্ত্রিসভার সদস্য, রাজনীতিবিদ, বামপন্থীরা তারাও তাঁর

নেতৃত্বে সবল হয়েছেন। এই রাজ্যে এবং দেশের সম্পদ সৃষ্টি তিনি করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, রবার্ট পিল প্রধানমন্ত্রী ছিলেন, বিধানচন্দ্র রায় মুখ্যমন্ত্রী ছিলেন একটা রাজনৈতিক দলের; কিন্তু উনি ২৪ বছর মুখ্যমন্ত্রী ছিলেন ৯টি দলের সংযুক্ত বামপন্থী মোর্চার। একটা দল চালাতে জওহরলাল নেহেরু থেকে আরম্ভ করে বিধানচন্দ্র রায় পর্যন্ত কংগ্রেসিরা হিমশিম খেয়ে যেতেন। অভ্যন্তরীণ কলহ, চারিদিকে রাজ্যে রাজ্যে, আজকে যেখানে প্রাদেশিকতা রাজ্যে রাজ্যে, আঞ্চলিকতায় রাজ্যে রাজ্যে যেখানে ভাষা নিয়ে কলহ, সেখানে পশ্চিমবাংলার আন্দোলনকে একটা সবল সুস্থ রাজনীতির নেতৃত্ব দিয়েছেন, এইজন্য আমি গর্ববোধ করি। এইজন্য আমরা যারা বামপন্থীরা আছি তারাও গর্ববোধ করি এবং আমি হতাশাগ্রস্থ নই, আজকে উনি এই বিধানসভায় মুখ্যমন্ত্রী থাকবেন না। আমি আশাবাদি উনি আজকে ভারতবর্ষে বামপন্থী রাজনীতিকে সবলে, সদর্পে এগিয়ে নিয়ে যাবেন, এই বিশ্বাস আমাদের আছে। তার জন্য আমি গর্ব বোধ করি, তারজন্যই আমি মনে মনে প্রেরণা পাই। এই সঙ্কটময় ভারতবর্ষে যখন সাম্প্রদায়িকতা, জাতপাত, অর্থনৈতিক সঙ্কট, সামাজিক সঙ্কট তখন সারা ভারতবর্ষে বামপন্থী রাজনীতির ধ্বজাকে উড়িয়ে নিয়ে গিয়ে সাধারণ মধ্যবিত্ত মানুষের স্বার্থ যাতে রক্ষিত হয় সেইজন্যই পশ্চিমবাংলার সংকীর্ণ রাজনীতির মধ্যে আটকে না রেখে, তিনি জাতীয় স্বার্থে, ভারতবর্ষের রাজনীতিতে এগিয়ে যাবেন এইজন্য আমি আশাবাদি। তিনি পৃথিবীর ইতিহাসে আজকে সর্বশ্রেষ্ঠ রাজনীতিবিদ। সারা পৃথিবীতে সংসদীয় গণতন্ত্র যেখানে যেখানে আছে, সেখানে একদলীয় এবং কোয়ালিশন গভর্নমেন্ট তার নেতৃত্বে কত সহজ সেটা তিনি দেখিয়েছেন। তিনি শুধু যুক্তফ্রন্টের নেতা ছিলেন না, পরবর্তী সময়ে পশ্চিমবঙ্গ, কেরালা, ত্রিপুরায় এই বামপন্থী রাজনীতি, সংসদীয় রাজনীতির তিনি নেতা ছিলেন এবং নেতৃত্বও দিয়েছেন। তিনি শুধু আমাদের বিধানসভার নেতা নন, তিনি সকলের নেতা, সেইজন্য আমরা গর্ববোধ করি। আমরা ভারতবর্ষের যে রাজ্যই যায় সেখানকার মুখ্যমন্ত্রী এবং অধ্যক্ষরা সব সময় জ্যোতি বসুর নাম উল্লেখ করেন। তখন আমাদের গর্ব হয়, আমরা এমন একটা রাজ্যের লোক যেখানে জ্যোতি বসু আছেন। সমস্ত ভারতবর্ষের জাতীয় স্বার্থে, জাতীয় অর্থনীতি, জাতীয় রাজনীতির স্বার্থে উনি আজকে আসমুদ্র, হিমাচলে গিয়ে বামপন্থী আন্দোলনকে ছড়িয়ে দেবেন, গরিব, মধ্যবিত্ত সাধারণ মানুষের স্বার্থ রক্ষিত করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও এই বামপন্থী রাজনীতির একটা সম্পদ। দীর্ঘ চারটি টার্ম আপনি হাউস পরিচালনার ক্ষেত্রে যে দক্ষতা দেখিয়েছেন এটা সম্ভব হয়েছে আপনি বামপন্থীর ধারক ও বাহক বলে এবং এরজন্য আমরা গর্ববোধ করি। শুধু পশ্চিমবাংলা নয়, ভারতবর্ষ নয়, আন্তর্জাতিক ক্ষেত্রে আমরা দেখেছি এবং বিভিন্ন জায়গায় গিয়ে শুনেছি, আপনি বামপন্থী নেতা হিসাবে, অধ্যক্ষ হিসাবে সেইসব জায়গায় গিয়ে শ্রদ্ধা পেয়েছেন। আজকে আমরা মুখ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যকে পেয়েছি, তার সঙ্গে আমরা

অনেকদিন আছি, তিনি আজকে মুখ্যমন্ত্রী হিসাবে যেভাবে কাজ করে যাচ্ছেন, যেভাবে আমাদের নেতৃত্ব দিচ্ছেন এবং বিধানসভার ভেতরে দল পরিচালনা করার ক্ষেত্রে তিনি যে দক্ষতা দেখিয়েছেন তার জন্য জ্যোতি বাবুর অবদান অনেকখানি। আমি অভিনন্দন জানাই মাননীয় মন্ত্রী মন্ডলি এবং এই হাউসের প্রাক্তন নেতাকে এবং অন্যান্য দলের যে সচেতকরা আছেন তাদেরকে। আপনার অনুপস্থিতিতে যখন আমি বিধানসভা চালাই তখন এই সচেতকরা সর্বতোভাবে আমাকে সাহায্য করেন।

আমি ধন্যবাদ জানাচ্ছি মাননীয় প্রবোধ সিন্‌হা মহাশয় সংসদীয় মন্ত্রীকে, যেভাবে তিনি মন্ত্রীদের মধ্যে সংযোগ রেখে হাউস পরিচালনায় সহায়তা করেছেন। আমি ধন্যবাদ জানাচ্ছি সংবাদপত্র মাধ্যমের প্রতিনিধিদের। ধন্যবাদ জানাচ্ছি বিরোধী দলের নেতা এবং বিরোধী দলের সদস্যদের। একন্তু একটা কথা না বলে আমি পারছি না যে, সংসদীয় গণতন্ত্রের যে অবক্ষয় হচ্ছে তার প্রমাণ বিরোধীদের আজকে এখানে অনুপস্থিত থাকা। তারা উপস্থিত থেকে গণতন্ত্রের মানকে না বাড়িয়ে তাকে অবক্ষয়ের দিকে ঠেলে দিলেন অনুপস্থিত থেকে। এই বিধানসভার সচিবালয়ের কর্মচারিবৃন্দকে আমার অভিনন্দন জানাই, তারা তাদের নিরন্তর অক্লেশ পরিশ্রমের দ্বারা, প্রয়াশের দ্বারা বিধানসভা পরিচালনার ক্ষেত্রে সাফল্য এনে দিয়েছেন। সর্বশেষে আপনাকে পুনরায় অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[12-00 — 12-10 p.m.]

**Mr. Speaker :** Before I call upon Hon'ble Mr. Jyoti Basu to receive the memento I have a few comments to make. Mr. Basu started his Parliamentary carrier in May, 1946. His first speech was made on the 14th of May, 1946. On an adjournment motion he made the speech. In those days there were many many eminent Parliamentarians in this house. I will name only a few of them. He had the good fortune of working with A.K. Fazlul Haque, Syed Surabordi, Kiron Sankar Roy, Dhirendra Nath Dutta, Dr. S.P. Mukherjee, Abdul Hasim, Md. Khudabox, Haripada Chatterjee, Narayan Dutta Mazumdar and host of others. Over the years he worked with late Bankim Mukherjee, Somnath Lahiri, Subodh Banerjee, Ganesh Ghosh. When he was the Leader of the Opposition Chief Minister was Dr. B.C. Roy. You can imagine the status of the house in those days, what type of the debates would take place, what type of participation would take place. When he became a

member of this house the country was passing through a very crucial phase, freedom struggle was at its culminating point, a new India was emerging. A few months after when he became a member of this house responsibility fell upon the leaders for developing this country, this state. Over the years many many important movements have taken place - Tebhaga Andolan, Teachers' Movement, Food Movement, Tram Movement and so many others in which he played a very important role inside the house reflecting the will of the people outside. That was the role he played in those very important and crucial days. From the Leader of the opposition he rose to Dy. Chief Minister, from Deputy Chief Minister he rose to Chief Minister. Today he is an ordinary member of this house, a full circle. He came as an ordinary member in 1946, rose to be the Leader of the opposition, Dy. Chief Minister, Chief Minister and now again an ordinary member. Very few in their lives can attain such glory and such achievements. These are his contributions to the movement of the people in the State. He remains as the leader outside of the railway workers, tea-garden employees, industrial workers, kissams. Through him the Government's land reform movement came about, there was a sea change in the rural Bengal, economy of the rural Bengal changed, the Panchayati Raj came about, democracy was de-centralised, it went to the grass-root level. The Bengal became a symbol of change all over the country and aroused the aspiration of the common people all over the country. What was happening here was reflected in the rest of India. Panchayat came to be set up all over the country. It started in West Bengal under his leadership. I can go on for many nights and weeks but as it is not a felicitation I am not doing that.

Today the curtain falls on an era-end of a chapter, the glorious Parliamentary history of West Bengal, a struggle for emancipation of the common people and social change.

I only hope and wish him a long healthy life and that he continues

to guide us and guide the people's movement for social change.

With these words I would call upon Shri Jyoti Basu to come and accept the momentees.

...(At this stage the mementees were presented to Hon'ble Jyoti Basu by the Hon'ble Speaker)...

I will now request the Hon'ble Jyoti Basu to respond.

[12-10 — 12-20 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি ঠিক প্রস্তুত ছিলাম না। আমাকে মুখ্যমন্ত্রী যখন খবর দেন যে, এখানে বিজনেস কমিটিতে ঠিক হয়েছে যে আমি এতদিন আছি বলে একটা সম্বর্ধনা হবে। আজকে শেষ দিন। আমি বারণ করেছিলাম যে, এইসব আমার কাছে খুব একটা মূল্য নেই। যাইহোক আজকে প্রধানত আমাদের মাননীয় স্পিকার মহাশয়কে ধন্যবাদ জানাবার জন্য আমরা এখানে মিলিত হয়েছি এবং সবাই ধন্যবাদ জানিয়েছেন এবং আমি অভিনন্দন জানাচ্ছি। আমার খালি মনে পড়ছে, আমি অনেক স্পিকারকে দেখেছি ১৯৪৬ সাল থেকে, মুসলিম লিগের আমল থেকে। আমি ভালো ভালো স্পিকার দেখেছি। আর আমার সুযোগ হয়েছে এইজন্য যে, ওরা আমাকে সুযোগ দিয়েছেন। ১৯৪৬ সালে কমিউনিস্ট পার্টি থেকে আমরা ৩ জন ছিলাম। কাজেই তখন স্পিকার ছিলেন মুসলিম লিগের। তখন বলবার জন্য আমি যখন দাঁড়াতাম, তখন আমাকে বলবার জন্য ৫-৭ মিনিট সুযোগ দিতেন। পরবর্তীকালে কংগ্রেস স্পিকার তখনও সেইভাবে আমাকে তিনি সুযোগ দিয়েছেন। কিন্তু একটা কথা আমি বলব আমাদের এখানে যারা স্পিকার ছিলেন, মুসলিম লিগের আমল থেকে আজ পর্যন্ত আমি দেখেছি তারা ভালো স্পিকার এবং তাদের স্পিকার হওয়া উচিত হাউস পরিচালনা করবার জন্য এবং তারা আপনার মতো। হাউস আসলে বিরোধী পক্ষের। বিরোধী পক্ষের কথা বেশি করে শুনতে হয়। তাদের মর্যাদা দিতে হয়। আমার মনে হয় সংসদীয় গণতন্ত্রে এটা সঠিক। সেই নীতি নিয়ে আপনি চলেছেন এটা সবাই জানেন কিন্তু আমাদের দেশের মধ্যে ভারতবর্ষের মধ্যে যে স্পিকারদের সম্মেলন হয়েছে, তার থেকে আমি শুনেছি, অন্যদের কাছে শুনেছি, প্রত্যেকেই আপনার প্রশংসা করেছেন এবং তারা মনে করছে যে ওর যে গুনাবলি আছে এইরকম অনেক স্পিকারের নেই। ওর থেকে শিখবার আছে। তারপর আন্তর্জাতিক স্তরে — এইগুলো তো আগে হত না আন্তর্জাতিক ক্ষেত্রে এইরকম সংসদীয় গণতন্ত্রের নানারকম সম্মেলন হয়, সেখানে স্পিকার যান, ডেপুটি স্পিকার যান, প্রতিনিধিরা যান। সেই সম্মেলন সম্বন্ধে শুনেছি, আপনার প্রশংসা শুনেছি আন্তর্জাতিক

ক্ষেত্রে। আমার এটা খুব ভাল লেগেছে, পশ্চিমবাংলার একজন মানুষ আমাদের এখানকার স্পিকার তিনি এই সম্মান অর্জন করেছেন। এটা আমি দিল্লিতে শুনেছি এমন কি কংগ্রেসের প্রতিনিধি, বিজেপির প্রতিনিধি ওদের কাছেও শুনেছি যে আপনি প্রশংসিত হয়েছেন আপনার বক্তব্য রেখে এবং আপনার কার্যক্রম শুনে ওরা খুশি হয়েছেন। আন্তর্জাতিক এইজন্য আমি আপনাকে অভিনন্দন জানাচ্ছি ডেপুটি স্পিকার তাকেও আমি ধন্যবাদ জানাচ্ছি। কারণ কিছু সময়ের জন্য আপনাকে চেয়ার ছেড়ে চলে যেতে হয় তখন তিনি সঠিকভাবেই সভার কাজ পরিচালনা করেছেন। তাছাড়া এখানকার কর্মিবৃন্দ যারা আছেন তাদের সবাইকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এই অধিবেশন চলাকালে তারা যথেষ্ট পরিশ্রম করেছেন। নিজের কথা আমাকে একটু বলতে হবে কারণ আমি এত কথা শুনলাম। আমি কিছু জায়গা থেকে আমাকে সম্বর্ধনা দেওয়া হচ্ছে আমি মুখ্যমন্ত্রিত্ব ছেড়ে দেওয়ার পর। তার মধ্যে চেম্বার অব কমার্স আছে, সাধারণ মানুষ আছে, নানারকম সংস্থা আছে, তারা এইসব করছে। আপনি যেরকম শাল দিলেন, যদিও শীত চলে যাচ্ছে, তারাও শাল দিয়েছে - বেঁচে থাকলে ব্যবহার করব। আমি সব জায়গায় বলি, এখানেও বলি, আমি শুনেছি, আমি তো শাস্ত্র পড়িনি, শাস্ত্রে এইরকম আছে প্রশংসা নিন্দাবৎ, প্রশংসা করাটা একদিক থেকে নিন্দা। প্রশংসা না করে নিন্দা করলে সেটা ভাল। এটা নাকি শাস্ত্রে আছে, প্রশংসা বিষবৎ, নিন্দা অমৃত সমান। এটা আমি সব সময়ে মনে করে চলি, আমি মার্কসবাদি, আমি কমিউনিস্ট, সেই হিসেবে আমি যেদিন থেকে রাজনীতিতে ঢুকেছি ৪০ বছর, বিলেত থেকে ফেরার পর রাজনীতিতে আছি ৪০ বছর ধরে, কমিউনিস্টদের কথা বিশ্বব্যাপি, আমাদের সংসদীয় গণতন্ত্রে কাজ করতে হবে, সংসদীয় গণতন্ত্রে যেভাবে মানুষের জন্য কাজ করা যায় সেই ব্যবস্থা আমাদের করতে হবে আমাদের। আমরা বলি সংসদ এর ভিতরে এবং আইনসভার ভিতরে এবং বাইরে আমাদের কাজ করতে হবে। পার্লামেন্টারি এবং একস্ট্রা পার্লামেন্টারি কাজ আমাদের করতে হবে। সাধারণ মানুষের মধ্যে আমাদের কাজ করতে হবে, শ্রমিক কৃষক, দেশের মেহনতি মানুষ দেশের উন্নতি অগ্রগতির জন্য আমাদের কাজ করতে হবে এবং আইনসভার ভেতরে তাদের যে চাহিদা, দাবি দাওয়া সেগুলোকে আমাদের পেশ করতে হবে। এই হচ্ছে আমাদের নীতি। সেই নীতি নিয়ে আমরা চলছি। আমাদের বন্ধুরাও চলছেন এবং একটা ইতিহাস এখানে সৃষ্টি হয়েছে, সাধারণ মানুষ করেছেন যে আমাদের ২৪ বছর ধরে আমাদের নির্বাচিত করেছেন ধারাবাহিকভাবে। শুধু আমাদের শুধু তাই এখানেই নয়, লোকসভায় বিরাট সংখ্যাগরিষ্ঠতা, ত্রিস্তর পঞ্চায়েতে বিরাট সংখ্যাগরিষ্ঠতা, পৌরসভাতে সংখ্যাগরিষ্ঠতা এইভাবে মানুষ আমাদের সমর্থন করেছেন। আমাদের সঙ্গে সহযোগিতা করেছেন। সেই মানুষদের আজকে এখানে দাড়িয়ে, শেষ দিনে আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি, কৃতজ্ঞতা জ্ঞাপন করছি। যে ইতিহাস এখানে সৃষ্টি হয়েছে মানুষ সেই ইতিহাস

সৃষ্টি করেছেন। শেষদিনে বিরোধী দলের বন্ধুরা আজকে এখানে নেই, বিরোধী দল ছাড়া মাল্টি পার্টি সিস্টেমে, পার্লামেন্টারি ডেমোক্রাটিক সিস্টেমে বিরোধী দল ছাড়া তো হতে পারে না। আমি তো বহুদিন ধরে বিরোধী দলে ছিলাম। ২৭ বছর আমি বিরোধী দলে ছিলাম। তখন বিরোধী দলের নেতা হয়েছি ৪ বার, কখনও উপমুখ্যমন্ত্রী হয়ে সরকারে এসেছি, ২৪ বছর মুখ্যমন্ত্রীও হয়েছি। কিন্তু বিরোধী দল সম্বন্ধে — ওরা থাকলে বলতাম, চেঁচামেচি হত জানি—ওরা একটা ইতিহাস রচনা করেছেন, সে বিষয়ে কোনও সন্দেহ নেই, সেটা ভারতবর্ষের কোথাও হয়নি, ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রে আমরা দেখছি নানারকম দুর্নীতি ঢুকেছে, নানারকম অনৈতিকতা ঢুকেছে, দুর্বৃত্তায়ণ ঘটেছে। আমরা দেখছি কোনও একটা রাজ্যে ৭০ জন আইনসভার সদস্য বিধানসভার সদস্য তারা নিজের পার্টি ছেড়ে চলে গেলেন মন্ত্রী হবার জন্য যারা সরকার করেছেন তাদের ভিতর এবং সেই সদস্যরা মন্ত্রী হয়ে গেলেন, তাদের বসবার ঘর নেই, চেয়ার নেই, ডিপার্টমেন্ট নেই। এই ইতিহাস অনেক জায়গায় হয়েছে। আমার মতে মানুষের রাজনৈতিক চিন্তার যদি পরিবর্তন করতে চান — পরিবর্তন করার দরকার আছে, কিন্তু যে পার্টি আপনাকে নির্বাচিত করলেন আপনি সেই পার্টি ছাড়লেন না আর অন্য পার্টিতে চলে গেলেন এটা কোন্ নৈতিকতা? কি শেখাচ্ছি আমাদের নতুন প্রজন্মকে? দুর্নীতি শেখাচ্ছি। এখানে তাই হয়েছে, নতুন ইতিহাস এরা তৈরি করেছেন যা ভারতবর্ষের কোথাও নেই। ফ্লোর ক্রসিং হয়েছে ঠিকই, কিন্তু এটা হয়নি। আমাদের বিরোধী যারা তাদের বেশির ভাগকে যখন জিজ্ঞাসা করা হয় আপনাদের দলটা কি- এখানে ৩, ৪ জনকে বাদ দিয়ে — তারা বলেন আমরা কংগ্রেস। তাঁরা তৃণমূল, বি.জে.পি. নির্বাচিত হয়ে এসেছেন, তারা এখানে বলেন আমরা কংগ্রেস, আর বাইরে গিয়ে বলেন আমরা তৃণমূল। এই ইতিহাস পৃথিবীতে কোথাও নেই। পৃথিবীতে কোথাও নেই। এটা আমি বলতে বাধ্য কারণ এটা নৈতিকতার সঙ্গে যুক্ত। আমরা এখানে যাই করি না করি — আমি মাননীয় স্পিকারকে বলেছি আপনি যদি মনে করেন তাহলে ভালো করে টি.ভি.-কে বলুন আমাদের সমস্ত বক্তব্য, ব্যবহার আমাদের চরিত্র কভার করতে, মানুষরা বুঝবেন। তা নাহলে এটা যখন হচ্ছে না তখন এখানের গ্যালারিগুলি খালি রাখবেন। অন্তত স্কুলের ছেলেমেয়েদের এখানে আসতে দেবেন না। এখানে লম্ফ-ঝম্ফ হয়, একজনের কথা আরেক জন শুনছে না, এতে কি শিখছে তারা? আমরা এখানে শুধু মাহিনা পাবার জন্য, বক্তৃতা দেওয়ার জন্য আসি? আমাদের একটা দৃষ্টান্ত দেওয়ার কথা আমরা যারা জনপ্রতিনিধি, কিন্তু আলাদা দৃষ্টান্ত হয়ে গেছে। মানুষের চেতনা যদি বাড়ে তাহলে এটা হয় না। যাদের মানুষ পাঠাচ্ছেন তাদের ব্যবহার ইত্যাদি এই যে কথা — একই মানুষ এখানে একটা দলের আর বাইরে আরেকটা দলের। তাহলে আমাদের ছেলেমেয়েরা কি শিখছে? আমাদের ছেলেমেয়েদের ঘরে বলছি সদা সত্য কথা বলবে। রাজনীতিতে সদা মিথ্যা কথা বলবে

এটা দেখছি আমার জীবনে। কিন্তু আক্ষেপ করে কোনও লাভ নেই, সেইজন্যই আমরা আছি মানুষের চেতনা বাড়াতে, সংঘবদ্ধ করতে, অবিচার-অন্যায়ের বিরুদ্ধে, শোষণের বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। সেইজন্য সংসদীয় গণতন্ত্রে আমরা আছি। ভিতরেও আমরা আছি বাইরেও আমরা আছি। বিরাট বিরাট গণসংগঠন আমাদের গড়ে তুলতে হবে। আজকে ভয়ঙ্কর অবস্থা ভারতবর্ষের ৫৩ বছর বছর স্বাধীনতার পরেও। আমরা কোনওদিন যা ভাবিনি সেই জিনিস আজকে হচ্ছে দিল্লি থেকে। নীতি-নৈতিকতা, মরালিটি, পলিটিক্স এসব কোনও জিনিস নেই এবং দেশটাকে বিক্রি করে দেওয়া হচ্ছে, বিদেশিদের হাতে সঁপে দেওয়া হচ্ছে। এপ্রিল মাস থেকে অবাধে জিনিস আসবে বাইরে থেকে। কৃষকদের উপরে এতবড় হামলা কংগ্রেস আমলেও হয়নি এখন যা হচ্ছে। ১ হাজারের উপর জিনিসের উপর শুল্ক তুলে দেওয়া হয়েছে, আমাদের কারখানা বন্ধ হয়ে যাবে।

সরকার ঘোষণা করেছে কর্মী কমাতে হবে। মাঝারি, ক্ষুদ্র শিল্প এমন কি কিছু বড় শিল্প বন্ধ হয়ে যাবে এবং আমরা বেশি বেশি করে বিদেশিদের উপর নির্ভরশীল হয়ে গেছি, দেশের মানুষের উপর আমরা ভরসা হারিয়েছি। অথচ, আমাদের দেশে কত ভালো বৈজ্ঞানিক ইঞ্জিনিয়ার, কারিগরি শিক্ষাপ্রাপ্ত ছেলে-মেয়ে, শ্রমিক, দক্ষ শ্রমিক, কত আছে আমাদের। আমরা এখানে অনেকবার বলেছি যে, অল্টারনেটিভ অর্থনীতি গড়ে তুলতে চাই, বিকল্প অর্থনীতি। নিজের পায়ে, দাড়াতে চাই। কিন্তু তার মানে এটা নয় যে, আমরা বিশ্বায়ণ থেকে আলাদা হয়ে যাব, বিশ্ব থেকে আলাদা হয়ে যাব। আমরা বলেছি, আমরা যা জানিনা শিখব বাইরে থেকে, আমার যা নেই বাইরে থেকে কিনে আনব। কিন্তু শেষ অবধি কিসের জন্য - জওহরলাল নেহেরুরা বলেছিলেন প্রথম পরিকল্পনার সময় নিজের পায়ে দাড়াবার জন্য, আত্মনির্ভর হতে পারি তার জন্য কোথায় সেসব কথা? ভূমি সংস্কার কোথায়? সমস্ত রাজ্যে রাজ্যে ভূমি সংস্কার হচ্ছে। কিন্তু কোথাও সার্থক হয়নি তিনটে রাজ্য ছাড়া। এই জিনিস হয়েছে। আর, এখানে তো আমি ২২।২৩ বছর ধরে যাচ্ছি মুখ্যমন্ত্রীদের সম্মেলনে, যেটা ডাকেন প্রধানমন্ত্রী, তারপর আমাদের প্লানিং কমিশন, তাদের সঙ্গে আলোচনা হয়। আমি এবং আমার অর্থমন্ত্রী সেখানে যাই। এখন আর সেসব কথা শোনা যায়না, ভূমি সংস্কারের কোনও কথা নেই। নিজের পায়ে দাঁড়ানোর কোনও কথা নেই। বিদেশিদের উপর এখন নির্ভরশীলতা। নতুন নতুন আইন করছে। তারপরে বিশ্ব সংস্থা হয়েছে। শুধু আন্তর্জাতিক অর্থ ভান্ডার নয়, শুধু ওয়ার্ল্ড ব্যাঙ্ক নয়, এখন ডব্লু.টি.ও., গ্যাট এইসব করে আমাদের সর্বনাশ হচ্ছে। আমাদের কৃষকদের সর্বনাশ হবে। অথচ, এসব যারা করছে, আমেরিকা, ফ্রান্স ইত্যাদি দেশ, তারা তাদের কৃষকদের হাজার হাজার কোটি টাকা, ডলার ভর্তুকি দেয়। আর, আমাদের উপদেশ দিয়ে বলছে, ভর্তুকি সব বন্ধ করুন। বন্ধ হয়ে যাচ্ছে। অধিবেশনের এই শেষের দিনে আমি দুঃখিত যে এসব কথা আমাকে বলতে হচ্ছে। কিন্তু কোনও

উপায় নেই। এটা মানুষের কাছে আমাদের নিয়ে যেতে হবে। মানুষের উপরই শেষ অবধি নির্ভর করে। আমরা বিশ্বাস করি মানুষই ইতিহাস তৈরি করে। কিন্তু মানুষ তো আবার ভুল পথেও যেতে পারে। বিপথে পরিচালিত হতে পারেন। তার দিকে আমাদের নজর রাখতে হবে। আমাদের গণতন্ত্র ক্ষতম করবার সমস্তরকম ব্যবস্থা হচ্ছে। আমাদের সংবিধান যেটা আছে, যেটা আমরা বলি ধর্মনিরপেক্ষ, সেকুলার, তার জন্য আমরা গর্বিত। সেটাকে বদলাবার চেষ্টা হচ্ছে। কমিশন হয়েছে। আমাদের সরকারের কাছে আমি শুনলাম চিঠি এসেছিল সেই কমিশন থেকে, সংবিধান বদলাবার যে কমিশন। যে আপনাদের এইসব বিষয়ের উপর কি বক্তব্য আছে আমাদের বলুন। আমি মুখ্যমন্ত্রীর কাছে শুনেছি, ওরা জবাব দিয়েছেন যে, আপনাদের কাছে আমরা কেন বলতে যাব? সংবিধানে আছে যে, যদি সংশোধন করতে হয়, নিশ্চয় করা দরকার কতগুলো ক্ষেত্রে, কিন্তু যদি করতে হয় তাহলে সংসদ সেটা ব্যবস্থা করবে। বাইরের একটা কমিশন করে দিয়ে, তাদের কাছে আমরা কেন বলব? সঠিক সিদ্ধান্ত আমাদের বামফ্রন্ট সরকার নিয়েছে। যাইহোক, আমি আর কথা বাড়াতে চাইনা। আমি সবাইকে ধন্যবাদ, অভিনন্দন জানাচ্ছি, সবার কো-অপারেশন পেয়েছি, সহযোগিতা পেয়েছি। আর যাদের সহযোগিতা পাইনি, যারা সমালোচনা করেছেন তাদেরও কিছুটা ধন্যবাদ আমাকে জানাতে হয়। কারণ, আমি সংবাদ-পত্র সম্বন্ধেও সেই কথা বলি, সংবাদ-পত্র যদি সমালোচনা আমাদের না করে তাহলে আমরা বিপথে পরিচালিত হব। কিন্তু খালি একথা বলি যে, সমালোচনাটা সত্যের উপর হওয়া দরকার। তার ভিত্তিটা হবে সত্য। দুর্ভাগ্যবশত সেটা অনেক সময় হয়না। তথাপি আমরা আছি এবং আমি শেষ অবধি এটা বলতে পারি যে আমরা থাকব এ বিষয়ে কোনও সন্দেহ নেই।

আর, আমি আর একটা কথা বলে শেষ করছি নিজের সম্বন্ধে। যে, আমি নির্বাচনে দাঁড়াব না। আর, আপনারা কে দাড়াবেন, আমি এখনও সব লিস্ট পাইনি, দেখিনি, জেলা থেকে সব লিস্ট আসছে, সমস্ত পার্টির। কিন্তু একজন দাঁড়াবে না সেটা ঠিক হয়ে গেছে। সে হচ্ছে আমি। আমি এই নির্বাচনে দাড়াচ্ছি না। কিন্তু আমি বলেছি, আমি রাজনীতি ছেড়ে চলে যাচ্ছি না, পার্টি ছেড়ে যাচ্ছি না। আমি পলিটব্যুরো থেকে আরম্ভ করে সব জায়গায়, যেখানে আমার জায়গা, সেখানে আমি আছি, যেখানে আমি নির্বাচিত হই এবং আমরা কমিউনিস্টরা বলি যে, আমরা শেষ নিঃশ্বাস ত্যাগ করা অবধি যাতে মানুষের জন্য কাজ করতে পারি, মানুষের মুক্তির জন্য যেন আমরা কাজ করতে পারি। এই কথাই আমরা কমিউনিস্টরা বলি। সেই বিশ্বাস, সেই ভরসা আমার আছে এবং তাই নিয়ে আমার শরীরে যতটুকু কুলোয় আমি সেই মানুষের জন্য তার মুক্তির জন্য কাজ করে যাব। ধন্যবাদ।

**Mr. Speaker :** I would like to remind the members before I

adjourn the house sine die that in the lobby there will be a ceremony of unveiling the portrait of Late Minister, Bimal Chandra Sinha, by Shri Jyoti Basu. And on the eastern lawn after that there will be a felicitation for those members who have completed five terms. Then there is the foundation-stone laying ceremony of a new building and inauguration of a website. All members are requested to attend these programmes.

Before I adjourn I would like to congratulate each and every member of the media who for all these years have cooperated in reporting the proceedings of the house.

With this I adjourn the house sine die.

The house was adjourned sine die at 12.25 p.m.

# INDEX TO THE

# West Bengal Legislative Assembly Proceedings

# (Official Report)

**Vol : 117 No-II (Hundred and Seventeenth Session, 2001)**

(The 15th, 16th, 19th, 20th, 21st,, 22nd, 23rd & 24th February, 2001)

Discussion



**Discussion**



**Bill**

**Legislation**

**Legislation**



**Laying of Report**

**Questions**

**Statement on Calling Attention**